To J. Wyllie Esq MD FRCP with R. G. Kar's best respects 15th Augt 83

৺দুর্গাদাস কর প্রণীত

# ভৈষজ্য-রত্নাবলী।

শ্রীরাধাগোবিন্দ কর কৃত

অষ্টম সংস্করণ।

# BHAISHAJYA RATNAVALI

A WORK ON

# MATERIA MEDICA

IN BENGALI

COMPILED BY

LATE DURGADOSS KAR




EIGHTH EDITION.

EDITED BY

RADHAGOBINDA KAR.

1883.

# প্রথম সংস্করণের ভূমিকা।

কলিকাতা মেডিকেল্ কালেজস্থ বাঙ্গালা শ্রেণীর পাঠোপযোগী প্রায় কোন গ্রন্থ এপর্য্যন্ত উৎকৃষ্ট ও ফলোপদায়করূপে বিরচিত বা অনুবাদিত হয় নাই, তন্নিবন্ধন ছাত্র ও শিক্ষক উভয়কেই সমধিক কষ্ট পাইতে হয়। আমি প্রায় ৪ বৎসর উক্ত শ্রেণীতে ভৈষজ্যতত্ত্ব ( মেটিরিয়া মেডিকা ) নামক চিকিৎসা শাস্ত্রের পরিচ্ছেদ বিশেষের শিক্ষকতা পদে নিযুক্ত হওয়াতে উপযুক্ত গ্রন্থের অসদ্ভাবে ছাত্রবর্গের বিশেষ কষ্ট অনুভব করিয়া স্বীয় উপদেশ্য বিষয়ে ঐ কষ্ট নিবারণ অভিপ্রায়ে বিবিধ ইংরাজি গ্রন্থ হইতে সার সঙ্কলন পূর্ব্বক "ভৈষজ্য-রত্নাবলী" নামক এই গ্রন্থ প্রণয়ন করিলাম। ইহাতে ইংরাজী চিকিৎসা-শাস্ত্রমতে যে যে ঔষধদ্রব্য চিকিৎসার্থ ব্যবহৃত হয়, তাহাদের বিবরণ লিখিত হইল; অর্থাৎ ব্রিটিশ ফার্ম্মাকোপিয়া মতে উক্ত সমুদায় ঔষধদ্রব্যের নাম, উৎপত্তি-স্থান, স্বরূপ, রাসায়নিক তত্ত্ব, ক্রিয়া, আময়িক প্রয়োগ, মাত্রা এবং বিবিধ প্রয়োগরূপ, সবিস্তার বিবৃত হইল। আর, ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই অথচ বিজ্ঞ-চিকিৎসকগণ কর্ত্তৃক সমাদৃত ও ব্যবহৃত বিবিধ ঔষধ-দ্রব্যও ইহাতে ন্যস্ত করা গেল।

আত্ম-বিষয়ে অবিশ্বাস মানব-প্রকৃতিসিদ্ধ বিধায় এই গ্রন্থ মুদ্রিত ও প্রচারিত করণে সহসা সাহসিক হই নাই। কিন্তু ইহার পাণ্ডুলিপি অনুসারে উপদেশ দেওয়াতে ছাত্রবৃন্দের বিশেষ উপকার উপলব্ধি হওয়ায়, ইহার মুদ্রাঙ্কনে প্রবৃত্ত হইলাম। ইহার গুণ-দোষ-নির্ব্বাচনের ভার বিজ্ঞগণের উপর অর্পিত হইল। আমার নিবেদন এই যে, এতদ্‌গ্রন্থমধ্যে যে সকল দোষ জন্মিয়াছে, তাহা প্রদর্শিত হইলে কৃতজ্ঞতা সহকারে অবশ্যই সংশোধন করা যাইবে।

পরিশেষে কৃতজ্ঞ চিত্তে স্বীকার করা যাইতেছে যে, পণ্ডিতশিরোরত্ন শ্রীযুত মহেশ-চন্দ্র ন্যায়রত্ন মহাশয় এই গ্রন্থের অনেকাংশ সংশোধন করিয়াছেন।

৯ই আষাঢ়।<br>বঙ্গাব্দ ১২৭৪।

শ্রীদুর্গাদাস কর।

# সপ্তম সংস্করণের ভূমিকা।

এই সংস্করণে স্যালিসিলিক্ এসিড্, স্যালিসিলেট্ অব্ সোডা, চায়েন্ টার্পেণ্টাইন্, আইয়োডোফর্ম্ প্রভৃতি যে সকল ঔষধ উৎকৃষ্ট বলিয়া পরিগণিত, এবং অধুনা বিশেষ প্রশংসার সহিত বিস্তর ব্যবহৃত হইতেছে, তৎসমুদয় সন্নিবেশিত করিয়াছি। এভিন্ন, বিবিধ ঔষধদ্রব্যের আময়িক প্রয়োগাদিও পরিবর্দ্ধিত করা হইয়াছে। কলিকাতা মেডিকেল্ কালেজের সুপ্রসিদ্ধ অধ্যাপকবর শ্রীল শ্রীযুক্ত সার্জ্জন্ মেজার্ আর্, সি, চন্দ্র এম্ ডি মহোদয়ের আদেশ ক্রমে এই গ্রন্থের প্রতি শ্রেণী ও উপশ্রেণী ইংরাজী বর্ণমালা অনুসারে শ্রেণীবদ্ধ করিয়াছি। এক্ষণে ইহা দ্বারা পাঠকগণের উপকার হইলে শ্রম সফল জ্ঞান করিব।

১লা ভাদ্র। বঙ্গাব্দা ১২৮৮। — শ্রীরাধাগোবিন্দ কর।

# অষ্টম সংস্করণের ভূমিকা।

সপ্তম সংস্করণের সমস্ত পুস্তক নিঃশেষিত হওয়ায় অষ্টম সংস্করণ প্রকাশিত হইল। ইহাতে গ্রন্থের শেষাংশে "পরিশিষ্ট" ও "রোগের নির্ঘণ্ট" সন্নিবেশিত হইয়াছে।

২০এ মাঘ। ১২৮৯ — শ্রীরাধাগোবিন্দ কর।

# চিত্রের কোষ্টক।

---

# CONTENTS. সূচিপত্র।

ব্রিটিশ্ ফার্মাকোপিয়ায় গৃহীত ঔষধ সকলের * এইরূপ চিহ্ন দেওয়া গেল।

## CHAPTER I. প্রথম অধ্যায়।



## CHAPTER II. দ্বিতীয় অধ্যায়।



## CHAPTER III, তৃতীয় অধ্যায়।

### ব্যাপ্ত ঔষধ শ্রেণী।

### Permanent Stimulants স্থায়ি উত্তেজক।

#### ASTRINGENTS.

( সঙ্কোচক ঔষধ সকল )

---

## CHAPTER IV. চতুর্থ অধ্যায়।

TONICS.

( বলকারক ঔষধ সকল )

AROMATICS

(গন্ধদ্রব্য)

CHAPTER VI. ষষ্ঠ অধ্যায়।

Sedatives. অবসাদক ঔষধ।

General Sedatives ব্যাপ্ত অবসাদক।

CEREBRAL SEDATVIES. মাস্তিষ্ক অবসাদক।



SPINAL SEDATIVES. কশেরুকা মজ্জের অবসাদক।

## CHAPTER VII. সপ্তম অধ্যায়।

### ALTERATIVES.

### (পরিবর্ত্তক)

---

## স্থানিক ঔষধশ্রেণী।

---

### CHAPTER VIII. অষ্টম অধ্যায়।

EMETICS. বমনকারক ঔষধ।



---

## CHAPTER IX. নবম অধ্যায়।

### CATHARTICS. বিরেচক ঔষধ।

#### LAXATIVES. মৃদুবিরেচক।



#### PURGATIVES. বিরেচক।



#### DRASTIC PURGATIVES. অতি বিরেচক।

## CHAPTER X. দশম অধ্যায়।

### DIURETICS. মূত্রকারক।



## CHAPTER XI. একাদশ অধ্যায়।

### DIAPHORETICS. স্বেদজনক।



## CHAPTER XII. দ্বাদশ অধ্যায়।

### EXPECTORANTS কফনিঃসারক।

## CHAPTER XXI. একবিংশ অধ্যায়।



## CHAPTER XXII. দ্বাবিংশ অধ্যায়।

### PROTECTIVES আবরক।

## CHAPTER XXIII. ত্রয়োবিংশ অধ্যায়।

### ALKALIES ক্ষার।



---

## CHAPTER XXIV. চতুর্বিংশ অধ্যায়।

### ANTHELMINTICS. কৃমিনাশক ঔষধ।

# ভৈষজ্য-রত্নাবলী।

## প্রথম অধ্যায়।

### ঔষধের ক্রিয়া ও প্রয়োগাদির বিবরণ।

রোগ প্রতিকারার্থ যে যে দ্রব্য প্রয়োগ করা যায় ও যে যে উপায় অবলম্বন করা যায়, সকলকেই ঔষধ বলা যাইতে পারে।

অতএব, আহার বিহারাদির নিয়ম, ব্যায়াম ও বায়ু-পরিবর্ত্তন প্রভৃতিও ঔষধ মধ্যে গণনীয়।

অস্ত্রচিকিৎসা রোগ প্রতিকারের এক মহৎ উপায় বটে, কিন্তু এ গ্রন্থে বর্ণনীয় নহে।

ঔষধ সকল উৎপত্তি ভেদে তিন প্রকার। প্রথম, উদ্ভিদ অর্থাৎ বৃক্ষ, লতা ও তৃণাদির ফল, পুষ্প, পত্র, বল্কল, এবং মূল ইত্যাদি। দ্বিতীয়, পার্থিব অর্থাৎ পৃথিবী হইতে উৎপন্ন ধাতু ও তৎসম্ঘটিত দ্রব্যাদি। তৃতীয়, জান্তব অর্থাৎ পশু, পক্ষী, কীট ও পতঙ্গাদির দেহ হইতে উৎপন্ন দ্রব্যাদি। এভিন্ন তেজ, জল, বায়ু, ইলেক্‌ট্রিসিটি [ Electricity ], গ্যাল্‌বানিজ্‌ম্ [ Galvanism ], ম্যাগ্‌নেটিজ্‌ম্ [ Magnetism ], প্রভৃতিও ঔষধ মধ্যে গণ্য।

### ঔষধের ক্রিয়ার বিবরণ।

ঔষধের ক্রিয়া দুই প্রকার, সাক্ষাৎ ও পরম্পরিত। ঔষধ শরীরস্থ হইবার পরই যে ক্রিয়া প্রকাশ পায় তাহাকে সাক্ষাৎ ক্রিয়া কহে। সাক্ষাৎ ক্রিয়া প্রকাশের পর, তদুপলক্ষে যে ক্রিয়া প্রকাশ পায় তাহা পরম্পরিত ক্রিয়া। যথা—

শরীরের কোন বিস্তীর্ণ স্থানে সর্ষপের পটি লাগাইলে ঐ স্থান জ্বালা করে এবং আরক্তিম হইয়া উঠে, ইহা সর্ষপ সংলগ্ন করণের সাক্ষাৎ ফল। পরে তদুপলক্ষে যে, সমুদায় শরীর উষ্ণ ও উত্তেজিত হইয়া উঠে, তাহা ইহার পরম্পরিত ক্রিয়া।

## ১। সাক্ষাৎ ক্রিয়ার বিষয়।

ঔষধ সকল, ফিজিকেল্ [ Physical ] অর্থাৎ ভৌতিক, কেমিকেল্ [ Chemical ] অর্থাৎ রাসায়নিক, এবং বাইটেল্ [ Vital ] অর্থাৎ জীবন, এই ত্রিবিধ নিয়মানুগত হইয়া শরীরে কার্য্য করে।

### ১ম, ভৌতিক নিয়ম।

ইহা ত্রিবিধ : শোষণ, আবরণ, ও তরল করণ।

শোষণ ক্রিয়া, অন্তর্ব্বাহ ও বহির্ব্বাহ [ Endosmosis and Exosmosis ] নামক ভৌতিক নিয়মের অধীন। এই নিয়মানুসারে যদি কোন জান্তব ঝিল্লির দুই পার্শ্বে এরূপ দুই প্রকার তরল পদার্থ রাখা যায়, যে তাহাদিগকে একত্র করিলে তাহারা মিশ্রিত হইতে পারে, আর যদি তাহাদের মধ্যে গাঢ়ত্বের তারতম্য থাকে, তবে ঐ ব্যবধায়ক ঝিল্লির মধ্য দিয়া তাহারা যে পর্য্যন্ত না উভয়ে সমান গাঢ়ত্ব প্রাপ্ত হয়, সে পর্য্যন্ত পরস্পর আকৃষ্ট হইয়া মিশ্রিত হইতে থাকে। আর, এই পরস্পরের আকর্ষণ সমান নহে; গাঢ় পদার্থ তরলকে অধিক পরিমাণে আকর্ষণ করে। ঔষধের ক্রিয়া প্রকাশার্থ এ নিয়ম অতি প্রধান, কারণ ইহারই অনুবর্ত্তী হইয়া ঔষধ সকল শরীর মধ্যে শোষিত হয়, পরে রক্তস্রোতের সহিত সঞ্চারিত হইয়া যথাস্থানে নিজ নিজ ক্রিয়া প্রকাশ করে।

ঔষধ সকল শরীর মধ্যে শোষিত হয় এবং রক্তস্রোতের সহিত সঞ্চালিত হইয়া ক্রিয়া প্রকাশ করে তাহার প্রমাণ।—

১ম। যখন কোন ঔষধ শরীরের এক স্থানে প্রয়োজিত হইয়া স্থানান্তরে ক্রিয়া দর্শায়, তখন দেখা যায় যে, ঐ ঔষধের পরিমাণের হ্রাস হইয়াছে। শিরাদিদ্বারা শোষিত হওন ভিন্ন ইহার অন্য কোন কারণ উপলব্ধি হয় না।

২য়। ঔষধ দ্রব্যের গন্ধ, আস্বাদ ও বর্ণ প্রভৃতি নিশ্বাসে এবং ঘর্ম্ম ও প্রস্রাবাদি শরীরস্থ রসে প্রকাশ পায়। যথা, রশুন ও পলাণ্ডুর গন্ধ নিশ্বাসে, রেউচিনির বর্ণ প্রস্রাবে, মঞ্জিষ্ঠার বর্ণ অস্থিতে ইত্যাদি।

৩য়। এক ব্যক্তি ঔষধ সেবন করিলে পর, তাহার শরীরস্থ রসাদি সেবন দ্বারা অন্যের প্রতি সেই ঔষধের ফল প্রকাশ। যথা, প্রসূতি ঔষধ সেবন করিলে তাহার স্তন্য-পায়ী শিশুর শরীরে ঐ ঔষধের ক্রিয়া প্রকাশ পায়।

৪র্থ। শরীরের কোন স্থানে ঔষধ প্রয়োগ করিয়া তৎস্থান হইতে উদ্ভূত শিরা সকলকে বন্ধন করিলে ঐ ঔষধের দূরস্থ ক্রিয়া প্রতিরুদ্ধ হয়।

৫ম। রক্তস্রোত মধ্যে ঔষধ প্রবেশ করাইলে তাহার বিশেষ ক্রিয়া যথাস্থানে প্রকাশ পায়। যথা, টার্টার্ এমেটিকের বিশেষ ক্রিয়া বমন করণ; ইহাকে শিরা মধ্যে পিচকারী দ্বারা প্রবেশ করাইলে বমন উপস্থিত হয়।

৬ষ্ঠ। ঔষধ সেবনান্তর শরীরস্থ রক্ত, রস এবং বিবিধ শারীর বিধানে রাসায়নিক পরীক্ষা দ্বারা ঐ ঔষধ প্রকাশ পায়।

শোষণ ক্রিয়া শরীরের সর্ব্বত্রই সম্পন্ন হয়; কিন্তু যে স্থানের আচ্ছাদন অতি কোমল ও সূক্ষ্ম সেই স্থানে অতি শীঘ্র ও সহজে হয়। একারণ ফুস্‌ফুসীয় শ্লৈষ্মিক ঝিল্লি সর্ব্বাপেক্ষা অধিক শোষক; পাকাশয় ও অন্ত্রস্থ ঝিল্লি তদপেক্ষা ন্যূন; চর্ম্ম, স্থূল বিধায় সর্ব্বাপেক্ষা ন্যূন শোষক।

শিরা সকল রক্তে পরিপূর্ণ থাকিলে শোষণক্রিয়ার ব্যাঘাত হয়।

গ্যাল্‌বানিজম্‌ ও ইলেক্‌ট্রিসিটি শোষণক্রিয়া বৃদ্ধি করে।

ঔষধ দ্রব্যের এবং রক্তের গাঢ়ত্ব ও তারল্যের উপর শোষণক্রিয়া অনেক নির্ভর করে। যথা, যবক্ষার প্রভৃতি লাবণিক দ্রব্যকে অল্প পরিমাণ জলে দ্রব করিয়া সেবন করিলে, যদি ঐ দ্রব্য রক্তাপেক্ষা গাঢ় হয়, তবে অন্তর্ব্বাহ ও বহির্ব্বাহ নিয়মানুসারে রক্তের জলীয়াংশ আকর্ষণ দ্বারা নির্গত করিয়া বিরেচক হয়। কিন্তু অধিক পরিমাণে জল মিশ্রিত করিয়া, রক্তাপেক্ষা তরল করিয়া সেবন করিলে শোষিত হইয়া মূত্রকারক হয়।

যে সকল ঔষধ রক্তের সহিত মিশ্রিত হইতে পারে তাহারাই শোষণোপযোগী।

আবরণ; যে স্থানে ঔষধ সংলগ্ন করা যায়, সে স্থান ঐ ঔষধ দ্বারা আচ্ছাদিত হইয়া অপর দ্রব্যের ঘর্ষণ ও রাসায়নিক ক্রিয়া হইতে সংরক্ষিত হয়; এই আচ্ছাদনের নাম আবরণ; যথা, ক্ষতাদিতে কলোডিয়ন্‌ প্রয়োগ।

তরল করণ বা পাতলা করণ; যথা, যথেষ্ট পরিমাণে জলপান দ্বারা পাকাশয়স্থ অম্লাদির তরলতা সাধিত হইয়া উগ্রতা নিবারণ হয়; এবং পীত জল শোষণ দ্বারা প্রস্রাবাদির তরলতা সম্পাদিত হইয়া কটুত্ব সংহার হয়।

## ২য়, রাসায়নিক নিয়ম।

এই নিয়মানুগত কার্য্যের উদাহরণ; যথা, ক্ষারদ্বারা অম্লনাশ, অম্লদ্বারা ক্ষারত্ব সংহার, জান্তব অঙ্গার দ্বারা বিবিধ ঔদ্ভিদ্‌-বীর্য্যের ক্রিয়ালোপ।

## ৩য়, জীবন-নিয়ম।

এই নিয়মানুযায়ী ক্রিয়া সর্ব্বপ্রধান। কারণ, প্রায় সমুদায় ঔষধের ক্রিয়া ইহারই উপর নির্ভর করে। ভৌতিক নিয়মানুসারে শোষিত হইয়া ঔষধ শরীরস্থ হইতে পারে বটে, কিন্তু তৎপরে কোন বিশেষ যন্ত্রে ক্রিয়া প্রকাশ করা এই নিয়মাধীন ভিন্ন হইতে পারে না। টার্পিন্‌টৈল সেবন করিলে ভৌতিক নিয়মানুসারে শোষিত হইয়া রক্তস্রোতের সহিত মিশ্রিত হইতে পারে, কিন্তু তৎপরে, অন্যান্য সকল যন্ত্রকে পরিত্যাগ করিয়া ইহা যে কেবল মূত্রগ্রন্থির উপর বিশেষ

ক্রিয়া দর্শায়, তাহা এই জীবন-নিয়ম সহকারেই হয়। কারণ, এই ক্রিয়া মৃত শরীরে সম্ভবে না। আর্গট্ দ্বারা জরায়ু সঙ্কোচন, অহিফেন দ্বারা চৈতন্যহরণ, ব্লিষ্টর্ দ্বারা ফোস্কা হওন, সকলই এই নিয়মাধীন। ফলতঃ ভৌতিক ও রাসায়নিক নিয়মানুযায়ী কার্য্য মৃত দেহে প্রকাশ পাইতে পারে। জীবন-নিয়ম, জীবন ভিন্ন প্রকাশ পায় না।

## ২। পরম্পরিত-ক্রিয়ার বিবরণ।

ঔষধের পরম্পরিত ক্রিয়া কি, তাহা পূর্ব্বে কথিত হইয়াছে, এক্ষণে তাহা কিরূপে প্রকাশ পায় বর্ণন করা যাইতেছে।

১ম। উত্তেজনার পর দৌর্ব্বল্য; শরীরের নিয়ম এই যে, কোন যন্ত্রের ক্রিয়া উত্তেজিত হইলে পর তাহার শক্তি ব্যয়িত হইয়া নিস্তেজ ও অবসন্ন হইয়া পড়ে। পরে কিছুকাল এই অবস্থায় থাকিয়া শক্তির পুনরুদ্রেক হয়। যথা, মদ্যপানের পর শরীরের অবসন্নতা।

২য়। দৌর্ব্বল্যের পর উত্তেজন; অর্থাৎ যদি শরীরকে এরূপ অবসন্ন করা যায় যে জীবনশক্তির হানি না হইয়া কেবল মাত্র কিয়ৎক্ষণের নিমিত্ত ক্রিয়া নিস্তেজ হয়, তবে অনতিবিলম্বেই ঐ ক্রিয়া প্রকৃত অবস্থা হইতেও উত্তেজিত হইয়া উঠে। যথা, শীতকালে শীতল জলে স্নানের পর শরীরের উষ্ণতা, পরিশ্রমের পর সুনিদ্রা হইলে শরীরের স্ফূর্ত্তি। ইহাকে ইংরাজীতে রিয়্যাক্‌শন্ [ Reaction ] অর্থাৎ পুনরুত্তেজন কহে।

৩য়। শারীরিক ক্রিয়া সকলের আনুগত্য সম্বন্ধ; শারীরিক এক বা একাধিক প্রধান ক্রিয়ার বৈলক্ষণ্য জন্মিলে অন্যান্য ক্রিয়া সকলেরও বৈলক্ষণ্য হয়। যথা, সুরা ও অহিফেন প্রভৃতি অধিক পরিমাণে সেবন করিলে মস্তিষ্কে রক্তাধিক্য হওন প্রযুক্ত তাহার ক্রিয়ার হ্রাস হয়, তদুপলক্ষে শ্বাসপ্রশ্বাস, রক্তসঞ্চলন ও স্রাবণাদি শারীরিক ক্রিয়া সকলও অবসন্ন হয়। এস্থলে ঔষধের সাক্ষাৎ ক্রিয়া মস্তিষ্কে রক্তাধিক্য, পরম্পরিত ক্রিয়া অন্যান্য ক্রিয়াদির অবসন্নতা। অপিচ, কোন ঔষধ দ্বারা স্নায়ুমণ্ডলের অবসাদন সম্পাদিত হইলে যে, সমুদায় শরীর অবসন্ন হয়, তাহাও এইরূপ। বৃহৎ অস্ত্রচিকিৎসাদিতে যে শরীরের অবসন্নতা উপস্থিত হয়, যাহাকে ইংরাজীতে শক্ [ Shock ] কহে, তাহাও এই নিয়মাধীন।

৪র্থ। স্নায়ুনীত ফল; ইংরাজীতে সিম্পেথি [ Sympathy ] কহে। কোন ঔষধ দ্বারা কোন স্থানের স্নায়ু উত্যক্ত হইলে পর, ঐ উত্তেজনা স্নায়ু দ্বারা স্থানান্তরে নীত হইয়া ক্রিয়া দর্শায়, যথা, গর্ভাবস্থায় স্তনে ব্লিষ্টার্ লাগাইলে ঐ উত্তেজনা জরায়ুতে নীত হইয়া গর্ভপাতের আশঙ্কা হয়।

৫ম। প্রত্যগ্রতা-সাধন; ইংরাজী রিবল্‌সন্‌ [ Revulsion ], ডেরিবেশন্‌ [ Derivation ] বা কাউণ্টর্‌-ইরিটেসন্‌ [ Counter-irritation ]। শরীরে রক্ত ও স্নায়ুশক্তির পরিমাণ নির্দ্দিষ্ট আছে; যদি কোন কারণ বশতঃ একস্থানে অধিক পরিমাণে রক্ত ও স্নায়ুশক্তি সংগৃহীত হয়, তবে ঐ স্থানের স্নায়ু সম্বন্ধীয় স্থান ব্যতিরেকে, অপরাপর স্থানে তাহাদের হ্রাস হয়, সুতরাং ঐ সকল স্থানের ক্রিয়াও মন্দ হয়। যদি কোন স্থানে রোগবশতঃ অধিক রক্ত ও স্নায়ুশক্তি সংগৃহীত হয়, তবে, এই নিয়মানুসারে তাহার নিকটস্থ কোন স্থানে উগ্র ঔষধ প্রয়োগ দ্বারা রক্ত ও স্নায়ুশক্তি আকর্ষণ করিয়া রোগস্থানকে প্রকৃতিস্থ করা যাইতে পারে। ব্লিষ্টর্‌ দ্বারা আভ্যন্তরিক প্রদাহ ও বেদনা নিবারণের মর্ম্ম এই। অপর, ইহার বিপরীত ক্রিয়াও শরীরে কখন কখন দেখা যায়; যথা, ব্যাপক কাল শরীরে শৈত্য লাগাইলে চর্ম্মস্থ রক্ত ও স্নায়ুশক্তি আভ্যন্তরিক যন্ত্রাদিতে নীত হইয়া রক্তাধিক্য ও প্রদাহাদি উপস্থিত করে।

৬ষ্ঠ। শারীরিক নিরাময়িক শক্তি। যে কোন প্রকারে হউক শরীরে কোন হানি উপস্থিত হইলে এই নিরাময়িক শক্তিদ্বারা ঐ হানি পূরণ হয়। কখন কখন ঔষধ দ্বারা নূতন রোগ উপস্থিত করিয়া এই নিরাময়িক শক্তিকে উদ্রিক্ত করিয়া পূর্ব্ব রোগের প্রতিকার করা যায়। যথা, পুরাতন ক্ষতাদিতে দাহক ঔষধ দ্বারা প্রদাহ জন্মাইয়া পরিণামে ঐ ক্ষত আরোগ্য করা যায়।

৭ম। রোগের মূল কারণ বিনাশ দ্বারা আরোগ্য লাভ। যথা, অজীর্ণ বশতঃ শিরঃপীড়া বমনকারক ঔষধ দ্বারা নিবারণ হয়।

ঔষধ দ্রব্য সকল কি প্রকারে সুস্থ শরীরে ক্রিয়া দর্শায় তাহা বিবৃত হইল: এক্ষণে ঔষধ দ্বারা কি প্রকারে রোগের প্রতীকার হয় তাহা প্রকাশ করা যাইতেছে।

ঔষধ সকল নিম্ন লিখিত দ্বাদশ প্রকার উপায় দ্বারা রোগের প্রতিকার করে।

১ম। দোহন অর্থাৎ শরীরস্থ রক্তের পরিমাণের হ্রাস করণ; ইংরাজী, ডিপ্লিসন্‌ [ Depletion ]। ইহা দুই প্রকারে সম্পাদিত হয়। প্রথম, ব্যাপ্ত, ও স্থানিক রক্ত মোক্ষণ, এবং শরীরস্থ রস নিঃস্রবণের আধিক্য করণ। ইহাকে সাক্ষাৎ দোহন, ইংরাজীতে ডিরেক্ট্‌ ডিপ্লিসন্‌ [ Direct Depletion ] কহে। দ্বিতীয়, পুষ্টিকর আহার বারণ; ইহাকে পরম্পরিত দোহন, ইংরাজীতে ইন্‌ডিরেক্‌ট্‌ ডিপ্লিসন্‌ [ Indirect Depletion ] কহে।

দোহন দ্বারা রক্তের পরিমাণের হ্রাস হয়, তন্নিবন্ধন সমুদায় শারীব ক্রিয়া অবসন্ন হয়। যথা, আহার পরিপাক, রক্ত সঞ্চলন, শ্বাসপ্রশ্বাস, রসনিঃস্রবণ, পরিপোষণ ও উত্তাজননাদি ক্রিয়ার মান্দ্য, পেশীদিগের ক্ষীণতা, স্পর্শানুভবের অল্পতা, মানসিক ভাব ও বুদ্ধিবৃত্তির হীনতা, অধিক কি অচৈতন্যাবস্থা এবং মৃত্যু পর্য্যন্তও সম্ভব হয়।

কিন্তু, দোহন দ্বারা একটি ক্রিয়া উত্তেজিত হয়। রক্তের পরিমাণ লাঘব হইলে শিরা সকলকে পূর্ণ রাখিবার নিমিত্ত শোষণক্রিয়া বৃদ্ধি হইয়া শরীরের সর্ব্বত্র হইতে জলীয়াংশ শোষণ করিতে থাকে। ইহাতে রক্তের পরিমাণ পূর্ব্ববৎ হয়, কিন্তু সারাংশের অল্পতা বিধায় ক্রিয়া সকলের মান্দ্য দূর হয় না। শোষণক্রিয়া বৃদ্ধি করিয়া শরীরস্থ বদ্ধ রস শোষণার্থ দোহন মহোপকারক।

দোহন দ্বারা দুইটি উদ্দেশ্য সাধন করা যাইতে পারে। প্রথম, রক্তাধিক্য ও প্রদাহ নিবারণ। দ্বিতীয়, বদ্ধ রস শোষণ;

রক্ত মোক্ষণ দ্বারা প্রথম উদ্দেশ্য বিশেষরূপে সম্পাদিত হয়। দ্বিতীয় উদ্দেশ্য সাধনার্থ প্রস্রাব ক্রিয়ার পরিবর্দ্ধন এবং পরম্পরিত দোহন বিধেয়।

স্মরণ রাখা কর্ত্তব্য যে, রস নিঃস্রবণের আধিক্য করিয়া রক্তাধিক্য বা প্রদাহ নিবারণ করিতে হইলে, তদুপযোগী ঔষধ সকলের মধ্যে যে যে ঔষধ অবসাদক তাহাই গ্রহণ করিতে হইবে। যথা, বিরেচনার্থ বিরেচক লবণাদি, স্বেদজননের নিমিত্ত রসাঞ্জন ঘটিত ঔষধাদি।

প্রদাহ নিবারণ অভিপ্রায়ে দোহন ব্যবহার করিলে তাহাকে ইংরাজীতে এণ্টিফ্লোজিষ্টিক্ [ Antiphlogistic ] অর্থাৎ প্রদাহনাশক কহে।

২য়। পোষণ, ইংরাজী রিপ্লিসন্ [ Repletion ]; ইহার ফল দোহনের বিপরীত অতএব যে যে অবস্থাতে দোহন প্রয়োগ করা যায়, ইহা তদ্বিপরীত অবস্থাতেই বিধেয়। যথা, দৌর্ব্বল্য, রক্তহীনতা ইত্যাদি। পোষণের নিমিত্ত পুষ্টিকর আহার, ব্যায়াম, নির্ম্মল বায়ু সেবন, শীতল জলে স্নান, বলকারক ঔষধ ইত্যাদি ব্যবহার্য্য।

৩য়। সংশোধন, ইংরাজী, এলিমিনেশন্ [ Elimination ]। শরীরস্থ স্বাভাবিক ত্যজ্য বস্তু সকল রক্তে শোষিত হইয়া সংস্কারক যন্ত্র সকলে নীত হয়, পরে ঐ সকল যন্ত্রদ্বারা, রক্ত হইতে ভিন্ন হইয়া, নির্গম পথাবলম্বী হয়। এই উপায় দ্বারা রক্ত সংশোধিত হইয়া থাকে। কোন কারণ বশতঃ সংস্কারক যন্ত্র সকল আপন আপন কার্য্যসাধনে অক্ষম হইলে শরীরস্থ ত্যজ্যবস্তু সকল সুতরাং সঞ্চিত হয় এবং তন্নিবন্ধন উৎকট রোগ সকল উৎপন্ন করে। এমত অবস্থায় সংস্কারক যন্ত্রদিগের ক্রিয়াবর্দ্ধন দ্বারা রোগের প্রতিকার করা যাইতে পারে। এই প্রক্রিয়াকে সংশোধন কহে। অপিচ, সীস, সিমুলক্ষারাদি ধাতু শারীর বিধান মধ্যে সন্নিবেশিত হইলে ঔষধ দ্বারা উহাদিগকে দ্রবণীয় করিলে শোষিত হইয়া সংস্কারক যন্ত্র সকল দ্বারা শরীর হইতে নির্গত হইতে পারে। যথা, সীস ধাতু শরীরস্থ হইলে আইওডাইড্ অব্ পটাসিয়ম্ প্রয়োগ। এই প্রক্রিয়া সংশোধনের উত্তম উদাহরণ।

৪র্থ। তরলকরণ, ইংরাজী, ডাইলুশন্ [ Dilution ]। অধিক পরিমাণে জলীয় দ্রব্য সেবন দ্বারা ইহা সম্পাদিত হয়। জল দ্বারা পাকাশয়স্থ অন্নাদি তরল হইলে

তাহাদের উগ্রতার হ্রাস হয়। অপর, জল শোষিত হইয়া রক্তকে তরল করে ও তন্নিবন্ধন সমুদায় শরীরস্থ রস তরল হয় ও তাহাদের কটুত্ব থাকিলে বিনষ্ট হয়।

৫ম। উত্তেজন, ইংরাজী, ষ্টীম্যুলেশন্ [ Stimulation ], অর্থাৎ এক বা একাধিক জীবনক্রিয়ার ঔদ্ধত্য সাধন। ইহা দুই প্রকার, ব্যাপ্ত ও স্থানিক, অর্থাৎ সমুদায় শরীরে প্রকাশ্য, অথবা কোন স্থান বা যন্ত্র বিশেষে প্রকাশ্য। সুরা, এমোনিয়া প্রভৃতি দ্বারা ব্যাপ্ত উত্তেজন সম্পাদিত হয়। মূত্রকারক, পিত্তনিঃসারক রজোনিঃসারক প্রভৃতি ঔষধের ক্রিয়া স্থানিক উত্তেজনায় সম্পাদিত হয়, কারণ ইহারা যন্ত্র বিশেষে কার্য্য করে।

উত্তেনার পর যথোচিত অবসাদন ইহার প্রধান ধর্ম্ম ; এই অবসাদন হেতু, তুল্য রূপে শরীর পুনরুত্তেজিত করিতে গেলে অধিকতর পরিমাণে উত্তেজক আবশ্যক ; এই রূপে ক্রমশঃ শরীরের উত্তেজন-প্রবণতা নষ্ট হয় ও এত দূর অবসাদন জন্মায় যে, দুর্ব্বলতা নিবন্ধন জীবন পর্য্যন্ত সংশয় হয়। অপর, কোন স্থান বা যন্ত্র পুনঃ পুনঃ উত্তেজিত করিলে ঐ স্থানের বা যন্ত্রের প্রদাহ উপস্থিত হয়।

৬ষ্ঠ। অবসাদন, ইংরাজী, সিডেশন্ [ Sedation ], অর্থাৎ শারীরিক এক বা একাধিক জীবন ক্রিয়ার হ্রাস। ইহা দুই প্রকার, ব্যাপ্ত ও স্থানিক। যে সকল ঔষধ দ্বারা সমুদায় শরীর, অথবা কোন প্রধান জীবন অংশ ( যথা, রক্ত সঞ্চালন যন্ত্র, স্নায়ুমণ্ডল ইত্যাদি ) অবসাদিত হয়, তাহাদিগকে ব্যাপ্ত অবসাদক কহে। যথা, শৈত্য, যবক্ষার, টার্টার্এমেটিক্, হাইড্রোসিয়ানিক্ এসিড্, ক্লোরোফরম্ ইত্যাদি। যাহাদের দ্বারা কোন স্থান বিশেষের স্নায়ুশক্তি বা রক্তসঞ্চালন হ্রাস হয়, তাহারা স্থানিক অবসাদক। ব্যাপ্ত অবসাদক ঔষধ স্থানিক প্রয়োগ করিলে স্থানিক অবসাদক হয়।

৭ম। প্রত্যগ্রতা সাধন, রিবল্সন্ [ Revulsion ], ডেরিবেসন্ [Derivation] বা কোণ্টর্-ইরিটেসন্ [ Counter-irritation ] অর্থাৎ ঔষধ দ্বারা এক স্থানে প্রদাহ বা উগ্রতা সংস্থাপন দ্বারা স্থানান্তরে প্রদাহ বা উগ্রতার প্রতীকার করণ। যথা, যকৃৎপ্রদাহে উদরোপরি বৃষ্টর্ প্রয়োগ; সংন্যাস রোগে অতিবিরেচন, ইত্যাদি।

৮ম। দমন, ইংরাজী, সুপরসেশন্ [ Supercession ], অর্থাৎ ঔষধ দ্বারা শরীরে নূতন রোগ সংস্থাপন করিয়া পূর্ব্ব রোগের প্রতিকার করণ। যথা, কোপেবা বা কাবাবচিনি দ্বারা লিঙ্গনাল মধ্যে উগ্রতা সংস্থাপন করিয়া প্রমেহ নিবারণ, কুইনাইন্ এবং সিমুলক্ষার দ্বারা জ্বর দমন।

৯ম। পরিবর্ত্তন, ইংরাজী, অল্টরেশন্ [ Alteration ], অর্থাৎ ঔষধ দ্বারা শরীরের ভাব ক্রমশঃ পরিবর্ত্তন করণান্তর রোগের প্রতিকার করণ। যথা, পারদ দ্বারা উপদংশ নিবারণ। এই শ্রেণীস্থ ঔষধের কোন আশুফল দৃষ্ট হয় না; কিন্তু

কিছুকাল সেবন করিলে শরীর ক্রমশঃ নীরোগ হয়। পরিবর্ত্তন পুরাতন রোগেই ব্যবহার্য্য।

১০ম। রোগের মূল কারণ বিনাশ করিয়া তজ্জনিত আনুষিক লক্ষণ সকল নিবারণ; ইহাকে ইংরাজীতে এণ্টিকজেশন্ [ Anticausation ] কহে। যথা, কৃমি নাশক ঔষধ দ্বারা কৃমি জনিত জ্বর ও উদরাময়াদি নিবারণ।

১১শ। রাসায়নিক শক্তি, ইংরাজী, কেমিকেল্ ইন্‌ফ্লুয়েন্স্ [ Chemical influence ]; যথা, ক্ষার দ্বারা অম্লনাশ, অম্লদ্বারা ক্ষারনাশ, দাহক ঔষধ দ্বারা শরীরে ক্ষত করণ, ইত্যাদি। রোগ সম্বন্ধে রাসায়নিক শক্তি তিন অভিপ্রায়ে ব্যবহৃত হয়; প্রথম, টীশু ধ্বংশ করণ; দ্বিতীয়, শারীর দ্রব্যের রাসায়নিক পরিবর্ত্তন সংস্থাপন; তৃতীয়, রক্তের বা টীশুর উপাদানে ক্রিয়া প্রকাশ করিয়া রোগ নিরাকরণোপযোগী পরিবর্ত্তন সাধন।

১২শ। ভৌতিক শক্তি, ইংরাজী, মিকেনিকেল্ ইন্‌ফ্লুয়েন্স [ Mechanical influence ]। ইহা পাঁচ প্রকার। ১ম, সংস্থাপন, ইংরাজী, পোজিশন্ [Position], যথা, মস্তিষ্ক প্রদাহে মস্তক উচ্চ উপাধানে স্থাপন দ্বারা মস্তিষ্কের দিক হইতে রক্ত সঞ্চলনের বেগ সাম্য করণ, ইহা মাধ্যাকর্ষণ দ্বারা সম্পাদিত হয়। ২য়, চাপন, ইংরাজী, কম্প্রেসন্ [ Compression ], অর্থাৎ শিরা ধমন্যাদি চাপিত করিয়া রক্ত সঞ্চলন রোধ করণ। যথা, ধমনীতে অর্ব্বুদ ( এনিউরিজম্ ) হইলে তদূর্দ্ধভাগে ঐ ধমনি বন্ধন বা চাপন দ্বারা রক্তস্রোত রোধ করিলে রোগ নিবারণ হয়। ৩য়, স্ফীত করণ, ইংরাজী, ডিষ্টেন্‌শন্ [ Distention ], যথা, অধোহন্ত্রের ক্রিয়ার উত্তেজনার নিমিত্ত পিচকারী ব্যবহার করণ। ৪র্থ, ঘর্ষণ, ইংরাজী, ফ্রিক্‌শন্ [ Friction ]; ইহা প্রায় চর্ম্মের ক্রিয়ার উত্তেজনার্থ ব্যবহার করা যায়। ৫ম, আচ্ছাদন, ইংরাজী, কবারিং [ Covering ], যথা, ক্ষতাদিতে কলোডিয়ন্ বা পলস্তা প্রয়োগ।

## ঔষধের ক্রিয়া নির্ণয়।

ঔষধ প্রয়োগ পূর্ব্বে ঔষধের ক্রিয়ার বিষয় জ্ঞাত হওয়া আবশ্যক। যে যে উপায়ে ঔষধ দ্রব্যের ক্রিয়া জানা যাইতে পারে, তাহা নিম্নে লিখিত হইল।

১। ঔষধ দ্রব্যের বর্ণ, স্বাদ, গন্ধ আদি স্বরূপতত্ব দ্বারা অনেক সময় ঔষধের গুণ নির্ণয় করা যায়। এই স্বরূপ নৈকট্য বিধায় গন্ধদ্রব্য সকল প্রায় আগ্নেয়, উত্তেজক, বায়ুনাশক ও বমন নিবারক হইয়া থাকে; মিষ্টাস্বাদের দ্রব্য প্রায় স্নিগ্ধকারক; তিক্ত দ্রব্য বলকারক; দুর্গন্ধ দ্রব্য প্রায়ই আক্ষেপ নিবারক।

২। রাসায়নিক তত্ত্বের সাদৃশ্য থাকিলে ঔষধের ক্রিয়া জানা যায়। এজন্য কোন ঔষধ দ্রব্যের সকল প্রয়োগরূপেরই ক্রিয়ার সাদৃশ্য দেখা যায়। ধাতবাম্ল ও উদ্ভিদাম্ল প্রায় পরস্পরের পরিবর্ত্তে ব্যবহার করা যায়।

৩। উদ্ভিদের জাতি ভেদে ঔষধের ক্রিয়া নির্দ্ধারিত হয়। এক জাতীয় উদ্ভিদ সকলের ক্রিয়া প্রায় সমতুল্য। এক উদ্ভিদের সকল প্রয়োগরূপেরই ক্রিয়া এক রূপ। যথা, মাল্‌ভেসি জাতীয় ঔষধ সকল প্রায় স্নিগ্ধকারক; জেন্সিয়েনেসি জাতীয় বলকারক; কন্‌ভল্‌ভিউলেসি জাতীয় বিরেচক; সোলেনেসি জাতীয় মাদক; পাইনেসি জাতীয় ঔষধ উত্তেজক, ইত্যাদি। অনেক স্থলে এই জাতীয় সম্বন্ধ থাকিলেও ক্রিয়ার সাদৃশ্য অতি অল্পই দেখা যায় ও কোন কোন ঔষধের ক্রিয়ার সম্পূর্ণ বৈপরিত্য দৃষ্ট হয়। এবং ভিন্ন ভিন্ন জাতির ঔষধের ও ক্রিয়ার সাদৃশ্য প্রাপ্ত হওয়া যায়। কন্‌ভল্‌ভিউলেসি জাতির কোন কোন উপশ্রেণীর বিরেচক গুণ আদৌ দৃষ্ট হয় না; সোলেনেসি জাতীয় লঙ্কামরিচ কেবল মাত্র উত্তেজক, মাদক ক্রিয়া কিছু মাত্র নাই। আম্বেলিফেরি, মাইরিষ্টিকেসি, জিঞ্জিবরেসি ও মর্টেসি আদি ভিন্ন ভিন্ন জাতির গন্ধ দ্রব্যের ক্রিয়া অনেক স্থলে প্রায় সমান; জেন্সিয়েনেসি, সিমেরুবেসি, রেনান্‌কুলেসি ও মেনিস্পর্‌মেসি আদি ভিন্ন ভিন্ন জাতীয় ঔষধ তিক্ত বলকারক গুণ ধারণ করে।

উপরোক্ত উপায়ের উপর ঔষধের ক্রিয়া নির্ণয় বিষয়ে সম্পূর্ণ নির্ভর করা যায় না।

৪। পশু আদি অপরাপর জীবের উপর ঔষধের ক্রিয়া পরীক্ষা করিবে। কোন কোন ঔষধ দ্রব্যের ক্রিয়া এ উপায়েও নির্দ্ধারিত করা যায় না। হাইয়ো-সায়েমাস্‌ পত্র গোমেষাদির পক্ষে কোন অপকার করে না, কিন্তু মানব দেহে ইহা মাদক ও অধিক মাত্রায় বিষ ক্রিয়া প্রকাশ করে।

৫। মানব দেহে ঔষধের পরীক্ষা দ্বারা ক্রিয়া নির্ণয় করাই সর্ব্বশ্রেষ্ঠ উপায়।

## ঔষধ প্রয়োগ বিবরণ।

রোগ ভেদে, পাত্র ভেদে, অবস্থা ভেদে এবং প্রয়োজন ভেদে ঔষধ সকলকে নানাবিধ রূপান্তর করিয়া শরীরের বিবিধ স্থানে নানা মতে প্রয়োগ করা যায়।

## ঔষধ প্রয়োগরূপ।

ব্রিটিশ্‌ ফার্‌মাকোপিয়া মতে একত্রিংশৎ প্রকার প্রয়োগরূপ ব্যবহার্য্য। তন্মধ্যে একবিংশতি প্রকার আভ্যন্তরিক প্রয়োগ। অবশিষ্ট দশ প্রকার বাহ্য প্রয়োগ।

আভ্যন্তরিক প্রয়োগরূপ। ১, ল্যাটিন্‌, এসিটম্‌; ইংরাজী, বিনিগার্‌; বাঙ্গালা, সির্কা। ২, ল্যাটিন্‌, একোয়া; ইংরাজী, ওয়াটর্‌; বাঙ্গালা, জল। ৩, ল্যাটিন্‌, কন্‌ফেক্সিয়ো; ইংরাজী, কন্‌ফেক্সন্‌; বাঙ্গালা, খণ্ড। ৪, ল্যাটিন্‌, ডিকক্টম্‌; ইংরাজী, ডিকক্সন্‌; বাঙ্গালা, ক্বাথ। ৫, ল্যাটিন্‌, এসেন্সিয়া; ইংরাজী, এসেন্স্‌। ৬, ল্যাটিন্‌, এক্‌ষ্ট্রাক্টম্‌; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট্‌; বাঙ্গালা, সার। ৭, ল্যাটিন্‌, ইন্‌ফিউজম্‌; ইংরাজী, ইন্‌ফিউজন; বাঙ্গালা, ফান্ট্‌। ৮, ল্যাটিন্‌, লাইকর্‌; ইংরাজী, সোল্যুসন; বাঙ্গালা, দ্রব। ৯, ল্যাটিন্‌, মিশ্চ্যুরা; ইংরাজী, মিক্‌শ্চর্‌; বাঙ্গালা, মিশ্র। ১০, ল্যাটিন্‌,

মিউসিলেগো; ইংরাজী, মিউসিলেজ্; বাঙ্গালা, মণ্ড। ১১, ল্যাটিন্, ওলিয়ম্; ইংরাজী, অইল্; বাঙ্গালা, তৈল। ১২, ল্যাটিন্, অক্জিমেল্; ইংরাজী, অক্জিমেল্; বাঙ্গালা, সির্কা-মধু। ১৩ ল্যাটিন্, পাইল্যুলা; ইংরাজী, পিল্, বাঙ্গালা, বটিকা। ১৪, ল্যাটিন, পল্বরিস্; ইংরাজী, পৌডর্; বাঙ্গালা, চূর্ণ। ১৫, ল্যাটিন্, স্পিরিটস্; ইংরাজী, স্পিরিট্; বাঙ্গালা, সুরা। ১৬, ল্যাটিন্, সক্কস্; ইংরাজী, জুস; বাঙ্গালা, রস। ১৭, ল্যাটিন্, সিরপস্; ইংরাজী, সিরপ্; বাঙ্গালা, পাক। ১৮, ল্যাটিন্, টিংচুরা; ইংরাজী, টিংচর্; বাঙ্গালা, অরিষ্ট। ১৯, ল্যাটিন্, ট্রোচিসাই; ইংরাজী, লোজে-ঞ্জেস্; বাঙ্গালা, চাক্তি। ২০ ল্যাটিন্, বেপর্; ইংরাজী, ইন্হেলেসন্; বাঙ্গালা, ধূম। ২১, ল্যাটিন্, বাইনম্; ইংরাজী, ওয়াইন্; বাঙ্গালা, আসব।

বাহ্য প্রয়োগরূপ। ১, ল্যাটিন্, ক্যাটাপ্লাজ্মা; ইংরাজী, পুল্টিস্। ২, ল্যাটিন্, চার্টা; ইংরাজী, পেপর্; বাঙ্গালা, কাগজ। ৩, ল্যাটিন্, এম্প্লাষ্ট্রম্; ইংরাজী, প্ল্যাষ্টার্; বাঙ্গালা, পলস্তা। ৪, ল্যাটিন্, গ্লাইসরাইনম্; ইংরাজী, গ্লীসরীন্। ৫, ল্যাটিন্, মেল্; ইংরাজী, হনি; বাঙ্গালা, মধু। ৬, ল্যাটিন্, লোসিয়ো; ইংরাজী, লোসন্; বাঙ্গালা, ধৌত। ৭, ল্যাটিন্, এনিমাটা; ইংরাজী, এনিমা; বাঙ্গালা, পিচকারি। ৮, ল্যাটিন্, সপোজিটোরিয়া; ইংরাজী, সপোজিটোরি। ৯, ল্যাটিন্, লিনিমেণ্টম্; ইংরাজী, লিনিমেণ্ট্; বাঙ্গালা, মর্দ্দন। ১০, ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্; ইংরাজী, অইণ্ট্মেণ্ট্; বাঙ্গালা, মলম।

যেহেতু ঔষধ দ্রব্যের উপরি উক্ত রূপসকল প্রস্তুত করিবার নিমিত্ত এবং প্রয়োগার্থ বিবিধ মাত্রা ব্যবহার করা যায়, অতএব এই স্থলে মাত্রা নির্ণায়ক তৌলের বিষয় বর্ণন করা যাইতেছে।

১৮৫৮ খ্রীষ্টাব্দের মেডিকেল্ আক্ট্ অনুসারে ব্রিটিশ্ ফার্মাকোপিয়া প্রকাশ হওনের পূর্ব্বে শুষ্ক দ্রব্য তৌলার্থ এপথিকেরিজ্ ওয়েট্ নামক তৌল ব্যবহৃত হইত। তদ্ যথা,

গ্রেণ্, চিহ্ন gr.

| | |
|---|---|
| ২০ গ্রেণে | ১ স্ক্রুপল্, চিহ্ন ℈ |
| ৩ স্ক্রুপল্ অথবা ৬০ গ্রেণে | ১ ড্রাম, চিহ্ন ʒ |
| ৮ ড্রামে অথবা ৪৮০ গ্রেণে | ১ আউন্স্, চিহ্ন ℥ |
| ১২ আউন্সে অথবা ৫৭৬০ গ্রেণে | ১ পাউণ্ড্, চিহ্ন lb |

কিন্তু ব্রিটিশ্ ফর্মাকোপিয়া প্রচারিত হইবার পর অবধি নিম্নলিখিত তৌল ব্যবহৃত হইতেছে।

গ্রেণ, চিহ্ন gr.

৪৩৭॥০ গ্রেণে ১ আউন্স, চিহ্ন ℥

১৬ আউন্সে বা ৭০০০ গ্রেণে ১ পাউণ্ড, চিহ্ন lb

দ্রব দ্রব্যের পরিমাণার্থ নিম্নলিখিত মাপ ব্যবহার করা যায়।

মিনিম্, চিহ্ন m.

৬০ মিনিমে ১ ড্রাম্, চিহ্ন fl. ʒ

৮ ড্রামে ১ আউন্স, চিহ্ন fl. ℥

২০ আউন্সে ১ পাইন্ট, চিহ্ন O.

৮ পাইন্টে ১ গ্যালন, চিহ্ন C. বাঙ্গালা ৫ শের।

ইউরোপীয় চিকিৎসকেরা ঔষধের মাত্রার সংখ্যা নির্ণয়ার্থ সাধারণ সংখ্যা চিহ্ন ব্যবহার না করিয়া রোমীয় সংখ্যা চিহ্ন ব্যবহার করিয়া থাকেন। তদ্যথা ;—

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| I. | II. | III. | IV. | V. | VI. | VII. | VIII. | IX. | X. |
| ১১ | ১২ | ১৩ | ১৪ | ১৫ | ১৬ | ১৭ | ১৮ | ১৯ | |
| XI. | XII. | XIII. | XIV. | XV. | XVI. | XVII. | XVIII. | XIX. | |
| ২০ | ৩০ | ৪০ | ৫০ | ৬০ | ৭০ | ৮০ | ৯০ | ১০০ | |
| XX. | XXX. | XL. | L. | LX. | LXX. | LXXX. | XC. | C. | |

অতএব ১ পাইন্ট লিখিতে হইলে OI, ৬ আউন্স লিখিতে হইলে ℥VI, ২০ গ্রেণ লিখিতে হইলে gr. XX ইত্যাদি রূপ ব্যবহার করা যায়। তরল দ্রব্যের পরিমাণ লিখিতে সামান্যতঃ চিহ্নাগ্রস্থিত fl. লোপ করা যায়।

বিন্দু বা ফোঁটা যাহাকে ইংরাজীতে ড্রপ্ কহে তাহার চিহ্ন gtt.।

কোন কোন ঔষধ বিন্দু পরিমাণে ব্যবহার করা যায়, কিন্তু বিন্দুর পরিমাণের স্থিরতা নাই, বোতলের মুখের পরিসর অনুসারে বিন্দু ছোট বা বড় হইতে পারে, মিনিমের পরিমাণ সমানই থাকে। অতএব ব্যবস্থা দিবার সময় এই প্রভেদ স্মরণ রাখা কর্ত্তব্য। মিউরাণ্ড সাহেব পরীক্ষা দ্বারা স্থির করিয়াছেন যে,

| | | | |
|---|---|---|---|
| পরিস্রুত জলের | ৪৫ | বিন্দুতে | ১ ড্রাম্ হয়। |
| লবণ দ্রাবক | ৫৪ | " | " |
| গন্ধক দ্রাবক | ৯০ | " | " |
| সুরা | ১৩৮ | " | " |
| ইথর্ | ১৫০ | " | " |
| লডেনম্ | ১২০ | " | " |
| হাইড্রোসিয়ানিক্ এসিড্ | ৪৫ | " | " |

এই পুস্তকে গ্যালন্ স্থানে গ্যাং, পাউণ্ড স্থানে পৌং, পাইন্ট স্থানে পাং, আউন্স স্থানে আং, ড্রাম্ স্থানে ড্রাং, গ্রেণ স্থানে গ্রেং, মিনিম্ স্থানে মিং ব্যবহার করা যাইবে।

## প্রয়োগরূপ সকলের বিশেষ বিবরণ।

১। ল্যাটিন্, এসিটম্ (Acetum); ইংরাজী, বিনিগার্ (Vinegar); বাঙ্গালা, সির্কা। এই প্রয়োগরূপ প্রস্তুত করণার্থ ঔষধ দ্রব্যকে সির্কাদ্রাবক দ্বারা পর্কোলেসন্ (চুয়ান) করিয়া অথবা সপ্তাহ পর্য্যন্ত সির্কাদ্রাবকে ভিজাইয়া ছাঁকিয়া লইতে হয়। ব্রিটিশ্ ফার্‌মাকোপিয়াতে দুইটি এসিটম্ আছে।

এসিটম্ ক্যান্থারিডিজ্। এসিটম্ সিলি।

২। ল্যাটিন্, একোয়া (Aqua); ইংরাজী, ওয়াটার্ (Water); বাঙ্গালা, জল; ইহা দুই প্রকারে প্রস্তুত করা যায়। ১ম, ঔষধ দ্রব্যকে কুট্টিত করিয়া জলের সহিত বকযন্ত্রে চুয়াইয়া লইতে হয়। ২য়, যে দ্রব্যের জল প্রস্তুত করিতে হইবে, তাহার তৈল ১৷৹ ড্রাম্, ১৷৹ গ্যালন্ জলের সহিত মিশ্রিত করিয়া বকযন্ত্র দ্বারা ১ গ্যালন্ চুয়াইয়া লইতে হয়।

প্রথম প্রকারে প্রস্তুত জল।
একোয়া এনিথাই।
" ফ্লোরিস্, অর‍্যান্সিয়াই (কমলাপুষ্পের জল)।
" কারুই (বিলাতি জিরার জল)।
" সিনেমোমাই (দারুচিনির জল)
" ফেনিকিউলাই।
একোয়া লরোসিরেসাই।
" পাইমেণ্টি।
" রোজি (গোলাব জল)।
" স্যাম্বিউসি।

দ্বিতীয় প্রকরণে প্রস্তুত জল।
একোয়া মেস্থি পিপরিটি।
" মেস্থি বিরিডিস্ (পুদিনার জল)।

একোয়া ক্যাম্ফরি প্রস্তুত করণার্থ কর্পূরকে জলে দ্রব করিয়া লইতে হয়।

একোয়া ক্লোরোফর্ম্মাই প্রস্তুত করিতে ক্লোরোফর্ম্মকে পরিস্রুত জলে দ্রব করিয়া লইতে হয়।

এ ভিন্ন একোয়া ডেষ্টিলেটা প্রস্তুত করিতে বিশুদ্ধ জলকে পরিস্রুত করিয়া তাহার অপরিশুদ্ধতা সংহার করিয়া লওয়া হয়। ঔষধ সংস্করণার্থ ইহা ব্যবহৃত হয়।

একোয়া লরোসিরোসাইয়ের মাত্রা ৫ মিনিম্ হইতে ৩০ মিনিম্ পর্য্যন্ত। এভিন্ন সমুদায় একোয়ার মাত্রা ২ আউন্স্ পর্য্যন্ত।

৩। ল্যাটিন্, ক্যাটেপ্লাজমা (Cataplasma); ইংরাজী, পুলটিস্ (Poultice)। গোধূম, পাউরোটি বা তিসি চূর্ণ এবং উষ্ণ জল একত্র মিশ্রিত করিয়া কর্দ্দমাকার করিলে পুল্টিস্ প্রস্তুত হয়। অন্য কোন ঔষধ দ্রব্য ইহার সহিত সংযুক্ত করিলে, পুল্টিস্ সেই নাম প্রাপ্ত হয়। পুল্টিসের মসৃণত্ব ও স্নেহগুণ বৃদ্ধি করণার্থ কখন কখন জলপাইয়ের তৈল সংযুক্ত করা যায়।

### পুল্টিস্ সকলের নাম।

ক্যাটেপ্লাজ্মা কোনিয়াই; ক্যাটেপ্লাজমা কার্বনিস্; ক্যাটেপ্লাজমা ফর্মেণ্টাই
" সিনেপিস্; " লিনাই; " শোডি ক্লোরেটি।

৪। ল্যাটিন্, চার্টা (Charta); ইংরাজী, পেপর্ (Paper); বাঙ্গালা,

কাগজ। বাহ্য প্রয়োগার্থে ঔষধদ্রব্য কাগজের উপর মাখাইয়া শুষ্ক করিয়া লইলে ইহা প্রস্তুত হয়। ব্রিটিশ ফার্‌মাকোপিয়াতে দুইটি মাত্র চার্টা আছে;—চার্টা এপিস্‌পাস্‌টিকা ও চার্টা সিনাপিস্।

৫। ল্যাটিন্, ডিকক্টম্ (Decoctum); ইংরাজী, ডিকক্সন্ (Decoction); বাঙ্গালা, ক্বাথ। ঔদ্ভিজ্য পদার্থকে জলের সহিত সিদ্ধ করিলে ক্বাথ প্রস্তুত হয়। ব্রিটিশ্ ফার্‌মাকোপিয়া মতে দাড়িম্ব মূলের ছালের ক্বাথ ভিন্ন, সমুদায় ক্বাথ প্রস্তুত করিতে দশ বা পোনের মিনিট্ পর্য্যন্ত আবৃত পাত্রে ফুটাইয়া ছাঁকিয়া লইতে হয়। দাড়িম্ব মূলের ক্বাথ প্রস্তুত করিতে দুই পাইন্ট্ জল দিয়া সিদ্ধ করিয়া ১ পাইন্ট্ থাকিতে নামাইবে। অপর, ক্বাথ দুই প্রকার, অমিশ্র বা সিম্পল, মিশ্র বা কম্পৌণ্ড্। কেবল একটি মাত্র পদার্থ জলের সহিত সিদ্ধ করিয়া যে সকল ক্বাথ প্রস্তুত করা যায় তাহাদিগকে অমিশ্র ক্বাথ কহে, একাধিক পদার্থ হইলে মিশ্র কহে। কম্পৌণ্ড্ ডিকক্‌সন্ অব্ এলোজ্ এবং কম্পৌণ্ড্ ডিকক্‌সন্ অব্ সার্জা ভিন্ন সমুদায় ক্বাথ অমিশ্র।

| নাম | মাত্রা |
|---|---|
| ডিকক্টম্ গ্রেণেটাই রেডিক্‌স্ (দাড়িম্ব মূলের ক্বাথ) ... | ১ আং—২ আং |
| „ পেরেরি ... ... ... ... ... | ১ আং—২ ঐ |
| „ স্কোপেরিয়াই ... ... ... ... | ২ আং—৪ ঐ |
| „ এলোজ্ কম্পজিটম্ (মুসব্বরাদি ক্বাথ) ... ... | ½ আং—২ ঐ |
| „ সিট্রেরাই ... ... ... ... ... | ১ আং—২ ঐ |
| „ সিঙ্কোনি ফ্লেবি ... ... ... ... ... | ১ আং—২ ঐ |
| „ হিমেটক্‌সিলাই ... ... ... ... | ১ আং—২ ঐ |
| „ কোয়ার্কস্ ... ... ... ... ... | ১ আং—২ ঐ |
| „ ট্যারাক্‌সেসাই ... ... ... ... | ২ আং—৪ ঐ |
| „ সার্জি কম্পজিটম্ ... ... ... ... ... | ২ আং—১০ ঐ |
| „ সার্জি ... ... ... ... ... | ২ আং—১০ ঐ |
| „ আল্মাই ... ... ... ... ... ... | ২ আং—৪ ঐ |
| „ হর্ডিয়াই ... ... ... ... ... | যথেচ্ছাক্রমে |
| „ প্যাপেবরিস্ ... ... ... ... ... | বাহ্য প্রয়োগ |

৬। ল্যাটিন্, কন্‌ফেক্‌সিয়ো (Confectio); ইংরাজী, কন্‌ফেক্‌সন্ (Confection); বাঙ্গালা, খণ্ড। ঔষধ দ্রব্যকে শর্করা বা শর্করার পাক বা মধুর সহিত মর্দ্দন করিয়া কর্দ্দমাকার করিলে খণ্ড প্রস্তুত হয়; যথা,

| নাম | মাত্রা |
|---|---|
| কন্‌ফেক্‌সিয়ো ওপিয়াই, (অহিফেনের খণ্ড) ... ... | ৫—২০ গ্রেণ্ |
| „ পিপরিস্, (গোলমরিচের খণ্ড) ... ... | ৬০—১২০ ঐ |

| নাম | | মাত্রা | |
|---|---|---|---|
| কন্‌ফেক্‌সিয়ো রোজি কেনাইনি, (গোলাবের খণ্ড) | ... ... | ৬০—১২০ | গ্রেণ্‌ |
| „ রোজি গ্যালিসি (রক্ত গোলাবের খণ্ড) | ... | ঐ | ঐ |
| „ স্কেমোনিয়াই, (শকমুনিয়ার খণ্ড) | ... ... | ১০—৩০ | ঐ |
| „ সেনি, (সোণামুখির খণ্ড) | ... ... | ৬০—১২০ | ঐ |
| „ সলফিউরিস্‌, (গন্ধকের খণ্ড) | ... ... | ৬০—১২০ | ঐ |
| „ টেরেবিন্থিনি, (টার্পিন তৈলের খণ্ড) | ... ... | ঐ | ঐ |

৭। ল্যাটিন্‌, এমপ্ল্যাষ্ট্রম্‌ [ Emplastrum ] ; ইংরাজী, প্ল্যাষ্টর্‌ [ Plaster ] ; বাঙ্গালা, পলস্তা। জলপাইয়ের তৈল, মুদ্রাশঙ্খ, কঠিন সাবান ও মোম প্রভৃতি দ্রব্য প্রয়োজনানুসারে যথা পরিমাণে অগ্নিসন্তাপে গলাইলে পলস্তা প্রস্তুত হয়। অন্য কোন ঔষধ দ্রব্যের পলস্তা প্রস্তুত করিতে হইলে ইহার সহিত সেই দ্রব্য উচিত পরিমাণে মিশাইয়া লইতে হয়।

| নাম | প্রধান দ্রব্যের পরিমাণ। | | | অন্যদ্রব্য। | |
|---|---|---|---|---|---|
| এম্‌প্ল্যাষ্ট্রম্‌ এমোনায়েসাই কম্‌ হাইড্রার্জিরো। | পারা | ১ | ভাগ | ৪ | ভাগ |
| „ বেলাডনি। | বেলাডনার সার | „ | „ | ৩ | „ |
| „ কেলিফেসিয়েন্‌স্‌। | ক্যান্থারিডিজ্‌ | „ | „ | ২৪ | „ |
| „ ক্যান্থারিডিজ্‌। | ঐ | „ | „ | ২ | „ |
| „ ফেরি। | অক্‌সাইড্‌ অব্‌ আয়রণ্‌ | „ | „ | ১০ | „ |
| „ গ্যাল্‌বেনাই। | গ্যাল্‌বেনন্‌ | „ | „ | ১০ | „ |
| „ হাইড্রার্জিরাই। | পারা | ১ | „ | ৩ | „ |
| „ ওপিয়াই। | অহিফেণ | ১ | „ | ৯ | „ |
| „ প্লম্বাই। | অক্‌সাইড্‌ অব্‌ লেড্‌ | ৩২ | „ | ১১৫ | „ |
| „ পাইসিস্‌। | বার্গাণ্ডি পিচ | ২৬ | „ | ২৭ | „ |
| „ প্লম্বাই আইওডিডাই। | আইওডাইড্‌ অব্‌ লেড্‌ | ১ | „ | ৮ | „ |
| „ রিজিনি। | ধূনা | ১ | „ | ৮॥ | „ |
| „ সেপোনিস্‌। | কঠিন সাবান | ৬ | „ | ৩৭ | „ |
| „ সিরেটাই সেপোনিস্‌। | কঠিন সাবান | ১ | „ | ২০৸ | „ |

৮। ল্যাটিন্‌, এসেন্‌সিয়া [ Essentia ] ; ইংরাজী, এসেন্‌স্‌ [ Essence ]। ১ অংশ ঔষধ দ্রব্যের তৈল, ৪ অংশ শোধিত সুরাতে দ্রব করিলে ইহা প্রস্তুত হয়। ফার্‌মাকোপিয়াতে এসেন্‌সিয়া এনিসাই এবং এসেন্‌সিয়া মেস্থি পিপারিটি এই দুইটি মাত্র এসেন্‌স্‌ আছে।

৯। ল্যাটিন্‌, এনিমেটা [ Enemata ] ; ইংরাজী, ক্লিষ্টর্‌ [ Clyster ] ; বাঙ্গালা, পিচকারি। ব্রিটিশ্‌ ফার্‌মাকোপিয়া মতে সমুদায় পিচকারি শ্বেতসারের [ ষ্টার্চ ] মণ্ডের সহিত প্রস্তুত করা যায়। কেবল হিঙ্গু এবং তামাকের পিচকারি জল সংযোগে প্রস্তুত হয়।

পিচকারীদিগের নাম।

এনিমা এলোজ্ [ মুসর্ব্বরের পিচকারি ]।

„ এসাফিটিডি, [ হিঙ্গুর পিচকারি ] পূর্ব্বনাম এনিমা ফিটিডম্।

„ ম্যাগ্নিসি সল্‌ফেটিস্, পূর্ব্বনাম এনিমা কেথার্টিকম্।

„ ওপিয়াই, [ অহিফেনের পিচকারি ]।

„ ট্যাবেসাই, [ তামাকের পিচকারি ]।

„ টেরিবিন্থিনি [ টার্পিন্ তৈলের পিচকারি ]।

১০। ল্যাটিন্ একৃষ্ট্রাক্টম্ [ Extractum ] ; ইংরাজী, একৃষ্ট্রাক্ট্ [ Extract ] ; বাঙ্গলা, সার। ইহা ৪ প্রকার ; ১, গ্রীণ্ একৃষ্ট্রাক্ট্ বা হরিৎসার ; ২, ওয়াটরি একৃষ্ট্রাক্ট্ বা জলীয়সার ; ৩, আল্‌কোহলিক্ একষ্ট্রাক্ট্ বা সুরাবসিত সার ; ৪, ইথিরিয়েল্ একষ্ট্রাক্ট্ বা ইথর্ ঘটিত সার।

১। গ্রীণ্ একৃষ্ট্রাক্ট্ বা হরিৎসার। বনজ দ্রব্যের সরস বল্কল ও মূলাদির নিষ্পীড়িত রসকে ২১২ তাপাংশ পর্য্যন্ত তপ্তকরিয়া ফ্ল্যানল্ বস্ত্র দ্বারা ছাঁকিবে, পরে জলস্বেদন যন্ত্রদ্বারা ১৬০ তাপাংশের অনধিক সন্তাপে যথাযোগ্য গাঢ়ত্ব প্রাপ্ত করাইবে। সরস পত্র হইতে সার প্রস্তুত করিতে হইলে উহার নিষ্পীড়িত রসকে ১৩০ তাপাংশ পর্য্যন্ত তপ্ত করিয়া বস্ত্র দ্বারা ছাঁকিয়া তাহার বর্ণজনক হরিত পদার্থকে পৃথক করিয়া রাখিবে। পুনরায় ঐ রসকে ২০০ তাপাংশ পর্য্যন্ত তপ্ত করিয়া তাহার সংগত আণ্ডলালিক [ আল্‌বিয়ুমিনস্, Albuminous ] পদার্থকে ছাঁকিয়া ফেলিবে, পরে জলস্বেদন যন্ত্রদ্বারা গাঢ় করিয়া শর্করার পাকের ন্যায় হইলে পূর্ব্বোক্ত পৃথগ্‌ভূত বর্ণপদার্থ ইহার সহিত মিলাইয়া, ১৪০ তাপাংশের অনধিক সন্তাপে যথোপযুক্ত গাঢ় করিয়া লইবে। গাঢ় করিবার সময় অনবরত খুন্তি দ্বারা বিলোড়িত করিবে।

এই প্রকরণ দ্বারা যে সকল সার প্রস্তুত করা যায় তাহাদের

| নাম | | মাত্রা | | | |
|---|---|---|---|---|---|
| একৃষ্ট্রাক্টম্ | একোনিটাই | ১ | গ্রেণ্ হইতে | ২ | গ্রেণ্ পর্য্যন্ত। |
| „ | বেল্লাডনি | ।০ | „ | ১ | „ |
| „ | কল্‌চিসাই | ॥০ | „ | ২ | „ |
| „ | „ এসেটিকম্ | ঐ | „ | ঐ | „ |
| „ | কোনিয়াই | ২ | „ | ৬ | „ |
| „ | হাইয়োসয়েমাই | ৫ | „ | ১০ | „ |
| „ | ল্যাক্টুসি | ৫ | „ | ১৫ | „ |
| „ | ট্যারাক্সেসাই | ৫ | „ | ৩০ | „ |

২। ওয়াটরি একষ্ট্রাক্ট্ বা জলীয় সার। শুষ্ক বনজ দ্রব্যকে শীতল বা উষ্ণ জলে ভিজাইয়া ফাণ্ট প্রস্তুত করিয়া ঐ ফাণ্টকে অগ্নিসন্তাপ দ্বারা যথোযুপক্ত গাঢ় করিয়া লইবে। শীঘ্র নষ্ট না হয় এই উদ্দেশে কোন কোন জলীয় সারের সহিত কিঞ্চিৎ সুরা মিশ্রিত করিয়া রাখিতে হয়। যথা, বেল, সিঙ্কোনা, জালাপ্, হপ্, অহিফেন, পেরেরা, সার্জা, রেউচিনি, আর্গট্ প্রভৃতির সার।

যে সকল দ্রব্য জলের সহিত মিশ্রিত হয়, তাহাদিগকে জলের সহিত উত্তমরূপে মিশ্রিত করিয়া ছাঁকিয়া অগ্নি সন্তাপে গাঢ় করিয়া সার প্রস্তুত করিতে হয়। যথা, মুসর্ব্বরের সার। যে সকল সারকে শর্করার পাকের ন্যায় তরল রাখা যায়, তাহাদিগকে লিকুইড্ একষ্ট্রাক্ট্ কহে।

এই প্রকরণ দ্বারা যে সকল সার প্রস্তুত করা যায় তাহাদের

| নাম | মাত্রা | | | |
|---|---|---|---|---|
| একষ্ট্রাক্টম্ এলোজ্ ( মুসর্ব্বর ) | ২ | গ্রেণ্ হইতে | ৬ | গ্রেণ্ পর্য্যন্ত। |
| „ কোয়াসি | ৩ | „ | ৫ | „ |
| „ পাপেবরিস্ ( পোস্তা ) | ২ | „ | ৫ | „ |
| „ রিয়াই ( রেউচিনি ) | ৫ | „ | ১৫ | „ |
| „ এন্থিমিডিস্ | ২ | „ | ১০ | „ |
| „ গ্লাইসিরাইজি ( যষ্টিমধু ) | ১০ | „ | ৩০ | „ |
| „ হিমেটক্সিলাই | ১০ | „ | ৩০ | „ |
| „ ক্রামিরি | ৫ | „ | ২০ | „ |
| „ একষ্ট্রাক্টম্ গ্লাইসিরাইজি লিকুইডম্ | ১ ড্রাম্। | | | |
| „ বেলি লিকুইডম্ ( বিল্ব ) | ১ | „ হইতে | ২ | ড্রাম্ পর্য্যন্ত। |
| „ সিঙ্কোনি ফ্লেবি লিকুইডম্ | ১০ | মিনিম্ „ | ৩০ | মিনিম্ „ |
| „ ওপিয়াই লিকুইডম্ ( অহিফেন ) | ১০ | „ „ | ৪০ | „ „ |
| „ ওপিয়াই ( অহিফেন ) | ॥০ | গ্রেণ্ „ | ২ | গ্রেণ্ „ |
| „ পেরেরি লিকুইডম | ॥০ | ড্রাম্ „ | ২ | ড্রাম্ „ |
| „ আর্গটী লিকুইডম্ | ১০ | মিনিম্ „ | ৩০ | মিনিম্ „ |
| „ সার্জি লিকুইডম্ | ২ | ড্রাম্ „ | ৪ | ড্রাম্ „ |
| „ পেরিরি | ১০ | গ্রেণ্ „ | ২০ | গ্রেণ্ „ |
| „ ক্যালম্বি | ২ | ঐ „ | ১০ | ঐ „ |
| „ জেন্সিয়েনি | ২ | ঐ „ | ১০ | ঐ „ |

৩। আল্কোহলিক্ একষ্ট্রাক্ট্ বা সুরাবসিত সার। ইহা প্রস্তুত করিতে হইলে সুরা দ্বারা অরিষ্ট প্রস্তুত করিয়া সুরা চুয়াইয়া ফেলিলে যাহা অবশিষ্ট থাকে তাহাকে অগ্নিসন্তাপ দ্বারা যথাযোগ্য গাঢ় করিবে।

এই প্রকরণ দ্বারা যে সকল সার প্রস্তুত করা যায় তাহাদের

| নাম | মাত্রা |
|---|---|
| এক্‌ষ্ট্রাক্টম্‌ ক্যানেবিস্‌ (গাঁজা) | ।০—১ গ্রেণ্‌। |
| ,, কলসিন্থিডিস্‌ কম্পজিটম্‌ (ইন্দ্রবারুণী) | ৩—১০ ” |
| ,, জ্যালাপি | ৫—১৫ ” |
| ,, লপ্যুলাই | ৫—১৫ ” |
| ,, নিউসিস্‌ বমিসি (কুচিলা) | ॥০—২ ” |
| ,, ষ্ট্রেমোনিয়াই (ধুস্তুর) | ।০—॥০ ” |
| ,, ফাইজষ্টিগ্‌মেটীস্‌ | $\frac{১}{১৬}$—।০ ” |

৪। ইথিরিয়েল্‌ এক্‌ষ্ট্রাক্ট্‌, ইথর্‌ ঘটিত সার। ইথর্‌ দ্বারা ঔষধ দ্রব্যের অরিষ্ট প্রস্তুত করণান্তর ইথর্‌ চুয়াইয়া ফেলিলে অথবা জলস্বেদনযন্ত্র দ্বারা উড়াইয়া দিলে সার প্রস্তুত হয়। এই প্রকরণ দ্বারা এক্‌ষ্ট্রাক্টম্‌ ফিলিসিস্‌ লিকুইডম্‌, এক্‌ষ্ট্রাক্টম্‌ মেজিরিয়াই ইথিরিয়ম্‌ নামক দুইটি মাত্র সার প্রস্তুত হয়। প্রথমটির মাত্রা ১৫ মিনিম্‌ হইতে ৩০ মিনিম্‌ পর্য্যন্ত।

১১। ল্যাটিন্‌, গ্লাইসিরাইনম্‌ (Glycerinum); ইংরাজী, গ্লিসরীন্‌ (Glycerine)। ঔষধ দ্রব্যকে গ্লিসরীন্‌ সহযোগে মর্দ্দন করিয়া প্রয়োজনানুসারে মৃদু সন্তাপ দ্বারা দ্রব করিবে; বাহ্যপ্রয়োগার্থ ব্যবহৃত হয়। ফার্ম্মাকোপিয়াতে পাঁচটি গ্লিসরীন্‌ আছে, যথা—

গ্লাইসরাইনম্‌ এসিডাই কার্ব্বলিসাই। গ্লাইসরাইনম্‌ এসিডাই ট্যানিসাই।
,, ,, গ্যালিসাই। ,, এমিলাই।
,, ,, বোরেসিস্‌।

১২। ল্যাটিন্‌, ইন্‌ফিউজম্‌ (Infusum); ইংরাজী, ইন্‌ফিউজন্‌ (Infusion); বাঙ্গালা, ফাণ্ট্‌। ঔষধ দ্রব্যকে স্ফুটিত পরিস্রুত জলে ভিজাইয়া ছাঁকিয়া প্রস্তুত করা যায়। কোন কোন দ্রব্যকে শীতল জলে ভিজাইতে হয়; যথা, কলম্বো, জেন্‌সিয়েন্‌ এবং কোয়াসিয়া। ফাণ্টের শ্রেণীর মধ্যে কেবল একটী মাত্র মিশ্র ফাণ্ট্‌ আছে;—ইন্‌ফিউজম্‌ জেন্‌সিয়েনি কম্পজিটম্‌।

ফাণ্ট্‌দিগের নাম, উপাদান ও মাত্রাদি নির্ণায়ক কোষ্টক।

| ফাণ্ট্‌দিগের নাম | দ্রব্যের পরিমাণ | জলের পরিমাণ | মাত্রা | সময় নিরূপণ |
|---|---|---|---|---|
| ইন্‌ফিউজম্‌ এন্থেমিডিস্‌ (বাবুনাপুষ্প) | ॥০ আং | ১০ আং | ১—৪ আং | ১৫ মিনিট্‌ |
| ,, অর‍্যান্‌সিয়াই (কমলার ত্বক্‌) | ,, | ,, | ১—২ | ,, |
| ,, অর‍্যান্‌সিয়াই কম্পজিটম্‌। কমলার ত্বক্‌ ... ।০ আং; জম্বীর ত্বক্‌ ... ৬০ গ্রেণ; লবঙ্গ ... ... ৩০ গ্রেণ | | ,, | | ,, |

| ফাণ্টদিগের নাম | দ্রব্যের পরিমাণ | জলের পরিমাণ | মাত্রা | সময় নিরূপণ |
|---|---|---|---|---|
| ইন্‌ফিউজম্ বকো (কুট্টিত পত্র) | ॥০ আং | ১০ আং | ১—৪ আং | ১ ঘণ্টা |
| ,, কালম্বি (মূল স্থূলচূর্ণ) | ,, ,, | ,, ,, | ১—২ ,, | ১ ,, |
| ,, কেরিয়োফিলি (লবঙ্গ কুট্টিত) | ।০ ,, | ,, ,, | ১—৪ ,, | ॥০ ,, |
| ,, কাস্কারিলি (বল্কল স্থূলচূর্ণ) | ১ ,, | ,, ,, | ১—২ ,, | ১ ,, |
| ,, ক্যাটিকিউ (খদির ঐ)<br>দারুচিনি | ১৬০ গ্রেণ্<br>৩০ ঐ | ,, ,, | ,, ,, | ॥০ ,, |
| ,, চিরাটা (চিরেতা কুট্টিত) | ।০ আং | ,, ,, | ,, ,, | ,, ,, |
| ,, সিঙ্কোনি ফ্লেবি (স্থূলচূর্ণ) | ॥০ আং | ,, ,, | ১—২ ,, | ২ ঘণ্টা |
| ,, কম্পেরিয়ি (স্থূলচূর্ণ) | ,, ,, | ,, ,, | ,, ,, | ,, ,, |
| ,, কসো (স্থূলচূর্ণ) | ।০ ,, | ৪ ,, | ৪—৮ ,, | ।০ ,, |
| ,, ডিজিটেলিস্ (পত্র) | ৩০ গ্রেণ্ | ১০ ,, | ২—৪ ড্রাম্ | ১ ,, |
| ,, ডাল্কামারি (কুট্টিত) | ১ আং | ,, ,, | ১—২ আং | ১ ,, |
| ,, আর্গট (স্থূলচূর্ণ) | ।০ ঐ | ,, ,, | ১—২ আং | ॥০ ,, |
| ,, জিন্‌সিয়েনি কম্পোজিটা<br>জিন্‌সিয়েন্ মূল<br>তিক্ত কমলার ত্বক্<br>জম্বীর ত্বক্ | <br>৬০ গ্রেণ্<br>ঐ<br>।০ আং | ,, ,, | ১—২ আং | ১ ,, |
| ,, ক্রামিরি (মূল কুট্টিত) | ॥০ আং | ,, ,, | ,, ,, | ,, ,, |
| ,, লিনাই<br>লিনাই (মসিনা)<br>সদ্য যষ্টিমধুর মূল | <br>১৬০ গ্রেণ্<br>৬০ গ্রেণ্ | ,, ,, | যথেচ্ছাক্রমে | ৪ ,, |
| ,, ল্যপুলাই | ॥০ আং | ,, ,, | ১—২ আং | ২ ,, |
| ,, মেটিসি (পত্র) | ঐ ,, | ,, ,, | ১—৪ ,, | ॥০ ,, |
| ,, কোয়াসি (কাষ্ঠ) | ৬০ গ্রেণ্ | ,, ,, | ১—২ ,, | ॥০ ,, |
| ,, রিয়াই (রেউচিনি) | ।০ আং | ,, ,, | ,, ,, | ১ ,, |
| ,, রোজি এসিডম্<br>গোলাবদল<br>জল মিশ্র গন্ধদ্রাবক | <br>।০ আং<br>১ ড্রাম্ | ,, ,, | ১—২ আং | ॥০ ,, |
| ,, সেনেগি | ॥০ আং | ,, ,, | ১—২ আং | ১ ,, |
| ,, সেনি<br>সোনামুখী<br>শুণ্ঠি চূর্ণ | <br>১ আং<br>৩০ গ্রেণ্ | ,, ,, | ১—২ আং | ১ ,, |
| ,, সার্পেণ্টরি (মূল) | ।০ আং | ,, ,, | ,, ,, | ২ ,, |
| ,, ইউবী আর্সাই | ॥০ আং | ,, ,, | ,, ,, | ,, ,, |
| ,, বেলিরিয়েনি (মূল কুট্টিত) | ১২০ গ্রেণ্ | ,, ,, | ,, ,, | ১ ,, |

১৭। ল্যাটিন্, লিনিমেণ্টম্ [ Linimentum ]; ইংরাজী, লিনিমেণ্ট্ [ Liniment ]; বাঙ্গালা, মর্দন। কর্পূর, সুরা, সবান ও তৈল সহযোগে প্রস্তুত করা

যায়। এ ভিন্ন ব্রিটিশ্ ফার্মাকোপিয়া মতে অতি উগ্র অরিষ্ট সকলকে (যাহাদিগকে আভ্যন্তরিক প্রয়োগ করা যায় না) এই শ্রেণীভুক্ত করা গিয়াছে। যথা, লিনিমেণ্টম্ আইয়োডাই, লিনিমেণ্টম্ একোনিটাই, লিনিমেণ্টম্ বেলাডনি।

মর্দ্দন সকলের নাম।

| | |
|---|---|
| লিনিমেণ্টম্ একোনিটাই | লিনিমেণ্টম্ আইয়োডাই |
| ,, এমোনি | ,, ওপিয়াই (অহিফেন) |
| ,, বেলাডনি | ,, পটাশিয়াই আইয়োডিডাই কম্সেপোনি |
| ,, ক্যালসিস্ (চূর্ণ) | |
| ,, ক্যাম্ফরি (কর্পূর) | ,, সেপোনিস্ (সাবান) |
| ,, ক্যাম্ফরি কম্পজিটম্ (কর্পূরাদি) | ,, সিনেপিস্ কম্পজিটম্ (সর্ষপাদি) |
| ,, ক্লোরফর্মাই | |
| ,, ক্রোটোনিস্ (জয়পাল) | ,, টেরিবিস্থিনি |
| ,, হাইড্রার্জিরাই (পারদ) | ,, টেরিবিস্থিনি এসেটিকম্ |

১৪। ল্যাটিন্, লাইকর্ [ Liquor ]; ইংরাজী, সলিউশন্ [ Solution ]; বাঙ্গালা, দ্রব।

| নাম | প্রধান দ্রব্যের পরিমাণ | | মাত্রা |
|---|---|---|---|
| লাইকর্ এমোনি | ৩ আউন্সে ১ আং | | ১০—৩০ মিং |
| " " সিট্রেটিস্ | ... | ... | ২—৬ ড্রাং |
| " " এসেটেটিস্ | ... | ... | ঐ |
| " " ফর্মিয়র্ | ... | ... | |
| " " এণ্টিমোনিয়াই ক্লোরিডাই | ... | ... | বাহ্যপ্রয়োগ |
| " আর্সেনিকেলিস্ | ১ আং | ৪ গ্রেণ্ | ২—৮ মিং |
| " এট্রোপি | " | " | বাহ্যপ্রয়োগ |
| " " সল্ফেটস্ | " | " | ঐ |
| " আর্সেনিসাই হাইড্রোক্লোরিকস্ | " | " | ২—৮ মিং |
| " বিস্মথাই এট্এমোনি সিট্রেটিস্ | ১ ড্রামে | ৩ গ্রেণ্ | ॥০—১ ড্রাং |
| " ক্যাল্সিস্ | ১ আং | ॥০ গ্রেণ্ | ২—৪ আং |
| " " ক্লোরেটি | ঐ | ১১ গ্রেণ্ (ক্লোরিন্) | ১০—৪০ মিং |
| " " স্থাকারেটস্ | ঐ | ৭.১১ গ্রেণ্ | ১৫—৬০ মিং |
| " ক্লোরাই | ১ আং | ২.৬৬ গ্রেণ্ | ১০—২০ মিং |
| " এপিস্পাষ্টিকস্ | ... | ... | বাহ্যপ্রয়োগ |
| " ফেরি পর্ক্লোরিডাই | ১ পাং | ৫ আং (উপদ্রব) | ১০—৩০ মিং |
| " " " ফর্টিয়র্ | " | ২ আং | |
| " " পর্নাইট্রেটিস্ | ... | ... | ২০—৪০ মিং |
| " " পর্সল্ফেটিস্ | ... | ... | |
| " হাইড্রার্জিরাই নাইট্রেটিস্ এসিডস্ | ১০॥০ আং | ৪ আং | বাহ্যপ্রয়োগ |

| নাম | | প্রধান দ্রব্যের পরিমাণ | | মাত্রা |
|---|---|---|---|---|
| লাইকর্ হাইড্রার্জিরাই পর্ক্লোরিডাই | | ১ আং | ॥০ গ্রেণ | ॥০—২ ড্রাম |
| " | আইওডাই | " | " | |
| " | গটাপার্চা | ১০ আং | ১ আং | বাহ্যপ্রয়োগ |
| " | লিথি এফর্বেসেন্স্ | ॥০ পাঃ | ৫ গ্রেণ্ | ৫—১০ আং |
| " | ম্যাগ্নিসি কার্বনেটিস্ | ১ আং | ১৩ গ্রেণ্ | ১—২ আং |
| " | ম্যাগ্নিসি সাইট্রেটিস্ | | | ৫—১০ আং |
| " | মর্ফি এসিটেটিস্ | ১ আং | ৪ গ্রেণ্ | ১০—৬০ মিং |
| " | মর্ফি হাইড্রোক্লোরেটিস্ | " | " | " |
| " | প্লাম্বাই সব্এসিটেটিস্ | " | " | বাহ্যপ্রয়োগ |
| " | " " ডাইল্যুটস্ | " | " | " |
| " | পটাশি | ১ আং | ২০ গ্রেণ্ | ১০—৬০ মিং |
| " | পটাশি এফর্বেসেন্স্ | " | ১॥০গ্রেণ্(বাইকার্বনেট) | ১—২০ আং |
| " | পটাশি পার্ম্যান্গেনেটিস্ | " | ৪ গ্রেণ্ | ২—৪ ড্রাং |
| " | শোডি | " | ১৮।৴ গ্রেণ্ | ১৫—৬০ মিং |
| " | শোডি আর্সেনিয়েটিস্ | " | ৪ গ্রেণ্ | ৫—১০ মিং |
| " | শোডি ক্লোরেটি | " | " | ১০—২০ মিং |
| " | শোডি এফর্বেসেন্স্ | ১ আং | ১॥০গ্রেণ্ (বাইকার্বনেট) | ১০—২০আং |
| " | ষ্ট্রিক্নি | ১ আং | ৪ গ্রেণ্ | ৫—১০ মিং |
| " | জিন্সাই ক্লোরিডাই | " | " | বাহ্যপ্রয়োগ |

১৫। ল্যাটিন্, মেল [ Mel ]; ইংরাজী, হনি [ Honey ]; বাঙ্গালা, মধু। মধু সহযোগে ঔষধ দ্রব্য মর্দ্দন করিয়া প্রস্তুত করা যায়। ফার্ম্মাকোপিয়াতে মেল্ বোরেসিস্ নামক একটি মাত্র এই প্রয়োগরূপ আছে।

১৬। ল্যাটিন্, লোসিয়ো [Lotio]; ইংরাজী, লোসন্ [Lotion]; বাঙ্গালা, ধৌত। ফার্ম্মাকোপিয়াতে দুইটী ধৌত আছে; দুইটীই বাহ্যপ্রয়োগ।

লোসিয়ো হাইড্রার্জিরাই ফ্লেবা। লোসিয়ো হাইড্রার্জিরাই নাইগ্রা।

১৭। ল্যাটিন্, মিশ্চূরা [ Mistura ]; ইংরাজী, মিক্স্চর্ [Mixture ]; বাঙ্গালা, মিশ্র। জলে দ্রব না হইয়া কেবল মিশ্রিত হয়, এমত সকল দ্রব্যকে জলের সহিত মর্দ্দন করিয়া মিশ্রিত করিলে ইহা প্রস্তুত হয়।

| নাম | | প্রধান দ্রব্যের পরিমাণ | | মাত্রা |
|---|---|---|---|---|
| মিশ্চূরা এমোনায়েসাই | | ৩২ অংশে ১ অংশ | | ॥০—১ আং |
| " | ক্রিয়েজোটাই | ১ আউন্সে ১ মিনিম্ | | ১—২ আং |
| " | এমিগ্ডেলি | ২২॥০ | ২২॥০ | ঐ |
| " | ক্রিটি | ৮॥০ আউন্সে ।০ আং | | ঐ |
| " | ফেরি এরোমাটিকা | ১২৮ অংশে ১ অংশ | | ঐ |
| " | ফেরি কম্পজিটা | " | " | ঐ |

| নাম | প্রধান দ্রব্যের পরিমাণ | মাত্রা |
|---|---|---|
| মিশ্চুরা জেন্‌সিয়েনি | ... ... | ॥০—১ আং |
| ,, গুয়েসাই | ৪২ অংশে ১ অংশ | ॥০—২ আং |
| ,, স্কেমোনিয়াই | ১ আউন্সে ২ গ্রেণ্ | ঐ |
| ,, সেনিকম্পজিটা | ১ আং, ১॥০ ড্রাম্ (এপ্‌শম্ শাল্ট্) | ১—১॥০ আং |
| ,, স্পিরিটস্ বাইনাই গ্যালিসাই | ২॥০ অংশে ১ অংশ (ব্রাণ্ডি) | ১—২ আং |

১৮। ল্যাটিন্, মিউসিলেগো ( Mucilago ) ; ইংরাজী, মিউসিলেজ্ ( Mucilage ) ; বাঙ্গালা, মণ্ড। গঁদ বা শ্বেতসারকে (ষ্টার্চ্) উষ্ণ বা শীতল জলে দ্রব করিলে মণ্ড প্রস্তুত হয়। ইহাদিগকে তৈল ও ধূনাদি জলে অদ্রবণীয় পদার্থ সকলের আধার স্বরূপে ব্যবহার করা যায়। মণ্ড সকলের নাম——

মিউসিলেগো একেসি ; মিউসিলেগো এমিলাই ; মিউসিলেগো ট্রাগেক্যান্থি।

১৯। ল্যাটিন্, পাইলুলা (Pilula) ; ইংরাজী, পিল্ ( Pill ) ; বাঙ্গালা, বটিকা। যে সকল ঔষধ দুর্গন্ধ ও অত্যন্ত বিস্বাদ এবং অল্প মাত্রায় প্রয়োজ্য, অথবা উদরস্থ হইয়া ক্রমে ক্রমে দ্রব হউক এরূপ বাঞ্ছনীয়, তাহাদিগকে বটিকাকারে প্রয়োগ করা যায়। ঔষধ দ্রব্যকে গোলাবের খণ্ড, শর্করার পাক, সাবান ও গুড় প্রভৃতির সহিত মর্দ্দন করিয়া বটিকা প্রস্তুত করা যায়।

| নাম | প্রধান দ্রব্যের পরিমাণ | মাত্রা |
|---|---|---|
| পাইলুলা এলোজ্ বার্বেডেন্সিস্ | ২ অংশে ১ অংশ | ৫—১০ গ্রেণ্ |
| ,, ,, এট্ এসাফিটিডি | ৪ অংশে, মূসর্ব্বর ১ ও হিঙ্গু ১ অংশ | |
| ,, ,, এট্ ফেরি | ১০॥০ অংশে মূসর্ব্বর ২ ও হিরাকস ১॥০ অংশ | |
| ,, ,, এট্ মার্ | ৩ অংশে, মূসর্ব্বর ১ ও গন্ধবোল ॥০ অংশ | |
| ,, ,, সকট্রাইনি | ২ অংশে ১ অংশ | |
| ,, ,, এসাফিটিডিকম্পজিটা | ৩॥০ অংশে, হিঙ্গু ১ ও গ্যাল্‌বেনম্ ১ অংশ | |
| ,, ক্যাম্বোজি কম্পজিটা, | ৫ অংশে ১ অংশ | |
| ,, কালোসিন্থিডিস্ কম্পজিটা, | ৬ অংশে ইন্দ্রবারুনি ১, মূসর্ব্বর ২ ও স্কামনি ২ অংশ | |
| ,, ,, এট্ হায়োসায়েমাই | ৩ অংশে পূর্ব্বোক্ত বটিকা ২ হেন্‌বেনের সার ১ অংশ | |
| ,, কোনিয়াই কম্পজিটা | ৩ অংশে কোনায়ম্ ২॥০ ইপেকাক্ ॥০ অংশ। | |
| ,, ফেরি কার্ব্বোনেটিস্ | ১।০ অংশে ১ অংশ | ৫। ২০ গ্রেণ্ |
| ,, ফেরি আইয়োডিডাই | ৩ অংশে ১ অংশ | ৩। ৮ গ্রেণ্ |

| নাম | প্রধান দ্রব্যের পরিমাণ | | মাত্রা |
|---|---|---|---|
| পাইলুলা হাইড্রার্জিরাই | ৩ অংশে | ১ অংশ | ৩।৮ গ্রেণ্ |
| ” ” সব্‌ক্লোরিডাই কম্পজিটা | ৫ অংশে | ১ অংশ | ৫।১০ গ্রেণ্ |
| ” ইপেকাকুয়ানি কম্ সিলা | ৫ অংশে ডোবর্শপৌডর্ ৩, স্কুইল ১ ঐ | | |
| ” প্লাম্বাই কম্ ওপিয়ো | ৮ অংশে সীস্ শর্করা ৬, অহিফেন ৩। ৫ গ্রেণ্ | | |
| ” কোয়াইনি | ৮ অংশে | ৬ অংশ | ২।১০ গ্রেণ্ |
| ” ফস্ফরাই | ১৮২ অংশে ২ অংশ | | ৩। ৬ গ্রেণ্ |
| ” স্কেমোনিয়াই কম্পজিটা | ৬ অংশে ১ অংশ | | ৫।১৫ গ্রেণ্ |
| ” রিয়াই কম্পজিটা | ৪।।০ অং, রেউচিনি ১, মূসব্বর ৮০ অং৫।১০ গ্রেণ্ | | |
| ” সেপোনিস্ কম্পজিটা | ২।।০ অংশে | ।।০ অংশ অহিফেন ৩।৫ গ্রেণ্ | |
| ” সিলি কম্পজিটা | ৫ অংশে | ১ অংশ | ৫।১০ গ্রেণ্ |

২০। ল্যাটিন্, পল্‌বরিস্ [ Pulveris ]; ইংরাজী, পৌডর্ [ Powder ]; বাঙ্গালা, চূর্ণ। একাধিক শুষ্ক ঔষধ দ্রব্যকে সূক্ষ্ম চূর্ণ করিয়া একত্র মিশ্রিত করিলে ইহা প্রস্তুত হয়। ঔষধ সকলের কাঠিন্য ও ভিদাবরোধকতার তারতম্য অনুসারে সূক্ষ্ম চূর্ণ করণার্থ বিবিধ উপায় অবলম্বন করা যায়। যথা, লৌহ, পিত্তল, কাষ্ঠ, কাচ ও মৃত্তিকাদি নির্ম্মিত উদূখল ও মুষলসহযোগে চূর্ণ করণ; ইহাকে ইংরাজীতে কণ্টিয়ুশন্ কহে। ঔষধ দ্রব্যকে প্রস্তরফলকে রাখিয়া অন্য প্রস্তর দ্বারা ঘর্ষণ করিয়া চূর্ণ করণ; ইহাকে ইংরাজীতে পল্‌ভিরাইজেসন্ কহে। ঔষধ দ্রব্যকে জলের সহিত মিশ্রিত করিয়া তাহার স্থূল খণ্ড সকল নীচে পড়িলে, উপরে অস্বচ্ছ জল অন্য পাত্রে ঢালিয়া রাখিবে, কিয়ৎক্ষণ পরে অতি সূক্ষ্ম চূর্ণ অধঃস্থ হইলে উপরের স্বচ্ছ জল ত্যাগ করিয়া অধঃস্থ চূর্ণ শুষ্ক করিয়া লইবে; এই প্রক্রিয়ার নাম লেবিগেশন্। অগ্নি সন্তাপে সূক্ষ্মরূপে উৎপতিষ্ণু দ্রব্যসকলকে এক পাত্র মধ্যে রাখিয়া তদুপরি অন্য এক পাত্র উত্তমরূপে ঢাকিয়া প্রথম পাত্রের নীচে অগ্নি সন্তাপ দিলে তন্মধ্যস্থিত দ্রব্য ধূমরূপে উত্থিত হইয়া উপরিস্থ পাত্রের অভ্যন্তরে অতি সূক্ষ্ম চূর্ণরূপে সংলগ্ন হয়। এই প্রক্রিয়াকে সব্‌লিমেশন্ বা ঊর্দ্ধপাতন ক্রিয়া কহে। কোন কোন দ্রব্য অন্য দ্রব্যের সহযোগে মর্দ্দন করিলে সুচারুরূপে চূর্ণ হয়। এই প্রক্রিয়াকে ইণ্টরমিডিয়েট্ পল্‌বরিজেশন্ কহে। চূর্ণ সকলের—

| নাম | প্রধান দ্রব্যের পরিমাণ | | মাত্রা |
|---|---|---|---|
| পল্‌বিস্ এমিগ্‌ডেলি কম্পজিটস্ | ১৩ অংশে | ৮ অংশ | ৬০—১২০ গ্রেণ্ |
| ” এণ্টিমোনিয়েলিস্ | ৩ | ১ | ৩—১৫ ” |
| ” সিনেমোমাই কম্পজিটস্ | ৩ | ১ | ৩—১০ ” |
| ” কেটিকিউ কম্পজিটস্ | ২।।০ | ১ | ২০—৪০ ” |
| ” ক্রিটি এরোমেটিকস্ | ৪৫ | ৪ | ১০—৬০ ” |
| ” ” কম্ ওপিয়ো | ৪০ | ১ [অহিফেন] | ১০—৪০ ” |

| নাম | প্রধান দ্রব্যের পরিমাণ | মাত্রা |
|---|---|---|
| পল্‌বিস্ ইপেকাকুয়ানি কম্পজিটস্ | ১০ অংশে ১ অংশ (অহিফেন) | ৫—১৫ গ্রেণ্ |
| " জ্যালাপি কম্পজিটস্ | ৩ ১ | ২০—৬০ " |
| " কাইনো কম্পজিটস্ | ২০ ১ (অহিফেন) | ৫—২০ " |
| " ইলিটেরিয়াই কম্পজিটস্ | ১০ ১ | ½—৫ " |
| " গ্লাইসিরাইজি কম্পজিটস্ | ১০ ২ (যষ্টিমধু) | ৩০—৬০ " |
| " রিয়াই কম্পজিটস্ | ৪॥০ ১ | ২০—৬০ " |
| " ওপিয়াই কম্পজিটস্ | ১০ ১ (অহিফেন) | ২—৫ " |
| " স্কেমোনিয়াই কম্পজিটস্ | ২ ১ | ১০—২০ " |
| " ট্রাগেকান্থি কম্পজিটস্ | ৬ ১ | ২০—৬০ " |

২১। ল্যাটিন, ওলিয়ম্ [Oleum]; ইংরাজী, আইল্ [Oil]; বাঙ্গালা, তৈল; ফল, পুষ্প, পত্র, বল্কল, ও বীজাদিকে মর্দ্দন করিলে বা জলের সহিত চুয়াইলে তৈল পাওয়া যায়। তৈল সকলের—

| নাম | | মাত্রা | নাম | | মাত্রা |
|---|---|---|---|---|---|
| ওলিয়ম্ এমিগ্‌ডেলি | (বীজ) | ১ ড্রাং-১আং | ওলিয়ম্ লিনাই | (বীজ) | বাহ্যপ্রয়োগ |
| " এনিথাই | (ফল) | ১—৫ মিং | " মেন্থিপিপরিটি | (লতা) | ১—৫ মিং |
| " এনিসাই | (ফল) | ঐ | " মেন্থিবিরিডিস্ | (লতা) | ঐ |
| " এন্থেমিডিস্ | (পুষ্প) | ঐ | " মাইরিষ্টিসি | (ফল) | ঐ |
| " ক্যাজুপটি | (পত্র) | ঐ | " " এক্স্‌প্রেসম্ | (ফল) | বাহ্যপ্রয়োগ |
| " কারুই | (ফল) | ঐ | " মর্হুই | (মৎস্য) | ১—৪ ড্রাম্ |
| " কম্ফরেটম্ | | ৫—১০ মিং | " অলিবি | (ফল) | বাহ্যপ্রয়োগ |
| " কেরিয়োফিলি | (কলিকা) | ঐ | " পাইমেণ্টি | (ফল) | ১—৫ মিং |
| " সিনেমোমাই | (বল্কল) | ঐ | " রিসিনাই | (বীজ) | ॥০—১ আং |
| " কোপেবি | (ধূনা) | ৫—২০ ঐ | রোজ্‌মেরিণাই | (মঞ্জরী) | ১—৫ মিং |
| " কোরিয়াণ্ড্রাই | (ফল) | ১—৫ ঐ | " রিউটি | (ফল ও পত্র) | ঐ |
| " ক্রোটোনিস্ | (বীজ) | ।০—১ ঐ | " সেবাইনি | (মঞ্জরী) | ঐ |
| " কিউবেবি | (ফল) | ৫—২০ ঐ | " সিনেপিস্ | (বীজ) | বাহ্যপ্রয়োগ |
| " জুনিপরাই | (ফল) | ১—১০ ঐ | " টেরেবিন্থিনি | (তৈল ও ধূনাযুক্ত রস) | ১০ মিং—৪ ড্রাং |
| " ল্যাবাণ্ডিউলি | (পুষ্প) | ১—৫ ঐ | " থিয়োব্রোমি | (বীজ) | বাহ্যপ্রয়োগ |
| " লিমোনিস্ | (ফলের ত্বক) | ১—৫ ঐ | | | |

উপরি উক্ত তৈল সকল সমুদায়ই ঔদ্ভিজ্জ, কেবল একমাত্র ওলিয়ম্ মর্হুই জান্তব, ও ওলিয়ম্ কম্ফরেটম্ অধাতব রূঢ় পদার্থ হইতে প্রস্তুত। কর্পূর বৃক্ষ বিশেষের ঘনীভূত বায়ি তৈল, কিন্তু ব্রিটিশ্ ফার্মাকোপিয়াতে তৈল শ্রেণী মধ্যে গৃহীত হয় নাই। অপিচ, তৈল দুই প্রকার; ১, যে সকল তৈল লেপিয়া দিলে শুষ্ক হইয়া যায় না, যথা এরণ্ড তৈলাদি; ইহাদিগকে স্থায়ী তৈল বা ফিক্সড্ আইল্ [Fixed Oil] কহা যায়। ২, যে সকল তৈল লেপিয়া দিলে শীঘ্রই শুষ্ক হয়; ইহাদিগকে বায়ি তৈল বা বলেটাইল্ [Volatile] আইল্ কহে।

২২। ল্যাটিন্, অক্‌জিমেল্ [ Oxymel ] ; ইংরাজী, অক্‌জিমেল্ [ Oxymel ] ; বাঙ্গালা, সির্কামধু। সির্কাম্ল এবং মধু সহযোগে প্রস্তুত হয়। অক্‌জিমেল্ এবং অক্‌জিমেল্ সিলি এই দুইটি ফার্‌মাকোপিয়াতে গৃহীত হইয়াছে।

২৩। ল্যাটিন্, স্পিরিটস্ [ Spiritus ] ; ইংরাজী, স্পিরিট্ [ Spirit ] ; বাঙ্গালা, সুরাদ্রব। ঔষধ দ্রব্যকে সুরাতে দ্রব করিলে, অথবা সুরার সহিত চুয়াইলে স্পিরিট্ প্রস্তুত হয়। প্রায় সমুদায় স্পিরিট্ ১ আউন্স্ ঔষধ-তৈলকে ৪৯ আউন্স্ সুরাতে দ্রব করিয়া প্রস্তুত করা যায়; কেবল স্পিরিটস্ ইথরিস্ নাইট্রোসাই, স্পিরিটস্ এমোনি এরোমেটিকস্ এবং স্পিরিটস্ আর্ম্মোরেসি কম্পোজিটস্ এই তিনটি চুয়াইয়া প্রস্তুত করা যায়। স্পিরিট্ সকলের—

| নাম | প্রধান দ্রব্যের পরিমাণ | | মাত্রা | |
|---|---|---|---|---|
| স্পিরিটস্ ইথরিস্ | ৩ অংশে | ১ অংশ | ২০ মিং—১ ড্রাং | |
| ” ” নাইট্রোসাই | | | ” | ” |
| ” এমোনি এরোমেটিকস্ | ১০ | ১ | ” | ” |
| ” ” ফেটিডস্ | ১০ | ১ [এমোনিয়া দ্রব] | ” | ” |
| ” আর্ম্মোরেসি কম্পজিটস | ৮ | ১ | ১ মিং—৩ ড্রাং | |
| ” ক্যাজুপটাই | ১০ | ১ | ১ ড্রাং | |
| ” ক্যাম্ফরি | ” | ১ | ১০ মিং—৩০ মিং | |
| ” রোজমেরিনাই | ” | ১ | ॥০ মিং—১ ড্রাং | |
| ” জুনিপরাই | ” | ১ | ” | ” |
| ” লেবাণ্ডিয়ুলি | ” | ১ | ” | ” |
| ” মেন্থিপিপরিটি | ” | ১ | ” | ” |
| ” মাইরিষ্টীসি | ” | ১ | ” | ” |
| ” ক্লোরোফর্ম্মাই | ২০ | ১ | ১০মিং—॥০ড্রাং | |

২৪। ল্যাটিন্, সক্কস্ [ Succus ] ; ইংরাজী, জুস্ [ Juice ] ; বাঙ্গালা, রস। সরস পত্র, ফল ও মূলাদির নিষ্পীড়িত রসের তিন অংশে এক অংশ শোধিত সুরা মিশ্রিত করিয়া রাখিবে, সপ্তাহান্তে ছাঁকিবে। রস সকলের—

| নাম | মাত্রা |
|---|---|
| সক্কস্ স্কোপেরিয়াই ... ... ... | ১—২ ড্রাং |
| ,, ট্যারাক্সেসাই ... ... ... ... | ঐ |
| ,, কোনিয়াই ... ... ... | ॥০—১ ,, |
| ,, বেলাডোনি ... ... ... ... | ৫—১৫ মিং |
| ,, হাইওসায়েমাই ... ... ... | ॥০—১ ড্রাং |

২৫। ল্যাটিন্, সপোজিটোরিয়া [ Suppositoria ] ; ইংরাজী [ Suppository ] সপোজিটরি। গুহ্য মধ্যে প্রয়োগ করণার্থ বটিকাকারে প্রস্তুত ঔষধ। ফার্ম্মাকোপিয়াতে নিম্ন লিখিত ৭টি সপোজিটরি গৃহীত হইয়াছে।

| সপোজিটোরিয়া সকলের নাম | প্রধান দ্রব্যের পরিমাণ |
|---|---|
| সপোজিটোরিয়া এসিডাই কার্বলিসাই কম্ সেপোনি একটিতে | ১ গ্রেণ্ কার্বলিক্ এসিড্ |
| ” এসিডাই ট্যানিসাই | ” ৩ গ্রেণ্ ট্যানিন্ |
| ” ” কম্ সেপোনি | ” ” |
| ” হাইড্রার্জিরাই | ” ৫ গ্রেণ্ পারদের মলম |
| ” মর্ফি | ” ॥০ গ্রেণ্ মর্ফিয়া |
| ” ” কম্ সেপোনি | ” ॥০ গ্রেণ্ ” |
| ” প্লম্বাই কম্পজিটা | ” ৩ গ্রেণ্ সীস শর্করা ও অহিফেন ১ গ্রেণ্ |

২৬। ল্যাটিন্, সিরপস্ [Syrupus]; ইংরাজী, সিরপ্ [Syrup]; বাঙ্গালা, পাক। ঔষধ দ্রব্যকে শর্করার পাকের সহিত মিশ্রিত করিলে পাক প্রস্তুত হয়। পাক সকলের—

| নাম | মাত্রা | নাম | মাত্রা |
|---|---|---|---|
| সিরপস্ অর‍্যান্সিয়াই | ১—২ ড্রাম্ | সিরপস্ রিয়াডস্ | ॥০—১ ড্রাম্ |
| ” ক্লোরাল্ | ॥০—২ ড্রাম্ | ” রাম্নি | ঐ |
| ” অর‍্যান্সিয়াই ফ্লোরিস্ | ঐ | ” রিয়াই | ১—৪ ড্রাম্ |
| ” ফেরি আইওডিডাই | ॥০—১ ড্রাম্ | ” রোজি গ্যালিসি | ঐ |
| ” ” ফস্ফেটিস্ | ঐ | ” সিলি | ॥০—১ ড্রাম্ |
| ” হেমিডেস্মাই | ১—২ ড্রাম্ | ” সেনি | ১—৪ ড্রাম্ |
| ” লিমোনিস্ | ১ ড্রাম্ | ” টোলুটেনস্ | ১ ড্রাম্ |
| ” মোরাই | ঐ | ” জিঞ্জিবরিস্ | ঐ |
| ” পাপেবরিস্ | ॥০—১ ড্রাম্ | | |

২৭। ল্যাটিন্, টিংচুরা [Tinctura]; ইংরাজী, টিংচর্ [Tincture]; বাঙ্গালা, অরিষ্ট। ব্রিটিশ্ ফার্মাকোপিয়া মতে অধিকাংশ অরিষ্ট নিম্নলিখিত মতে প্রস্তুত করা যায়। ঔষধ দ্রব্যের চূর্ণ ২॥০ আউন্স্ ১৫ আউন্স্ সুরাতে ৪৮ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া রাখিবে। পরে সমুদায়কে পার্কোলেশন্ যন্ত্র মধ্যে স্থাপন করিয়া আর ৫ আউন্স্ সুরা ঢালিয়া দিবে। আধার ভাণ্ডে সমুদায় অরিষ্ট নির্গত হইলে, যন্ত্র মধ্যস্থ ঔষধকে চাপিয়া যাহা অবশিষ্ট থাকে তাহাও নির্গত করিবে। পরিশেষে অপর সুরা সংযোগ দ্বারা এক পাইণ্ট্ পূর্ণ করিবে।

পার্কোলেশন্ যন্ত্রের বিবরণ। একটি দুই মুখ খোলা দীর্ঘ কাচের চোঙ্গের একমুখ শোষক কাগজ ও বস্ত্র দ্বারা বদ্ধ করিবে, পরে তন্মধ্যে ঔষধ দ্রব্যের চূর্ণ রাখিয়া তদুপরি সুরা ঢালিয়া দিলে, ঐ সুরা উক্ত চূর্ণ মধ্যে প্রবেশ করিয়া তাহার সার অংশ গ্রহণ পূর্ব্বক শোষক কাগজের মধ্য দিয়া ক্রমশঃ বিন্দু বিন্দু হইয়া নীচে স্থাপিত আধার ভাণ্ডে পড়ে।

কোন কোন অরিষ্ট শোধিত সুরা দ্বারা এবং কোন কোন অরিষ্ট পরীক্ষিত

সুরাদ্বারা প্রস্তুত করা যায়। যে সকল ঔষধে অধিক পরিমাণে ধূনা ও বাষ্প তৈল আছে, তাহাদের অরিষ্ট প্রস্তুত করণার্থ শোধিত সুরাই উত্তম।

উপর্য্যুক্ত প্রক্রিয়ানুসারে নিম্নলিখিত অরিষ্ট সকল প্রস্তুত করা যায়।

| নাম | প্রধান দ্রব্যের পরিমাণ | | মাত্রা | শোধিত বা পরীক্ষিত সুরা |
|---|---|---|---|---|
| টিংচ্যুরা একোনিটাই | ৮ অংশে | ১ অংশ | ৫—১৫ মিং | শোধিত সুরা |
| „ আর্নিসি | ২০ | ১ | ১—২ ড্রাং | ঐ |
| „ ক্যাপ্সিসাই | ২৭ | ১ | ১০—২০ মিং | ঐ |
| „ বিরাট্রাই বিরিডিস্ | ৫ | ১ | ৫—২০ ঐ | ঐ |
| „ সিঙ্কোনি ফ্লেবি | ৫ | ১ | ১—২ ড্রাং | পরীক্ষিত সুরা |
| „ „ কম্পোজিটা | ১০ | ১ | ঐ | ঐ |
| „ সিনেমোমাই | ৮ | ১ | ঐ | ঐ |
| „ বকু | ৮ | ১ | ঐ | ঐ |
| „ রিয়াই | ১০ | ১ | ঐ | ঐ |
| „ বেলিরিয়েনি | ৮ | ১ | ঐ | ঐ |
| „ বেলাডনি | ২০ | ১ | ৫—২০ মিং | ঐ |
| „ ক্যালম্বি | ৮ | ১ | ॥০—২ ড্রাং | ঐ |
| „ কার্ডেমোমাইকম্পোজিটা | ৮০ | ১ | ঐ | ঐ |
| „ ক্যাস্কারিলি | ৮ | ১ | ঐ | ঐ |
| „ ক্রোকাই | ২০ | ১ | ঐ | ঐ |
| „ চিরেটা | ৮ | ১ | ঐ | ঐ |
| „ কিউবেবি | ৮ | ১ | ঐ | শোধিত সুরা |
| „ আর্গটি | ৪ | ১ | ১০ মিং—১ ড্রাং | পরীক্ষিত সুরা |
| „ গ্যালী | ৮ | ১ | ॥০—২ ড্রাং | ঐ |
| „ জেন্সিয়েনিকম্পোজিটা | ১৪ | ১ | ঐ | ঐ |
| „ ক্রামীরি | ৮ | ১ | ॥০—২ ড্রাং | ঐ |
| „ সর্পেণ্টেরাই | ৮ | ১ | ঐ | ঐ |
| „ ল্যারিসিস্ | ৮ | ১ | ২০—৩০ মিং | শোধিত সুরা |
| „ কল্চিসাই সেমিনম্ | ৮ | ১ | ১০ মিং ॥০ ড্রাং | পরীক্ষিত সুরা |
| „ ডিজিটেলিস্ | ৮ | ১ | ৫ ঐ ॥০ ঐ | ঐ |
| „ লোবিলি | ৮ | ১ | ১০ ঐ ॥০ ঐ | ঐ |
| „ নিউসিস্ বমিসি | ১০ | ১ | ১০ ঐ ॥০ ঐ | শোধিত সুরা |
| „ ষ্ট্রেমোনিয়াই | ৮ | ১ | ঐ | পরীক্ষিত সুরা |
| „ সম্বল | ৮ | ১ | ঐ | ঐ |
| „ জিঞ্জিবরিস্ | ৮ | ১ | ঐ | শোধিত সুরা |
| „ „ ফর্সিয়র্ | ২ | ১ | ৫—২০ মিং | ঐ |
| „ জ্যালাপি | ৮ | ১ | ॥০—২ ড্রাং | পরীক্ষিত সুরা |
| „ লপ্যুলাই | ৮ | ১ | ঐ | ঐ |
| „ সেনেগি | ৮ | ১ | ঐ | ঐ |

| নাম | প্রধান দ্রব্যের পরিমাণ | | মাত্রা | শোধিত বা পরীক্ষিত সুরা |
|---|---|---|---|---|
| টিংচ্যুরা কোনিয়াই | ৮অংশে | ১ অংশ | ২০ ৬০ মিং | পরীক্ষিত সুরা |
| ,, হায়সায়েমাই | ৮ | ১ | ঐ | ঐ |
| ,, সেবাইনি | ৮ | ১ | ঐ | ঐ |
| ,, মর্হি | ৮ | ১ | ॥০—১ড্রাং | শোধিত সুরা |
| ,, সিলি | ৮ | ১ | ১০—৩০ মিং | পরীক্ষিত সুরা |
| ,, সেনি | ৮ | ১ | ১—৪ ড্রাং | ঐ |
| ,, পাইরিথ্রাই | ৫ | ১ | ঐ | শোধিত সুরা |

অপর, ঔষধ দ্রব্যকে সপ্তাহ পর্য্যন্ত সুরাতে ভিজাইয়া ছাঁকিয়া লইলে কতকগুলি অরিষ্ট প্রস্তুত হয়। এই প্রকরণকে ম্যাসিরেশন্ কহে।

| নাম | প্রধান দ্রব্যের পরিমাণ | | মাত্রা | শোধিত বা পরীক্ষিত সুরা |
|---|---|---|---|---|
| টিংচ্যুরা এলোজ্ | ৪০ অংশে | ১ অংশ | ১—২ ড্রাং | পরীক্ষিত সুরা |
| ,, এসাফিটিডি | ৮ | ১ | ॥০—২ ঐ | শোধিত সুরা |
| ,, অর‍্যান্সিয়াই | ১০ | ১ | ১—২ ঐ | পরীক্ষিত সুরা |
| ,, ,, রিসেন্টিস্ | | | | শোধিত সুরা |
| ,, বেঞ্জোইনি কম্পোজিটা | ১০ | ১ | | ঐ<br>পরীক্ষিত সুরা |
| ,, কোয়াসিয়া | ২৭ | ১ | | ঐ |
| ,, কোকাই | ৮ | ১ | | ঐ |
| ,, ক্যাটিকিউ | ৮ | ১ | | ঐ |
| ,, গোয়েসাই এমোনিয়েটা | ৫ | ১ | ॥০—২ ড্রাং | স্পিরিটস্ এমোনি এরোমাটিকস্ |
| ,, কাইনো | ১০ | ১ | | শোধিত সুরা |
| ,, লিমোনিস্ | ৮ | ১ | | পরীক্ষিত সুরা |
| ,, বেলিরিয়েনি এমোনিয়েটা | ৮ | ১ | | স্পিরিটস্ এমোনি এরোমাটিকস্ |
| ,, ক্যাম্ফরি কম্পোজিটা | ২৪০ | ১ | ॥০—২ ড্রাং | পরীক্ষিত সুরা |
| ,, কান্থারিডিজ্ | ৮০ | ১ | ৫—২০ মিং | ঐ |
| ,, ক্যাষ্টোরিয়াই | ২০ | ১ | ॥০—২ ড্রাং | শোধিত সুরা |
| ,, ল্যাবেণ্ডিউলি কম্পোজিটা | ২১৩ | ১ | ঐ | ঐ |
| ,, লোবিলি ইথিরিয়া | ৮ | ১ | ১০ মিং—॥০ ড্রাং | ইথর্ |
| ,, ওপিয়াই | ৩½ | ১ | ৫—৪ মিং | পরীক্ষিত সুরা |
| ,, ওপিয়াই এমোনিয়েটা | ৯৬ | ১ | ॥০—১ ড্রাং | শোধিত সুরা |

সুরাতে দ্রবণীয় কয়েকটি পদার্থের অরিষ্ট প্রস্তুত করণার্থ তাহাদিগকে সুরাতে দ্রব করিয়া ছাঁকিয়া লইতে হয়। যথা—

| নাম | প্রধান দ্রব্যের পরিমাণ | | মাত্রা | শোধিত বা পরীক্ষিত সুরা |
|---|---|---|---|---|
| টিংচ্যুরা ক্যানেবিস্ ইণ্ডিসি | ২০ অংশে | ১ অংশ | ৫—৩০ মিং | শোধিত সুরা |
| ,, ক্লোরকর্ম্মাই কম্পোজিটা | ১০ | ১ | ২০—৬০ মিং | পরীক্ষিত সুরা |
| ,, আইয়োডাই | ৪০ | ১ | ৫—২০ মিং | ঐ |
| ,, কোয়াইনি | ৬০ | ১ | ৷৷০—২ড্রাং | কমলাত্বকের অরিষ্ট |
| ,, ,, এমোনিয়েটা | ৫৫·৫ | ১ | ৷৷০—১ ড্রাং | পরীক্ষিত সুরা |
| ,, টলুটেনা | ৮ | ১ | ৷৷০—১ ড্রাং | শোধিত সুরা |
| ,, ফেরি এসিটেটিস্ | ৮ | ১ | ৫—৪০ মিং | ঐ |
| ,, ফেরিপর্ক্লোরিডাই | ৪ | ১ | ৩—৪০ মিং | ঐ |

২৮। ল্যাটিন্, ট্রোচিসাই (Trochisci); ইংরাজী, লোজেঞ্জেস্ (Lozenges); বাঙ্গালা, চাক্তি। শর্করা ও গঁদের সহিত ঔষধ দ্রব্যকে মিশ্রিত করিয়া ক্ষুদ্র ক্ষুদ্র চাক্তি প্রস্তুত করা যায়। চাক্তি সকলের—

| নাম | ঔষধ দ্রব্যের পরিমাণ | | মাত্রা |
|---|---|---|---|
| ট্রোচিসাই এসিডাই ট্যানিসাই | প্রতি চাক্তিতে | ৷৷০ গ্রেণ্ | ১—৬ |
| ,, বিস্মথাই | ,, | ২ | ঐ |
| ,, ইপেকাকুয়ানি | ,, | ৷০ | ঐ |
| ,, ফেরি রিড্যাক্টাই | ,, | ১ | ঐ |
| ,, কেটিকিউ | ,, | ১⅛ | ঐ |
| ,, মর্ফি | ,, | ৲ | ঐ |
| ,, ,, এট্ ইপেকাকুয়ানি | ,, | ঐ | ঐ |
| ,, ওপিয়াই | ,, | ১/১০ | ঐ |
| ,, পটাশি ক্লোরেটি | ,, | ৫ | ঐ |
| ,, শোডি বাইকার্বনেটিস্ | ,, | ৫ | ঐ |

২৯। ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ [Unguentum]; ইংরাজী, [Ointment] অইণ্ট্মেণ্ট্; বাঙ্গালা, মলম। শূকর বা মেষের বসা বা মোমের মলম বা বেঞ্জোয়েটেড্ লার্ডের সহিত ঔষধ দ্রব্যকে উত্তমরূপে মর্দ্দন করিয়া মিশ্রিত করিলে প্রস্তুত হয়। মলম সকলের—

| নাম | প্রধান দ্রব্যের পরিমাণ | |
|---|---|---|
| অঙ্গুয়েণ্টম্ একোনাইসি | ৬০ অংশে | ১ অংশ |
| ,, এট্রোপি | ৬০ | ১ |
| ,, বেলাডনি | ৬৷৷০ | ১ |
| ,, সিটেসিয়াই | ৫ | ১ |
| ,, ক্রিয়েজোটাই | ৯ | ১ |
| ,, এলিমাই | ৫ | ১ |

| নাম | প্রধান দ্রব্যের পরিমাণ | |
|---|---|---|
| অঙ্গুয়েণ্টম্ ক্যাড্মিয়াই আইওডিডাই | ৮ অংশে | ১অং |
| ,, কেন্থারিডিজ্ | ৮ | ১ |
| ,, গ্যালি | ৬৷৷০ | ১ |
| ,, হইড্রার্জিরাই আয়োডিডাই রুব্রাই | ২৮ | ১ |

| নাম | প্রধান দ্রব্যের পরিমাণ | | নাম | প্রধান দ্রব্যের পরিমাণ | |
|---|---|---|---|---|---|
| অঙ্গুয়েণ্টম্‌গ্যালিকম্‌ ওপিয়ো ১৫(অহিফেন) | | ১ | অঙ্গুয়েণ্টম্‌ হাইড্রার্জিরাই অক্সিডাই রুব্রাই | ৮ | ১ |
| ,, হাইড্রার্জিরাই | ২ | ১ | ,, প্লম্বাই এসিটেটিস্‌ | ৩৭॥০ | ১ |
| ,, ,, কম্পজিটম্‌ | ৪॥০ | ১ | ,, ,, কার্বনেটিস্‌ | ৮ | ১ |
| ,, ,, এমোনিয়েটাই | ৮ | ১ | ,, ,, আওডিডাই | ৮ | ১ |
| ,, ,, সব্‌ক্লোরিডাই | ৬॥০ | ১ | ,, ,, সব্‌এসিটেটিস্‌ কম্প | ৫॥০ | ১ |
| ,, ,, নাইট্রেটিস্‌ | ১৫॥০ | ১ | ,, রেজিনি | ৩॥০ | ১ |
| ,, আইয়োডাই | ৩১ | ১ | ,, সেবাইনি | ৩২/৩ | ১ |
| ,, পাইসিস্‌ লিকুইডি | ১॥০ | ১ | ,, সিমপ্লেক্স | ৪ | ১ |
| ,,পটাসিয়াই আইওডিডাই | ৮৫০ | ১ | ,, সল্‌ফিউরিস্‌ | ৫ | ১ |
| ,, বিরাট্রায়ি | ৬০ | ১ | ,, ,, আইওডিডাই | ১৭ | ১ |
| ,, এণ্টিমোনিয়াই টার্টারেটাই৫ | | ১ | ,, টেরিবিন্থিনি | ২২/৩ | ১ |
| | | | ,, জিন্‌সাই | ৬॥০ | ১ |

৩০। ল্যাটিন্‌, ভেপর্‌ [ Vapor ]; ইংরাজী, ইন্‌হেলেশন্‌ [ Inhalation ]; বাঙ্গালা, ধূম। ঔষধ দ্রব্যকে শীতল বা স্ফুটিত জলের সহিত মিশ্রিত করিয়া উপযুক্ত যন্ত্র মধ্যে স্থাপন করিলে যে ধূম নির্গত হয়। ইহা শ্বাস দ্বারা গ্রহণ করা যায়। ফার্ম্মাকোপিয়াতে নিম্নলিখিত পাঁচটি ধূম গৃহীত হইয়াছে।

ভেপর্‌ এসিডাই হাইড্রোসিয়ানিসাই — ভেপর্‌ কোনিয়াই
,, ক্লোরাই — ,, ক্রিয়েজোটাই
ভেপর্‌ আইওডাই।

৩১। ল্যাটিন্‌, ভাইনম্‌ [ Vinum ]; ইংরাজী, ওয়াইন্‌ [ Wine ]; বাঙ্গালা, আসব। ঔষধ দ্রব্যকে সেরি আসবে কিম্বা অরেঞ্জ্‌ ওয়াইন্‌ নামক আসবে সপ্তাহ পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। যে সকল দ্রব্য আসবে দ্রবণীয় তাহাদিগকে দ্রব করিয়া লইবে।

| নাম | ঔষধ দ্রব্যের পরিমাণ | | | মাত্রা |
|---|---|---|---|---|
| ভাইনম্‌ এলোজ্‌ | ২৬॥০ আউন্সে | | ১ আং | ১—২ ড্রাং |
| ,, এণ্টিমোনিয়েলি | ১ | ঐ | ২ গ্রেণ্‌ | ৫মিং—১ ঐ |
| ,, কল্‌চিসাই | ৫ | ঐ | ১ আং | ১০—৩০ মিং |
| ,, ফেরি | ২০ | ঐ | ১ ঐ | ১—৪ ড্রাং |
| ,, ফেরিসাইট্রেটিস্‌ | ১ | ঐ | ১ গ্রেণ্‌ | ঐ |
| ,, ইপেকাকুয়ানি | ২০ | ঐ | ১ আং | ৫—৪০ মিং |
| | [ বমন করণার্থ | | | ৩—৬ ড্রাং |
| ,, ওপিয়াই | ১৪॥০মিং—১ গ্রেণ্‌ | | | ১০—৪০ মিং |
| ,, কোয়াইনি | ১ আং—১ ঐ | | | ॥০—১ আং |
| ,, রিয়াই | ১৪ আং—১ আং | | | ১—২ ড্রাং |

## ঔষধ প্রয়োগের বিবরণ ।

রোগ ভেদে, পাত্র ভেদে, এবং প্রয়োজন ভেদে শরীরের বিবিধ স্থানে ঔষধ প্রয়োগ করা যায় ; যথা—

১। ঔষধ সেবন অর্থাৎ উদরস্থ করণ। এই প্রকার প্রয়োগ সর্ব্বাপেক্ষা সহজ ও সর্ব্বাপেক্ষা অধিক ব্যবহার্য্য। কিন্তু এতৎ সম্বন্ধে নিম্ন লিখিত কয়েকটি কথা স্মরণযোগ্য। রোগ বিশেষে, (যথা, সংন্যাসাদি রোগে) রোগী সম্পূর্ণ অচৈতন্যাবস্থায় থাকে, তখন ঔষধ উদরস্থ করণ বড় সুসাধ্য নহে, এবং ঔষধ মুখ মধ্যে প্রবেশ করাইলে কণ্ঠনলের মধ্যে যাইবারও সম্ভাবনা, এমন অবস্থায় অত্যল্প মাত্রায় কার্য্যকর ঔষধ সকল মধু বা শর্করার পাকের সহিত মিশ্রিত করিয়া জিহ্বা মূলে সংলগ্ন করিলে ক্রমশঃ উদরস্থ হইতে পারে। অথবা ষ্টমাক্‌পম্প্ দ্বারা ঔষধ বিধান করা যাইতে পারে। অপিচ, বালকেরা ঔষধ সেবন করিতে প্রায় নিতান্ত অসম্মত হয়, এস্থলে অঙ্গুলির দ্বারা নাসিকা চাপিয়া ধরিলে তাহারা শ্বাস গ্রহণার্থ মুখব্যাদান করে ; এই অবসরে মুখ মধ্যে ঔষধ দিলে অবশ্যই গিলিয়া ফেলে। অপর, উন্মাদ ও হিষ্টীরিয়া বায়ু যুক্ত রোগী ঔষধ খাইতে কখন কখন অসম্মত হয়, ষ্টমাক্‌পম্প্ নামক যন্ত্র দ্বারা ঔষধ সেবন করাইবে।

২। গুহ্যমধ্যে ঔষধ প্রয়োগ। গুহ্য মধ্যে ঔষধ প্রয়োগ করার দুই উদ্দেশ্য। ১, বিরেচন। ২, শোষিত হইয়া শরীরের ক্রিয়া প্রকাশ করণ। অপর, তরল ঔষধ পিচকারী দ্বারা গুহ্য মধ্যে প্রয়োগ করাকে এনিমেটা [ Enemata ] বা ক্লিষ্টর্ [ Clyster ] কহে। ঔষধ বটিকাকারে গুহ্য মধ্যে প্রবেশ করাইলে তাহাকে সপোজিটরি [ Suppository ] কহে।

ঔষধ সেবন করাইতে হইলে যে মাত্রায় ব্যবহার করা যায়, গুহ্যে প্রয়োগার্থ তাহার ৩ গুণ মাত্রা অবলম্বন করিবে। কিন্তু অতি উগ্র ঔষধ সকল প্রয়োগ করিতে হইলে অল্প মাত্রায় আরম্ভ করা যুক্তিসিদ্ধ।

কোন্ কোন্ অবস্থায় গুহ্য মধ্যে ঔষধ প্রয়োগ করা আবশ্যক। ১, কোন কারণ বশতঃ ঔষধ উদরে থাকে না, সেবন করাইলেই বমন হইয়া যায় ; অথবা উদরে কোন রোগ বিশেষ হওয়া প্রযুক্ত ঔষধ উদরস্থ করা অবিধেয় বোধ হয়, এমত অবস্থায় গুহ্যপথে ঔষধ প্রয়োগ করা বিধেয়। ২, ঔষধের ক্রিয়া অতি শীঘ্র প্রকাশের প্রয়োজন হইলে, এককালে ঔষধ উদরস্থ ও গুহ্যস্থ করিলে, উভয় স্থান হইতে শোষিত হইয়া শীঘ্র ক্রিয়া প্রকাশ পায়। ৩, গুহ্য বা গুহ্য নিকটস্থ মূত্রাশয় ও জরায়ু প্রভৃতি যন্ত্রে রোগ উপস্থিত হইলে গুহ্য মধ্যে ঔষধ প্রয়োগ করা যায়।

ক। এনিমা, ক্লিষ্টর্, গুহ্যমধ্যে পিচকারী দ্বারা তরল ঔষধ প্রয়োগ। এনিমার উদ্দেশ্য। ১, অধোহন্ত্র হইতে বদ্ধ মলাদি নির্গত করণ। ২, জরায়ু ও মূত্রাশয়

প্রভৃতি বস্তিগহ্বরস্থ যন্ত্রাদিতে বেদনা হইলে তাহা নিবারণ। ৩. সরলান্ত্রে কোন রোগ বশতঃ কোষ্ঠ বদ্ধ হইলে তাহা নিবারণ। ৪, ঔষধ উদরস্থ করণে কোন প্রতিবন্ধক থাকিলে শরীরে ঔষধের ক্রিয়া প্রকাশার্থ গুহ্যে প্রয়োগ করিবে।

বিরেচনার্থ পিচকারী প্রয়োগ করিতে হইলে প্রাপ্ত-বয়স্ক রোগীকে এক পাইণ্ট, দ্বাদশবর্ষীয় বালককে ৮ আউন্স্ হইতে ১০ আউন্স্, এক বৎসর হইতে ৫ বৎসর বয়ঃক্রম পর্য্যন্ত ৩ আউন্স্ হইতে ৫ আউন্স্ এবং সদ্যোজাত বালককে ১ আউন্স্ মাত্রায় প্রয়োগ করিবে।

ঔষধ শোষিত হইয়া শরীরে ক্রিয়া দর্শায় এমত উদ্দেশ্য হইলে ॥০ আউন্স্ বা ১ আউন্স্ মাত্রায় ব্যবহার করিবে। ঔষধ উগ্র হইলে জল, গঁদ, মণ্ড বা অণ্ডের কুসুম দ্বারা যথোপযুক্ত তরল করিয়া লইবে।

যে উদ্দেশ্য সাধনার্থই হউক, পিচকারী দেওয়ার পর, ক্ষণকালের নিমিত্ত রোগীকে বেগ সম্বরণ করিতে কহিবে।

বিরেচনের নিমিত্ত পিচকারী দিতে হইলে, ক্রমশঃ প্রয়োগ করিবে। কারণ এককালে প্রয়োগ করিলে জল শীঘ্র নির্গত হইয়া যায়, সমুদায় মল নির্গত হয় না।

খ। গুহ্যমধ্যে বটিকাকারে ঔষধ প্রয়োগের নাম সপোজিটরি। বিরেচনার্থ বিরেচক ঔষধ কখন কখন এই প্রকারে প্রয়োগ করা যায়, কিন্তু সচরাচর বস্তিগহ্বরস্থ যন্ত্রাদির বেদনা নিবারণার্থ অহিফেনাদি বেদনা নিবারক ঔষধ এইরূপে ব্যবহৃত হয়।

৩। ইঞ্জেক্সন্। গুহ্য ভিন্ন শরীরের অন্যান্য পথে ও শারীর গহ্বরাদি মধ্যে পিচকারী দ্বারা ঔষধ প্রয়োগ করাকে ইঞ্জেক্সন্ কহে। ইহার বিষয় প্রয়োগ-স্থান অনুসারে ক্রমশঃ বিবেচনা করা যাইতেছে।

১ ম। ইউরিথ্রা বা লিঙ্গনাল মধ্যে পিচকারী দ্বারা ঔষধ প্রয়োগ। ইহা প্রমেহ রোগে অধিক ব্যবহার করা যায়। রোগের অবস্থানুসারে ৪ প্রকার ঔষধ প্রয়োজিত হয়। ১, উগ্র বা ইরিটেণ্ট্ ইঞ্জেক্স্ন্, যথা, করোসিব্ সব্লিমেট্, নাইট্রেট অব্ সিল্ভর্, ক্লোরাইড্ অব্ জিঙ্ক্ ইত্যাদির পিচকারী। প্রদাহের প্রাথর্য্য থাকিলে ইহারা অব্যবহার্য্য; কিন্তু প্রদাহ দমনের পর ব্যবহার করিলে বিলক্ষণ উপকার করে। ২, অবসাদক বা সেডেটিব্ ইঞ্জেক্সন্, যথা, সীসশর্করা ও অহিফেনের অরিষ্টাদির পিচকারী। ইহাদের দ্বারা যন্ত্রণা ও উগ্রতা নিবারণ হয়। ৩, স্নিগ্ধ বা এমোলিয়েণ্ট্ ইঞ্জেক্সন্, যথা, উষ্ণজল, গ্লিশরিণ্ প্রভৃতির পিচকারী। ৪, সঙ্কোচক বা এষ্ট্রিঞ্জেণ্ট্ ইঞ্জেক্সন্, যথা, ফট্কিরি, মাজুফলের ক্বাথ প্রভৃতির পিচকারী। ইহারা প্রমেহের শেষাবস্থায় উপকার করে।

লিঙ্গনাল মধ্যে পিচকারী দিবার নিয়ম। ১, অধিক জ্বালা উপস্থিত হয় এমত পরিমাণে ঔষধ প্রয়োগ করিবে না। ২, পিচকারী লইবার পূর্ব্বে রোগীকে প্রস্রাব

করিতে কহিবে, তাহাতে লিঙ্গনালস্থ শ্লেষ্মাদি ধুইয়া যায় ও রোগস্থানে ঔষধ উত্তম-রূপে সংলগ্ন হয়। ৩, পিচকারী লইবার পর লিঙ্গনালের মুখ দুই তিন মিনিট্ পর্য্যন্ত অঙ্গুলি দ্বারা বদ্ধ রাখিতে কহিবে। ৪, পিচকারী লইবার পরক্ষণই প্রস্রাব করিবে না। ৫, কাচ নির্ম্মিত পিচকারী ভিন্ন অন্য কোন পিচকারী ব্যবহার করিবে না।

২য়। ভেজাইনা বা যোনি মধ্যে পিচকারীর বিষয়। শ্বেতপ্রদর, প্রমেহ, জরায়ু-স্কন্ধে ক্ষত, রক্তস্রাব এবং যোনিস্থ শ্লৈষ্মিক ঝিল্লির বিবিধ রোগ, বেদনা, যন্ত্রণা, পূযনিঃসরণ, রক্তস্রবণ ও দুর্গন্ধ নিবারণের নিমিত্ত বিবিধ ঔষধ প্রয়োজন মতে যোনি-মধ্যে পিচকারী দ্বারা প্রয়োগ করা যায়। ফটকিরি প্রভৃতি সঙ্কোচক ঔষধের পিচকারী প্রয়োগ করিবার পর যোনিপথ উত্তম রূপে শীতল জল দ্বারা ধৌত করিবে, কারণ, সঙ্কোচক ঔষধ দ্বারা পূয ও শ্লেষ্মাদি সংবত হইয়া যোনি মধ্যে রহিয়া গেলে রোগ বৃদ্ধি হইবার সম্ভাবনা। অপর, পিচকারী দিবার সময় নিতম্বের নীচে বালিশ দিয়া কিঞ্চিৎ উর্দ্ধ করিয়া রাখিবে এবং ঔষধ ১০—১৫ মিনিট পর্য্যন্ত ভিতরে রাখিবে।

৩য়। মূত্রাশয় মধ্যে পিচকারী দ্বারা ঔষধ প্রয়োগ। মূত্রাশয় মধ্যে ক্যাথিটর্ প্রবিষ্ট করাইয়া তন্মধ্য দিয়া পিচকারী দেওয়া যায়। মূত্রাশয়ের পুরাতন রোগে, রক্ত প্রস্রাব রোগে এবং কখন কখন অশ্মরী দ্রব করণার্থ এইরূপে চিকিৎসা করা যায়।

৪র্থ। নাসিকা ও কর্ণ মধ্যে প্রদাহ, ক্ষত, ও রক্তস্রাবাদি রোগে বিবিধ ঔষধ পিচকারী দ্বারা প্রয়োজ্য।

৫ম। জরায়ু মধ্যে পিচকারী প্রয়োগ। কাউচুক্ নির্ম্মিত সূক্ষ্ম নল জরায়ু মধ্যে প্রবিষ্ট করাইয়া সেই নল দ্বারা অতি অল্পে অল্পে পিচকারী দ্বারা ঔষধ প্রয়োগ করিতে হয়। ইংরাজ চিকিৎসকেরা জরায়ুতে পিচকারী ব্যবহার করেন না; তাঁহারা কহেন যে, এরূপে ঔষধ প্রয়োগ করিলে ফেলোপিয়ন্ টিউবের মধ্যে ঔষধ প্রবেশ করিয়া ভয়ানক উৎপাত উপস্থিত করিতে পারে। কিন্তু একথা এক্ষণে অপ্রমাণ্য হইয়াছে।

৬ষ্ঠ। সৈহিক ঝিল্লিমধ্যে ঔষধ প্রয়োগ। যথা, হাইড্রোসিল্ নামক রোগে আইয়োডিন্ প্রভৃতির পিচকারী। পূর্ব্বকালের চিকিৎসকেরা উদর বা বক্ষ গহ্বরস্থ সৈহিক ঝিল্লিতে ঔষধ প্রয়োগ করিতে সাহস করিতেন না। কিন্তু ইদানীন্তন চিকিৎসকেরা উক্ত ঝিল্লি সকল মধ্যে পিচকারী দ্বারা ঔষধ প্রয়োগ করিয়া বিবিধ রোগের প্রতীকার করিয়া থাকেন।

৪। চর্ম্মেতে ঔষধ প্রয়োগ। চর্ম্মে ঔষধ ৩ প্রকারে প্রয়োগ করা যায়। ১, ত্বগুপরি সংলগ্ন করণ। ২, বৃষ্টর্ দ্বারা ত্বগুত্তোলন করিয়া ঐ ক্ষতে ঔষধ প্রয়োগ। ৩, চর্ম্ম ভেদ করিয়া তন্নিম্নস্থ জালবৎ ঝিল্লিতে ঔষধ প্রয়োগ।

১ম। ত্বগুপরি প্রয়োগ। পুল্টিশ, মলম, পলস্তা, মর্দ্দন, সেক ও স্নান প্রভৃতি রূপে ত্বগুপরি ঔষধপ্রয়োগ করা যায়। এস্থলে শেষোক্ত বিষয়টি সংক্ষেপে বর্ণনা করা যাইতেছে।

স্নান, ইংরাজী বাথ্ (Bath), শুদ্ধ জল বা ঔষধ দ্রব্য মিশ্রিত জল দ্বারা সমুদায় শরীর বা শরীরাংশ আর্দ্রকরণের নাম স্নান।

সমুদায় শরীর স্নাত করিলে, তাহাকে জেনেরল্ বাথ্ অর্থাৎ সম্পূর্ণ স্নান কহে। নাভি অবধি উরু পর্য্যন্ত স্নাত করিলে, হিপ্বাথ্ অর্থাৎ কটিস্নান কহে। জানু অবধি পদ পর্য্যন্ত ফুট্বাথ্ বা পেডেলিয়ুবিয়ম্ কহে। সহস্র ধারায় স্নানের নাম শাওয়ার্ বাথ্। ঊর্দ্ধ হইতে বারিধারা পতনের নাম ডুশ্। এককালে অধিক মাত্রায় জল ঢালিলে অ্যাফিয়ুশন্ কহে। স্পঞ্জ্ বা বস্ত্র ভিজাইয়া তদ্দারা শরীর আর্দ্র করাকে স্পঞ্জিং কহে। উপযুক্ত যন্ত্র দ্বারা বিন্দু বিন্দু করিয়া জল পাতনের নাম ইরিগেসন্।

স্নানার্থ ৩২ হইতে ৬০ তাপাংশ পরিমিত জল ব্যবহার করিলে তাহাকে কোল্ড্ বাথ্ বা শীতল স্নান কহে। ৯০ হইতে ১০০ তাপাংশ পর্য্যন্ত ওয়ারম্ বাথ্ বা অল্পোষ্ণ স্নান। ১০০ হইতে ১১২ তাপাংশ পর্য্যন্ত হট্বাথ্ বা উষ্ণ স্নান।

হট্ এয়ার্ বাথ্ বা সিয়ুডেটোরিয়ম্ অর্থাৎ উষ্ণবায়ু স্নান। রোগীকে একটি ক্ষুদ্র ঘরের মধ্যে রাখিয়া ঐ ঘরের বায়ু ৮০ হইতে ১০০ তাপাংশ পর্য্যন্ত তপ্ত করিবে। অথবা, কাষ্ঠ বা বংশ নির্ম্মিত ঘেরার মধ্যে রোগীকে শয়ন করাইয়া ঐ ঘেরা বস্ত্র দ্বারা আচ্ছাদিত করিবে এবং তন্মধ্যস্থ বায়ু তপ্ত বালুকা বা তপ্ত ইষ্টক দ্বারা উষ্ণ করিবে। রোগীর মস্তক ঘেরার বাহিরে রাখিবে।

ভেপর্ বাথ্ অর্থাৎ বাষ্পস্নান বা ভাপ্রা। রোগীকে একখানি কেদারায় বসাইয়া রোগীর গলদেশ হইতে ভূমি পর্য্যন্ত বস্ত্রাবৃত করিবে, পরে ঐ কেদারার নীচে স্ফুটিত জলের পাত্র রাখিবে। কখন কখন জলের সহিত প্রয়োজন মতে ঔষধ দ্রব্য মিশ্রিত করিয়া দেওয়া যায়। রোগী উত্থান শক্তি রহিত হইলে, কাষ্ঠ বা বংশ নির্ম্মিত ঘেরার মধ্যে শয়ন করাইয়া তন্মধ্যে নল দ্বারা বাষ্প প্রবেশ করাইবে।

অপর, জলীয় বাষ্পের পরিবর্ত্তে ঔষধ দ্রব্য (যথা গন্ধক, কেলোমেল্ ইত্যাদি) দগ্ধ করিয়া তাহার ধূম ব্যবহার করা যায়। ইহাকে ফিয়ুমিগেশন্ কহে।

স্নানের উদ্দেশ্য। কোল্ড্ বাথ্ বা শীতল জলে স্নান, শৈত্য করণার্থ এবং পুনরুত্তেজনার্থই ব্যবহার করা যায়।

কোল্ড্ বাথের নিয়ম। স্নান প্রাতঃকালেই কর্ত্তব্য ; ঘর্ম্মার্দ্র শরীরেও আহারান্তে স্নান করিবে না ; সর্ব্বাপেক্ষা অবগাহন শ্রেষ্ঠ ; হস্ত পদাদির চর্ম্ম কুঞ্চিত হওন পর্য্যন্ত জলে থাকা অকর্ত্তব্য ; সর্ব্বাগ্রে মস্তকে জল দিবে ; জল হইতে উঠিয়া শীঘ্র শরীর মুছিয়া আর্দ্র বস্ত্র ত্যাগ করিবে, পরে অল্প ব্যায়াম করিবে।

নিষেধ ও বিধি। স্ত্রীলোকদের ঋতুকালে, হৃৎপিণ্ড রোগগ্রস্ত, যান্ত্রিক প্রদাহগ্রস্ত,

ও সঙ্ঘারোগ-গ্রস্ত ব্যক্তিদিগের প্রতি, আর অত্যন্ত শৈশব, বৃদ্ধ দুর্ব্বলাবস্থায় শীতল স্নান নিষিদ্ধ।

দুর্ব্বলাবস্থা, রক্তের মন্দ সঞ্চলন, অধিক ঘর্ম্ম, পেশীর শিথিলতা ও দৌর্ব্বল্য, স্নায়ু ক্রিয়ার বিশৃঙ্খলতা ইত্যাদি থাকিলে বিধেয়। কিন্তু যান্ত্রিক প্রদাহ থাকিলে অব্যবহার্য্য।

কোল্ড্ ডুশ্ বা শীতল বারিধারা কয়েকটি রোগে বিশেষ উপকার করে। শৈশবাবস্থায় কন্‌বল্‌শন্স্ বা আক্ষেপ রোগে মস্তকে শীতল জলধারা প্রদান করিলে আশু প্রতিকার হয়। উন্মাদ রোগে রোগী দুরন্ত হইলে তাহাকে শান্ত করিবার ইহা প্রধান উপায়। মূর্চ্ছাবস্থায় পৃষ্ঠ-বংশোপরি শীতল জলধারা দিলে শীঘ্র চৈতন্য হয়। লিঙ্গনালস্থ পেশীর আক্ষেপ বশতঃ প্রস্রাব বদ্ধ হইলে বস্তি ও মুষ্ক দেশে শীতল জলধারা দিলে প্রস্রাব হয়। পুরাতন সন্ধি রোগে সন্ধিবদ্ধ হইবার উপক্রম হইলে শীতল জলধারা উপকারক। বিবিধ প্রকার রক্তস্রাবে রোগস্থানে শীতল জলধারা প্রয়োগ করিলে রক্ত রোধ হয়।

উষ্ণ স্নান, হট্ বাথ্ ও ওয়ারম্ বাথ্। উদ্দেশ্য। ১, স্নায়ুমণ্ডলের স্থৈর্য্য সাধন। ২, শারীরিক উষ্ণতার সমতা সংস্থাপন। ৩, চর্ম্মের ক্রিয়ার বৈষম্য দূরীকরণ। ৪, হৃৎস্পন্দনের মাধুর্য্যসাধন। ৫, সমুদায় শরীরে রক্ত সঞ্চলনের সমতা করণ। ৬, পেশী সকলকে শিথিল করণ।

নিষেধ ও বিধি। স্থূলকায় ব্যক্তি, সংন্যাস রোগের লক্ষণাক্রান্ত ব্যক্তি, হৃৎপিণ্ড ও বৃহদ্ধমনীগণের রোগ-গ্রস্ত ব্যক্তি এবং রক্তস্রাব, বিশেষতঃ রক্তোৎকাশ রোগযুক্ত ব্যক্তির প্রতি নিষিদ্ধ। অপর, স্ত্রীলোকদের ঋতুকালে ও পূর্ণগর্ভাবস্থায় সাবধানে ব্যবহার্য্য।

আভ্যন্তরিক যান্ত্রিক প্রদাহে, আক্ষেপ জনক রোগে, বিবিধ চর্ম্মরোগে এবং জ্বর-রোগে শরীরের উষ্ণতা নিবারণ, পেশী শিথিল করণ ও ঘর্ম্ম করণ জন্য বিধেয়।

ভেপর্ বাথ্ বা বাষ্পস্নান। ইহার ক্রিয়া উষ্ণ স্নানের ন্যায়, কিন্তু তদপেক্ষাও অধিক স্বেদ জনক এবং চর্ম্মের ক্রিয়া বর্দ্ধক।

হট্ এয়ার্ বাথ, উষ্ণবায়ু স্নান। ইহার ক্রিয়া পূর্ব্বোক্তের ন্যায়, কেবল তদপেক্ষা শ্রেষ্ঠ ও নিশ্চিত। বিবিধ যান্ত্রিক প্রদাহ, জ্বর, পুরাতন বাত, চর্ম্মরোগ, ফুস্‌ফুস্ রোগ, মধুমেহ, বিসূচিকা, শোথ ইত্যাদিতে বিশেষ উপকারক।

২য়। ব্লিষ্টরাদি দ্বারা ফোস্কা করিয়া তাহার ত্বক্ উত্তোলনানন্তর ঐ ক্ষতে ঔষধ প্রয়োগ। ইহাকে এণ্ডার্ম্মিক্ [Endermic] মেথড্ কহে। এইরূপ প্রয়োগ দ্বারা ঔষধ সকল শীঘ্র শোষিত হইয়া ক্রিয়া দর্শায়। যে সকল ঔষধের ক্রিয়া অত্যন্ত উগ্র তাহাদিগকে এরূপে ব্যবহার করা যায় না। ঔদ্ভিজ্জ বীর্য্য সকল এইরূপে বিশেষ ব্যবহার্য্য। ঔষধকে সূক্ষ্ম চূর্ণ করিয়া ক্ষতের উপর প্রয়োগ করা যায়, অথবা

অনলের সহিত মিশ্রিত করিয়া লাগান যায়। বমন নিবারণার্থ উদরের চর্ম্মোপরি এইরূপে মর্ফিয়া প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়। পুরাতন বাত ও স্নায়ু-শূল (নিয়ুরাল্জিয়া) রোগে রোগ-স্থানের চর্ম্মে এইরূপে মর্ফিয়া প্রয়োগ করা যায়।

৩য়। চর্ম্মের নিম্নস্থ জালবৎ ঝিল্লিতে ঔষধ প্রয়োগ। ইহাকে হাইপোডর্ম্মিক্ [Hypodermic] মেথড্ কহে। এই কার্য্য সম্পাদনার্থ একটি ক্ষুদ্র কাচের পিচ্কারী ব্যবহার করা যায়। ঐ পিচকারী পরিমাণে অর্দ্ধ ড্রাম্ মাত্র, উহার মুখে একটি তীক্ষ্ণ লৌহশলাকা সংযুক্ত করা যায়, ঐ শলাকার মধ্য দিয়া সূক্ষ্ম এক নল আছে। প্রথমতঃ ঔষধ পিচকারী দ্বারা লইয়া ঐ লৌহ-শলাকাটি সংযোগ করিবে, পরে উহা দ্বারা চর্ম্মভেদ করিয়া জালবৎ ঝিল্লিতে ঔষধ ছাড়িয়া দিবে। ঔষধ পিচকারীতে লইবার সময় সতর্ক হওয়া আবশ্যক যেন বায়ু বিন্দু তন্মধ্যে প্রবিষ্ট না হয়।

এই পিচকারীকে হাইপোডর্মিক্ সিরিঞ্জ্ কহে। ইহা ব্যবহার করিলে কোন বিশেষ ক্লেশ বোধ বা রক্তপাত হয় না। আর ঔষধ প্রয়োগ কালে দুই বিষয়ের প্রতি দৃষ্টি রাখিলে কোন বিপদের আশঙ্কা থাকে না।

[১]। স্মরণ রাখিবে যে, সামান্যতঃ ঔষধের যে ক্রিয়া, হাইপোডর্মিক্ রূপে প্রয়োগ করিলে তদপেক্ষা তিন গুণ ক্রিয়া প্রকাশ করে, সুতরাং সেই অনুসারে ঔষধের মাত্রা নির্ণয় করিবে।

[২]। হাইপোডর্মিক্ রূপে ঔষধ প্রয়োগ কালে সাবধান হওয়া আবশ্যক যেন ঔষধে অম্লাধিক্য বা ক্ষারাধিক্য না থাকে, তাহা হইলে আর স্থানিক উগ্রতা হইবার আশঙ্কা থাকে না।

অপিচ, হাইপোডর্ম্মিক্ মতে ঔষধ প্রয়োগের বিশেষ ফল এই যে, ১ম, অল্পমাত্রায় কার্য্যোদ্ধার হয়, সুতরাং ঔষধ অল্প ব্যয় হয়; ২য়, সামান্যতঃ ঔষধ সেবন করিলে পাকাশয় এবং অন্ত্রমধ্যে ঐ ঔষধের যে অপকার্য্য হয়, এমতে প্রয়োগ করিলে তাহার সম্ভাবনা থাকে না; ৩য়, সামান্যতঃ ঔষধের প্রয়োগ অপেক্ষা এমতে প্রয়োগের ফল অধিক স্থায়ী; ৪র্থ, এরূপ প্রয়োগে ঔষধের ক্রিয়া অতি শীঘ্র প্রকাশ পায়; সুতরাং অনেক রোগে এইরূপ প্রয়োগ দ্বারা বিশেষ উপকার প্রাপ্ত হওয়া যায়।

বমন নিবারণার্থ উদরোর্দ্ধ প্রদেশে, স্নায়ু-শূল [নিয়ুরাল্জিয়া] রোগে, স্নায়ুর উপর, বাত-রোগে, বেদনা-স্থানে, রজঃকৃচ্ছ্র [ডিস্মেনোরিয়া] রোগে জরায়ু প্রদেশের চর্ম্মে, নিদ্রা করণার্থ ও স্নায়ুমণ্ডলের সুস্থতা সম্পাদনার্থ গ্রীবা দেশে এই উপায় দ্বারা মর্ফিয়া প্রয়োগ করিলে অত্যন্ত উপকার হয়। ঢাকার উন্মাদাগারে দুরন্ত উন্মাদদিগের স্নায়ু মণ্ডলের সুস্থতা সম্পাদনার্থ এবং নিদ্রা করনার্থ ডাঃ সিম্প্সন্ এইরূপে বেলাডোনা দ্রব্য ব্যবহার করিতেন।

সামান্যতঃ নিম্নলিখিত ঔষধ সকল হাইপোডার্মিক্ রূপে ব্যবহৃত হইয়া থাকে।

| ঔষধ দ্রব্যের নাম | উদ্দেশ্য | পরিমাণ |
|---|---|---|
| মর্ফিয়া | বমন নিবারণ, বেদনা নিবারণ নিদ্রা করণ। | ১/৬—।০ গ্রেণ্ |
| এট্রোপি সল্‌ফাস্ | স্থানিক বেদনা নিবারণ। | ১/১২০—১/৬০ গ্রেণ্ |
| ষ্টিক্নিয়া | গ্যাষ্ট্রাল্‌জিয়া এবং কার্ডাল্‌জিয়া রোগে পাকাশয়ের বেদনা এবং উগ্রতা নিবারণ। | ঐ—ঐ গ্রেণ্ |
| ক্যাফিন্ | বেদনা নিবারণ, নিদ্রা করণ। | ১ গ্রেণ্ |
| কুইনাইন্ | পর্য্যায় নিবারণ,স্নায়ু-শূল বারণ। | ঐ |
| কালেবর্‌বীন্ [সার] | ধনুষ্টঙ্কার রোগে আক্ষেপ নিবারণ। | ১-৫ গ্রেণ্ ২ ঘণ্টা অন্তর |
| ক্লোরাল্ হাইড্রেট্ | নিদ্রাকরণ, বেদনা নিবারণ। | ৫ গ্রেণ্ |

৫। শ্বাসদ্বারা ঔষধ দ্রব্য কণ্ঠনাল এবং ফুস্‌ফুসের অন্তর্গত করণ। বায়ু সমানাকার ঔষধ সকল এবং ঔষধের ধূম এইরূপে গ্রহণীয়। ফুস্‌ফুসান্তর্গত হইলে ঔষধ শীঘ্র শোষিত হইয়া ক্রিয়া প্রকাশ করে; ক্লোরোফর্‌ম্, গাঁজা ইত্যাদির ধূম গ্রহণে ইহা সপ্রমাণ হয়।

কণ্ঠনালেতে কেবল স্থানিক ক্রিয়া দর্শাইবার নিমিত্ত, এবং ফুস্‌ফুসান্তর্গত করিয়া শোষণানন্তর শরীরে ক্রিয়া প্রকাশার্থ এইরূপে ঔষধ প্রয়োগ করা যায়।

প্রথম উদ্দেশ্য সাধনার্থ ক্লোরিন্, আইওডিন্, টার্, প্রভৃতির ধূম ব্যবহৃত হইয়া থাকে।

দ্বিতীয় উদ্দেশ্য সাধনার্থ ইথর্, ক্লোরফরম্, হাইড্রোসিয়ানিক্ এসিড্, ক্রিয়েজোট্ কোনায়ম্, তাম্রকূট, ধূস্তর, গাঁজা প্রভৃতির ধূম ব্যবহার্য্য।

এভিন্ন ঔষধ দ্রব্য অতি সূক্ষ্ম চূর্ণ নল মধ্যে রাখিয়া ঐ নল রোগীর মুখ মধ্যে গলার নিকট অবধি প্রবিষ্ট করাইয়া ফুৎকার দ্বারা স্বরযন্ত্র ও কণ্ঠনাল মধ্যে প্রয়োগ করা যায়; ইহাকে ইন্‌সফ্লেশন্ কহে। ফট্‌কিরি, বিস্‌মথ্, ক্যালোমেল্, নাইট্রেট্ অব্ সিল্‌বর্, সল্‌ফেট্ অব্ জিঙ্ক্ ও তুঁতিয়া প্রভৃতির চূর্ণ এইরূপে প্রয়োগ করা যায়। স্বরযন্ত্র ও কণ্ঠনালের রোগে ইহা ব্যবহার্য্য।

অপিচ, বিবিধ ঔষধ দ্রব্যের জলীয় দ্রব উপযুক্ত যন্ত্র দ্বারা সূক্ষ্ম কণিকাকার করিয়া শ্বাস দ্বারা বিবিধ রোগে প্রয়োগ করা যায়। এই রূপে ঔষধ দ্রব্যকে কণিকাকার করণকে নিবিউলাইজেসন্ বা এটমাইজেসন্ বা পল্‌বরাইজেসন্ কহা যায়। যে যে ঔষধ দ্রব্য যে যে রোগে সামান্যতঃ এইরূপে প্রয়োগ করা যায় নিম্নলিখিত কোষ্টকে তাহা প্রকাশ করা যাইতেছে।

| ঔষধ দ্রব্যের নাম | রোগ | মাত্রা |
|---|---|---|
| কার্বলিক্ এসিড্ | যক্ষ্মা রোগের সকল অবস্থা। | ৩—১০ মিনিম্ জল: আঃ |
| ট্যানিক্ এসিড্ | রক্তোৎকাস, ডিফ্থিরিয়া, ফুস্ফুস্ পচন, ল্যারিঞ্জিয়েল্ ক্রুপ্, তালু, এবং গলার পুরাতন রোগ, পুরাতন সর্দি ইত্যাদি। | ১—২০ গ্রেণ্ ঐ |
| ফট্কিরি | তালু এবং গলমধ্যস্থ প্রদাহ, ডিফ্থিরিয়া, রক্তোৎকাশ ইত্যাদি। টার্ ওয়াটর্ সহযোগে যক্ষ্মা রোগে ব্যবহৃত হয়। | ১—১০ গ্রেণ্ ঐ |
| নিসাদল, | ফুস্ফুস্ প্রদাহ, শ্বাসনালী প্রদাহ,ক্রুপ্, এম্ফাইসিমা, সর্দি ইত্যাদি। | ২—৬০ গ্রেণ্ ঐ |
| নাইট্রেট্ অব্ সিল্বর্ | তালু এবং স্বর যন্ত্রে প্রদাহ বা ক্ষত, ডিফ্থিরিয়া, পুরাতন সর্দি ইত্যাদি। | ১—১০ গ্রেণ্ ঐ |
| তুতিয়া | তালু এবং গলমধ্যস্থ প্রদাহ বা ক্ষত, তালু পার্শ্ব গ্রন্থি প্রদাহ, ফুস্ফুস্ পচন ইত্যাদি। | ১—৫ গ্রেণ্ ঐ |
| হিরাকস | রক্তোৎকাশ, ডিফ্থিরিয়া যক্ষ্মা ইত্যাদি। | ॥০—৫ গ্রেণ্ ঐ |
| লাইকর্ ফেরি পরক্লোরাইডাই | ঐ ঐ | ৫—২০ মিনিম্ ঐ |
| লাইকর্ আর্সেনিকেলিস্ | স্নায়বীয় শ্বাস কাশ। | ১—১০ মিনিম্ ঐ |
| ক্লোরেট্ অব্ পটাশ্ | ডিফ্থিরিয়া, আফ্থি, ফ্যারিঞ্জাইটিস্। | ১—১০ গ্রেণ্ ঐ |
| ব্রোমাইড্ অব্ পটাশিয়ম্ | ল্যারিঞ্জিয়েল্ ক্রুপ্। | ১—১০ গ্রেণ্ জল ১ আউন্স্ |
| আইওডাইড্ অব্ পটাশিয়ম্ | পুরাতন শ্বাসযন্ত্রস্থরোগ, এম্ফাইসিমা, শ্বাসনালী প্রদাহ। | ১ ড্রাম্ জল ॥০ পাইন্ট্ |
| লাইকর্ পটাশি পর্ম্যান্গেনেটিস্ | তালুপার্শ্ব গ্রন্থি প্রদাহ এবং ক্ষত। | |
| সমশীতোষ্ণ জল | ক্রুপ্, শ্বাসকাশ, শ্বাসনালী প্রদাহ। | |

| ঔষধ দ্রব্যের নাম | রোগ | মাত্রা |
| --- | --- | --- |
| আলকাতারার জল | ফুস্‌ফুস্‌ পচন, এম্পাইসিমা, যক্ষ্মারোগে পূয়োৎকাশ ইত্যাদি। | |
| হিন্দু | শ্বাসকাশ, এম্ফাইসিমা। | ১—৫ গ্রেণ্‌ ১ আউন্স্‌ |

৬। গারগল্‌ অর্থাৎ কুল্য বা গর্গরা। কেবল উষ্ণ বা শীতল জল অথবা ঔষধ মিশ্রিত জল কুল্যার্থ ব্যবহার করা যায়। দ্রব্যের ক্রিয়ানুসারে কুল্য বিবিধ প্রকার। যথা, উত্তেজক, সঙ্কোচক, স্নিগ্ধকারক ইত্যাদি।

জিহ্বা, দন্ত, তালু, অলি-জিহ্বা, গলা, টন্‌সিল্‌ প্রভৃতি স্থানে বিবিধ ক্ষত, প্রদাহ, শিথিলতাদি রোগে কুল্য ব্যবহার্য্য।

ইউষ্টেকিয়ান্‌ টিয়ুবের প্রদাহাদিবশতঃ বধিরতা রোগে কুল্য দ্বারা উপকার হয়।

৭। কলিরিয়ম্‌, আই-ওয়াস্‌, অর্থাৎ চক্ষু রোগে যে সকল ধৌত চক্ষে প্রয়োগ করা যায়।

ইহা চারি প্রকার। উত্তেজক ( ষ্টিমুলেণ্ট্‌ ), সঙ্কোচক ( এষ্ট্রিঞ্জেণ্ট্‌ ), বেদনা-নাশক ( সেডেটিব্‌ ) ও দাহক ( করোসিব্‌ )।

উত্তেজক ধৌত, যথা অহিফেনাসব, পাতলা তুঁতিয়া ও সল্‌ফেট্‌ অব্‌ জিঙ্ক্‌ দ্রব ইত্যাদি। প্রদাহের উগ্রতার হ্রাসান্তে ইহা বিধেয়।

সঙ্কোচক ধৌত, যথা ফট্‌কিরি, সীসশর্করা ( স্থগার্‌ অব্‌ লেড্‌ ), ট্যানিক্‌ এসিড্‌ প্রভৃতির দ্রব। পুরাতন চক্ষুঃ প্রদাহে অধিক পূঁয নিঃসরণ হ্রাস করণার্থ এবং চক্ষের আরক্তিমতা দূর করণার্থ ইহা ব্যবহার্য্য।

বেদনা নাশক ধৌত, যথা, উষ্ণজল এবং অহিফেন, হেন্‌বেন্‌, বেলাডোনা প্রভৃতির জলীয় দ্রব। চক্ষুঃ রোগে বেদনা ও যন্ত্রণাদি নিবারণের নিমিত্ত প্রয়োগ করা যায়।

দাহক ধৌত, যথা, নাইট্রেট অব্‌ সিল্‌বর, তুঁতিয়া, ফট্‌কিরি প্রভৃতির অপেক্ষাকৃত গাঢ় দ্রব। পুরাতন প্রদাহে এবং কর্ণিয়াতে ক্ষত থাকিলে প্রয়োগ করা যায়।

চক্ষুঃ ধৌতে ঔষধের পরিমাণ এরূপ থাকা কর্ত্তব্য যে, প্রয়োগ করিলে কোন যন্ত্রণা বোধ না হয়।

কর্ণিয়াতে ক্ষত থাকিলে সীসশর্করা যুক্ত ধৌত নিষিদ্ধ; কারণ আরোগ্য হইবার পর ক্ষত স্থানে শ্বেতবর্ণ চিহ্ন রহিয়া যায়।

কাষ্টিক দ্রব প্রয়োগ করিলে চক্ষের শ্বেতাংশ কখন কখন বিবর্ণ হয়।

## শারীরিক অবস্থাভেদে ঔষধ দ্রব্যের ক্রিয়ার তারতম্য।

এই অবস্থা দুই প্রকার, স্বাভাবিক ও আগন্তুক। স্বাভাবিক, যথা—বয়ঃক্রম, স্ত্রী পুরুষভেদ, ধাতু [ টেম্পারেমেন্ট্ ], শরীরের ভাব [ ইডিওসিঙ্ক্রেসি ]। আগন্তুক, যথা—রোগ, দেশস্থ জলবায়ু, অভ্যাস, বৃত্তি, মনের ভাব।

বয়ঃক্রম। শৈশবাবস্থায় অহিফেনাদি মাদক ঔষধ অতি অল্প মাত্রাতেও সহ্য হয় না, অতএব অতি সাবধানে ব্যবহার করিতে হয়। কিন্তু পারদ ঘটিত ঔষধ সকল অপেক্ষাকৃত অধিক মাত্রায় অনায়াসে প্রয়োগ করা যাইতে পারে। ফলতঃ এ অবস্থায় ঔষধ সকল অতি অল্প মাত্রাতেই কার্য্যকর হয়। অতএব প্রয়োগ-কালে মাত্রার প্রতি বিশেষ দৃষ্টি রাখা বিধেয়। গবিয়াস্ সাহেব বয়ঃক্রম অনু-সারে নিম্নলিখিত মাত্রা নির্ণায়ক কোষ্টক স্থির করিয়াছেন।

| বয়ঃক্রম | পূর্ণ মাত্রা ৬০ গ্রেণ্ | পূর্ণ মাত্রা ১ |
|---|---|---|
| ১ বৎসরের ন্যূন | ৫ গ্রেণ্ | ১/১২ |
| ২ „ „ | ৭॥০ „ | ১/৮ |
| ৩ „ „ | ১০ „ | ১/৬ |
| ৪ „ „ | ১৫ „ | ।০ |
| ৭ „ „ | ২০ „ | ১/৩ |
| ১৪ „ „ | ৩০ „ | ॥০ |
| ২০ „ „ | ৪০ „ | ২/৩ |
| ২১ বৎসের ঊর্দ্ধ | ৬০ „ | পূর্ণ মাত্রা |

৬৫ বৎসরের পর অবধি মাত্রা ক্রমশঃ হ্রাস করিবে।

স্ত্রী পুরুষ ভেদ। পুরুষাপেক্ষা স্ত্রীলোকদিগের স্বাভাবিক সৌকুমার্য্য অধিক থাকা প্রযুক্ত ঔষধ অল্প মাত্রায় প্রয়োগ বিধি। যে সকল ঔষধ জরায়ুর উপর এবং ক্ষীর-গ্রন্থির উপর ক্রিয়া প্রকাশ করে তাহা পুরুষের প্রতি (এই দুই যন্ত্রের অভাব বশতঃ) অকর্ম্মণ্য হয়।

ধাতু। রক্ত প্রধান ধাতুতে রক্তমোক্ষণ, বিরেচনাদি দোহন ক্রিয়া অন্যান্য ধাতু অপেক্ষা অধিক সহ্য হয়। কিন্তু উত্তেজকওউষ্ণকারক ঔষধ সকল সাবধানে ব্যবহার কর্ত্তব্য। অপিচ, শ্লেষ্মাপ্রধান ধাতুতে উগ্র ও উত্তেজক ঔষধ সকল বিলক্ষণ সহ্য হয়। বায়ুপ্রধান ধাতুতে মৃগনাভি, হিঙ্গু প্রভৃতি স্নায়বীয় উত্তেজক এবং সাল্‌ফেট্ অব্ জিঙ্ক্ প্রভৃতি বলকারক ঔষধ বিলক্ষণ উপকার করে। পিত্তপ্রধান ধাতুতে বিরেচক ঔষধ সকল অধিক সহ্য হয়।

শরীরের ভাব। কোন ব্যক্তির এরূপ শরীরের ভাব থাকে, যে কোন কোন ঔষধ অতি অল্প মাত্রায় অধিক ক্রিয়া দর্শায়। এরূপ কোন কোন ব্যক্তি আছে যে অতি অল্প মাত্রায় পারদ ঘটিত ঔষধ সেবন করিলে ভয়ানক মুখ আইসে।

কাহারো বা অতি অল্প মাত্রায় টার্পিন্ তৈল সেবন করিলে মূত্রগ্রন্থিতে প্রদাহ ও মূত্রকৃচ্ছ্রের লক্ষণ প্রকাশ পায়। শরীরের এই ভাবকে ইংরাজীতে ইডিওসিন্ক্রেসি কহে। এ অবস্থায় কোন উগ্র ঔষধ প্রয়োগ করিতে হইলে অতি অল্প মাত্রায় সাবধানে প্রয়োগ করিবে।

রোগ। কোন কোন রোগ থাকিলে কোন কোন ঔষধ সহ্য হয় না। যথা, প্লীহা, স্ক্রুফিউলা, স্কর্বি, প্রভৃতি রোগে পারদ ঘটিত ঔষধ অত্যন্ত অপকারক। মূত্র-গ্রন্থি-প্রদাহ থাকিলে টার্পিন্ তৈল, কেন্থারাইডিজ্ প্রভৃতি ঔষধ নিতান্ত অবিধেয়।

দেশস্থ জলবায়ু। উষ্ণ দেশবাসীদিগের দোহন কারক ঔষধ সকল উত্তম রূপে সহ্য হয়না। এ প্রদেশে প্রদাহের নিমিত্ত রক্ত মোক্ষণ প্রায় প্রয়োজন হয় না।

অভ্যাস। অনেক উগ্র ও বিষালু ঔষধ অভ্যাস দ্বারা অনায়াসে অধিক মাত্রায় সেবন করা যায়। অহিফেন, কুচিলা, সিমুলক্ষার প্রভৃতি উৎকট বিষ দ্রব্য সকল অভ্যাস বশতঃ অনেকে সচ্ছন্দে প্রত্যহ সেবন করিয়া থাকেন। এ প্রদেশে অনেকে অৰ্দ্ধভরি মাত্রায় অহিফেন প্রত্যহ সেবন করিয়া থাকেন।

অপর, আহার ও বিহার ভেদে ঔষধের ক্রিয়ার তারতম্য হইয়া থাকে। যাহারা ধনী ও বিনা শ্রমে কালযাপন করে, সুতরাং সুকুমার স্বভাব, যাহারা নিরামিষ ভোজী এবং দুর্ব্বল এবং অতিরিক্ত মদ্যপানাদি দ্বারা যাহাদের জীবনীশক্তি অবসন্ন হইয়াছে, ইহাদিগকে দোহনকারক ঔষধ অতি সাবধানে প্রয়োগ করিবে, কারণ ইহারা অতি অল্পেতেই-দুর্ব্বল হইয়া পড়ে।

বৃত্তি। যাহারা শ্রমোপজীবি তাহাদের শরীর স্বভাবতঃ বলিষ্ঠ হয়, সুতরাং তাহাদের পূর্ণ মাত্রায় ঔষধ সহ্য হয়। কিন্তু যে সকল বৃত্তিতে মানসিক পরিশ্রম অধিক করিতে হয়,এবং যাহারা অনেকে এক গৃহমধ্যে অনেকে ক্ষণ বসিয়া শ্রম করে তাহাদের শরীর দুর্ব্বল ও রোগ-প্রবণ হইয়া পড়ে। ইহাদিগকে দৌর্ব্বল্য জনক ও অবসাদক ঔষধ অতি সাবধানে প্রয়োগ করিবে।

মনের ভাব। ভয়, ক্ষোভ, শোক, দুঃখ, দরিদ্রতা, নৈরাশ্য প্রভৃতি মনের ভাব দ্বারা জীবনীশক্তি হ্রাস ও শরীর দুর্ব্বল হয়। এবং ইহাদের বিপরীত ভাব দ্বারা মনের স্ফূর্ত্তি ও জীবনী শক্তির উন্নতি হয়। ঔষধ প্রয়োগ কালে ইহাদের প্রতি দৃষ্টি রাখা কর্ত্তব্য।

প্রথম অধ্যায় সমাপ্ত।

# দ্বিতীয় অধ্যায়।

## ঔষধ দ্রব্যের ক্রিয়ানুসারে শ্রেণীবদ্ধ করণ।

ঔষধ দ্রব্য সকল দুই শ্রেণীতে বিভক্ত করা যাইতে পারে। প্রথম, দৈহিক ; ইংরাজী, সিষ্টেমিক্ ( Systemic ), অর্থাৎ যাহাদের ক্রিয়া শরীরে প্রকাশ পায়। দ্বিতীয়, অদৈহিক ; ইংরাজী, নন্‌সিষ্টেমিক্ [ Non-Systemic ] অর্থাৎ যাহারা শরীরের অভ্যন্তরস্থ অপর পদার্থের উপকার কার্য্য করে।

### ১। দৈহিক বা সিষ্টেমিক্ ঔষধ।

এই শ্রেণীস্থ ঔষধের মধ্যে কেহ বা সমুদায় শরীরে কার্য্য দর্শায়,কেহবা শারীরিক কোন ব্যাপ্ত ক্রিয়ার উপর ফল প্রকাশ করে। যথা, রক্ত-সঞ্চলন ক্রিয়া, স্নায়বীয় ক্রিয়া ইত্যাদি। ইহাদিগকে ব্যাপ্ত, ইংরাজী, জেনেরেল্ ( General ) ঔষধ কহে।

আর কোন কোন ঔষধের ক্রিয়া শরীরের স্থান বিশেষে বা যন্ত্র বিশেষে প্রকাশ পায়। ইহাদিগকে স্থানিক বা লোকেল্ ( Local ) ঔষধ কহে।

শারীরিক ক্রিয়ার উত্তেজন, অবসাদন বা পরিবর্ত্তন দ্বারা ব্যাপ্ত ঔষধ সকল কার্য্য করে। তদনুসারে ইহাদিগকে তিন শ্রেণীভুক্ত করা যায়। প্রথম, উত্তেজক, ইংরাজী, ষ্টিমিউলেণ্ট্স্ ( Stimulants ) ; দ্বিতীয়, অবসাদক, ইংরাজী, সেডেটিব্স্ ( Sedatives ) ; তৃতীয়, পরিবর্ত্তক, ইংরাজী, অল্টারেটিব্স্ ( Alteratives )।

উত্তেজক ঔষধ সকলের ক্রিয়া বিশেষরূপে পর্য্যালোচনা করিলে দেখা যায় যে, ইহাদের মধ্যে কয়েকটি ঔষধের ক্রিয়া মাধুর্য্য ভাবে ক্রমশঃ প্রকাশ পায় এবং কিছু-কাল অবস্থিতি করে। আর কয়েকটির ক্রিয়া তীব্রভাবে সহসা প্রকাশ পাইয়া অতি অল্পক্ষণ মধ্যেই পর্য্যবসিত হয়। অতএব উত্তেজক ঔষধ সকলকে স্থায়ী বা পর্ম্মেনেণ্ট্ ( Permanent ) এবং অস্থায়ী বা ডিফিউজিবল্ ( Diffusible ) এই দুই ভাগে বিভক্ত করা যাইতে পারে।

স্থায়ী উত্তেজকের মধ্যে কতিপয় ঔষধ দ্বারা শারীরিক সঙ্কোচন শক্তি বৃদ্ধি পায়। ইহাদিগকে সঙ্কোচক বা এষ্ট্রিজেণ্ট্স্ (Astringents) কহে। আর কতি-পয় ঔষধ সমুদায় জীবন ক্রিয়াকে উদ্দীপ্ত ও সবল করে। তাহাদিগকে বলকারক বা টনিক্স ( Tonics ) কহে।

অস্থায়ী উত্তেজকের মধ্যে উত্তাপ, ইথেরিয়ল স্পিরিট প্রভৃতি কয়েকটির ক্রিয়া সমুদায় শরীরে প্রকাশ পায়; ইহাদিগকে ব্যাপ্ত বা জেনেরেল্ (General) উত্তেজক কহা যায়। এ ভিন্ন, আর সমুদায়ই রক্ত সঞ্চালক যন্ত্র অথবা স্নায়ুমণ্ডলকে উত্তেজিত করে। এমতে ইহারাও ত্রিবিধ; ধামনিক বা আর্টিরিয়েল্ (Arterial) উত্তেজক, এবং মাস্তিক বা সেরিব্রেল্ (Cerebral) উত্তেজক, এবং স্পাইনেল্ (Spinal) বা কশেরুকামাজ্জেয় উত্তেজক।

ধামনিক উত্তেজক দ্বারা রক্ত সঞ্চলনের বেগ এবং হৃৎপিণ্ড ও ধমনী সকলের স্পন্দন বৃদ্ধি হয় ও তজ্জনিত শারীরিক উষ্ণতারও আধিক্য হয়।

মাস্তিক উত্তেজক দুই প্রকার। ১ম, যাহাদের ক্রিয়া সমুদায় স্নায়ুতে সমানরূপে প্রকাশ পায়, কোন বিশেষ স্নায়ুমূলকে আশ্রয় করে না, ইহাদিগকে স্নায়বীয় বা নর্বস্ (Nervous) উত্তেজক কহে। ইহারা স্নায়বীয় ক্রিয়ার বৈষম্য দমন করিয়া আক্ষেপ নিবারণ করে, এ বিধায় ইহাদিগকে আক্ষেপ নিবারক বা এন্টিস্প্যাজ্‌মডিক্‌স (Antispasmodics) কহা যায়।

২য়। যাহাদের ক্রিয়া বৃহৎ মস্তিষ্কোপরি বিশেষরূপে প্রকাশ পায়; এই সকলকে মাস্তিক বা সেরিব্রেল্ (Cerebral) উত্তেজক কহে। ইহাদের আধিক্য হইলে মাস্তিষ্কের ক্রিয়া বিকৃত হইয়া মাদকতা প্রকাশ করে, অতএব ইহাদিগকে মাদক বা নার্কটিক্‌স্ (Narcotics) কহা যায়।

৩য়। যাহাদের কার্য্য কশেরুকা মজ্জার রিফ্লেক্‌স্ বা প্রত্যাবর্ত্তন ক্রিয়ার উপর প্রকাশ পায়, তাহাদিগকে কশেরুকামাজ্জেয় বা স্পাইনেল্ (Spinal) উত্তেজক কহে।

অবসাদক। ইহাদের দ্বারা জীবনী শক্তি অবসন্ন হয়। ইহারা পাঁচ প্রকার; ১ম, ব্যাপ্ত বা জেনেরেল্ (General) অবসাদক। ইহাদিগের ক্রিয়া সমুদায় শরীরে প্রকাশ পায়; যথা, জল, শৈত্য, দোহন আদি।

২য়, ধামনিক, আর্টিরিয়েল্ (Arterial) অবসাদক। ইহারা ধমনীগণের ও হৃৎপিণ্ডের স্পন্দন হ্রাস করে, রক্তস্রোতের গতি মন্দ করে, এবং শারীরিক উষ্ণতার লাঘব করে; এ নিমিত্ত ইহাদিগকে শৈত্যকারক বা রিফ্রিজরেণ্ট্‌স্ (Refrigerants) কহে।

৩য়। স্নায়বীয় বা নর্বস্ (Nervous) অবসাদক। ইহারা স্নায়ুর ক্রিয়া হ্রাস করে; কিন্তু মস্তিষ্কাদি স্নায়ু মূলের উপর কোন বিশেষ ক্রিয়া প্রকাশ করে না। ইহারা পরম্পরায় ধামনিক অবসাদকের ন্যায় কার্য্য করে।

৪র্থ। মাস্তিক্ক বা সেরিব্রেল্ (Cerebral) অবসাদক। ইহাদের ক্রিয়া মস্তিষ্কের উপর বিশেষরূপে প্রকাশ পায়। যেহেতু অধিক মাত্রায় ইহারা মস্তিষ্কের

ক্রিয়ার বিকার দ্বারা মত্ততা জন্মায় অতএব ইহাদিগকে সেডেটিব্ নার্কটিক্স্ ( Sedative Narcotics ) অর্থাৎ অবসাদক মাদক কহা যায়।

৫ম। কশেরুকা-মজ্জের বা স্পাইনেল্ ( Spinal ) অবসাদক। ইহারা কশেরুকা মজ্জার প্রত্যাবর্ত্তন ক্রিয়াকে অবসন্ন করে।

পরিবর্ত্তক। ইহাদের দ্বারা সমুদায় শরীরের ভাব ক্রমশঃ পরিবর্ত্তিত হয়। ইহারা আশু কোন ফল প্রকাশ করে না, কিন্তু কিছুকাল সেবিত হইলে শরীরের আমরিক ভাব পরিবর্ত্তিত করিয়া স্বাস্থ্য অবস্থা আনয়ন করে।

স্থানিক ঔষধ। যে সকল ঔষধ শরীরের কোন বিশেষ স্থানে বা বিশেষ যন্ত্রে ক্রিয়া দর্শায় তাহারা এই শ্রেণীভুক্ত ইহারা তিন প্রকার।

১ম। যাহারা শারীরিক ক্রিয়ার বৈলক্ষণ্য জন্মায় ; যথা, বমনকারক, ইংরাজী, এমেটিক্স্ ( Emetics ) ; বিরেচক, ইংরাজী, কেথার্টিক্স্ ( Cathartics ) ; মূত্র-কারক, ইংরাজী, ডায়ুরেটিক্স্ (Diuretics) ; ঘর্ম্মকারক, ইংরাজী, ডায়েফোরেটিক্স্ ( Diaphoretics ) ; কফনিঃসারক, ইংরাজী, এক্স্পেক্টোরেণ্ট্স্ (Expectorants); পিত্তনিঃসারক, ইংরাজী, কোলেগগস্ (Cholagogues) ; রজোনিঃসারক, ইংরাজী, এমিনেগগ্স্ ( Emmenagogues ) ; জরায়ু সঙ্কোচক, ইংরাজী, ইউটরাইনমোটর্ ষ্টিম্যুলেণ্ট্স্ ( Uterine-motor Stimulants ) ; লালনিঃসারক, ইংরাজী, সায়েল-গগ্স্ ( Sialogogues ); ক্ষুৎকারক, ইংরাজী, এর্হিন্স্ ( Errhines )।

২য়। যাহারা শরীর বিধানের বিকারক। যথা ; চর্ম্ম প্রদাহক বা স্থানিক উগ্রতা-সাধক, ইংরাজী, রুবিফেসিয়েণ্ট্স্ ( Rubefacients ) ; ফোস্কাকারক, ইংরাজী, এপিস্পাস্টিক্স ( Epispastics ) ; দাহক, ইংরাজী, এস্কারটিক্স ( Escharotics )।

৩য়। যাহারা কেবল ভৌতিক নিয়ম মতে শরীরে কার্য্য করে ; যথা, স্নিগ্ধ-কারক, ইংরাজী, ডিমল্সেণ্ট্স্ ( Demulcents ) ; শিথিলকারক, ইংরাজী, এমো-লিয়েণ্ট্স্ ( Emollients ) ; তরলকারক, ইংরাজী, ডাইলুয়েণ্ট্স্ ( Diluents ) ; আবরক, ইংরাজী, প্রোটেক্টিব্স্ ( Protectives )।

## ২। অদৈহিক বা নন্সিষ্টেমিক্ ঔষধ।

ইহারা তিন শ্রেণীভুক্ত। ১ম, অম্লনাশক, ইংরাজী, এণ্টাসিড্স্ (Antacids) ; ২য় ; ক্ষারনাশক, ইংরাজী, এণ্টাল্কালিজ্ ( Antalkalies ) ; ৩য়, পরপুষ্টাপহ, ইং-রাজী, প্যারেসাইটিসাইড্ ( Parasiticide )। শেষোক্ত ঔষধ দুই প্রকার ; কৃমিনাশক বা এন্থেল্মিণ্টিক্স্ ( Anthelmintics ), এবং অন্তরুৎসেচনাপহ বা এণ্টিজাইমটিক্স্ ( Anti-Zymotics )।

## দৈহিক ঔষধ শ্রেণী।

---

### ব্যাপ্ত ঔষধ সকল।

### স্থায়ী উত্তেজক। সঙ্কোচক, ইংরাজী এষ্ট্রিঞ্জেণ্ট্‌স্।

### Astringents.

সঙ্কোচক ঔষধ দ্বারা শারীর বিধানিক পরমাণু সকলের নৈকট্য বৃদ্ধি হয়, সুতরাং ইহারা কৈশিক নাড়ী, ধমনী, এবং স্রাবণ প্রণালী সকলের পরিধি ক্ষুদ্র করে, মাংস-পেশীকে দৃঢ় করে এবং শরীরের কোমলাংশ সকলের কাঠিন্য জন্মায়। তন্নিবন্ধন ইহাদের সেবন করিলে রস নিঃস্রবণ ও শোষণাদি ক্রিয়ার হ্রাস, ধমনীর কাঠিন্য ও কোষ্ঠবদ্ধ হয়; এবং রক্তের সংযমন গুণের বৃদ্ধি হয়। ইহারা দুই প্রকার, ঔদ্ভিজ্জ ও পার্থিব। ঔদ্ভিজ্জ সঙ্কোচক ঔষধ সকলের ক্রিয়া গ্যালিক্ এসিড্ এবং ট্যানিক্ এসিডের উপর নির্ভর করে। এই দুই পদার্থ থাকা প্রযুক্ত অণ্ডলাল( Albumen ) এবং জেলেটিনের সহিত সংযুক্ত করিলে উহাদিগকে সংযত করে; তখন উহারা জলে আর দ্রব হয় না। পার্থিব সঙ্কোচকদিগেরও এই ধর্ম্ম আছে; অপর, সঙ্কোচক ঔষধ সকল চর্ম্ম, মাংসাদি শারীর বিধানে সংযোগ করিলে তাহাদিগকে কুঞ্চিত করিয়া জল নির্গত করিয়া দেয়, এবং সেই কারণ বশতঃ তাহারা শীঘ্র পচে না।

পার্থিব সংঙ্কোচকদিগের কষায়ত্ব ভিন্ন কোন সামান্য গুণ নাই, কিন্তু প্রত্যেকের বিশেষ গুণ আছে। যথা, সীসধাতু সংঘটিত ঔষধ সকল অবসাদক; লৌহঘটিত ঔষধ সমূহ রক্তপোষক।

ঔদ্ভিজ্জ সঙ্কোচকদিগের মধ্যে যাহারা আস্বাদনে তিক্ত তাহারা বলকারক।

এই শ্রেণীস্থ ঔষধ দ্বারা নিম্নলিখিত চারিটি উদ্দেশ্য সাধন করা যায়। ১, স্রাবণ ক্রিয়ার আধিক্য দমন। ২, স্থানিক শিথিলতা নিবারণ। ৩, রক্তস্রাব রোধ করণ। রক্ত রোধার্থ ব্যবহৃত হইলে ইহারা রক্তরোধক, ইংরাজী, ষ্টিপ্টিক্‌স্ ( Styptics ) নাম প্রাপ্ত হয়। ৪, স্থানিক প্রদাহ নিবারণ। শরীরের বহির্দ্দেশে প্রদাহ হইলেই ইহারা ব্যবহার্য্য, এবং প্রদাহের প্রথমাবস্থায় প্রয়োজ্য।

নিম্নলিখিত রোগ সকলে সঙ্কোচক ঔষধ ব্যবহার করা যায়। রক্তস্রাব, মধুমেহ, মূত্রমেহ, প্রমেহ, শ্বেতপ্রদর, ফুস্‌ফুস্, পাকাশয় এবং মূত্রাশয়াদি হইতে অধিক শ্লেষ্মা নিঃস্রবণ,স্থানিক শিথিলতা,ক্ষতাদি হইতে অধিক পূয ক্ষরণ,এবং অতি ঘর্ম্ম ইত্যাদি।

সঙ্কোচক ঔষধ প্রয়োগকালে এই কয়েকটি বিষয় স্মরণ রাখা কর্ত্তব্য। যখন শরীরস্থ কোন রোগ নিবারণার্থ শরীর হইতে স্বভাবতঃ রস বা রক্ত নির্গত হইতে থাকে, তখন সঙ্কোচক দ্বারা তাহা হঠাৎ রোধ করা অবিধেয়।

যথা, যকৃৎ এবং যকৃৎ-সম্বন্ধীয় শিরা সকলে রক্তাধিক্য হইলে তাহা নিবারণের নিমিত্ত কখন কখন স্বভাবতঃ ভেদ হইতে থাকে। সঙ্কোচক দ্বারা ঐ ভেদ দমন করিলে পূর্ব্ব রোগ বৃদ্ধি পায়।

অপর, অন্ত্রস্থ শিরা সকলে রক্তাধিক্য হইলে কখন কখন অর্শ রোগ উপস্থিত হইয়া রক্তস্রাব হয়, তাহাতে অন্ত্রস্থ শিরা সকল দোহিত হওয়াতে ঐ রক্তাধিক্য নিবারণ হয়; এমত স্থলে সঙ্কোচক দ্বারা ঐ রক্তস্রাব সহসা নিবারণ করিবে না। ফলতঃ রক্তাধিক্য ও প্রদাহ বর্ত্তমানে সঙ্কোচক ঔষধ প্রয়োগ নিষিদ্ধ।

কোন স্থান হইতে বহুকালাবধি কোন রস নির্গত হইয়া অভ্যস্ত হইয়া গেলে তাহা হঠাৎ রুদ্ধ করা নিষিদ্ধ। যথা, যদি কেহ কোন রোগ নিবারণার্থ শরীরে কোন স্থানে ক্ষত করিয়া বহুকালাবধি রাখে, সঙ্কোচক দ্বারা ঐ ক্ষত হইতে পূয ক্ষরণ সহসা রোধ করিবে না।

কিন্তু রস বা রক্ত নিঃস্রবণ সম্পূর্ণ স্থানিক হইলে অর্থাৎ কেবল স্থানিক শিরা সকলের শিথিলতা ও দৌর্ব্বল্য বশতঃ রস বা রক্ত নিঃস্রবণ হইলে সঙ্কোচক দ্বারা তাহা রোধ করা উচিত।

অপর, রস বা রক্ত নিঃস্রবণ এত অধিক পরিমাণে হইতে পারে যে, তাহাতে প্রাণ হানি হইবার সম্ভাবনা, এমত স্থলে অন্য কোন বিষয় বিবেচনা না করিয়া সঙ্কোচক দ্বারা তাহা রোধ করিবে।

অপর, ফুস্‌ফুস্ হইতে অধিক পরিমাণে রক্তস্রাব হইলে শ্বাস রোধ হইয়া হঠাৎ মৃত্যু হইতে পারে, এস্থলে প্রদাহসত্ত্বেও সঙ্কোচক বিধেয়।

সঙ্কোচক ঔষধ সকলের নাম। গাল্‌নট্ (মাজুফল), ট্যানিক্ এসিড্, গ্যালিক্ এসিড্, ওক্‌বার্ক, কাইনো, ক্যাটিকিউ (খদির), র‍্যাট্যানি, লগ্‌উড্, ইউবা আর্সাই, চিম্পাফাইলা, রোজ্ (গোলাব), টর্মেণ্টিলা, পোম্‌গ্র্যানেট্ (দাড়িম্ব), ম্যাটিকা, অ্যালম্ (ফট্‌কিরি), শুগার্ অব্ লেড্, শৈত্য ইত্যাদি। এভিন্ন কি পার্থিব কি উদ্ভিদ্ সকল অম্লই সঙ্কোচক।

## বলকারক, ইংরাজী, টনিক্স্।

## Tonics.

এই শ্রেণীস্থ ঔষধ দ্বারা সমুদায় জীবনী ক্রিয়া মাধুর্য্যরূপে উত্তেজিত হয়। ইহাদের সেবন করিলে পরিপাকশক্তি বৃদ্ধি পায়, ক্ষুধার উদ্রেক হয়, নাড়ী উগ্র ও বলবতী হয়, শারীরিক উত্তাপের আধিক্য জন্মে এবং স্নায়ু শক্তি পরিবর্দ্ধিত হয়।

বলকারক ঔষধ সকল সঙ্কোচক ও অস্থায়ী উত্তেজকের মধ্যবর্ত্তী। কারণ, সঙ্কোচকের ন্যায় ইহারাও পরমাণু সকলের নৈকট্য বৃদ্ধি করে, কিন্তু প্রভেদ এই, যে, ইহাদের এই সঙ্কোচক ক্রিয়া অতি ক্ষীণ; এ ভিন্ন, সঙ্কোচক দ্বারা কেবল একমাত্র আকুঞ্চন ক্রিয়া বৃদ্ধি পায়, বলকারক ঔষধ দ্বারা সমুদায় জীবনী ক্রিয়া উদ্দীপ্ত হয়।

অস্থায়ী উত্তেজক হইতে প্রভেদ এই, যে, ইহাদের ক্রিয়া মাধুর্য্যভাবে ক্রমশঃ প্রকাশ্য ও স্থায়ী; অস্থায়ী উত্তেজকের ক্রিয়া অতি তীব্রভাবে সহসা প্রকাশ পাইয়া শীঘ্রই পর্য্যবসিত হয়।

কোন কারণ বশতঃ জীবনীশক্তি ক্ষীণ হওয়ায় ক্রিয়া সকল যথা নিয়মে সম্পাদিত না হইলে বলকারক ঔষধ প্রয়োগ করিবে। তাহাতে ঐ অবসন্ন জীবনী শক্তি মধুর ও স্থায়ীরূপে উত্তেজিত হয়, তাহাতে সমুদায় শারীর ক্রিয়া যথানিয়মে সম্পাদিত হইতে থাকে। সুতরাং শরীরে ক্রমশঃ বলাধান হয়।

এক্ষণে অনায়াসেই বোধ হইতে পারে যে, সম্পূর্ণ সুস্থ শরীরে এই শ্রেণীস্থ ঔষধ দ্বারা কোন উপকার হইতে পারে না, বরঞ্চ অপকার সম্ভাবনা। কারণ ইহাদের দ্বারা বস্তুতঃ শরীরের পোষণ বা বলবৃদ্ধি হয় না, কেবল নিস্তেজ ক্রিয়া সকলকে কার্য্যক্ষম করিয়া ইহারা পরম্পরা সম্বন্ধে বলকারক হয়। ফলতঃ ইহাদের ক্রিয়া স্থায়ী উত্তেজক; কিন্তু এই স্থায়ী শব্দে চিরস্থায়ী বুঝায় না, কিছুকাল পরে পর্য্যবসিত হয়। এবং পর্য্যবসানের পর যে পরিমাণে উত্তেজনা হইয়াছিল সেই পরিমানে অবসাদন হয়। কি স্থায়ী কি অস্থায়ী, উত্তেজক মাত্রেরই এই সাধারণ নিয়ম। বলকারক ঔষধ দ্বারা মাধুর্য্যভাবে ক্রিয়া সকল উত্তেজিত হয়, সুতরাং পরে যে অবসাদন হয় তাহাও অল্প, কিন্তু সম্পূর্ণ সুস্থ শরীরে বারম্বার এইরূপ উত্তেজন ও অবসাদন হইলে পরিণামে জীবনী শক্তি সহজেই হ্রাস হইয়া পড়ে।

বলকারক ঔষধ সকলের মধ্যে কতকগুলির আস্বাদ বিশুদ্ধ তিক্ত। ইহাদিগকে ইংরাজীতে বিটার্ টনিক্স্ কহে। ইহারা সকলেই ঔদ্ভিজ্জ। ইহাদের সেবন করিলে পরিপাক শক্তি উন্নত হয় ও ক্ষুধাবৃদ্ধি হয়। যথা, চিরেতা, জেন্সিয়েন্, কলম্বা, কোয়াসিয়া, সিনারুবা ইত্যাদি। আর কতকগুলির ক্রিয়া রক্ত পোষক; ইংরাজীতে ইহাদিগকে হিমাটিক্ টনিক্স্ কহে। ইহাদের দ্বারা রক্তের লোহিত কণিকার সংখ্যা বৃদ্ধি হয় এবং পেশী সকলে বল বিধান হয়। লৌহ ঘটিত ঔষধ সমস্ত এই শ্রেণী ভুক্ত। অপর, কয়েকটি বলকারক ঔষধ স্নায়ুমণ্ডলে বলবিধান করে এবং স্নায়বীয় দৌর্ব্বল্য জনিত আক্ষেপাদি নিবারণ করে। ইহাদিগকে ইংরাজীতে নর্বস্ টনিক্স্ কহে। রৌপ্য, দস্তা, তাম্রাদি ধাতুঘটিত ঔষধ সমস্ত এই শ্রেণীভুক্ত। অপিচ, কয়েকটি ঔষধের ক্রিয়া পর্য্যায়নাশক, অর্থাৎ পালা হইয়া যে সকল রোগ হয়, তাহা নিবারণ করে। ইহাদিগকে ইংরাজীতে এণ্টিপিরিয়-ডিক্স্ কহে। যথা, সিঙ্কোনা, কুইনাইন্, স্যালিশীন্, বেবেরীন্, আর্সেনিক্ ইত্যাদি।

বলকারক ঔষধের বিধি ও নিষেধ। দৌর্ব্বল্যাবস্থায়, অজীর্ণ রোগে, নিরক্তাবস্থায়, আক্ষেপ জনক রোগে এবং সপর্য্যায় অর্থাৎ পালাযুক্ত রোগে বিধেয়। রক্তাধিক্য ও প্রদাহ থাকিলে এবং সম্পূর্ণ সুস্থাবস্থায় নিষিদ্ধ।

## গন্ধ দ্রব্যাদি, ইংরাজী, এরোমাটিক্স্।
### Aromatics.

এই শ্রেণীস্থ ঔষধ মাত্রই কটাস্বাদ ও সদ্গন্ধযুক্ত। ইহাদের আস্বাদ ও গন্ধের মূল কারণ বায়ী তৈল বা বলেটাইল্ অইল্ ( Volatile oil ); ইহাদের প্রত্যেকেই এক এক প্রকার বায়ীতৈল আছে। ইহাদের সেবন করিলে উদরে উষ্ণতা বোধ হয়, ধমনীর গতি দ্রুত হয় এবং সমুদায় শরীর তপ্ত হয়। পাকাশয়ের শ্লৈষ্মিক ঝিল্লি উত্তেজিত হইয়া অধিক পরিমাণে পাচক রস নিঃস্রবণ করে এবং তন্নিবন্ধন পরিপাক শক্তি বৃদ্ধি পায়। এবিধায় ইহাদিগকে বলকারক ঔষধের মধ্যে গণ্য করা গেল। পাকাশয় বা অন্ত্রমধ্যে বায়ু জন্মিলে ইহারা ঐ বায়ু নষ্ট করে, এনিমিত্ত ইহাদিগকে বায়ু নাশক বা কার্মিনেটিব্স্ ( Carminatives ) কহা যায়। অধিক পরিমাণে সেবন করিলে পাকাশয়ে প্রদাহ জন্মায় ; শরীরের বাহ্য প্রদেশে সংলগ্ন করিলে স্থানিক উগ্রতা সাধন করে, এবং বহুক্ষণ রাখিলে প্রদাহ উপস্থিত করে। ইহারা স্নায়ুমণ্ডলে বিশেষ ক্রিয়া প্রকাশ করে না।

গন্ধদ্রব্যের আময়িক প্রয়োগ। অপাক রোগে এবং পাকাশয়ের দৌর্ব্বল্য বশতঃ বেদনা, আক্ষেপ বা ভার উপস্থিত হইলে এবং পাকাশয় ও অন্ত্রমধ্যে বায়ু জন্মিলে এই শ্রেণীস্থ ঔষধ প্রয়োজ্য।

কদর্য্য আস্বাদ এবং দুর্গন্ধযুক্ত ঔষধ সকলের আস্বাদ পরিবর্ত্তন এবং দুর্গন্ধ নিবারণের নিমিত্ত ইহাদিগকে ব্যবহার করা যায়।

বিরেচক ঔষধ সহযোগে ব্যবস্থা করিলে তাহাদের উগ্রতা হ্রাস করে। তাহাতে তাহাদের দ্বারা উদরে বেদনা উপস্থিত হয় না।

বলকারক ঔষধ সহযোগে প্রয়োগ করিলে, বলকারক ঔষধ সকল উদরে সহ্য হয় এবং তাহাদের আগ্নেয় গুণ বৃদ্ধি পায়।

আহার্য্য বস্তুর সহিত সংযুক্ত করিলে আহার শীঘ্র পরিপাক পায়। এনিমিত্ত সর্ব্বকালে এবং সর্ব্বদেশে আহার্য্য বস্তুর সহিত ব্যবহৃত হইয়া থাকে। কিন্তু অধিক ব্যবহার করিলে বিবিধ রোগের কারণ হয়। যথা, পাকাশয়ে পুরাতন প্রদাহ, বারংবার উত্তেজনা প্রযুক্ত পাকাশয়ের দৌর্ব্বল্য, শরীর অধিক পোষণ বশতঃ রক্তাধিক্য ও তদানুসঙ্গিক গাউট্, ইউরিক্ এসিড্, অশ্মরী ইত্যাদি।

## অস্থায়ী উত্তেজক, ইংরাজী, ডিফিউজিবল্ ষ্টিমুলেন্ট্স্।
### (Diffusible Stimulants)

পূর্ব্বেই কথিত হইয়াছে যে, ইহাদের ক্রিয়া তীব্র এবং সহসা প্রকাশ পাইয়া অনতিবিলম্বেই পর্য্যবসিত হয়। আর যে পরিমাণে উত্তেজন হয়, ক্রিয়ান্তে সেই পরিমাণে অবসাদন হয়।

ইহার প্রয়োগ। যদি কোন কারণ বশতঃ জীবনীশক্তি হঠাৎ এরূপ অবসন্ন হইয়া পড়ে, যে অবিলম্বে উত্তেজিত করা নিতান্ত প্রয়োজন হয়, তবে এই শ্রেণীস্থ ঔষধ প্রয়োগ করিবে।

কোন বৃহৎযন্ত্রে বা কোন বিস্তীর্ণ স্থানে প্রদাহের আরম্ভে রক্ত ও স্নায়ুশক্তি ঐ স্থানে অধিক পরিমাণে সংগৃহীত হয়; সুতরাং অবশিষ্ট সমুদায় শরীরে হ্রাস হয়; তন্নিবন্ধন জীবনীশক্তি হঠাৎ অবসন্ন হইয়া পড়ে। এস্থলে উত্তেজক ঔষধ প্রয়োগ বিধেয়; কিন্তু স্মরণ রাখা কর্ত্তব্য যে, অনতিবিলম্বে প্রকাশ্য প্রদাহের লক্ষণ সকল উত্তেজক দ্বারা বৃদ্ধি হইবার সম্ভাবনা। অতএব যে সকল উত্তেজকের ক্রিয়া অতি অল্পক্ষণস্থায়ী এবং প্রদাহের লক্ষণ প্রকাশ পাইবার পূর্ব্বেই পর্য্যবসিত হইতে পারে তাহারাই ব্যবহার্য্য। যথা, এমোনিয়া, ইথর্ ইত্যাদি। এভিন্ন, বাহ্য উত্তেজক, যথা, শর্ষপের পটি প্রভৃতিও ব্যবহার করা যাইতে পারে।

অপর, শরীরের কোন প্রধান অংশ হঠাৎ অত্যন্ত আহত হইলে জীবন শক্তি অবসন্ন হয়, এস্থলেও পূর্ব্বের ন্যায় অস্থায়ী উত্তেজক প্রয়োগ করিবে; কিন্তু আহত স্থানের প্রতি যে সকল উত্তেজকের বিশেষ প্রবৃত্তি আছে তাহা ব্যবহার করিবে না। যথা, মস্তিষ্ক আহত হইলে অহিফেন প্রয়োগ করিবে না।

টাইফস্ প্রভৃতি উৎকট জ্বরের এবং বসন্তাদি রোগের প্রারম্ভে, শৈত্যাবস্থায়, স্নায়ুমণ্ডল এরূপ অভিভূত হইয়া পড়ে, যে, উত্তেজক ঔষধ প্রয়োগ নিতান্ত আবশ্যক হয়। এ ভিন্ন উক্ত রোগ সকল সম্পূর্ণ প্রকাশ পাইলে পর রোগীকে দৌর্ব্বল্য ও অবসন্নতা হইতে রক্ষা করিবার নিমিত্ত উত্তেজক ঔষধ অবাধে ব্যবহার কর্ত্তব্য। যদি কোন স্থানিক প্রদাহ উপস্থিত হয় তবে জলৌকাদি স্থানিক উপায় দ্বারা তাহা দমন করিবার চেষ্টা করিবে, কিন্তু উত্তেজক প্রয়োগ হইতে বিরত হইবে না। কারণ, এ অবস্থায় জীবনীশক্তি স্থির রাখা নিতান্ত প্রয়োজনীয়।

পূর্ব্ব রোগ বশতঃ বা অত্যাচার বশতঃ দুর্ব্বল ব্যক্তিদিগের প্রদাহাদি রোগ উপস্থিত হইলে দোহন ও উত্তেজন এককালে কর্ত্তব্য। মদ্যপায়ীদিগের পক্ষে এইরূপ চিকিৎসা নিতান্ত কর্ত্তব্য।

অপর, রক্তস্রাব বা অধিক পরিমাণে রস বা পূয়নিঃসরণ দ্বারা শরীর দুর্ব্বল ও অবসন্ন হইলে বলকারক ঔষধ সহযোগে উত্তেজক প্রয়োগ করিবে।

পূয় বা গলিত ক্ষতাদি রস বা অন্য কোন বিষাল্ দ্রব্য রক্তের সহিত মিশ্রিত হইয়া পীড়া উপস্থিত হইলে, উত্তেজক প্রয়োগ দ্বারা জীবনীশক্তি উন্নত রাখা কর্ত্তব্য, যে হেতু তাহাতে স্বাভাবিক নিরাময়িক শক্তি দ্বারা ঐ বিষ ত্যক্ত হইয়া শরীর প্রকৃতিস্থ হইতে পারে।

স্নায়বীয় দৌর্ব্বল্য জনিত রোগ সকলে এই শ্রেণীস্থ ঔষধ স্নায়ুবল উন্নত রাখিয়া উপকার করে।

অস্থায়ী উত্তেজক ঔষধ সকল ৫ প্রকারে বিভক্ত।

১ম। যে সকল উত্তেজকের ক্রিয়া শরীরের সর্ব্বত্র সমান ভাবে প্রকাশ পায়, কোন স্থান বিশেষ বা যন্ত্র বিশেষকে আশ্রয় করে না। ইহাদিগকে জেনেরেল্ ষ্টিম্যুলেণ্ট্স্ ( General Stimulants ) বা ব্যাপ্ত উত্তেজক কহে। যথা, উত্তাপ, ইলেক্ট্রিসিটি ইত্যাদি।

২য়। ধামনিক উত্তেজক, ইংরাজী, আর্টিরিয়েল্ ষ্টিম্যুলেণ্ট্স্ (Arterial-Stimulants)। ইহাদিগের ক্রিয়া হৃৎপিণ্ড ও ধমনীগণের উপর বিশেষরূপে প্রকাশ পায়। ইহাদের সেবন করিলে ধমনীগণের দ্রুত-স্পন্দন হয়, পাকাশয়ে উষ্ণতা বোধ হয়, এবং সমুদায় শরীর উষ্ণ হয়। বাহ্য প্রয়োগে চর্ম্মে উগ্রতা সম্পাদন করে। এভিন্ন, ইহাদের প্রত্যেকের ভিন্ন ভিন্ন গুণ আছে, তাহা যথাস্থানে বিবৃত হইবে।

কোন কারণ বশতঃ হৃৎপিণ্ডের ক্রিয়া নিস্তেজ হইলে ইহারা ব্যবহার্য্য, কিন্তু পাকাশয়ে প্রদাহ থাকিলে নিষিদ্ধ।

এই শ্রেণীস্থ ঔষধদিগের নাম। ক্যাপ্সিকম্ ( লঙ্কা ), টার্পেণ্টাইন্, কার্বনেট্ অব্ এমোনিয়া, লাইকর্ এমোনিয়া, ফস্ফরস্।

৩য়। স্নায়বীয় উত্তেজক, ইংরাজী, নর্বস্ ষ্টিম্যুলেণ্ট্স্ (Nervous-Stimulants)। ইহাদের ক্রিয়া সমুদায় স্নায়ুমণ্ডলে সমান ভাবে প্রকাশ পায়, মস্তিষ্ক বা অন্য কোন স্নায়ুমূলকে বিশেষরূপে উত্তেজিত করে না। শরীরের সর্ব্বত্র স্নায়ু ক্রিয়ার সমতাও স্বাস্থ্য বিধান করে, অতএব স্নায়বীয় ক্রিয়ার দৌর্ব্বল্য বা বৈষম্য জন্মিলে ইহারা উপকার করে, এবং স্নায়বীয় ক্রিয়ার বৈষম্যবশতঃ আক্ষেপ উপস্থিত হইলে তাহা নিবারণ করে। এনিমিত্ত ইহাদিগকে আক্ষেপ নিবারক, ইংরাজীতে, এণ্টিস্পাজ্মডিক্স্ ( Antispasmodics ) কহে। এই শ্রেণীস্থ ঔষধদিগের নাম মস্ক্ ( মৃগনাভি ), ক্যাষ্টর্, এসাফিটিডা ( হিঙ্গু ), গ্যাল্‌বেনম্, এমোনায়েকম্, বেলিরিয়ন্, গার্লিক্ ( রসুন ), কফি, টি ( চা ) ইত্যাদি।

৪র্থ। মাস্তিষ্ক উত্তেজক, ইংরাজী, সেরিব্রেল্ ষ্টিম্যুলেণ্ট্স্ (Cerebral-Stimulants)। ইহারা প্রথমতঃ ধামনিক উত্তেজক ও স্নায়বীয় উত্তেজকের ন্যায় কার্য্য করে, কিন্তু অনতিবিলম্বেই মস্তিষ্কের উপর বিশেষরূপে ক্রিয়া দর্শায়। অল্প পরিমাণে সেবন করিলে শরীর উষ্ণ করে, ধমনীর স্পন্দন বৃদ্ধি করে, স্নায়ুমণ্ডলের স্থৈর্য্য সম্পাদন করে, এবং মস্তিষ্কে ঈষৎ রক্তাধিক্য করিয়া মানসিক বৃত্তি সকলকে প্রফুল্ল ও উত্তেজিত করে। অপেক্ষাকৃত অধিক পরিমাণে সেবন করিলে মস্তিষ্কে পূর্ব্বাপেক্ষা রক্তাধিক্য জন্মাইয়া মস্তিষ্কের ক্রিয়ার বিশৃঙ্খলতা উপস্থিত করে, তাহাতে

মত্ততার লক্ষণ প্রকাশ পায়; তদপেক্ষা অধিক পরিমাণে সেবন করিলে মস্তিষ্কে অত্যন্ত রক্তাধিক্য হইয়া সুষুপ্তির ন্যায় অচৈতন্য অবস্থা ঘটে। এই অবস্থা উত্তেজক দ্রব্যভেদে ১—২৪ ঘণ্টা পর্য্যন্ত থাকে, পরে ক্রমশঃ চৈতন্য উদয় হয়। চৈতন্য হইবার পর, যে পরিমাণে উত্তেজনা হইয়াছিল সেই পরিমাণে অবসাদন হয়। আলস্য, গ্লানি, শিরঃপীড়া, ক্ষুধামান্দ্য, বমন, বিবমিষা, ও দৌর্ব্বল্য ইত্যাদি এই অবস্থার চিহ্ন।

অত্যন্ত অধিক পরিমাণে সেবন করিলে পূর্ব্বোক্ত অচৈতন্যাবস্থা ক্রমশঃ প্রগাঢ় হইয়া মস্তিকের ক্রিয়া লোপ করে, এবং তন্নিবন্ধন শ্বাস রোধ, ইংরাজী, এস্ফিক্সিয়া ( Asphyxia ) হইয়া মৃত্যু হইতে পারে; আর যদি ঐ অবস্থা হইতে কথঞ্চিৎ মুক্ত হয়, তথাপি তৎপরে অবসন্নাবস্থার আধিক্য প্রযুক্ত মৃত্যুর সম্ভাবনা থাকে।

শরীরের নিয়ম এই যে, কোন যন্ত্র উত্তেজিত হইলে তাহাতে অধিক পরিমাণে রক্ত সঞ্চালিত হয়, এই শ্রেণীস্থ ঔষধ দ্বারা মস্তিষ্কেও সেইরূপ হয়।

এই শ্রেণীস্থ ঔষধ দ্বারা মত্ততা ও অচৈতন্য হয়, এ নিমিত্ত ইহাদিগকে মাদক বা নার্কটিক্স্ ( Narcotics ) কহা যায়।

মাস্তিক উত্তেজক প্রত্যহ সেবন করিলে অভ্যস্ত হইয়া পড়ে, তখন ক্রমশঃ মাত্রা বৃদ্ধি করিতে হয়, নচেৎ সেবনের উদ্দেশ্যসিদ্ধি হয় না। এইরূপে অধিক কাল সেবন করিলে মস্তিষ্ক ও অন্যান্য যন্ত্রের বারংবার উত্তেজনা হেতু ক্রিয়ার হ্রাস হয়, পুরাতন প্রদাহ জন্মে, জীবনীশক্তি অবসন্ন হয় এবং শরীর দুর্ব্বল ও রোগ প্রবল হইয়া বিবিধ দুরাবস্থার কারণ হয়।

মস্তিষ্ক উত্তেজকের প্রয়োগ। অত্যন্ত দুর্ব্বলাবস্থায় জীবনী শক্তি উত্তেজনার্থ প্রয়োগ করা যায়। বিবিধ প্রকার বেদনা নিবারণার্থ ও ব্যবহৃত হয়। তখন ইহাদিগকে বেদনা নিবারক বা এনোডাইন্ ( Anodyne ) কহে। অপর, নিদ্রা করণার্থ ও ইহারা প্রয়োজ্য, তখন ইহাদিগকে নিদ্রাকারক বা হিপ্নটিক্স্ ( Hypnotics ) বা সপোরিফিক্স্ (Soporifics) কহা যায়। অপর, স্নায়ুমণ্ডলের স্থৈর্য্য সম্পাদন করিয়া ইহারা আক্ষেপ নিবারণ করে। এনিমিত্ত ইহাদিগকে আক্ষেপনিবারক ( এণ্টিস্পাজ্মডিক্স্ ) শ্রেণীভুক্তও করা যায়।

নবজ্বর, নব প্রদাহ ও রক্তাধিক্য থাকিলে ইহারা নিষিদ্ধ।

এই শ্রেণীস্থ ঔষধের নাম। স্পিরিট্ (সুরা), ওয়াইন্ (আসব), ইথর, ক্যাম্ফর (কর্পূর), ওপিয়ম্ (অহিফেন), মর্ফিয়া, হেম্প্ (গাঁজা), হেন্‌বেন্, বেলাডনা, এট্রোপাইন্, ডাটুরা (ধুতুরা)।

৫ম। কশেরুকামজ্জের উত্তেজক, ইংরাজী, স্পাইনেল্‌-ষ্টিম্যুলেণ্টস্ ( Spinal-Stimulants )। ইহারা কশেরুকা মজ্জার রিফ্লেক্স্ বা প্রত্যাবৃত্ত ক্রিয়া উত্তেজিত করে। নক্স্‌ভমিকা ( কুঁচিলা ), সেণ্ট্ ইগনেশিয়স্ বীন্, ষ্ট্রিক্নিয়া এই শ্রেণীভুক্ত।

## অবসাদক, ইংরাজী, সেডেটিবস্।
(Sedatives.)

এই শ্রেণীস্থ ঔষধ সকল উত্তেজকের বিপরীত ক্রিয়া প্রকাশ করে, অর্থাৎ ইহাদের দ্বারা জীবনী শক্তি ও জীবনক্রিয়া সকল অবসন্ন হয়। ইহারা ৫ প্রকারে বিভক্ত।

১ম। যে সকল অবসাদকের ক্রিয়া শরীরের সর্ব্বত্র সমান ভাবে প্রকাশ পায়; ইহাদিগকে জেনরেল্ সেডেটিব্স্ (General Sedatives) কহে। শৈত্য, জল, রক্তমোক্ষণ, অনাহার প্রভৃতি এই শ্রেণীভুক্ত।

২য়। ধামনিক অবসাদক, ইংরাজী, আর্টিরিয়েল্ সেডেটিব্স্ (Arterial Sedatives) অর্থাৎ যাহাদের ক্রিয়া রক্ত সঞ্চালক যন্ত্রের উপর প্রকাশ পায়। ইহাদের দ্বারা হৃৎপিণ্ড ও ধমনীগণের স্পন্দন লাঘব হয় এবং তৎসহযোগে শ্বাস প্রশ্বাস ক্রিয়া মন্দ হয় এবং শরীরের উষ্ণতার হ্রাস হয়, এজন্য ইহাদিগকে শৈত্যকারক বা রিফ্রিজারেণ্ট্স্ (Refrigerants) কহা যায়। এণ্টিমোনিয়েল্স্ অর্থাৎ রসাঞ্জন ঘটিত ঔষধ সকল, যবক্ষার প্রভৃতি শৈত্যশালি লবণ এবং সাইট্রিক্ এসিড্ বা জম্বীরাম্ল, টার্টারিক্ এসিড্ বা দ্রাক্ষাম্ল, এসেটিক্ এসিড্ বা সিকাম্ল প্রভৃতি ঔদ্ভিজ্জ অম্ল সকল এই শ্রেণীভুক্ত। নবজ্বর ও প্রদাহাদিতে ধমনীর চাঞ্চল্য ও শরীরের উষ্ণতা নিবারণার্থ ইহাদিগের ব্যবহার করা যায়।

৩য়। স্নায়বীয় অবসাদক, ইংরাজী, নর্বস্ সেডেটিব্স্ (Nervous Sedatives)। ইহারা প্রথমতঃ স্নায়ুশক্তি হ্রাস করে, অনন্তর, পরম্পরা সম্বন্ধে রক্ত সঞ্চালক যন্ত্রের গতি মন্দ করে। ইহারা মস্তিষ্কাদি স্নায়ুমূলের উপর কোন বিশেষ ক্রিয়া দর্শায় না। ডিজিটেলিস্, তাম্রকূট, লোবিলিয়া, একোনাইট, হেলেবোর্, বিরাট্রম্ আদি এই শ্রেণীভুক্ত। স্নায়ুর উগ্রতা ও হৃৎপিণ্ডের ক্রিয়াধিক্য নিবারণের নিমিত্ত ইহারা ব্যবহার্য্য।

৪র্থ। মাস্তিষ্ক অবসাদক, ইংরাজী, সেরিব্রেল্ সেডেটিব্স্ (Cerebral Sedatives)। ইহাদের ক্রিয়া মস্তিষ্ক, কশেরুকামজ্জা ও যান্ত্রিক স্নায়ুমূল সকলের উপর প্রথম প্রকাশ পায়, পরে ইহাদের দ্বারা শ্বাসযন্ত্র ও রক্তসঞ্চালন যন্ত্রের অবসন্নতা জন্মে। অল্প পরিমাণে সেবন করিলে ইহারা স্নায়বীয় অবসাদকের ন্যায় গুণ করে। মাত্রাধিক্য হইলে মস্তিষ্কের ক্রিয়া নিস্তেজ করিয়া অচৈতন্য উপস্থিত করে। পূর্ব্বে কথিত হইয়াছে যে, অধিক মাত্রায় মাস্তিষ্ক উত্তেজক ঔষধও চৈতন্য হরণ করে; কিন্তু প্রভেদ এই যে, উত্তেজক ঔষধ সেবন দ্বারা মস্তিষ্কে রক্তাধিক্য হইয়া তাহার ক্রিয়া লোপ হয়; অবসাদক ঔষধ দ্বারা মস্তিষ্ক রক্তহীন হওয়াতে অচৈতন্য হয়। প্রুসিক্ এসিড্, ক্লোরোফর্ম্, কোনায়ম্, ল্যাক্টিয়ুকেরিয়ম্ ইত্যাদি এই শ্রেণীভুক্ত।

৫ম। কশেরুকামজ্জের অবসাদক, ইংরাজী, স্পাইনেল্ সেডেটিব্স্ (Spinal-

Sedatives ) ইহাদের ক্রিয়া কশেরুকা মজ্জার রিফ্লেক্স্ বা প্রত্যাবৃত্ত ক্রিয়ার উপর প্রকাশ পায়। ইহাদের দ্বারা এই ক্রিয়া অবসাদিত হয়। কালেবার্বীন্ মাত্র একটী এই শ্রেণীস্থ ঔষধ।

উত্তেজক ও অবসাদক শ্রেণীভুক্ত ঔষধ সকলের মধ্যে কয়েকটি ঔষধের এই বিশেষ গুণ আছে, যে তাহাদের যথানিয়ম প্রয়োগ করিলে স্পর্শানুভব লোপ হয়, এবং ইহা চৈতন্য হরণ হইবার পূর্ব্বেও প্রকাশ পাইতে পারে। আর ইহাদিগকে স্থানিক প্রয়োগ করিলে ঐ স্থানের স্পর্শানুভব হ্রাস হয়। এই ক্রিয়াকে এনিস্থিসিয়া ( Anæsthesia ) কহে এবং এই গুণবিশিষ্ট দ্রব্য সকলকে এনিস্থেটিক্স ( Anæesthetics ) কহে। উত্তেজকের মধ্যে ইথর্ এবং অবসাদকের মধ্যে শৈত্য ও ক্লোরোফর্ম্ দ্বারা এই ক্রিয়া সম্পাদিত হয়।

অপর, স্নায়বীয় ও মাস্তিষ্ক অবসাদক ঔষধ সকলের, স্নায়বীয় ও মাস্তিষ্ক উত্তেজকের ন্যায় আক্ষেপনিবারণ গুণ আছে। অতএব ইহাদিগকেও ঝান্টিস্পাজ্মডিক্স্ কহা যায়।

## পরিবর্ত্তক, ইংরাজী, অল্টারেটিব্স্।

(Alteratives.)

ইহাদের দ্বারা শরীরের ভাব ক্রমশঃ পরিবর্ত্তিত হইয়া আময়িক অবস্থা সংশোধিত হয়। এই পরিবর্ত্তন যে কি প্রকারে সম্পন্ন হয়, তাহা এপর্য্যন্ত সুনিশ্চিত হয় নাই। কোন কোন পণ্ডিতেরা কহেন, যে, শারীরিক স্বাভাবিক বিনাশ ক্রিয়া বৃদ্ধি হইয়া শরীর পরিবর্ত্তিত হয়। শরীরের একটি প্রধান ধর্ম্ম এই যে, কোন শারীর যন্ত্র বা শারীর বিধান ক্রিয়াবান হইলেই তাহার কিয়দংশ ধ্বংস হয়। পেশী সঞ্চালিত হইলে তাহার কিয়দংশ বিনষ্ট হয়। বুদ্ধি বৃত্তির চালনা হইলে মস্তিষ্কের কিয়দংশ ক্ষয় পায়। পরে, এই সকল নষ্ট পদার্থের শরীর সম্বন্ধে কোন উপযোগিতা না থাকায় তাহারা শোষিত হইয়া রক্তস্রোতের সহিত বিবিধ সংস্কারক যন্ত্রে নীত হয় এবং তাহাদের দ্বারা শরীর হইতে বহিষ্কৃত হয়। কিন্তু পোষণ ক্রিয়া দ্বারা এই ক্ষতিপূরণ হইয়া ব্যয় অপেক্ষা অধিক সঞ্চিত হয়। এই উপায় দ্বারা শরীর রক্ষিত ও পরিবর্দ্ধিত হয়। যদি কোন ঔষধ দ্বারা এই বিনাশ ক্রিয়া বৃদ্ধি করা যায়, তাহা হইলে সুতরাং সংস্কারক গ্রন্থিগণের ক্রিয়াধিক্য ও শোষণ এবং পোষণ ক্রিয়ার প্রাথর্য্য হয়। এবং ইহা সহজেই উপলব্ধ হইতে পারে যে, এই রূপ ঔষধ কিছুকাল সেবন করিলে ক্রমশঃ শরীর পরিবর্ত্তিত হইয়া এক প্রকার নূতন কলেবর হয়, সুতরাং পুরাতন ও বদ্ধমূল রোগ সকল দূর হয়। ফলতঃ পারদাদি পরিবর্ত্তক ঔষধ সকলের ক্রিয়া পর্য্যালোচনা করিলে দেখা যায় যে, তাহারা বিনাশ ক্রিয়া ও স্রাবণগ্রন্থিগণের ক্রিয়া বৃদ্ধি করিয়া কার্য্য করে।

পূর্ব্বোক্ত বিষয়টি বিবেচনা করিলে সহজেই বোধগম্য হইবে যে, এই শ্রেণীস্থ ঔষধ সকল পুরাতন রোগেই ব্যবহার্য্য, অল্প মাত্রায় সেবনায়, বিলম্বে ফলপ্রদ। পারদ ঘটিত ঔষধ সকল, আর্সেনিক্, আইয়োডিন্, ক্লোরিন্, ব্রোমিন্, গন্ধক, কল্‌চিকম্, শার্সা, গোয়েকম্, সাসাফ্রাশ্ প্রভৃতি এই শ্রেণীভুক্ত।

পরিবর্ত্তক ঔষধের ক্রিয়া বিষয়ে অন্যান্য মতও আছে। কিন্তু যেহেতু ইহাদের সত্যাসত্য এপর্য্যন্ত সুনিশ্চিত হয় নাই, এ নিমিত্ত এস্থলে ব্যক্ত করা গেল না।

## স্থানিক ঔষধ সকল।

### বমন কারক, ইংরাজী, এমেটিক্স।

### (Emetics.)

ইহাদের সেবন করিলে কিয়ৎক্ষণ পরে শরীরের গ্লানি উপস্থিত হয়, মুখমণ্ডল রক্তহীন, শরীর শীতল ও ঘর্ম্মাভিষিক্ত, ধমনীর গতি নিস্তেজ ও চঞ্চল হয়, মুখে লাল নিঃসরণ হইতে থাকে, পেশী সকল শিথিল হইয়া পড়ে এবং দৌর্ব্বল্য ও অত্যন্ত অসুখ হয়। পরে বমন হয়; বমনকালে মুখমণ্ডল আরক্তিম; কপাল, মুখমণ্ডল ও কণ্ঠদেশের শিরা সকল স্ফীত ও মস্তকে ভার বোধ হয়। তৎকালে মস্তিষ্কে রক্তাধিক্য হয়।

প্রথমতঃ পাকাশয়স্থ দ্রব্য সকল উঠিয়া পড়ে, পরে যদি বারংবার বমন হয়, তবে উদর প্রদেশস্থ পেশী সকলের সঙ্কোচন দ্বারা উদর গহ্বরস্থ গ্রন্থি সকল চাপিত হয়, তাহাতে ঐ গ্রন্থি সকল হইতে অধিক পরিমাণে রস নির্গত হইতে থাকে; এ বিধায় বারংবার বমন হইলে ক্লোম রস ও পিত্তাদি নির্গত হইতে থাকে।

বমনকারক ঔষধ প্রয়োগের উদ্দেশ্য। ১, উদর হইতে অজীর্ণ ভক্ষ্য বা বিষাক্ত দ্রব্য নির্গত করণ। ২, ধমনীর পুষ্টি ও গতির হ্রাস করণ। ৩, পেশী সকলের শিথিলতা সাধন। ৪, কফ ও পিত্তাদি নিঃসারণ এবং স্বেদজনন। ৫, আভ্যন্তরিক রক্তস্রাব নিবারণ। ৬, কোন বস্তু শ্বাস-নালী বা গলনলী মধ্যে প্রবিষ্ট হইলে তাহা নির্গত করণ।

নিষেধ। ১, হৃৎপিণ্ডের রোগ ও বৃহদ্ধমনীগণের রোগ থাকিলে; ২, এয়র্টা প্রভৃতি বৃহদ্ধমনীতে [ এনিয়ুরিজম্ ] ধমন্যর্ব্বুদ থাকিলে; ৩, সংন্যাস বা অন্য কোন শিরোরোগের অনুষ্ঠান হইলে; ৪, অন্ত্রবৃদ্ধি রোগ থাকিলে; ৫, পূর্ণগর্ভাবস্থায়; ৬, জরায়ু ও সরলান্ত্র নির্গত হইলে; ৭, অত্যন্ত দৌর্ব্বল্য অবস্থায়; ৮, পাকাশয়ে উগ্রতা বা প্রদাহ থাকিলে, বমন কারক ঔষধ নিষিদ্ধ।

বমনকারক ঔষধ সেবন দ্বারা কখন কখন নিম্নলিখিত দুর্ঘটনা উপস্থিত হয়। যথা, গর্ভপাত, অন্ত্রবৃদ্ধি, সংন্যাস রোগ, রক্তোৎকাশ, শ্বাসরোধ, জরায়ু ও সরলান্ত্র নির্গত হওন,উদর প্রদেশীয় পেশী বিদারণ। কিন্তু এই সকল উৎপাত অতি বিরল।

উষ্ণপানীয় সেবন ও গলমধ্যে অঙ্গুলি প্রদান করিলে বমনকারক ঔষধের ক্রিয়ার সাহায্য হয়। অহিফেন ও শৈত্য সেবন দ্বারা ইহাদের ক্রিয়ার হানি হয়।

শৈশবাবস্থায় বমনকারক ঔষধের ক্রিয়া অক্লেশে হয়, এই অবস্থার বিবিধ রোগে ব্যবহার করা যায়। বালকদিগের পক্ষে বমনার্থ ইপেকাকুয়ানা ব্যবহার্য্য। কারণ ইহা দ্বারা বিশেষ দৌর্ব্বল্য জন্মে না। বাল্যাবস্থায় টার্টার্ এমেটিক্ সহ্য হয় না, এবিধায় অতি সাবধানে প্রয়োগ করিবে। সিডেন্‌হেম্ সাহেব অষ্টম বর্ষ পর্য্যন্ত টার্টার্ এমেটিক্ প্রয়োগ করিতে নিষেধ করেন।

বমনকারক ঔষধ সকলের মধ্যে সল্‌ফেট্ অব্ জিঙ্ক্ এবং তুঁতিয়ার ক্রিয়া সর্ব্বাপেক্ষা শীঘ্র প্রকাশ পায়, এবং শরীরের বিশেষ গ্লানি বা দৌর্ব্বল্য প্রকাশ করে না। অতএব বিষভোজীর প্রতি এবং দুর্ব্বল ব্যক্তির প্রতি বিধেয়। টার্টার্ এমেটিকের ক্রিয়া ইহাদের অপেক্ষা বিলম্বে প্রকাশ পায়; এবং ইপেকাকুয়ানা ও শর্ষপ প্রভৃতির ক্রিয়া তদপেক্ষা বিলম্বে হয়।

সকল প্রকার বমনকারক ঔষধ দ্বারা সমান গ্লানি ও দৌর্ব্বল্য হয় না। তাম্রকূট দ্বারা সর্ব্বাপেক্ষা অধিক গ্লানি হয়, এমন কি, ইহা প্রায় ব্যবহার করা যায় না। তাম্রকূটের পরেই টার্টার্ এমেটিক্ ও তৎপরেই ইপেকাকুয়ানা গ্লানিকর। সল্‌ফেট্ অব্ জিঙ্ক্, তুঁতিয়া, শর্ষপ সর্ব্বাপেক্ষা অল্প গ্লানিকর। অপর, টার্টার্ এমেটিক এবং ইপেকাকুয়ানা বিলক্ষণ স্বেদজনক। সল্‌ফেট্ অব্ জিঙ্ক্ এবং তুঁতিয়া অপেক্ষাকৃত অল্প।

সর্ব্বদা বমনকারক ঔষধ সেবন করিলে পাকাশয়ের ধারণাশক্তি লাঘব হয়, এমন কি, অবশেষে আহার্য্য বস্তু ও ধারণ করিতে পারে না। এভিন্ন ইহা দ্বারা উৎকট অজীর্ণ রোগ উপস্থিত হয়। অতএব পুনঃ পুনঃ বমনকারক ঔষধ প্রয়োগ নিতান্ত অবিধেয়।

এই শ্রেণীস্থ ঔষধদিগের নাম। ইপেকাকুয়ানা, টার্টার্ এমেটিক্, সল্‌ফেট্ অব্ জিঙ্ক, তুঁতিয়া, সর্ষপ, লবণ।

অত্যন্ত বমন নিবারণের নিমিত্ত নিম্নলিখিত ঔষধ সকল ব্যবহার করা যায়। এফার্ভেসিং ড্রাফ্ট্ [উচ্ছলৎপানীয়]; অহিফেন; হাইড্রোসিয়ানিক্ এসিড্; ক্রিয়োজোট্; শৈত্য; পাকাশয় প্রদেশে শর্ষপের পটী বা ব্লিষ্টার্. এওয়ানিন্ বা হাইপোডার্মিক্ মতে মর্ফিয়া প্রয়োগ; পাকাশয় প্রদেশে ক্লোরোফারম্ প্রয়োগ।

## বিরেচক, ইংরাজী, কেথার্টিক্স।

(Cathartics.)

ইহারা তিন প্রকার। ১, মৃদু বিরেচক, ইংরাজী. ল্যাক্সেটিব্‌স্ (Laxatives); ইহাদের ক্রিয়া অতিশয় মৃদু, সেবন করিলে অন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লিতে উগ্রতা উপস্থিত

করে না, আর মলসংযুক্ত কোষ্ঠ হয়। ২, বিরেচক, ইংরাজী, পর্গেটিব্স্ (Purgatives) ; ইহাদের সেবন করিলে, বারে ও পরিমাণে অপেক্ষাকৃত অধিক ভেদ হয়। ৩, অতিবিরেচক, ইংরাজী, ড্রাষ্টিক্স্ ( Drastics) ; ইহাদের ক্রিয়া অত্যন্ত তীব্র এবং সেবন করিলে অন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লিতে উগ্রতা সাধন করে; অধিক মাত্রায়, প্রদাহ উপস্থিত করে।

যে সকল বিরেচক দ্বারা জলবৎ ভেদ হয় তাহাদিগকে হাইড্রোগগ্স্ (Hydrogogues) কহে।

বিরেচক ঔষধদিগের ক্রিয়া ৪ প্রকারে সম্পাদিত হয়।

১ম। অন্ত্রস্থ পেশীর নিয়মিত ক্রিয়া (Peristaltic action) বৃদ্ধি করিয়া বিরেচন।

২য়। অন্ত্রস্থ শৈষ্মিক ঝিল্লি হইতে অধিক পরিমাণে রসনিঃস্রবণ হইয়া বিরেচন। ইহা দুই প্রকারে হইতে পারে। অন্ত্রস্থ শৈষ্মিক ঝিল্লিতে উগ্রতা- সম্পাদন দ্বারা রসনিঃসারণ; গেম্বোজ্, ইন্দ্রবারুণী প্রভৃতি দ্বারা এই প্রকারে বিরেচন হয়। বহির্ব্বাহ ক্রিয়া বর্দ্ধন দ্বারা অন্ত্রস্থ ঝিল্লি হইতে অধিক রস নিঃসারণ। বিবিধ লাবণিক বিরেচকদিগের ক্রিয়া এই রূপে সম্পন্ন হয়।

৩য়। অধিক পরিমাণে পিত্ত নিঃসারণ দ্বারা বিরেচন। পিত্তের বিরেচন শক্তি আছে; অতএব যে সকল ঔষধ দ্বারা অধিক পরিমাণে পিত্ত নিঃসৃত হয়, তাহারা সুতরাং বিরেচন ক্রিয়া প্রকাশ করে। কেলোমেল্ প্রভৃতি পারদ ঘটিত ঔষধ সকল ও পোডোফাইলিন্ এই প্রকারে বিরেচক হয়।

৪ র্থ। সোনামুখী, ইন্দ্রবারুণী, জয়পালের তৈল, এবং গেম্বোজ্ প্রভৃতি ঔষধ শোষিত হইয়া রক্ত স্রোতের সহিত মিশ্রিত হওনান্তর বিরেচন ক্রিয়া প্রকাশ করে। তাহার প্রমাণ এই যে, ইহাদিগকে শরীরের বহির্দ্দেশে সংলগ্ন করিলে শোষিত হইয়া বিরেচন করে।

বিরেচক সকল অন্ত্রের বিশেষ বিশেষ অংশে ক্রিয়া দর্শায়। যথা, কোলোমেল্, জ্যালাপ্, কল্চিকম প্রভৃতির ক্রিয়া অন্ত্রের প্রথম অংশ ডিওডীনমে প্রকাশ পায়, ও ইহাদের দ্বারা পিত্ত নিঃসৃত হয়। মুসর্ব্বর, স্ক্যামনি প্রভৃতির ক্রিয়া বৃহদন্ত্রে এবং রেক্টম্ বা সরলান্ত্রে প্রকাশ পায়। বিরেচক লবণ ও বিরেচক তৈলের ক্রিয়া সমুদায় অন্ত্রে প্রকাশ পায়।

বিরেচক ঔষধ প্রয়োগ কালে স্মরণ রাখা উচিত যে, মৃদু বিরেচক দ্বারা বা বিরেচকের অল্পমাত্রায় কার্য্যোদ্ধার হইলে, অতি বিরেচক বা অধিক মাত্রা ব্যবস্থা করা অবিধেয়।

স্ত্রীলোকদিগের ঋতুকালে বিরেচন নিষিদ্ধ। গর্ভাবস্থায় অতি সাবধানে ব্যব-

হায্য। এলোজ্ (মুসর্ব্বর) প্রভৃতি যাহাদের ক্রিয়া সরলান্ত্রে প্রকাশ পায়, গর্ব্ভাবস্থায় তাহাদের প্রয়োগ অবিধেয়।

পুনঃ পুনঃ বিরেচক ঔষধ সেবন করিলে অজীর্ণ, অতিসার, অন্ত্র প্রদাহ প্রভৃতি বিবিধ রোগ উপস্থিত হয়।

বিরেচক ঔষধ সেবন করিলে তৎপর দিবস প্রায় কোষ্ঠ বদ্ধ হয়। কিন্তু এ নিমিত্ত ব্যস্ত হইয়া পুনরায় বিরেচক ঔষধ প্রয়োগ করিবে না।

বিরেচকদিগের মধ্যে কাহারও ক্রিয়া শীঘ্র কাহারও বা বিলম্বে প্রকাশ পায়। লাবণিক বিরেচকদিগের ক্রিয়া ৩।৪ ঘণ্টার মধ্যে প্রকাশ পায়। জয়পালের তৈল, ১২ ঘণ্টার মধ্যে কার্য্য করে। জ্যালাপ্, স্ক্যামনি, গেম্বোজ্, এবং সোনামুখীর কার্য্য ৩। ৪ ঘণ্টায় হয়। রেউচিনি, এবং এরণ্ড তৈল ৪। ৬ ঘণ্টায় কার্য্য করে। মুসর্ব্বর শীঘ্র দ্রব হয় না, অতএব অধিক বিলম্বে কার্য্যকর হয়।

কোন কোন বিরেচকের সহিত কোন কোন দ্রব্য মিশ্রিত করিয়া প্রয়োগ করিলে তাহাদের ক্রিয়ার তারতম্য হয়। ইন্দ্রবারুণীর সহিত কর্পূর সংযোগ করিলে তাহার ক্রিয়া বৃদ্ধি হয়। মুসর্ব্বরের সহিত সংযোগ করিলে তাহার উগ্রতার হ্রাস হয়। ধূনাযুক্ত বিরেচকের ক্রিয়া বৃদ্ধি করণার্থে কেলোমেল্ সংযোগ করা যায়; এবং সোনামুখীর সহিত লাবণিক বিরেচক প্রয়োগ করা যায়। শুণ্ঠী, এক্সট্রাক্ট্ অব্ হাইওসায়েমস্ ও সুগন্ধ তৈল দ্বারা বিরেচকদিগের উগ্রতার হ্রাস হয়। মুসর্ব্বরের সহিত সাবান বা সুগন্ধ তৈল মিশ্রিত করিলে তাহার ক্রিয়ার মাধুর্য্য হয়।

বিরেচকের নিষেধ ও বিধি। গর্ব্ভাবস্থায় অতি সাবধানে বিরেচক প্রয়োগ করিবে। ঋতুকালে নিষিদ্ধ। শৈশবাবস্থায়, বৃদ্ধাবস্থায় ও দুর্ব্বলাবস্থায় রেউচিনি প্রভৃতি উষ্ণ ও মৃদুবিরেচক ব্যবহার্য্য, লাবনিক বিরেচক ত্যজ্য। অন্ত্র প্রদাহে ও অন্ত্রাবরণ প্রদাহে বিরেচক অবিধেয়।

বিরেচকের উদ্দেশ্য। ১, অন্ত্র হইতে বদ্ধ মল নির্গত করণ। ২, পিত্ত নিঃসারণ। ৩, শোষক শিরা সকলের ক্রিয়াবর্দ্ধন; দোহন দ্বারা এই উদ্দেশ্য সম্পাদিত হয়। ৪, মস্তিষ্কাদি দূরস্থ যন্ত্রের রোগে প্রত্যুগ্রতা সাধন। ৫, রক্ত সংস্কার করণ। ৬, জরায়বীয় স্নায়ু ও শিরা সকলের উপর কার্য্য দর্শাইয়া রজোনিঃসারণ। ৭, অন্যান্য স্রাবণ গ্রন্থির ক্রিয়াবর্দ্ধন। যথা, বিরেচক প্রয়োগের পর মূত্রকারক ঔষধ ব্যবস্থা করিলে তাহার ক্রিয়া অনায়াসে প্রকাশ পায়।

বিরেচক ঔষধদিগের নাম।

১ম। মৃদুবিরেচক; যথা, বেল, তেঁতুল, ম্যানা (শিরখস্ত), সোনালি, গন্ধক, কার্বনেট্ অব্ ম্যাগ্নিসিয়া।

২য়। বিরেচক; যথা, এরণ্ড তৈল, রেউচিনি,সোনামুখী, জ্যালাপ্, পডফিলম্।

বিরেচক লবণ ; যথা, ম্যাগ্নিশি-সল্ফাস্, সোডি-সল্ফাস্, পোটাশি-সল্ফাস্, কেলোমেল্।

৩য়। অতি বিরেচক ; যথা, স্ক্যামনি, ইন্দ্রবারুণী, গাম্বোজ্, ইলেটিরিয়ম্, জয়পাল।

## মূত্রকারক ঔষধ, ইংরাজী ডাইউরেটিক্স্।

### (Diuretics.)

এই শ্রেণীস্থ ঔষধ সেবন করিলে শোষিত হইয়া রক্ত-স্রোতের সহিত মিশ্রিত হয়, পরে, মূত্র-গ্রন্থিতে নীত হইয়া ঐ পথে নির্গত হয় এবং তৎকালে মূত্র গ্রন্থিকে উত্তেজিত করিয়া তাহার ক্রিয়া বৃদ্ধি করে।

কিন্তু প্রস্রাব বৃদ্ধি করণের অন্যান্য উপায়ও আছে যাহাতে ক্রিয়া এরূপে হয় না। যথা, অধিক পরিমাণে জল পান করিবার পর যদি শরীর শীতল রাখিয়া ঘর্ম্ম রোধ করা যায়, তবে ঐ জল মূত্রগ্রন্থি দ্বারা নির্গত হইয়া প্রস্রাব বৃদ্ধি করে ; কিন্তু মূত্র-গ্রন্থিকে উত্তেজিত করে না। অপর যে সকল প্রক্রিয়া দ্বারা রক্তসঞ্চালনের গতির প্রাবল্য হয় তাহাতেও শরীর শীতল রাখিয়া ঘর্ম্ম রোধ করিলে প্রস্রাব বৃদ্ধি হয়।

মূত্রকারকের উদ্দেশ্য। ১, কোন কারণ বশতঃ প্রস্রাব অল্প হইলে তাহা বৃদ্ধি করণ। ২, রক্ত পরিষ্কার করণ। ৩, প্রদাহ নিবারণ। ৪, রক্তের জলীয়াংশ হ্রাস করিয়া শোষণ ক্রিয়া বৃদ্ধি করণ। ৫, প্রস্রাবের জলীয়াংশ বৃদ্ধি করণ। ৬, প্রস্রাবের জলীয়াংশ বৃদ্ধি করিয়া তাহার সারাংশ দ্রব করণ ও প্রস্রাবের কটুত্ব হ্রাস করণ। ৭, হৃৎপিণ্ডের বিবিধ রোগে প্রত্যুগ্রতা সাধন।

মূত্রকারক ঔষধ প্রয়োগ কালে যদি প্রদাহ থাকে তবে প্রদাহ-নাশক চিকিৎসা দ্বারা তাহা দমন করিবে, কারণ, তাহা হইলে মূত্রকারকের ক্রিয়া উত্তমরূপে প্রকাশ পায়। যথেষ্ট পরিমাণে শীতল পানীয় ব্যবহার করিবে এবং যাহাতে ঘর্ম্ম হয় বা ভেদ হয় এমত আহারও ব্যবহার করিবে না। কারণ, ঘর্ম্মকারক ও বিরেচক ঔষধের সহিত মূত্রকারক ঔষধের বিরুদ্ধভাব। তাহার তাৎপর্য্য এই যে, শরীরের ধর্ম্মানুসারে এক যন্ত্রের ক্রিয়া বৃদ্ধি হইলে ঐ যন্ত্রে তৎকালে অধিক পরিমাণে রক্ত ও স্নায়ুশক্তি অবস্থিতি করে, সুতরাং অন্যান্য যন্ত্রে হ্রাস হয়, তন্নিবন্ধন তাহাদের ক্রিয়ার হানি হয়। এ ভিন্ন, ঘর্ম্ম বা ভেদ হইয়া রক্তের জলীয়াংশ নির্গত হইয়া গেলে সহজেই আর প্রস্রাব হইতে পারে না।

অহিফেন সেবন করিলে মূত্রকারক ঔষধের ক্রিয়ার হ্রাস হয়।

এমত দেখা গিয়াছে যে, দুই তিন প্রকার মূত্রকারক ঔষধ একত্র ব্যবহার করিলে তাহারা পরস্পরের ক্রিয়া বৃদ্ধি করে।

মূত্রকারক ঔষধদিগের নাম। ডিজিটেলিস্, স্কুইল্, ব্রুম্, জুনিপর্, ড্যাণ্ডেলিয়ন্, ক্রিম্ অব্ টার্টার্, নাইটার্ (যবক্ষার), এসিটেট্ অব্ পটাশ্, কার্বনেট্ ও বাই-কার্বনেট্ অব্ পটাশ্, নাইট্রিক্ ইথর্, টর্পেন্টাইন্, টার্, পিচ, ক্রিয়েজোট্, কোপেবা, বুকু, পেরেরা, ক্যান্থারাইডিজ্, হর্সর্যাডিশ্, কিউবেব্ (কাবাবচিনি)।

## স্বেদজনক বা ঘর্ম্মকারক, ইংরাজী, ডায়েফোরেটিক্স্।

(Diaphoretics.)

এই শ্রেণীস্থ ঔষধ সকলের ক্রিয়া তিন প্রকারে প্রকাশ পায়। ১ম, চর্ম্মস্থ স্বেদজ গ্রন্থি সকলের ক্রিয়া বৃদ্ধি করিয়া ঘর্ম্ম বৃদ্ধি করে। ২য়, চর্ম্মস্থ শিরা সকলের শৈথিল্য সাধন করিয়া ঘর্ম্ম নির্গত করে। ৩য়, চর্ম্মস্থ শিরা সকলে অধিক পরিমাণে রক্ত সঞ্চালন করিয়া ঘর্ম্ম বৃদ্ধি করে।

১ম। যে সকল ঔষধের ক্রিয়া কেবল স্বেদজ গ্রন্থিগণের উপর প্রকাশ পায় তাহারাই বিশুদ্ধ ঘর্ম্মকারক। এ ভিন্ন কতকগুলি ঔষধ এরূপ আছে যে, তাহারা শরীরস্থ হইবার পর যে কোন সংস্কারক যন্ত্র দ্বারা নির্গত হইয়া যায়, নির্গমন কালে নিজ উগ্রতা বশতঃ সেই যন্ত্রের ক্রিয়া বৃদ্ধি করে, অর্থাৎ মূত্রগ্রন্থি দ্বারা নির্গত হইলে মূত্রকারক হয়, অন্ত্রপথে নির্গত হইলে বিরেচক হয়, ও চর্ম্মপথে ঘর্ম্মকারক হয়। ইহাদের দ্বারা কোন একটি বিশেষ গ্রন্থির ক্রিয়া বৃদ্ধি করিতে হইলে অন্যান্য সকল পথ রোধ করিয়া অভিলষিত পথটি মুক্ত রাখিবে। যথা, নাইট্রিক্ ইথর্ দ্বারা মূত্রগ্রন্থি বা স্বেদগ্রন্থি উত্তেজিত হইতে পারে। ইহা দ্বারা ঘর্ম্ম করণ উদ্দেশ্য হইলে শৈত্য সেবা নিষেধ করিয়া উষ্ণ পানীয় সেবন ও উষ্ণ বস্ত্র দ্বারা শরীর আচ্ছাদন কর্ত্তব্য।

২য়। চর্ম্মস্থ শিরা সকলের শৈথিল্য প্রযুক্তও ঘর্ম্ম হয়। যথা, দুর্ব্বলাবস্থায় ঘর্ম্ম। বমনোদ্রেকের তুল্য দৌর্ব্বল্য ও শৈথিল্য-কর আর কিছুই নাই। সকলেই জ্ঞাত আছেন যে, বমনোদ্রেক হইলেই শরীর ঘর্ম্মাভিষিক্ত হয়; অতএব অবসাদক ও বমনকারক ঔষধ সকল সহজতঃই ঘর্ম্মকারক হয়। যথা, টার্টার্‌এমেটিক্, ইপেকাকুয়ানা ইত্যাদি।

৩য়। চর্ম্মস্থ শিরা সকলে অধিক পরিমাণে রক্ত সঞ্চালিত হইয়া ঘর্ম্ম হওন। যথা, ব্যায়াম, উষ্ণজলে স্নান, গাত্র ঘর্ষণ।

ঘর্ম্মকরাকের উদ্দেশ্য। ১, শৈত্য বা অন্য কোন কারণ বশতঃ ঘর্ম্ম রোধ হইলে তাহা মুক্ত করণ। ২, জ্বর ও প্রদাহাদি রোগে চর্ম্মের উষ্ণতা ও শুষ্কতা নিবারণ। ৩, যে সকল রোগ স্বভাবতঃ ঘর্ম্ম হইয়া আরোগ্য হয় তাহাদের আশু প্রতিকার করণ। ৪, আভ্যন্তরিক যন্ত্রাদিতে রক্তাধিক্য হইলে চর্ম্মের ক্রিয়া বৃদ্ধি করিয়া রক্ত প্রবাহের বেগ বহির্দ্দিকে আনয়ন। ৫, অন্য গ্রন্থির ক্রিয়ার আধিক্য হইলে তন্নিরু-দ্ধাচরণ; যথা, মূত্রাধিক্য নিবারণের নিমিত্ত ঘর্ম্মকারক ঔষধ প্রয়োগ। ৬, অন্য গ্রন্থির ক্রিয়ার হ্রাস হইলে তাহার প্রতিনিধি স্বরূপ হইয়া রক্ত পরিষ্কার করণ।

মূত্রকারক ও বিরেচক ঔষধ এবং শৈত্য সেবন দ্বারা ইহাদের ক্রিয়ার হানি হয়। উষ্ণপানীয় সেবন এবং উষ্ণ বস্ত্র দ্বারা শরীর আচ্ছাদন করিলে ইহাদের ক্রিয়া বৃদ্ধি হয়।

এই শ্রেণীস্থ ঔষধদিগের নাম। ইপেকাকুয়ানা, কোপেবা, টার্টার্ এমেটিক্, হিঙ্গু, ষ্টোরাক্স্, স্কুইল্, বাল্সাম্ অব্ টোলু, টার্, সেনেগা, বাল্সাম্ অব্ পিরু, ক্রিয়েজোট্, এমোনায়েকম্; বেন্জোইন্ (লোবান); অহিফেন।

## কফনিঃসারক, ইংরাজী, এক্স্পেক্টোরেন্টস্।

(Expectorants.)

যে সকল ঔষধ দ্বারা শ্বাসনালী ও ফুস্ফুস্‌মধ্যস্থ শ্লৈষ্মিক ঝিল্লি হইতে অধিক পরিমাণে শ্লেষ্মা নিঃসৃত হয়, অথবা, যাহাদের দ্বারা উক্ত স্থানে নিঃসৃত শ্লেষ্মা বহির্গত হয়।

ইহারা ২ প্রকার। ১ ম, নসিয়েন্ট এক্স্পেক্টোরেন্ট্স্ অর্থাৎ যাহাদের অবসাদন ও বমনকরণ গুণ আছে, যথা; টার্টার্ এমেটিক্, ইপেকাকুয়ানা ইত্যাদি। ২য়; ষ্টিমুলেন্ট্ এক্স্পেক্টোরেন্ট্স্ অর্থাৎ যাহারা শরীর উষ্ণ ও উত্তেজিত করে; যথা, স্কুইল্, এমোনায়েকম্, বেঞ্জোইন্, ইত্যাদি।

এ ভিন্ন, ক্ষার সকল শ্লেষ্মার গাঢ়ত্ব শ্যানত্ব হ্রাস করে, তাহাতে শ্লেষ্মা সহজে নির্গত হয়। এ নিমিত্ত ক্ষারকেও কফনিঃসারক শ্রেণীভুক্ত করা যায়।

কাশ রোগের প্রথমাবস্থায় যখন শ্বাসনালী ও ফুস্ফুস্ মধ্যস্থ শ্লৈষ্মিক ঝিল্লিতে প্রদাহ থাকে ও শিরা সকল রক্তে পূর্ণ থাকে এবং নিঃসরণ হয় না তখন প্রথম শ্রেণীস্থ ঔষধ ব্যবহার্য্য।

প্রদাহ হ্রাস হইবার পর শিরা সকল শিথিল হইলে, যখন যথেষ্ট পরিমাণে শ্বাস যন্ত্র মধ্যে কফ জন্মিতে থাকে, তখন ঐ কফ বহির্গত করণার্থ দ্বিতীয় শ্রেণীস্থ ঔষধ প্রয়োজ্য।

অপর, কতকগুলি কফনিঃসারক ঔষধের ধূম শ্বাস দ্বারা গ্রহণ করা যায়, ইহারা শ্বাস-নালীস্থ শ্লৈষ্মিক ঝিল্লিতে সংলগ্ন হইয়া কার্য্য করে। অতএব ইহাদিগকে স্থানিক কফনিঃসারক, ইংরাজী, টপিকেল্ এক্স্পেক্টোরেন্ট্স্ কহে। ইহারা ২ শ্রেণীতে বিভক্ত; ১, উত্তেজক, যথা, আইওডিন্, ক্লোরিন্, টার্, বেঞ্জোইক্ এসিড্ প্রভৃতির ধূম। ২, অবসাদক, যথা, কোনায়ম্, হেন্বেন্, ধুতুরা প্রভৃতির ধূম, উষ্ণজলের বাষ্প ইত্যাদি। ইহাদের দ্বারা কাশের উগ্রতার হ্রাস হয় ও সহজে কফ নিঃসরণ হয়।

বিরেচক ও মূত্রকারক ঔষধ দ্বারা কফনিঃসারকের ক্রিয়ার হানি হয়। উষ্ণ-পানীয় ও বমনকারক ঔষধ সেবন করিলে এবং শরীর উষ্ণ রাখিলে ইহাদের ক্রিয়া উত্তম প্রকাশ পায়। অহিফেন ও শৈত্য সেবন দ্বারা কফনিঃসারকের ক্রিয়ার ব্যাঘাত জন্মে।

কফনিঃসারক ঔষধ সকলের নাম। ইপেকাকুয়ানা, টার্টার এমেটিক্, স্কুইল্, সেনেগা, এমোনায়েকম্, হিঙ্গু, বাল্সাম্ অব্ টোলু, বাল্সাম্ অব্ পিরু, বেঞ্জোইন্, কোপেবা, ষ্টোরাক্স্, ক্রিয়েজোট্ ইত্যাদি।

## পিত্তনিঃসারক, ইংরাজী, কোলেগগ্স্।

## (Cholagogues.)

ইহারা ২ প্রকার; সাক্ষাৎ ও পরম্পরিত। যে সকল ঔষধ সেবন করিলে শোষিত হইয়া যকৃতের ক্রিয়া বৃদ্ধি করে, তাহারা সাক্ষাৎ পিত্তনিঃসারক। যথা, পারদ ঘটিত ঔষধ সমস্ত, নাইট্রো-মিয়ুরিয়াটিক্ এসিড্, ক্লোরিন্, ট্যারাক্সেকম্ ইত্যাদি।

বমন কারক ঔষধ সমস্ত এবং জ্যালাপ্, স্ক্যামনি প্রভৃতি যে সকল বিরেচকের ক্রিয়া সমুদায় অন্ত্রে প্রকাশ পায়, তাহারা পরম্পরিত পিত্তনিঃসারক। বমনকারক ঔষধ সেবন করিলে বমনকালে উদর প্রদেশীয় পেশী সকল দ্বারা যকৃৎ ও পিত্তস্থলী চাপিত হয়, তাহাতে স্থতরাং পিত্ত নিঃসৃত হয়। জ্যালাপ্ প্রভৃতি বিরেচক দ্বারা ডিওডিনমস্থ শ্লৈষ্মিক ঝিল্লিতে ও তৎসহযোগে সামান্য পিত্ত প্রণালীতে বিশেষ রূপে উগ্রতা জন্মে, পরে ঐ উগ্রতা যকৃৎ পর্য্যন্ত বিস্তীর্ণ হইয়া তাহার ক্রিয়া বৃদ্ধি করে।

## রজোনিঃসারক, ইংরাজী, এমিনেগগ্স্।

## (Emmenagogues.)

ইহারা রজোরুদ্ধ হইলে নিঃসারণ করে, পরিমাণ অল্প হইলে বৃদ্ধি করে এবং বিকৃত হইলে প্রকৃত অবস্থায় আনয়ন করে। ইহারা তিন প্রকার।

১ম। যাহাদের ক্রিয়া এককালে জরায়ুর উপর প্রকাশ পায়, যথা, ইলেক্ট্রি-সিটি, আর্গট্, সেবাইন্, বোরাক্স্ (সোহাগা), সিনেমন্ (দারুচিনি); ইহা-দিগকে ডিরেক্ট্ এমিনেগগ্স্ বা সাক্ষাৎ রজোনিঃসারক কহে।

২য়। যে সকল ঔষধ জরায়ুর নিকটস্থ অন্যান্য যন্ত্রকে উত্তেজিত করিয়া স্নায়ু সম্বন্ধে জরায়ুর উপর ক্রিয়া প্রকাশ করে। যথা, এলোজ্ (মুসব্বর), জ্যালাপ্ প্রভৃতি অতি বিরেচক ঔষধ সকল। ইহাদিগকে ইন্ডিরেক্ট্ এমিনেগগ্স্ বা পরম্পরিত রজোনিঃসারক কহে।

৩য়। শারীরিক দৌর্ব্বল্যাদি বশতঃ রাজোরুদ্ধ হইলে যে সকল ঔষধ শরীরের স্বাস্থ্য সংস্থাপন করিয়া রজঃপ্রকাশ করে। যথা, লৌহ ঘটিত ঔষধ সমস্ত। ইহাদিগকে কন্‌ষ্টিটিউশনেল্ এম্মিনেগগস্ বা ধাতব রজোনিঃসারক কহে।

প্রথম স্বাভাবিক রজঃ প্রকাশার্থ রজোনিঃসারক ঔষধ অব্যবহার্য্য। কিন্তু যদি দৌর্ব্বল্য ও রক্তহীনতা বশতঃ রজোলুপ্ত থাকে, তবে তৃতীয় শ্রেণীস্থ ঔষধ প্রয়োগ করিবে।

বয়োধিক হইলে যখন স্বভাবতঃ রজোলুপ্ত হয়, তৎকালে রজনিঃসারক ঔষধ নিষিদ্ধ। কারণ, এ অবস্থায় ঔষধ দ্বারা জরায়ুকে উত্ত্যক্ত করিলে প্রদাহাদি রোগ জন্মিতে পারে, কিন্তু রজোনিঃসারণ কখনই হয় না।

জরায়ুতে ক্যানসর্ নামক রোগ থাকিলে এবং গর্ভাবস্থায়, রজোনিঃসারক ঔষধ প্রয়োগ করিবে না।

রজোনিঃসারক ঔষধ প্রয়োগ কর্ত্তব্য হইলে ঋতুর প্রাকালে ব্যবস্থা করিবে।

## জরায়ু সঙ্কোচক, ইংরাজী, ইউটেরাইন্ মোটর্ ষ্টিম্যুলেণ্টস্।

(Uterine-motor Stimulants)

যে সকল ঔষধ দ্বারা জরায়ুর সঙ্কোচ বৃদ্ধি হইয়া গর্ভস্থ সন্তানাদি নির্গত হয়। ইহাদের ক্রিয়া জরায়ুস্থ পেশী-বিধানের উপর প্রকাশ পায়। আর্গট্, হেম্প (গাঁজা), বোরাক্স্ (সোহাগা) প্রভৃতি এই শ্রেণীভুক্ত।

## লাল নিঃসারক, ইংরাজী, সায়েলোগগ্‌স্।

(Sialogogues)

যে সকল ঔষধ দ্বারা মুখমধ্যে লাল ও শ্লেষ্মা অধিক পরিমাণে নির্গত হয়। ইহারা দুই প্রকার।

১ম। যে সকল ঔষধ সেবন করিলে শোষিত হইয়া লালগ্রন্থিগণকে উত্তেজিত করিয়া তাহাদের ক্রিয়া বৃদ্ধি করে। যথা, পারদ, আয়োডিন্, স্বর্ণ ঘটিত ঔষধ সমস্ত, লবণ দ্রাবক, যবক্ষার দ্রাবক ইত্যাদি। ইহারা কেবল লাল নিঃসারণার্থ কখন ব্যবহৃত হয় না। ইহাদের প্রধান ক্রিয়া পরিবর্ত্তক।

২য়। যে সকল ঔষধের ক্রিয়া সম্পূর্ণ স্থানিক অর্থাৎ মুখমধ্যে রাখিলে যাহারা মুখের শ্লৈষ্মিক ঝিল্লি ও লালগ্রন্থিগণকে উত্তেজিত করিয়া অধিক পরিমাণে শ্লেষ্মা ও লাল নির্গত করে। যথা, শুণ্ঠী, গোলমরীচ, লঙ্কামরীচ, পাইরিথ্রম্ ইত্যাদি। কেবল লাল নিঃসারণার্থ ইহাদিগকে ব্যবহার করা যায়। দন্তবেদনা, মাড়ির বেদনা, চক্ষুরোগ, কর্ণরোগ, শিরঃপীড়া ইত্যাদিতে লাল নিঃসারণ দ্বারা প্রত্যুগ্রতা সাধক ও দোহক হইয়া উপকার করে।

## ক্ষুৎকারক, ইংরাজী, এর্হিনস্ ।

(Errhines).

নাসারন্ধ্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লিতে ইহাদিগকে প্রয়োগ করা যায়। ইহাদের দ্বারা নাসারন্ধ্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লি উত্তেজিত হয়। তাহাতে বিবিধ উপকার সম্ভাবনা ; যথা,

১ম। নাসারন্ধ্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লি নিরস হইলে আর্দ্র করা যায় এবং ঘ্রাণশক্তি হ্রাস হইলে উত্তেজিত করা যাইতে পারে।

২য়। অধিক শ্লেষ্মা নিঃসারণ দ্বারা দোহন, এবং স্থানিক স্নায়ু সকলের উত্তেজন দ্বারা প্রত্যুগ্রতা সাধন করিয়া শিরঃপীড়া, চক্ষুরোগ, কর্ণরোগ, এবং ইউষ্টেকিয়ন্ টিউবের রোগাদিতে উপকার করে।

৩য়। নাসারন্ধ্রস্থ স্নায়ুর উত্তেজনা মস্তিষ্কে নীত হয় এবং তৎক্ষণাৎ তথা হইতে বক্ষ, গ্রীবা ও মুখের পেশী সকলে প্রত্যাবৃত্ত হইয়া তাহাদের এককালীন ক্রিয়া দ্বারা ক্ষুৎ বা হাঁচি উৎপন্ন করে। তৎকালে সমুদায় স্নায়ু মণ্ডল জাগরিত হইয়া উঠে। অতএব মূর্চ্ছাবস্থায় প্রয়োগ করিলে সচেতন করা যায়। এ ভিন্ন, নাসামধ্যে বা শ্বাসনালী মধ্যে কোন দ্রব্য প্রবেশ করিলে তাহা নির্গত করা যাইতে পারে, এবং শ্বাসরোধের উপক্রম হইলে শ্বাসক্রিয়া সংস্থাপন করা যাইতে পারে।

এই শ্রেণীস্থ ঔষধদিগের নাম। গন্ধদ্রব্যচূর্ণ যথা, রোজ্মেরি, শেজ্, লাবেণ্ডার্ ইত্যাদি। অপর, তামাক, লোবান, নিসাদল ইত্যাদি।

## ফোস্কাকারক, ইংরাজী, এপিস্প্যাষ্টিক্স্ ।

(Epispastics)

ইহাদিগকে বেসিকেণ্ট্স্ (Vesicants) বা ব্লিষ্টর্স্ (Blisters) কহা যায়। এই ঔষধ শরীরে সংলগ্ন করিলে প্রথমতঃ ঐ স্থানে প্রদাহ উপস্থিত করিয়া পরে ফোস্কা করে।

ফোস্কাকারকের উদ্দেশ্য। ১ম, সমুদায় শরীরকে উত্তেজিত করণ। ব্লিষ্টর্ সংলগ্ন করিলে প্রয়োগ স্থানে প্রদাহ বশতঃ সমুদায় শরীর উত্তেজিত হয়। জ্বরাদি রোগে জীবনীশক্তি অবসন্ন হইয়া পড়িলে ইহাদ্বারা উত্তেজিত করা যাইতে পারে।

২য়। শোষক শিরা সকলের ক্রিয়া বর্দ্ধন। ব্লিষ্টর দ্বারা শোষক শিরা সকল উত্তেজিত হয়, এবং সুতরাং তাহাদের ক্রিয়াও বৃদ্ধি হয়। অতএব বিবিধ প্রদাহ-জনিত আবদ্ধ রস শোষনার্থ এবং কোন কোন প্রকার অর্বুদাদি লোপ করিবার নিমিত্ত ব্লিষ্টর্ ব্যবহার করা যায়।

৩য়। প্রত্যুগ্রতা সাধন। এই উদ্দেশ্য বিবিধ আভ্যন্তরিক প্রদাহে ব্লিষ্টর্ প্রয়োগ করা যায়।

৪র্থ। দোহন। ব্লিষ্টর্ লাগাইয়া ফোস্কা হইলে তাহার চর্ম্ম উঠাইয়া ঐ ক্ষত রাখিলে পূয নির্গত হইতে থাকে এবং তাহাতেই দোহন সম্পন্ন হয়। বিবিধ পুরাতন আভ্যন্তরিক প্রদাহে ইহা বিশেষ উপকার করে।

৫ম। এণ্ডর্মিক্ রূপে ঔষধ প্রয়োগ করণ। অর্থাৎ ফোস্কার চর্ম্ম উঠাইয়া ঐ ক্ষতে মর্ফিয়া প্রভৃতি ঔষধ প্রয়োগ। ইহা পূর্ব্বে বর্ণনা করা গিয়াছে।

৬ষ্ঠ। বিবিধ কাল্পনিক বেদনা নিবারণ। হিষ্টিরিয়া নামক রোগে শরীরের বিবিধ স্থানে কাল্পনিক বেদনা উপস্থিত হয়, ব্লিষ্টর্ লাগাইলে প্রকৃত যাতনা উপস্থিত হওয়াতে কাল্পনিক বেদনা আর মনে থাকে না।

ব্লিষ্টর ব্যবহার কালে নিম্ন লিখিত কয়েকটি বিষয় স্মরণ রাখা অবশ্য কর্ত্তব্য।

১, প্রদাহের আরম্ভে এবং প্রদাহের উগ্রতার হ্রাস হইবার পূর্ব্বে ব্লিষ্টর ব্যবস্থা করিবে না। প্রাদাহিক জ্বর লাঘব হইবার পর ব্লিষ্টর্ দ্বারা উপকার হয়। ২, যে সকল স্থানের চর্ম্ম অতি সূক্ষ্ম, যথা, স্তন, অণ্ডকোষ ইত্যাদি, এমন স্থলে ব্লিষ্টর প্রয়োগ অবিধেয়। এবং যে স্থানে অস্থি চর্ম্মের নীচে উচ্চ হইয়া থাকে সে স্থানেও ব্লিষ্টর্ নিষিদ্ধ। ৩, কোন কোন রোগ স্থানে ব্লিষ্টর্ প্রয়োগ করিবে না; যথা, স্বরযন্ত্র প্রদাহ। ৪, ব্লিষ্টর্ প্রয়োগ করিয়া ৮ ঘণ্টার উর্দ্ধ রাখা অপ্রয়োজন। শৈশবাবস্থায় কেবল চর্ম্ম আরক্তিম হওন পর্য্যন্ত ব্লিষ্টর্ রাখিবে, পরে ব্লিষ্টর উঠাইয়া একখানি উষ্ণ পুল্টিশ্ লাগাইলে, ২।৩ ঘণ্টার মধ্যেই ফোস্কা হইয়া উঠে। শৈশব্যবস্থায় অধিকক্ষণ ব্লিষ্টর রাখিলে চর্ম্মের কোমলত্ব বশতঃ অত্যন্ত প্রদাহ হয়, এমন কি, প্রদাহাধিক্য বশতঃ চর্ম্ম পচিয়া যাইবার সম্ভাবনা। ৫, ব্লিষ্টর্ শীঘ্র শুকাইতে হইলে ফোস্কা গালিবে না; আর যদি গলিয়া থাকে তাহার চর্ম্ম উঠাইবে না। ৬, গর্ভাবস্থায় ব্লিষ্টর্ প্রয়োগ নিতান্ত নিষিদ্ধ, বিশেষতঃ স্তনে; ডাক্তার ডিয়ুইস্ কহেন যে, ব্লিষ্টর্ প্রয়োগ দ্বারা তিনি দুইবার গর্ভপাত হইতে দেখিয়াছেন। ৭, স্কর্বি নামক রোগে এবং যে সকল স্থলে স্কর্বি রোগের ন্যায় লক্ষণ সকল প্রকাশ পায়, ব্লিষ্টর্ লাগাইলে চর্ম্ম পচিয়া যাইবার সম্ভাবনা। ৮, কোন কোন রোগস্থান হইতে দূরে ব্লিষ্টর্ লাগাইলে মহোপকার হয়, যথা, সায়েটিকা ও লম্বেগো রোগে পদগুল্ফে ব্লিষ্টর্ প্রয়োগ।

ফোস্কাকারক ঔষধদিগের নাম। উত্তাপ, ক্যান্থারাইডিজ্, লাইকর্ এমোনিয়া।

## চর্ম্মপ্রদাহক, ইংরাজী, রুবিফেসিয়েণ্ট্স্।

(Rubefacients)

এই সকল ঔষধ সংলগ্ন করিলে চর্ম্মে প্রদাহ জন্মে, কিন্তু বহুক্ষণ না রাখিলে ফোস্কা হয় না। ফোস্কাকারক ঔষধ হইতে প্রভেদ এই, যে, ইহাদের দ্বারা অধিক বিলম্বে ফোস্কা হয় এবং প্রদাহ ও যাতনা অধিক হয়, আর ক্ষত শীঘ্র শুষ্ক হয় না।

এনিমিত্ত ইহাদিগকে ফোস্কা করণার্থ ব্যবহার করা যায় না। অপর, কয়েকটি ঔষধ আছে যে, তাহাদের দ্বারা চর্ম্মে ক্ষুদ্র ক্ষুদ্র পূযপূর্ণ দানা সকল জন্মে। যথা, টার্টার্ এমেটিক্, ইপেকাকুয়ানা, জয়পালের তৈল ইত্যাদি ; ইহাদিগকেও এই শ্রেণীভুক্ত করা গেল।

অবসন্নাবস্থায় উত্তেজনার নিমিত্ত ইহাদিগের প্রয়োগ করা যায়। ফোস্কা-কারক অপেক্ষা ইহারা এবিষয়ে শ্রেষ্ঠ, কারণ, ইহাদের ক্রিয়া শীঘ্র প্রকাশ পায়, ফোস্কা না হওয়া প্রযুক্ত দোহন হয় না, আর বিস্তীর্ণ স্থানে ব্যাপিয়া লাগান যাইতে পারে।

অপর, বিবিধ পুরাতন প্রদাহে এবং আক্ষেপ জনক রোগে প্রত্যুগ্রতা সাধক হইয়া উপকার করে। পাকাশয়ের উগ্রতা বা আক্ষেপ বশতঃ বমন নিবারণার্থ এই শ্রেণীস্থ ঔষধ বিশেষ উপকারক।

এই শ্রেণীস্থ ঔষধ সমূহের নাম। উত্তাপ, মষ্টার্ড্ (সর্ষপ), ক্যাপ্সিকম্ (লঙ্কা-মরীচ), জিঞ্জর্ (শুণ্ঠী), ক্লবস্ (লবঙ্গ), সিনেমন্ (দারুচিনি), ব্ল্যাক্পিপর্ (গোলমরীচ), সেবাইন্, এমোনায়েকম্ পলস্তা, গ্যাল্বেনম্ পলস্তা, এমোনিয়া, টার্টার্ এমেটিক্, ক্রোটন্ অইল্ (জয়পালের তৈল), ইপেকাকুয়ানা।

## দাহক, ইরাজী, এস্কারোটিক্স্।

(Escharotics)

ইহাদিগকে শরীরে সংলগ্ন করিলে স্থানিক বিধানকে নষ্ট করিয়া ক্ষত করে।

উদ্দেশ্য। ১, ইশু বা গুল বসান ; ২, ক্ষত করণ ; ৩, ক্যান্সর্ প্রভৃতি দুষ্ট ক্ষত সমূলে বিনাশ করণ ; ৪, বাঘি ও স্ফোটকাদি ছেদন ; বিষালু জন্তু দংশন করিলে ঐ ক্ষতে সংলগ্ন করিয়া বিষ নাশ করণ।

দাহকদিগের নাম। উত্তাপ, পটাশা ফিউজা, নাইট্রেট্ অব্ সিল্ভর্, সল্ফেট্ অব্ কপর্ (তুঁতিয়া), ক্লোরাইড্ অব্ জিঙ্ক্, আর্সেনিয়স্ এসিড্ (শিমূলক্ষার), করোসিব্ সব্লিমেট্ (রসকর্পূর), এসিড্ নাইট্রেট্ অব্ মার্করি, খনিজ দ্রাবক ইত্যাদি।

## তরলকারক, ইংরাজী, ডাইল্যুয়েণ্ট্স্।

(Diluents)

ইহাদের দ্বারা রক্ত রসাদিকে তরল করা যায়। এই শ্রেণীস্থ ঔষধের মধ্যে জল সর্ব্বপ্রধান, ফলতঃ জলই একমাত্র ঔষধ। অন্যান্য শৈত্য ও স্নিগ্ধকারক দ্রব্য জলের সহিত মিশ্রিত করিয়া প্রয়োগ করা যায়।

তরলকারক ঔষধ সেবন করিলে প্রথমতঃ পাকাশয়স্থ অজীর্ণ ভক্ষ্য, বিষাক্ত দ্রব্য ও তীক্ষ্ণ অম্লাদি তরল হয়, তাহাতে তাহাদের উগ্রতার হ্রাস হইয়া পাকাশয়স্থ

শ্লৈষ্মিক ঝিল্লিতে অপকার করিতে পারে না। অপর পাকাশয়ে প্রদাহাদি থাকিলে তীক্ষ্ণ অম্লাদি তরল করিয়া এবং শৈত্যকর হইয়া উপকার করে। শীতজল পাকাশয় হইতে শোষিত হওনান্তর রক্তকে তরল ও শীতল করে; তাহাতে বিসূচিকাদি যে সকল রোগে রক্ত গাঢ় হয়, এবং জ্বর ও প্রদাহাদি যে সকল রোগে রক্ত উষ্ণ হয় তাহাতে উপকার করে। অপিচ রক্ত হইতে ঐ জল স্রাবণগ্রন্থি সকল দ্বারা নির্গত হয়, তৎকালে ঐ গ্রন্থিগণের রসকে তরল করে ও তাহাদের কটুত্ব সংহার করে।

## স্নিগ্ধকারক, ইংরাজী, ডিমল্সেণ্ট্স্।

## (Demulcents)

কটুতা রাহিত্যই ইহাদের প্রধান গুণ। ইহারা জলে দ্রব হয় এবং দ্রব হইয়া জলে মসৃণত্ব ও শ্যানত্ব জন্মাইয়া দেয়।

ইহারা প্রদাহিত স্থানকে আবৃত রাখে, স্থানিক আর্দ্রতা ও শৈথিল্য সম্পাদন করে এবং উগ্র পদার্থের সহিত মিশ্রিত হইয়া তাহাদের উগ্রতা হ্রাস করে।

এই শ্রেণীস্থ ঔষধদিগের নাম। গম্ আরেবিক্ (আরবিগঁদ), গম্‌ট্র্যাগাকান্থ. (কতীরা), লিন্সিড্ (মসিনা), কুইন্স সীড্ (বিহিদানা), প্ল্যাণ্টেগো ইস্পাগুলা (ইসবগুল), অল্মস্, মার্শম্যালো, শুগার্ (শর্করা), লিকরিস্ (যষ্টিমধু), গ্লিশরীন, অ্যারারুট্, সাগু, যব, গোধূম, অন্নাদির মণ্ড, ট্যাপিওকা, আমণ্ড্, (বাদাম্), অইস্ল্যাণ্ড্‌মস্।

## স্থানিক শিথিলতা সম্পাদক, ইংরাজী, এমোলিয়েণ্ট্স্।

## ( Emollients )

কোন স্থানকে আর্দ্র, উষ্ণ, শিথিলও আবৃত রাখিবার নিমিত্ত এই শ্রেণীস্থ ঔষধ প্রয়োগ করা যায়। ইহাদিগের বাহ্য প্রয়োগ মাত্র হয় এবং ইহারা পুল্টিশ্ রূপেই ব্যবহৃত হয়।

পুল্টিশার্থ ব্যবহৃত ঔষধদিগের নাম। গোধূম চূর্ণ; পাউরুটি; মসিনা; অল্মস্; মার্শম্যালো; ওট্‌মীল্; আলু; গাজর; স্পঞ্জিয়া পিলাইন্।

## আবরক, ইংরাজী, প্রোটেক্টিব্স্।

## ( Protectives )

ইহারা রোগ স্থানকে আচ্ছাদন করিয়া অপর দ্রব্যের ঘর্ষণ বা রাসায়নিক ক্রিয়া হইতে রক্ষা করে। ইহাদের ক্রিয়া সম্পূর্ণ স্থানিক। ইহারা দুই প্রকার।

১ম। যাহারা শরীর বিধানে কোন বিকার না জন্মাইয়া কেবল মাত্র স্থানকে আবৃত করে। যথা, জলপাই ও বাদামের তৈল, শূকরের, মেষের ও তিমির বসা, মোমের মলম, পলস্তা, কলোডিয়ন্, কাউচুক, গটাপর্চা ইত্যাদি।

২য়। যাহারা আবরক না হইয়া রাসায়নিক ক্রিয়া দ্বারা স্থানিক বিধানকে এরূপ পরিবর্ত্তিত করে যে, তাহাতে তাহাদের উপর অপর দ্রব্য কার্য্য করিতে পারে না। নাইট্রেট্ অব্ সিল্ভার্, আইওডিন্, ক্রিয়োজোট্ ইত্যাদি।

## অদৈহিক ঔষধ শ্রেণী।

### অম্লনাশক বা ক্ষার, ইংরাজী, অ্যান্টাসিড্স্ বা আল্কালিজ্।

### ( Antacids or Alkalis )

ইহাদিগকে অম্লের সহিত সংযুক্ত করিলে রাসায়নিক সম্মিলন দ্বারা অম্লনাশ করে এবং নিজেও নষ্ট হয়। আর এই উভয়ের সংযোগে এক নূতন পদার্থ উৎপন্ন হয়। এই পদার্থকে লবণ কহে। ক্ষার ও অম্লের তারতম্য বশতঃ লবণ ৩ প্রকার। যথা, ক্ষারাধিক লবণ, ইংরাজী, আল্কালাইন্ সাল্ট্; অম্লাধিক লবণ, ইংরাজী, এসিড্ সাল্ট্, সমক্ষারাম্ল লবণ, ইংরাজী, নিউট্রেল্সাল্ট্। ক্ষার ভিন্ন অক্সিজেন্ সংযুক্ত ধাতু সকল ও অম্ল সহযোগে লবণ প্রস্তুত করে। যথা, সল্ফেট্ অব্ আয়রন্ ( হিরাকস্ ), গন্ধক দ্রাবক ও অক্সিজেন্ ঘটিত লৌহ সহযোগে, এবং সল্ফেট্ অব্ কপর্ ( তুঁতিয়া ), গন্ধক দ্রাবক ও অক্সিজেন্ ঘটিত তাম্র সহযোগে প্রস্তুত হয়। ইহাদিগকে মেট্যালিক্ সাল্ট্ ( ধাতব লবণ ) কহে। এ ভিন্ন, বিবিধ ঔদ্ভিজ্জ বীর্য্য অম্ল সহযোগে প্রস্তুত করে, যথা, গন্ধক দ্রাবক ও সিঙ্কোনার বীর্য্য ( কোয়াইনা ) সহযোগে সল্ফেট্ অব্ কোয়াইনা প্রস্তুত হয়; অহিফেনের বীর্য্য (মর্ফিয়া ) ও সির্কাম্ল সহযোগে অ্যাসিটেট্ অব্ মর্ফিয়া নামক লবণ প্রস্তুত হয়। এবং এই নিমিত্ত এই সকল ঔদ্ভিজ্জ বীর্য্যকে আল্কালাইড্স্ বা উপক্ষার কহা যায়। এ স্থলে আরও জ্ঞাতব্য যে বিশুদ্ধ ধাতু এবং উপধাতু সহযোগে কয়েকটী লবণ উৎপন্ন হয়। যথা, ক্লোরাইড্ অব্ শোডিয়ম, আইওডাইড্ অব্ পটাশিয়ম্ ইত্যাদি। অপর, ক্ষারের আর একটী লক্ষণ এই যে, ঔদ্ভিজ্জ পীতবর্ণকে লোহিত করে, যথা, হরিদ্রা, চূর্ণ সংযুক্ত হইলে লোহিত বর্ণ প্রাপ্ত হয়।

ঔষধার্থ নিম্নলিখিত ক্ষার সকল ব্যবহৃত হইয়া থাকে। পটাশ্, শোডা, লাইম্, ম্যাগ্নিসিয়া, এমোনিয়া, লিথিয়া এবং ইহাদের কার্বনেট্ সকল, অর্থাৎ কার্বনিক্ এসিড্ বায়ু সহযোগে ইহারা যে সকল লবণ প্রস্তুত করে। এভিন্ন এই সকল ক্ষারের ঔদ্ভিজ্জ অম্লঘটিত সমক্ষারাম্ল লবণ যথা, সাইট্রেট্, টার্ট্রেট্ ইত্যাদিও এই শ্রেণীভুক্ত করা যাইতে পারে, কারণ সেবন করিবার পর ইহারা শরীর মধ্যে কার্বনেট্ রূপ প্রাপ্ত হয়। অপর কাষ্ঠাঙ্গার ও জান্তবাঙ্গার দ্বারা অম্লরস শোষিত হইয়া অকর্ম্মণ্য হয়, এই নিমিত্ত অঙ্গারকেও অম্লনাশক মধ্যে গণ্য করা গেল. কিন্তু স্মরণ রাখা

কর্ত্তব্য যে অঙ্গারে ক্ষারের আর কোন লক্ষণ নাই। অর্থাৎ অম্লের সহিত সংযুক্ত হইয়া লবণ প্রস্তুত করে না এবং ঔদ্ভিজ্জ পীতবর্ণকেও লোহিত করে না।

আময়িক প্রয়োগ। পাকাশয়স্থ অম্ল নাশের নিমিত্ত ক্ষার প্রয়োগ করা যায়। কিন্তু স্মরণ রাখা কর্ত্তব্য যে ক্ষার দ্বারা অম্লনাশ হয় বটে, কিন্তু অম্লরোগের প্রতীকার হয় না। সেবন করিবামাত্র পাকাশয়স্থ অম্লকে তৎক্ষণাৎ নষ্ট করে, তাহাতে অম্লজনিত ক্লেশ সকল তখন নিবারণ হয় বটে, কিন্তু অম্লরোগের মূল কারণ পূর্ব্ববৎ থাকা প্রযুক্ত কিয়ৎক্ষণ পরে পুনরায় উপস্থিত হয়। অতএব কেবল ক্ষার দ্বারা অম্লরোগের প্রতীকার চেষ্টা নিষ্ফল। বরঞ্চ বারংবার অধিক পরিমাণে ক্ষার প্রয়োগ করিলে ভয়ানক অজীর্ণ রোগ উপস্থিত হয়, কারণ অধিক পরিমাণে ক্ষার সেবন করিলে ঐ ক্ষার নাশার্থ পাকাশয় হইতে অধিক পাচক অম্লরস নির্গত হইতে থাকে, আর এইরূপ বারংবার হইলে পাকাশয়ের শক্তি পুনঃ পুনঃ উত্তেজনা হেতু ক্ষীণ হইয়া পড়ে; তাহা হইলে পাচক অম্লরস যথেষ্ট পরিমাণে আর নির্গত হয় না; সুতরাং ভয়ানক অজীর্ণ ও অম্লরোগ উপস্থিত হয়। অতএব স্মরণ রাখা কর্ত্তব্য যে অম্লরোগের ক্ষার দ্বারা পাকাশয়স্থ অম্লনাশ ভিন্ন আর কোন উপকার সম্ভবে না।

পাকাশয়স্থ অম্লনাশের নিমিত্ত ক্ষার প্রয়োগ করিতে হইলে আহারের পরক্ষণেই ব্যবস্থা করিবে না; কারণ তাহাতে পাচক রসের অম্লত্ব নষ্ট হইয়া পরিপাকের ব্যাঘাত হয়। অতএব আহারের ৩। ৪ ঘণ্টা পরে প্রয়োগ করিবে। অন্ত্রমধ্যে অম্ল হইলে বিলম্বে দ্রবণীয় ম্যাগ্‌নিসিয়া বা চূণ ব্যবহার্য্য। কারণ তাহা হইলে রোগ স্থান পর্য্যন্ত যাইয়া কার্য্য করিতে পারে। পাকাশয়স্থ অম্ল যদি বায়ু রূপ হয় তন্নিবারণার্থ এমোনিয়া বা তাহার কার্ব্বনেট্ প্রয়োজ্য। যদি অম্লরোগ সহযোগে আধ্মান থাকে তবে ক্ষার কার্ব্বনেট্ ব্যবস্থা করিবে না, কারণ কার্ব্বনিক্ এসিড্ বায়ু নির্গত হইয়া আধ্মান বৃদ্ধি করিতে পারে।

অপিচ প্রস্রাবের অম্লাধিক সংশোধনার্থও ক্ষার প্রয়োগ করা যায়। প্রস্রাবের অম্লত্ব সংহারার্থ লিথিয়া সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ, পটাশ্ মধ্যম, সোডা ও ম্যাগ্‌নিসিয়া প্রভৃতি নিকৃষ্ট। উপরি উক্ত ক্ষার সকলের ঔদ্ভিজ্জ অম্লঘটিত এবং কার্ব্বনিক্ এসিড্ বায়ু ঘটিত লবণ সর্ব্বাপেক্ষা প্রয়োগোপযোগী।

অপর, ক্ষারের আর একটি বিশেষ গুণ আছে। ক্ষার দ্বারা রক্তের ফাইব্রিন্ ও নিঃসৃত ঘনীভূত রসাদি তরল হয়। এনিমিত্ত বাত, ফুস্‌ফুস্ প্রদাহ, স্ক্রফিউলা প্রভৃতি রোগে ব্যবহার্য্য। এই সকল রোগে শরীরস্থ অম্লনাশ এবং ঘনীভূত রক্ত ও শ্লেষ্মাদি তরল করিয়া উপকার করে।

অপর, রক্তে যে স্বাভাবিক ক্ষার আছে তাহা রক্তের জলীয়াংশে দ্রবীভূত

থাকে। বিসূচিকাদি যে সকল রোগে অধিক পরিমাণে রক্তের জলীয়াংশ নির্গত হইয়া যায়, তাহাতে সুতরাং রক্তের স্বাভাবিক ক্ষারত্বের লাঘব হয়। এই সকল রোগে ক্ষার উপকারক। অল্প পরিমাণে অধিক জলের সহিত প্রয়োগ করিবে।

তৈলের সহিত ক্ষার মিশ্রিত করিলে সাবান প্রস্তুত হয়। এই কারণ বশতঃ মেদরোগে ক্ষার উপকারক। এবং ক্ষার দ্বারা তৈলাক্ত দ্রব্য পরিপাক হয়, এবিধায় ইহারা পিত্ত এবং ক্লোমরসের ন্যায় কার্য্য করে, অতএব এই সকল রসের অল্পতা হইলে ইহারা প্রয়োজ্য।

## ক্ষারনাশক বা অম্ল।

ইংরাজী, অ্যাণ্টাল্‌কালিজ্ (Antalkalies) বা এসিড্‌স্ (Acids)। ইহারা ক্ষারের সহিত সংযুক্ত হইয়া তাহার ক্ষারত্ব সংহার করে এবং তৎসহযোগে বিবিধ লবণ উৎপন্ন করে। ঔদ্ভিজ্জ নীল বর্ণকে রক্তবর্ণ করে। রক্‌সিলা জাতীয় ঔদ্ভিজ্জ হইতে যে লিটমস্ নামক নীলবর্ণ দ্রব্য পাওয়া যায় তাহাতে শোষক কাগজ সিক্ত করিয়া অম্লপরীক্ষার্থ ব্যবহৃত হয়। ইহাকে নীল লিট্‌মস্ কাগজ কহে।

অম্ল দুই প্রকার। ১, পার্থিব অম্ল বা দ্রাবক, ইংরাজী, মিনেরল্ এসিড্‌স্; ২, ঔদ্ভিজ্জ অম্ল, ইংরাজী, ভেজিটেব্‌ল্ এসিড্‌স্।

১ম। দ্রাবক বা মিনেরল্ এসিড্‌স্। নির্জ্জলাবস্থায় ইহারা তীক্ষ্ণ দাহক; সেবন করিলে মুখ, গলা, উদর দগ্ধ করিয়া প্রাণনাশ করে। যথাযোগ্য জল মিশ্রিত করিলে ইহারা ক্ষারনাশক, শৈত্যকারক, সঙ্কোচক ও বলকারক। যবক্ষার দ্রাবক ও লবণ দ্রাবকের পরিবর্ত্তন গুণও আছে। অধিক দিন পর্য্যন্ত সেবন করিলে পরিপাক শক্তি হ্রাস করে এবং শরীর দুর্ব্বল করে। অপর; সেবন কালে দন্তে লাগিলে দন্তের হানি করে।

আময়িক প্রয়োগ। অপাক রোগে এবং রোগান্তে দৌর্ব্বল্য থাকিলে ঔদ্ভিজ্জ তিক্ত সহযোগে ব্যবহার্য্য। প্রস্রাবে ক্ষারত্ব দোষ জন্মিলে তৎসংশোধনার্থ প্রয়োগ করা যায়, এবং প্রস্রাবে অক্‌জ্যালিক্ এসিড্ জন্মিলে ইহারা উপকার করে। উপদংশ রোগে যবক্ষার দ্রাবক পরিবর্ত্তক হইয়া উপকার করে। যবক্ষার দ্রাবক এবং লবণ দ্রাবক সংযুক্ত হইলে পরিবর্ত্তক ও পিত্ত নিঃসারক হয়। এনিমিত্ত পুরাতন যকৃত রোগে মহোপকার করে। অপর, টাইফস্ ও টাইফইড্ প্রভৃতি বিকৃত জ্বর রোগে দ্রাবক সকল বিশেষ উপকার করে। ডাক্তার মচিসন কহেন যে ইহাদের তুল্য উপকারক ঔষধ আর নাই। রোগীর অবস্থা বিবেচনা করিয়া ১০ মিনিম্ হইতে ৬০ মিনিম্ মাত্রায় কিঞ্চিৎ কুইনাইন্ সহযোগে ৩ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে। এতদ্ভিন্ন দাহকের নিমিত্ত বিবিধ দুষ্ট ক্ষতাদিতে বাহ্য প্রয়োগ করা হয়।

দ্রাবকদিগের নাম। গন্ধক দ্রাবক, ইংরাজী, সল্‌ফিউরিক্‌ এসিড্‌; যবক্ষার দ্রাবক, ইংরাজী, নাইট্রিক এসিড্‌; লবণ দ্রাবক, ইংরাজী, হাইড্রোক্লোরিক এসিড বা মিউরিএটিক্‌ এসিড্‌; ফস্ফরিক্‌ এসিড্‌।

২য়। ঔদ্ভিজ্জ অম্ল, বা ভেজিটেবল্‌ এসিড্‌। ইহাদের ক্রিয়া দ্রাবকদিগের ন্যায়, কিন্তু তত তীক্ষ্ণ নহে। শৈত্য করণার্থ ইহারা দ্রাবকাপেক্ষা উপযোগী। অপর, ইহারা স্কর্বী নামক রোগে বিশেষ উপকার করে, এনিমিত্ত ইহাদিগকে এণ্টিস্কর্বিউ-টিক্‌স কহা যায়। ইহারা দন্তে লাগিলে দন্তের হানি করে না।

ঔদ্ভিজ্জ অম্লদিগের নাম। জম্বীরাম্ল, ইংরাজী, সাইট্রিক এসিড্‌; দ্রাক্ষাম্ল ইংরাজী, টার্টারিক্‌ এসিড্‌; সির্কাম্ল, ইংরাজী, এসেটিক এসিড্‌; অক্‌জালিক্‌ এসিড্‌ এবং লোবানাম্ল, ইংরাজী, বেঞ্জোইক্‌ এসিড্‌।

## পরপুষ্টাপহ, ইংরাজী, প্যারেসাইটিসাইড্‌।

## ( Parasiticide )

মনুষ্য শরীরে বাহ্যাভ্যন্তরে বিবিধ কীট এবং উদ্ভিজ্জ জন্মিয়া বিবিধ উৎকট রোগের কারণ হয়। শরীরস্থ জীব দ্বিবিধ; দ্রষ্টব্য এবং আণুবীক্ষণিক; তদনুসারে এই শ্রেণীস্থ ঔষধকে দুই ভাগ করা যাইতে পারে। ১, যে সকল ঔষধ দ্রষ্টব্য কীট নষ্ট করে; ইহাদিগকে কৃমিনাশক বা এন্থেল্‌মিণ্টিকস্‌ কহা যায়। ২, যে সকল ঔষধ আণুবীক্ষণিক জীব নষ্ট করে; ইহাদিগকে অন্তরুৎসেচনাপহ বা এণ্টিজাইমটিকস্‌ কহা যায়।

## কৃমিনাশক, ইংরাজী, অ্যান্থেল্‌মিণ্টিক্‌স্‌।

## ( Anthelmintics )

## বা বর্মিফিউজ ( Vermifuge )

সামান্যতঃ যে সকল ঔষধ দ্বারা অন্ত্রস্থ কৃমি নষ্ট হয় তাহাদিগকে এই শ্রেণীভুক্ত করা যায়। কিন্তু উপযুক্ত মতে বিবেচনা করিলে, শরীরজ অন্যান্য কীট, যথা, মূত্র গ্রন্থিস্থ ট্রিক্সাইলস্‌, জালবৎ বিধানস্থ বিবিধ ফিলেরিয়া, যকৃৎস্থ ডিষ্টোমা এবং বিবিধ হাইডেটিড্‌ আদি, বিনাশকারী ঔষধ ও প্রকরণাদিকে এই শ্রেণীস্থ বলিতে হইবে। কিন্তু যে হেতু শেষোক্ত কীট সকল বিনাশের কোন বিশেষ ঔষধ এ পর্য্যন্ত সুনিশ্চিত হয় নাই এবং ইহাদের প্রতিকার অস্ত্রচিকিৎসার অধীন, অতএব, কৃমিনাশক শ্রেণী মধ্যে অন্ত্রস্থ কৃমিনাশক ঔষধই গণ্য করিতে হইবে। ইহারা ৪ প্রকারে বিভক্ত।

১ম। যে সকল ঔষধ সেবন করিলে কৃমিসকল বিষাক্ত হইয়া নষ্ট হয়। ইহাদের প্রয়োগ করিলে মৃত কৃমি সকল নির্গত হয়। ইহাদের সেবনানন্তর বিরেচক প্রয়োজন। ইহাদিগকে ইংরাজীতে স্পেসিফিক্‌ আন্থেল্‌মিণ্টিক্স্‌ অর্থাৎ যথার্থ কৃমিনাশক

কহে। যথা, টার্পিন তৈল, মেল্ ফার্ণ পোম্ গ্র্যানেট্ (দাড়িম্ব), কুসো, ওয়ার্ম সীড্, স্যাণ্টোনাইন্, স্পাইজিলিয়া, এজাডারেক্টা (নিম) ইত্যাদি।

২য়। যাহারা কৃমির গাত্রে বিদ্ধ হইয়া তাহাদিগকে এরূপ উত্যক্ত করে যে তাহারা আর অন্ত্রমধ্যে থাকিতে পারে না। যথা টিন চূর্ণ, কাউহেজ্ ইত্যাদি। ইহাদিগকে ইংরাজীতে মিকানিকেল্ আন্থেল্মিণ্টিক্স্ অর্থাৎ ভৌতিক কৃমিনাশক কহে। ইহারা প্রায় ব্যবহৃত হয় না।

৩য়। অতি বিরেচক ঔষধ সমস্ত। ইহাদের ক্রিয়ার বেগে কৃমি সকল নির্গত হইয়া পড়ে, কিন্তু প্রায় জীবিত থাকে। জ্যালাপ্, স্ক্যামনি, কেলমেল্ প্রভৃতি কৃমি-নাশার্থ ব্যবহৃত হইয়া থাকে। ইহাদিগকে ইংরাজীতে পর্গেটিব্ আন্থেল্মিণ্টিক্স্ অর্থাৎ বিরেচক কৃমিনাশক কহে।

৪র্থ। যাহারা অন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লির অবস্থা সংশোধন করে। কদর্য্য আহার দ্বারা অজীর্ণ হইলে অন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লির রস সকল বিকৃত হয় এবং উক্ত ঝিল্লি হইতে অধিক শ্লেষ্মা নিঃসৃত হয়। এই অবস্থাতে শ্লৈষ্মিক ঝিল্লি কৃমিদিগের উত্তম বাসোপযোগী হয়। সুতরাং এই অবস্থা সংশোধিত হইলে আর কৃমি জন্মে না। সুপথ্য, ঔদ্ভিজ্জ তিক্ত, লবণ, লৌহ ঘটিত ঔষধাদি এই শ্রেণীভুক্ত। ডাং প্যারিস্ কহেন যে লবণ দ্রাবক কোয়াসিয়ার ফাণ্ট্ সহযোগে অতিশয় উপকার করে। এই শ্রেণীস্থ ঔষধকে ইংরাজীতে প্রিভেণ্টিব্ আন্থেল্মিণ্টিক্স্ অর্থাৎ কৃমিবারক কহে।

মনুষ্য-অন্ত্রে দুই জাতীয় কৃমি পাওয়া যায়, গোল, এবং চেপ্টা। গোল জাতীয় কৃমির উদর গহ্বর আছে; চেপ্টা জাতীয় কৃমির উদর গহ্বর নাই। এবিষয়ে গোল জাতীয়কে সগর্ভ কৃমি বা সিলেল্মিন্থা (Cœlelmintha), এবং চেপ্টা কৃমিকে অগর্ভ কৃমি বা ষ্টেরেল্মিন্থা (Sterelmintha) কহে। প্রথম জাতীয় কৃমি তিন প্রকার, ১, মহীলতার ন্যায় কৃমি অ্যাস্কেরিজ্ লম্ব্রিকইডিস্ (Ascaris Lumbricoides), ইহারা ক্ষুদ্রান্ত্রে বাস করে। ২, দীর্ঘ সূত্রবৎ কৃমি বা ট্রাইকোসেফেলস্ ডিস্পার্ (Tricocephalus Dispar) ইহারা বৃহদন্ত্রে এবং সিকমে থাকে। ৩, সূত্র খণ্ডবৎ কৃমি বা অ্যাস্কেরিজ্ বর্মিকিউলেরিস্ (Ascaris Vermicularis) ইহারা মলান্ত্রে অবস্থিতি করে। দ্বিতীয় জাতীয় কৃমি দুই প্রকার; ১, ফিতার ন্যায় কৃমি, বা টিনিয়া সোলিয়ম্ (Tænia Solium) ইহারা ক্ষুদ্রান্ত্রে বাস করে এবং এবিসিনিয়া দেশস্থ লোকদিগের অন্ত্রে বিস্তর জন্মে, এমন কি তদ্দেশীয় মাত্রেরই উদরে এই কৃমি আছে। ২, পৃথুল ফিতার ন্যায় কৃমি বা বোথ্রিয়োসেফেলস্ লেটস্ (Bothriocephalus Latus) ইহারাও ক্ষুদ্রান্ত্রে বাস করে এবং রুস্ এবং সুইস্দিগের উদরে অধিক জন্মে।

সকল কৃমিনাশক ঔষধ সর্ব্ব প্রকার কৃমিতে কার্য্য করে না। পোম্গ্র্যানেট রুট্ (দাড়িম্বের মূল), মেল ফর্ণ, কুশো, কেমিলা প্রভৃতি টিনিয়া সোলিয়ম্ বা টেপওয়ার্ম্

( ফিতার ন্যায় ) ক্রিমিতে বিশেষ উপকার করে। কেলোমেল্, স্যানিন, জ্যালাপ্, টার্পিন তৈল, স্যাণ্টোনাইন্ প্রভৃতি অ্যাস্কেরিজ্ লম্ব্রিকইডিস্ বা রৌণ্ড ওয়ার্ম (নলী-লতার ন্যায়) ক্রিমি রোগে বিশেষ উপকারক। টার্পিনতৈল, টিংচ্যুরা ফেরি পর্ক্লোরি-ডাই, কোয়াসিয়া, হিঙ্গু, জলপাইএর তৈল, এরণ্ড তৈল প্রভৃতির পিচকারী, অ্যাস্কে-রিজ্ বর্মিকিউলেরিস্ বা থ্রেড্ ওয়ারম্ (সূত্রখণ্ডবৎ ক্রিমিতে) ব্যবহার্য্য। কারণ এই জাতীয় ক্রিমি সরলান্ত্রে অবস্থিতি করে।

## অন্তঃকৃৎসেচনাপহ। ইংরাজী, এণ্টিজাইমোটিক্স্।

### ( Antizymotics )

যে সকল আণুবীক্ষণিক উদ্ভিজ্জ বা কীট মনুষ্য শরীরে বিবিধ উৎপাত করে তাহা-দের ধ্বংসকারী ঔষধ সকল এই শ্রেণীভুক্ত। এই সকল কীট বা উদ্ভিজ্জের মধ্যে কয়েকটি চর্ম্মেতে জন্মে এবং তথায় পরিবর্দ্ধিত হয় ; যথা, খসকীট, মস্তকের চর্ম্মের কঙ্গস্ জাতীয় উদ্ভিজ্জ। আর কয়েকটি শরীরাভ্যন্তরে এক প্রকার উৎসেচন ক্রিয়া উপস্থিত করে, যাহাতে বিশেষ রোগ সকলের কারণ উদ্ভব হয়। সমুদায় সংক্রামক এবং অন্তঃকৃৎসেচ্য পীড়া এই প্রকারে জন্মে। এই প্রকার উৎসেচন দ্বারা জান্তব বা ঔদ্ভিজ্জ পদার্থে পচন উপস্থিত হয় ; এবং পাইমিয়া (পূযাক্ত রক্ত), সেপ্টিসিমিয়া (পচনশীল রক্ত), টাইফস্ জ্বর, ডিফ্‌থিরিয়া, এরিসিপেলাস্, বসন্ত আদি রোগের ইহাই মূল কারণ। এই আণুবীক্ষণিক জীব শরীর মধ্যেই জন্মিতে পারে ; অথবা বাহ্য হইতে কোন প্রকারে শরীরস্থ হইলে অন্তঃকৃৎসেচন উপস্থিত করিয়া রোগোৎপত্তি করে। রোগীর গৃহ, চিকিৎসালয় কারাগারাদি স্থানের দূষিত বায়ু, অর্থাৎ, যে বায়ু স্পর্শে সংক্রামক রোগ উপস্থিত হয়, সংশোধনার্থ এই শ্রেণীস্থ ঔষধ ব্যবহার করা যায় ; তখন ইহাদিগকে সংক্রমাপহ বা ডিস্ইন্‌ফেক্টেণ্ট্স্ (Disinfectants) কহা যায়। পচন নিবারণার্থও ইহারা উপযোগী। পচন নিবারণার্থ ব্যবহৃত হইলে ইহাদিগকে পচননিবারক বা এণ্টিসেপ্টিক্স্ ( Antiseptics ) কহা যায়। অপিচ, দুর্গন্ধ নিবারণার্থও ইহারা ব্যবহার্য্য ; তখন ইহাদিগকে দুর্গন্ধ হারক বা ডিওডোরাণ্ট্স্ ( Deodorants ) কহা যায়।

এই শ্রেণীস্থ ঔষধ দিগের নাম। ক্লোরিণ্ ঘটিত ঔষধ সকল ; অঙ্গার, চূণ, পর্-ম্যান্‌গ্যানেট্ অব্ পটাশ্, সল্‌ফিউরস্ এসিড্ ; সল্‌ফাইট্ এবং হাইপোসল্‌ফাইট্ লবণ ; কার্বলিক্ এসিড্, এসেটিক্ এসিড্ ( সির্কায় ), টার্ ( আল্কাতরা ), ক্রিয়ো-জোট্, টার্পিন তৈল ইত্যাদি।

ঔষধ সকলকে তাহাদের ক্রিয়ানুসারে শ্রেণীবদ্ধ করা গেল। কোন কোন গ্রন্থে পূর্ব্বোক্ত শ্রেণী সকল ভিন্ন, কয়েকটি অতিরিক্ত শ্রেণীও দেখা যায়। কিন্তু বিবেচনা

করিয়া দেখিলেই প্রতীত হইবে যে এই অতিরিক্ত শ্রেণী সকল অপ্রয়োজন, কারন ইহাদের অনায়াসেই পূর্ব্বোক্ত শ্রেণী সকলের মধ্যে অন্তর্ভান করা যাইতে পারে। অতএব এস্থানে উপশ্রেণী বলিয়া উহাদিগকে উক্ত করা যাইতেছে।

## ১ম উপশ্রেণী।

### বিষঘ্ন ঔষধ, ইংরাজী, এণ্টিডোট্স্।

### ( Antidotes )

বিষালু দ্রব্যের বিষক্রিয়া দমনার্থ ইহাদের ব্যবহার করা যায়। ইহারা দুই প্রকার; রাসায়নিক ও ভৌতিক।

১ম, রাসায়নিক। অর্থাৎ যাহারা বিষ দ্রব্যের সহিত মিশ্রিত হইয়া রাসায়নিক ক্রিয়া দ্বারা তাহাকে নষ্ট করে। যথা, দ্রাবক দ্বারা বিষাক্ত হইলে ক্ষার প্রয়োগ; ক্ষার দ্বারা বিষাক্ত হইলে অম্ল প্রয়োগ; ঔদ্ভিজ্জ বীর্য্য দ্বারা বিষাক্ত হইলে জান্তব অঙ্গার প্রয়োগ ইত্যাদি।

২য়, ভৌতিক। অর্থাৎ যাহারা পাকাশয়স্থ শ্লৈষ্মিক ঝিল্লিকে এবং বিষ কণা সকলকে আবৃত করিয়া রাখে, তাহাতে শ্লৈষ্মিক ঝিল্লির উপর বিষের কার্য্য হইতে পারে না, এবং বিষ শোষিত হইতেও পারে না। যথা, অণ্ডলাল, জেলেটিন্, তৈলাদি স্নেহময় দ্রব্য, গঁদ, শর্করা ইত্যাদি।

বিষাক্ত ব্যক্তির চিকিৎসা বিষয়ে নিম্নলিখিত নিয়মের প্রতি দৃষ্টি রাখা কর্ত্তব্য।

১ম। বিষ স্থানান্তরিত করণ; যথা, বমনকারক ঔষধ, ষ্টমাক্ পাম্প্ বা গলায় অঙ্গুলি দ্বারা বমন করাইয়া পাকাশয়ের বিষ নির্গত করণ। দাহক ঔষধ দ্বারা বিষাক্ত হইলে, ঔষধ দ্বারা বমন করাইবে ও তরলকারক ও শিথিলকারক ঔষধ সেবন করাইবে। উগ্র দ্রাবক বা ক্ষারাদি দ্বারা বিষাক্ত হইলে ষ্টমাক্ পাম্প্ প্রয়োগ অবিধেয়। সাবানের ফেণা বা উষ্ণ জলে লবণ মিশ্রিত করিয়া সেবন করাইবে, অথবা ১ স্ক্রুপল্ মাত্রায় সাল্ফেট্ অব্ জিঙ্ক্ বা ৫—১৫ গ্রেণ্ মাত্রায় তুঁতিয়া প্রয়োগ করিবে। উপস্থিত মতে ১ স্ক্রুপল্ মাত্রায় ইপেকাকুয়না বা ২ গ্রেণ্ টার্টার্ এমেটিক্ প্রয়োজ্য। পরে এরণ্ড তৈল দ্বারা উদর পরিষ্কার করিবে।

২য়। রাসায়নিক বিষঘ্ন প্রয়োগ করিবে।

৩য়। ভৌতিক বিষঘ্ন বিধেয়।

৪র্থ। ঔষধ দ্বারা বিষের ক্রিয়া লাঘব করণ। যথা, কফি দ্বারা অহিফেনের মাদক ক্রিয়া নষ্ট করণ; এমোনিয়া দ্বারা প্রুসিক্ এসিডের অবসাদন বিনাশ করণ; অহিফেন দ্বারা দাহক বিষের বেদনা লাঘব করণ ইত্যাদি।

৫ম। বিষ শরীরে শোষিত হইলে ঔষধ দ্বারা নির্গত করণ। প্রায় বিষ মাত্রেই শোষিত হইয়া রক্তের সহিত মিশ্রিত হয় ও স্রাবণ যন্ত্র দ্বারা নির্গত হয়; স্রাবণ ক্রিয়া বৃদ্ধি করণ জন্য অর্ফিলা সাহেব মূত্রকারক ঔষধ বিধান করেন। কিন্তু শঙ্খ-বিষ দ্বারা বিষাক্ত হইলে মূত্রকারক ঔষধ দ্বারা কোন উপকার দর্শে না। বিরেচক ও রাসায়নিক বিষঘ্ন বিধেয়।

সামান্যতঃ যে সকল বিষ ও বিষঘ্ন ঔষধ ব্যবহৃত হয় তাহাদিগের নাম নিম্নলিখিত কোষ্ঠকে সন্নিবেশিত করা গেল।

| বিষ। | বিষঘ্ন ঔষধ। |
| --- | --- |
| ধাতু ঘটিত দ্রাবক বা পার্থিব অম্ল | ক্ষার; স্থায়ি তৈল |
| উদ্ভিদাম্ল | খটিকা |
| হাইড্রোসিয়ানিক্ এসিড্ | এমোনিয়া ও ইহার কার্বনেট্; সিস্কু্ইড্ অক্সাইড্ অব্ আয়রণ্; ক্লোরিন্ |
| ক্ষার | সির্কাম্ল বা জম্বীরাম্ল; তৈল |
| চূণ | কার্বনিক এসিড্ |
| ব্যারিটিক্ লবণ | ক্ষার ও পার্থিব সল্ফেট্স্ |
| আর্সেনিক্ অর্থাৎ শঙ্খবিষ | চূণেরজল; জলমিশ্র ম্যাগ্নেশিয়া; হাইড্রেটেড্ সেস্কুই অক্সাইড্ অব্ আয়রণ; জান্তব অঙ্গার |
| এন্টিমোনি | ট্যানিক্ এসিড্; ক্ষার |
| পারদ | অণ্ডলাল; লৌহ ও দস্তা |
| তাম্র | অণ্ডলাল |
| দস্তা | অণ্ডলাল; ক্ষার |
| রৌপ্য | লবণ; অণ্ডলাল |
| সীস ধাতু | পার্থিব ও ক্ষার ঘটিত সল্ফেট্স্; হাইড্রো-সল্ফিউরেট্স্ |
| টিন্ | অণ্ডলাল; ক্ষার |
| আইওডিন্ | শ্বেত সার (ষ্টার্চ্) |
| অহিফেন; ক্ষার ও উহাদের লবণ; ক্ষারপ্রধান উদ্ভিদ্, যথা, বেলাডনা, হায়োসায়েমস্, ধুস্তর, কল্চিকম্ প্রভৃতি | ট্যানিক্ এসিড্; জান্তব অঙ্গার |
| সল্ফিউরেটেড্ হাইড্রোজেন্; সল্ফিউরেট্ অব্ এমোনিয়ম্; ঐ ঐ পটাশিয়ম্ | ক্লোরিন্; হাইড্রোক্লোরাইট্ অব্ সোডা; ঐ ঐ লাইম্ |

## ২য় উপশ্রেণী।

### অশ্মরীনাশক ; এণ্টিলিথিক্স্ বা লিথণ্ট্রিপ্টিক্স্।

### ( Antilithics or Lithontriptics )

প্রস্রাবে ক্ষারাধিক্য হইলে ফস্ফেট্‌যুক্ত অশ্মরী জন্মিবার সম্ভাবনা এবং প্রস্রাবে অম্লাধিক্য হইলে ইউরিক্ এসিড্ অশ্মরী জন্মিবার সম্ভাবনা হয়। এতদ্ভিন্ন, পরিপাক শক্তির মান্দ্য ও স্নায়বীয় ক্ষীণতা প্রযুক্ত প্রস্রাবে অক্‌জ্যালিক্ এসিড্ জন্মে এবং প্রতীকার না হইলে অশ্মরীরূপে পরিণত হয়। এক্ষণে উপলব্ধ হইতে পারে যে উক্ত অবস্থার সংশোধন করিলে আর অশ্মরী জন্মিতে পারে না। অম্ল দ্বারা প্রস্রাবের ক্ষারত্ব দোষ নিবারণ হয়, ক্ষার দ্বারা অম্লত্ব নাশ হয়, এবং দ্রাবক ও বলকারক ঔষধ দ্বারা স্নায়বীয় ক্ষীণতা দূর হয়। এনিমিত্ত ক্ষার, অম্ল, দ্রাবক প্রভৃতিকে অশ্মরী নাশক কহে।

## ৩য় উপশ্রেণী।

### কামোদ্দীপক, ইংরাজী, এফ্রোডিসিয়াক্স্।

### ( Aphrodisiacs )

যে সকল ঔষধ দ্বারা কামোদ্দীপন ও রতিশক্তি বৃদ্ধি হয়। গাঁজা, কুঁচিলা, ষ্ট্রীক্‌নাইন্, ফস্ফরস্, ক্যান্থারাইডিজ্ ইত্যাদি ঔষধ এবং অইষ্টর প্রভৃতি শুক্তি আহার দ্বারা কামোদ্দীপন হয়। ধ্বজভঙ্গ রোগে ইহারা বিধেয়।

## ৪র্থ উপশ্রেণী।

### কামনাশক, ইংরাজী, এনাফ্রোডিসিয়াক্স্।

### ( Anaphrodisiacs )

এই শ্রেণীস্থ ঔষধ দ্বারা জননেন্দ্রিয়ের উগ্রতা দমন ও কাম নিবারণ হয়। ব্রোমাইড্ অব্ পটাশিয়ম্, ডিজিটেলীন্, কর্পূর, লেট্যুস্, হেম্‌লক্ প্রভৃতি এই শ্রেণীভুক্ত। সেটাইরিয়েসিস্ ( লিঙ্গোচ্ছ্বাস্ ), নিম্ফোম্যানিয়া ( কামোন্মাদ ) এবং শুক্রমেহ আদি রোগে ব্যবহার্য্য।

## ৫ম উপশ্রেণী।

### আক্ষেপ নিবারক, ইংরাজী আণ্টিস্প্যাজ্‌মডিক্স্।

### ( Antispasmodics )

ইহারা দুই প্রকার। প্রথম, যে সকল ঔষধ স্নায়বীয় ও মাস্তিষ্ক বলকারক ও উত্তেজক হইয়া আক্ষেপ নিবারণ করে। দ্বিতীয়, যে সকল ঔষধ স্নায়বীয় ও মাস্তিষ্ক অবসাদক হইয়া আক্ষেপ নিবারণ করে।

স্নায়ু মণ্ডলের দৌর্ব্বল্য বশতঃ স্নায়বীয় ক্রিয়ার বৈষম্য হইয়া আক্ষেপ উপস্থিত হইলে প্রথম প্রকার ঔষধ ব্যবহার্য্য। যথা, এসাফিটিডা (হিঙ্গু), মস্ক্ (মৃগনাভি), কাষ্টর্, গ্যাল্‌বেনম্, বেলিরিয়েনাদি স্নায়বীয় উত্তেজক। ইহাদিগকে বিশুদ্ধ বা স্পেসিফিক্ আক্ষেপ নিবারক কহে। সল্‌ফেট্, অক্সাইড্ ও বেলিরিয়েনেট্ অব্ জিঙ্ক্, নাইট্রেট্ অব্ সিল্‌ভর্, এমোনিয়েটেড্ কপর্ প্রভৃতি স্নায়বীয় বলকারক। ইহাদিগকে বলকার বা টনিক্ আক্ষেপ নিবারক কহে। অহিফেন, বেলাডনা, ধুস্তুরাদি মাস্তিষ্ক উত্তেজক। ইহাদিগকে নার্কটিক্ বা মাদক আক্ষেপ নিবারক কহে।

স্নায়ু মণ্ডলের উগ্রতা বশতঃ স্নায়বীয় ক্রিয়ার বৈষম্য হইয়া আক্ষেপ উপস্থিত হইলে, দ্বিতীয় প্রকার ঔষধ অর্থাৎ স্নায়বীয় ও মাস্তিষ্ক অবসাদক ব্যবহার্য্য; যথা, তাম্রকূট, লোবিলিয়া, কোনায়ম্, হাইড্রোসিয়ানিক্ এসিড্, ক্লোরোফরম্ ইত্যাদি।

এভিন্ন, রক্ত-মোক্ষণ, টার্টার্ এমেটিক্, শৈত্য প্রভৃতি অবসাদক সকলও আক্ষেপ নিবারণ করে। প্রদাহ জনিত আক্ষেপ নিবারণার্থ ইহারা বিশেষ ব্যবহার্য্য।

## ৬ষ্ঠ উপশ্রেণী।

### স্পর্শহারক, ইংরাজী, এনিস্থেটিক্স্।

(Anæsthetics)

ইহাদের দ্বারা স্পর্শানুভব হ্রাস বা লোপ হয়। প্রয়োগ মতে ইহারা দুই প্রকার। ১, যাহাদের সেবন করা যায় বা শরীরে সংলগ্ন করা যায়। যথা, অহিফেন, একোনাইট্, বেলাডনা, বরফ ইত্যাদি। ২য়, যাহাদের ধূম আঘ্রাণ দ্বারা গ্রহণ করা যায়। যথা, ক্লোরোফরম্, ইথর্, আল্‌ডিহাইড্, এনাইলিন্, এসিটোন্, বাইসল্‌ফিউরেট্ অব্ কার্বন্, টর্পেন্‌টাইন্ ইত্যাদি। বেদনা নিবারণার্থ ও অস্ত্র চিকিৎসাতে স্পর্শানুভব লোপ করণার্থ ইহাদের ব্যবহার করা যায়। ইহারা সকলেই স্নায়বীয় উত্তেজক বা অবসাদক শ্রেণীভুক্ত। ইহাদের মধ্যে ক্লোরোফরম্ ও ইথর্ প্রধান এবং সর্ব্বাপেক্ষা অধিক ব্যবহৃত হইয়া থাকে।

দ্বিতীয় অধ্যায় সমাপ্ত।

# তৃতীয় অধ্যায়।

## সঙ্কোচক ঔষধ সকল।

### এষ্ট্রিঞ্জেণ্ট্‌স্‌।

### ১ম সঙ্কোচক।

### শৈত্য।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| ফ্রাইগস্‌। | কোল্‌ড্‌। |
| [Frigus] | [Cold] |

শৈত্য অভাব পদার্থের মধ্যে গণনীয়। উষ্ণতার অভাবের নাম শৈত্য। কোন বস্তু হইতে যে পরিমাণে তাপ হরণ করা যায় সে বস্তু সেই পরিমাণে শীতল হয়, ফলতঃ নূতন কোন পদার্থ তাহাতে সংযোগ করা যায় না।

শৈত্যের ক্রিয়া। সঙ্কোচক; শৈত্যকারক; অবসাদক; পুনঃরুত্তেজনে দ্বারা উত্তেজক; বলকারক; স্পর্শহারক; ও পচন নিবারক। শৈত্যর সঙ্কোচক ক্রিয়ার বিষয়ই এস্থানে বক্তব্য, অন্যান্য ক্রিয়া যথা স্থানে বিবৃত হইবে।

সঙ্কোচক ক্রিয়া। ভৌতিক পদার্থ মাত্রেরই তাপসহকারে কলেবর বৃদ্ধি হয়, আর তাপ সংহরণে বা শৈত্য সংলগ্নে হ্রাস ও সঙ্কোচন হয়। বরফ ভিন্ন সকল দ্রব্যই এই নিয়মাধীন। এই ক্রিয়া সম্পূর্ণ ভৌতিক নিয়মানুগত; শরীরের কোন স্থানে শৈত্য সংলগ্ন করিলে ঐ স্থান আকুঞ্চিত হয়, অধিক ক্ষণ প্রবল শৈত্য প্রয়োগ করিলে ক্রমশঃ কঠিন হইয়া উঠে; তাহার তাৎপর্য্য এই যে, শৈত্য দ্বারা স্থানিক বিধানের পরমাণু সকলের নৈকট্য বৃদ্ধি হয় এবং রক্ত রসাদি তরল বিধান সকল সংযত হয়।

শৈত্য দ্বারা রক্ত সংযমন, আর শরীর হইতে নির্গত রক্তের স্বাভাবিক সংযমন, এই দ্বিবিধ সংযমনের অনেক প্রভেদ আছে। প্রথমতঃ, শৈত্য দ্বারা রক্তের সমুদায় অংশই সংযত হয়; কিন্তু স্বাভাবিক সংযমনে রক্তের ফাইব্রিন্‌ মাত্র সংযত হয়। দ্বিতীয়তঃ, শৈত্য দ্বারা সংযত রক্ত নষ্ট হয় না, অর্থাৎ তাপ সহকারে পুনরায় প্রাকৃতিক তরলাবস্থা প্রাপ্ত হয় এবং তখন রাখিয়া দিলে স্বাভাবিক সংযমন হয়, কিন্তু দ্বিতীয় প্রকারে সংযত রক্ত আর প্রকৃতাবস্থা প্রাপ্ত কখনই হয় না। অপর, শৈত্যের

সঙ্কোচন শক্তি স্নায়ু সম্বন্ধে বাহ্ হইতে আভ্যন্তরিক যন্ত্রাদিতে নীত হয়; ফুস্ফুসীয়, আন্ত্রিক ও জরায়বীয় শ্লৈষ্মিক ঝিল্লিতে ইহা বিশেষরূপে প্রকাশ পায়।

নিষেধ। বৃদ্ধাবস্থায়, দৌর্ব্বল্যাবস্থায় ও শৈশবাবস্থায় অতি সাবধানে প্রয়োগ করিবে; কারণ, ইহার অবসাদন ক্রিয়া এমত প্রবল যে, হঠাৎ জীবনী শক্তি অবসন্ন হইয়া বিপদ ঘটিতে পারে।

আময়িক প্রয়োগ। স্রাবণ গ্রন্থির ক্রিয়াধিক্য দমনের নিমিত্ত শৈত্য প্রায় ব্যবহৃত হয় না; কিন্তু বিবিধ রক্তস্রাব রোগে রক্ত রোধার্থ শৈত্যের তুল্য আর ঔষধ নাই।

বিবিধ অস্ত্রচিকিৎসার পর, বড় বড় ধমনী সকল বাঁধিয়া ক্ষুদ্র ও অদৃশ্য ধমনী সকল হইতে রক্তপাত রোধার্থ সকল চিকিৎসকেই শৈত্য ব্যবহার করেন। ইহা দ্বারা রক্ত রোধ হয়, অস্ত্রের জ্বালা ও বেদনা লাঘব হয় এবং ভাবী প্রদাহ দমন বা সাম্য হইয়া ক্ষত শীঘ্র আরোগ্যোন্মুখ হয়। অপর বিবিধ আভ্যন্তরিক রক্তস্রাবেতে শৈত্য সঙ্কোচক, অবসাদক ও শৈত্যকর হইয়া মহোপকার করে। রক্তবমন নিবারণার্থ বরফ খণ্ড গিলিলে অতি শীঘ্র প্রতিকার লাভ হয়। মুখ ও গলমধ্য হইতে রক্তস্রাব হইলে বরফ স্থানিক প্রয়োগ করিলে আশু উপকার হয়। জরায়ুর শিথিলতা প্রযুক্ত প্রসবান্তে রক্তস্রাব নিবারণার্থ শৈত্য অমোঘ ঔষধ; যথেষ্ট পরিমাণে বরফ খাইতে দিবে; জঙ্ঘা, জানু ও যোন্যাদি স্থানে অতি শীতল জলধারা প্রয়োগ করিবে; যোনি মধ্যে বরফ খণ্ড প্রবেশ করাইবে এবং গুহ্য মধ্যে অতি শীতল জলের পিচকারী দিবে। রক্তপ্রস্রাব ও গুহ্য হইতে রক্তপাত হইলে জঘনাদি স্থানে শীতল বারিধারা ও মলদ্বারে শীতল জলের পিচকারী উপকারক।

অপর, স্থানিক শিথিলতা নিবারণের নিমিত্ত শৈত্য মহোপকারক। এই উদ্দেশ্যে এওর্টা প্রভৃতি বৃহদ্ধমনীতে ধমন্যর্ব্বুদ (এনিউরিজম্) হইলে বরফ স্থানিক প্রয়োগ করা যায়, কিন্তু ইহাতে যাতনা অধিক হয়। ভ্যারিকোজ্‌বেন্ (শিরা বর্দ্ধন) রোগে শৈত্য উপকার করে।

জরায়ু সঙ্কোচনের নিমিত্ত শৈত্য মহোপকারক। ডাক্তার মেকাল্ কহেন যে যথেষ্ট পরিমাণে বরফচূর্ণ খাওয়াইলে এ উদ্দেশ্য সাধিত হয়। তিনি কহেন জরায়ুর শৈথিল্য ও দৌর্ব্বল্য প্রযুক্ত প্রসব বিলম্ব হইলে বা ফুল নির্গত না হইলে, বা রক্তস্রাব হইলে, এবং গর্ভপাতের লক্ষণ উপস্থিত হইলে, তিনি বহুকালাবধি বরফ প্রয়োগ করিয়া আসিতেছেন, কখন নিরাশ হন নাই।

অন্ত্রবৃদ্ধি আবদ্ধ হইলে শৈত্যের দ্বারা বিলক্ষণ উপকার হয়। কিয়ৎক্ষণ পর্য্যন্ত বরফচূর্ণ স্থানিক প্রয়োগ করিলে অন্ত্র সঙ্কুচিত হইয়া উদরে প্রবেশ করে।

প্রদাহ দমনার্থ শৈত্য প্রয়োগ করা যায়, কিন্তু তাহাতে শৈত্যের সঙ্কোচন

অপেক্ষা অবসাদন ক্রিয়াই প্রধান অতএব অবসাদন শ্রেণী মধ্যে তাহার বিশেষ বর্ণন করা যাইবে।

প্রয়োগরূপ।

১। কোল্ড্ বায়্ রেডিয়েসন্, অর্থাৎ তাপবিকীরণ দ্বারা শৈত্যোৎপাদন। তপ্ত বস্তু বায়ুতে রাখিলে তাহার তাপ বিকীর্ণ হয় ও ঐ বস্তু শীতল হইয়া পড়ে; বায়ু সঞ্চালিত হইলে ইহা শীঘ্র সম্পাদিত হয়। ঘর্ম্মাধিক্য দমনার্থ এবং আভিঘাতিক রক্তস্রাব রোধার্থ এইরূপে শীতল বায়ু প্রয়োগ করা যায়। ঢাকার মিট্-ফোর্ড্ হস্পিটালে ডাক্তার সিম্প্‌সন্ অঙ্গচ্ছেদ (এম্পুটেসন্) প্রভৃতি বৃহৎ অস্ত্র চিকিৎসার পর, ২—৩ ঘণ্টা পর্য্যন্ত ক্ষত স্থানে সঞ্চালিত বায়ু প্রয়োগ করিয়া পরে পটি বাঁধিতেন; ইহাতে রক্তস্রাবের আশঙ্কা প্রায় থাকিত না।

২। কোল্ড্ বায়্ ইব্যাপোরেসন্ অর্থাৎ তরল পদার্থ উৎপাতন দ্বারা শৈত্যোৎপাদন। তরল দ্রব্য মাত্রেরই সাধারণ নিয়ম এই যে ইহাদিগকে বায়ুরূপ প্রাপ্ত করাইলে তৎকালে শৈত্য উদ্ভব হয়, আর এই ক্রিয়া যত শীঘ্র সম্পন্ন হয় ততই অধিক শৈত্য উৎপাদন করে। ঘর্ম্মাক্ত শরীরে বায়ু ব্যজন করিলে অথবা শরীরে জল লাগাইয়া বায়ু সঞ্চালন করিলে যে শৈত্য অনুভব হয়, তাহার তাৎপর্য্য এই যে ঐ জল সঞ্চালিত বায়ু দ্বারা শীঘ্র উড্ডীন হয়, সুতরাং শৈত্য উদ্ভব হয়। এই নিয়মানুসারে সুরা, ইথর্ প্রভৃতি আশু উৎপতিষ্ণু দ্রব্য সকল দ্বারা বিলক্ষণ শৈত্যোৎপাদন করা যাইতে পারে। বিবিধ প্রদাহাদিতে সুরা বা ইথর্ জলমিশ্র করিয়া ধৌতরূপে প্রয়োগ করা যায়। ইহাকে ইব্যাপোরেটিং লোশন্ বা উৎপতিষ্ণু ধৌত কহে।

অপিচ, জলে দ্রবণীয় ঘন দ্রব্যের নিয়ম এই যে দ্রবকালে অর্থাৎ নিজ ঘনত্ব ত্যাগ করিয়া তরলরূপ প্রাপ্ত হইবার সময় শৈত্য উৎপাদন করে। শর্করা জলে দ্রব করিলে যে শৈত্য উদ্ভব হয় কে না জানে? এই নিয়মানুসারে জল শীতল করিবার নিমিত্ত যবক্ষার প্রভৃতি লবণ জলে দ্রব করা যায় এবং ঐ জল প্রদাহিত স্থানে প্রয়োগ করা যায়। ইহাকে শৈত্যমিশ্র কহে। সামান্যতঃ নিম্নলিখিত মতে শৈত্যমিশ্র প্রস্তুত করা যায়। নিশাদল ৪ আউন্স্, যবক্ষার ৬ আউন্স্, জল ১ পাইণ্ট্।

৩। কোল্ড্ বায়্ কণ্ডক্সন্ অর্থাৎ তাপ হরণ দ্বারা শৈত্যোৎপাদন। কোন তপ্ত দ্রব্যতে শীতল দ্রব্য সংলগ্ন করিলে ঐ শীতল দ্রব্য তপ্ত দ্রব্যের তাপ হরণ করে, তাহাতে তপ্ত দ্রব্য ক্রমশঃ শীতল হয়, তাপ পরমাণু হইতে পরমাণুতে নীত হয়। সকল দ্রব্যের পরমাণু এইরূপে তাপ সঞ্চালনের ক্ষমতা সমান নহে। এক খণ্ড কাষ্ঠের এক দিক্ প্রজ্বলিত করিলে অপর দিক্ তপ্ত হয় না; কিন্তু কোন

তৈজস দ্রব্যের একাংশ তপ্ত করিলে অপরাংশ শীঘ্র তপ্ত হইয়া উঠে; কারণ, কাষ্ঠ-পরমাণু অপেক্ষা তৈজস পরমাণুর তাপ সঞ্চালনের ক্ষমতা অধিক। শরীরের তাপ হরণার্থ এই নিয়ম মতে শীতল বায়ু, শীতল জল, তৈজস দ্রব্য, বরফ, তুষারাদি প্রয়োগ করা যায়।

---

## ঔদ্ভিজ্জ সঙ্কোচক ঔষধ।

### ২য় সঙ্কোচক।

### গুবাক

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| অ্যারেকা | অ্যারেকা নাট্ |
| (Areca) | (Areca Nut) |

পামেসি জাতীয় অ্যারিকা ক্যাটাকিউ নামক বৃক্ষের বীজ। ইহাকে গুবাক বা সুপারি কহে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। এদেশীয়দিগের নিকট সুপারির স্বরূপ বর্ণন বাহুল্য। ইহাতে ট্যানিন্, গ্যালিক্ এসিড্, গ্লুটিন্, গঁদ, অগ্জ্যালেট্ অব্ লাইম্, ও বায়ি তৈল প্রাপ্ত হওয়া যায়।

ক্রিয়া। সঙ্কোচক। অল্প পরিমাণে বলকারক গুণ দৃষ্ট হয়।

সুপারি যে এতদ্দেশে চূণ খদির ও পানাদির সহিত ব্যবহার হয় তাহা সকলেই জ্ঞাত আছেন। সুপারির গুণ লাল নিঃসারক।

অল্প পরিমাণে খাইলে ক্ষুধা বৃদ্ধি করে ও সঙ্কোচক হইয়া উপকার করে। কাঁচা বা অধিক পরিমাণে সুপারি চর্ব্বন করিলে অধিক লাল নিঃসরণ, শিরোঘূর্ণন, বিবমিষা, ক্বচিৎ বমন ঘর্ম্ম কণ্ঠরোধ ও মুখমণ্ডল আরক্তিম প্রভৃতি লক্ষণ প্রকাশ পায় ও শরীর অবসন্ন হয়। ইহাকে সুপারি লাগা কহে। এ অবস্থায় জল পান ও মুখে জলের ছিটা দিলে রোগী শীঘ্র আরোগ্য লাভ করে। অধিক পরিমাণে সুপারি খাইলে কখন কখন ক্ষুধামান্দ্য, উদরে বেদনা আদি লক্ষণ প্রকাশ পায়।

ভারতবর্ষের দক্ষিণাংশে নিম্নলিখিত প্রকারে ইহার সার প্রস্তুত হয়। বৃক্ষ হইতে পাড়িয়া সুপারিকে কয়েক ঘণ্টা পর্য্যন্ত লৌহ পাত্রে ফুটান হয়, পরে সুপারি তুলিয়া অবশিষ্ট জলকে ফুটাইয়া ঘনীভূত করা হয়, এই সারকে কাসু কহে। পুনরায় ঐ সুপারিকে জল দিয়া ফুটাইয়া ঐ জল গাঢ় করিলে কউরি নামক খদির প্রস্তুত হয়।

আময়িক প্রয়োগ। অজীর্ণ উদরাময় রোগে ইহা ব্যবহার্য্য। সুপারি পুড়াইয়া ইহার কয়লার দ্বারা দন্ত মাজিবার চূর্ণ প্রস্তুত হয়; এই চূর্ণ ব্যবহার করিলে দন্ত ও মাড়ি শক্ত হয়। ক্রিতার ন্যায় কৃমিরোগে ও ইহা ব্যবহৃত হইয়া থাকে।

মাত্রা। ইহার চূর্ণ ॥০ আং হইতে ৫০ আং পর্য্যন্ত।

---

৩য় সঙ্কোচক।

পাণ্ডুখদির।

| ল্যাটিন। | ইংরাজী। |
| --- | --- |
| ক্যাটিকিউ প্যালিডম্ | পেল্ ক্যাটিকিউ |
| (Catechu Pallidum) | (Pale Catechu) |

খদির নানা প্রকার। তন্মধ্যে দুই প্রকার ঔষধার্থ ব্যবহৃত হইয়া থাকে। ১, কৃষ্ণ খদির (ক্যাটিকিউ নাইগ্রম্); ২, পাণ্ডু খদির বা পাপড়ি খয়ের (ক্যাটিকিউ প্যালিডম্)। মাইমোসি জাতীয় একেসিয়া ক্যাটিকিউ নামক বৃক্ষের আভ্যন্তরিক কাষ্ঠের জলীয় সারের নাম কৃষ্ণ খদির। পেগু এবং ভারতবর্ষীয় অপরাপর স্থানে প্রস্তুত হয়। সিঙ্কোনেসি জাতীয় অন্‌কেরিয়া গ্যাম্বির্ নামক বৃক্ষের পত্র এবং তরুণ শাখাগ্রের জলীয় সারের নাম পাণ্ডু খদির। সিঙ্গাপুর এবং ভারত সমুদ্রস্থ দ্বীপ পুঞ্জে ইহা প্রস্তুত করা হয়। ব্রিটিশ্ ফার্মাকোপিয়াতে পাণ্ডু খদির গৃহীত হইয়াছে। এভিন্ন, গুবাক হইতেও এক প্রকার খদির প্রস্তুত করা যায়।

স্বরূপ এবং রাসায়নিক তত্ত্ব। কৃষ্ণ খদির, কৃষ্ণবর্ণ; কঠিন, গুরু, জলে ডুবিয়া যায়, ভাঙ্গিলে অভ্যন্তর চিক্কণ দৃষ্ট হয়। পাণ্ডু খদির, পাটল বর্ণ, অপেক্ষাকৃত কোমল, লঘু, জলে ভাসে ভাঙ্গিলে অভ্যন্তর নিরুজ্জল ও বাহ্য প্রদেশ অপেক্ষা ফিকা বর্ণ দেখায়। সম-বট্ প্রদেশ (কিউব্) খণ্ড সকল পাওয়া যায়। খদির, তিক্ত ও কষায়, ও ঈষদ্‌গন্ধযুক্ত। উভয় বিধ খদিরেই মাইমোট্যানিক্ এসিড্ এবং ক্যাটিকিন্ নামক বীর্য্য আছে। কৃষ্ণ খদিরে শতকরা ৫৪॥০ অংশ আর পাণ্ডু খদিরে শতকরা ৪৮॥০ অংশ মাইমো ট্যানিক্ এসিড্ পাওয়া যায়। খদির জলে দ্রবণীয়; খদিরের দ্রবে লৌহ ঘটিত লবণ প্রয়োগ করিলে ঘোর হরিৎবর্ণ হয়; ক্ষার সংযোগ করিলে উজ্জ্বল লোহিত বর্ণ হয়।

অসম্মিলন। মর্ফিয়া, অধিকাংশ ধাতব লবণ, চূণের জল, ফট্‌কিরি, যবক্ষার, অণ্ডলাল, ইপেকাকুয়ানা ইত্যাদির সহিত প্রয়োগ অবিধেয়।

ক্রিয়া। প্রবল সঙ্কোচক। উত্তম খদির কাইনো অপেক্ষাও অধিক সঙ্কোচক।

আময়িক প্রয়োগ। অন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লির ক্ষীণতা ও শিথিলতা প্রযুক্ত উদরাময় রোগে খদিরের ফাণ্ট বা অরিষ্ট বা চূর্ণ, অহিফেন ও খটিকা সহযোগে ব্যবহার্য্য। কিন্তু উদরাময় প্রদাহ ঘটিত হইলে, কিম্বা যকৃতের ক্রিয়ার বৈষম্য বশতঃ হইলে নিষিদ্ধ।

চুচুকে ক্ষতাদি হইলে খদিরের অরিষ্ট স্থানিক প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়।

পারদ সেবন বা অন্য কোন কারণ বশতঃ মুখ আসিলে, বা মুখ মধ্যে কোন প্রকার ক্ষত হইলে, এবং মাড়ি ও তালু আদি স্থান শিথিল হইলে খদির ঘটিত মঞ্জন বা কুল্য উপকারক।

শ্বেত প্রদর রোগে খদিরফাণ্টের পিচকারি দিবসে ২। ৩ বার প্রয়োগ করিলে ক্লেদ নিঃসরণ লাঘব হয়। রক্ত প্রদর রোগে অহিফেনের খণ্ড সহযোগে ডাং বেবিংটন্ খদির ব্যবহার অনুমোদন করেন।

পুরাতন ও দুষ্ট ক্ষত হইতে অধিক পূয নিঃসরণ হ্রাস করণার্থ খদির স্থানিক প্রয়োগ করিলে উপকার হয়।

এ ভিন্ন, খদির আগ্নেয় গুণ করে, এ নিমিত্ত অজীর্ণ রোগে এবং পাইরোসিস্ রোগে প্রয়োগ করা যাইতে পারে।

মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ৩০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ইন্‌ফিউজম্ ক্যাটিকিউ ; ইংরাজী, ইন্‌ফিউজন্ অব্ ক্যাটিকিউ ; বাঙ্গালা, খদিরের ফাণ্ট্। পাণ্ডুখদির চূর্ণ, ১৬০ গ্রেণ্ ; দারুচিনি চূর্ণ, ৩০ গ্রেণ্ ; স্ফুটিত পরিস্রুত জল, ১০ আং। আবৃত পাত্রে অর্দ্ধ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—২ আং।

২। ল্যাটিন্, পল্‌বিস্ ক্যাটিকিউ কম্পজিটস্ ; ইংরাজী, কম্পোণ্ড্ ক্যাটিকিউ পৌডর্ ; বাঙ্গালা, খদিরাদি চূর্ণ। পাণ্ডুখদির, ৪ আং ; র‍্যাটানি, ২ আং ; কাইনো, ২ আং ; জায়ফল, ১ আং ; দারুচিনি, ১ আং। পৃথক্ পৃথক্ চূর্ণ করিয়া একত্র মিলাইয়া ছাঁকিয়া লইবে ; মাত্রা, ২০—৪০ গ্রেণ্।

৩। ল্যাটিন্, টিংচুরা ক্যাটিকিউ ; ইংরাজী, টিংচর্ অব ক্যাটিকিউ ; বাঙ্গালা ; খদিরের অরিষ্ট। পাণ্ডু খদির স্থূল চূর্ণ, ২॥০ আং ; দারুচিনি কুট্টিত, ১ আং ; পরীক্ষিত সুরা, ১ পাইণ্ট্। সপ্তাহ পর্য্যন্ত ভিজাইয়া পাত্রের মুখ বন্ধ করিয়া রাখিবে, ও সময়ে সময়ে আলোড়িত করিবে ; পরে নিঙ্গড়াইয়া, ছাঁকিয়া পরীক্ষিত সুরা দ্বারা এক পাইণ্ট্ পূর্ণ করিবে। মাত্রা, ॥০—২ ড্রাম। খটিকা, মিশ্র সহযোগে ব্যবহৃত হইয়া থাকে।

৪। ল্যাটিন্, ট্রোচিসাই ক্যাটিকিউ ; ইংরাজী, ক্যাটিকিউ লোজেঞ্জেস্ ;

বাঙ্গালা, খদিরের চাক্তি। পাণ্ডু খদির চূর্ণ, ১২০ গ্রেণ্; শর্করা চূর্ণ, ২৫ আং; আরবি গঁদ চূর্ণ, ১ আং; আরবি গঁদের মণ্ড, ২ আং; পরিস্রুত জল, প্রয়োজনানুরূপ। একত্র করিয়া ১২০ চাক্তি প্রস্তুত করিয়া মৃদু সন্তাপে শুষ্ক করিয়া লইবে। প্রতি চাক্তিতে ১ গ্রেণ্ খদির আছে। মাত্রা, ১—৫ চাক্তি।

---

৪র্থ সঙ্কোচক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| চিমাফাইলা। | উইণ্টর্ গ্রীণ্। |
| [ Chimaphila ] | [ Winter Green ] |

( ব্রিটিশ্ ফার্মাকোপিয়াতে গৃহীত হয় নাই। )

এরিকেসি জাতীয় চিমাফাইলা অম্বেলাটা নামক ক্ষুদ্র বৃক্ষের পত্র। ইউরোপ, এসিয়া ও মার্কিন্ খণ্ডের উত্তর প্রদেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ১৷৷০ ইঞ্চ্ দীর্ঘ; প্রতনু; অগ্রভাগ তীক্ষ্ণ; ধার করাতের ন্যায়; ঊর্দ্ধ প্রদেশ উজ্জ্বল, হরিৎবর্ণ; নিম্ন প্রদেশ পাণ্ডুবর্ণ; বিশেষ গন্ধযুক্ত; কষায়, ঈষৎ তিক্ত ও মিষ্ট। জল ও সুরা দ্বারা ইহার গুণ গৃহীত হয়। ইহাতে ট্যানিক্ এসিড্ ও তিক্তসার পাওয়া যায়।

ক্রিয়া। সঙ্কোচক, বলকারক ও মূত্রকারক। সেবন করিলে ক্ষুধা ও পরিপাক শক্তি বৃদ্ধি হয়, প্রস্রাবের বর্ণ মলিন হয় এবং প্রস্রাবে ইহার গন্ধ বর্ত্তে। সরস পত্র বাটিয়া স্থানিক প্রয়োগ করিলে চর্ম্মে উগ্রতা জন্মে, অধিকক্ষণ রাখিলে ফোস্কা হয়। ইউবি অর্শাই অপেক্ষা ইহা মূত্র গ্রন্থির ক্রিয়া বৃদ্ধি করে, কিন্তু তদপেক্ষা ইহার সঙ্কোচন ক্রিয়া ন্যূন।

আময়িক প্রয়োগ। শোথ ও উদরী রোগে প্রস্রাব বৃদ্ধি করিয়া উপকার করে। রোগী দুর্ব্বল থাকিলে বিশেষ উপকার দর্শে।

মূত্রগ্রন্থি প্রদাহ ও মূত্রযন্ত্রের অন্যান্য রোগে ইহা ব্যবহার করা যায়। স্ক্রুফিউলা রোগে মারকিন্ দেশীয় চিকিৎসকেরা ইহা ব্যবহার করিয়া থাকেন। ডাং প্যারিস্ এবং ডাং উড্ ইহার বিস্তর প্রশংসা লিখেন।

পুরাতন বাতরোগে প্রত্যুগ্রতা সাধনের নিমিত্ত বাহ্য প্রয়োগ করা যায়।

প্রয়োগ রূপ।

১। ল্যাটিন্, ডিকক্টম্ চিমাফাইলি; ইংরাজী, ডিকক্সন্ অব্ উইণ্টর্ গ্রীণ্। উইণ্টর্গ্রীণ্ পত্র, ১ আং; পরিস্রুত জল, ১৷৷০ পাং। সিদ্ধ করিয়া ১ পাইণ্ট্ থাকিতে ছাঁকিয়া লইবে। মাত্রা, ২—৪ আং।

ইহা দ্বারা বিয়ার্ সরাপের ন্যায় এক প্রকার আসব প্রস্তুত করিয়া ব্যবহার করা যায়।

---

৫ম সঙ্কোচক।

গাব।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| ডাইয়স্পাইরাই ফ্রুক্টস্ | ডাইয়স্পাইরস্ ফ্রুট্ |
| [Diospyri Fructus] | [Diospyros Fruit] |

ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।

এবেনেসি জাতীয় ডাইয়স্পাইরস্ এম্ব্রাইয়প্টরিস্ নামক বৃক্ষের ফল। ঔষধার্থ ফলের রস ব্যবহৃত হয়। কোন স্থান মচ্‌কিয়া বা থেঁৎলাইয়া গেলে ইহার রস বাহ্য প্রয়োগে বিশেষ উপকার হয়। গাবের আকার অবয়বাদি বর্ণন অপ্রয়োজন।

ক্রিয়া। সঙ্কোচক।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্ট্‌ম্ ডাইয়স্পাইরাই; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট্ অব্ ডাইয়স্পাইরস্; বাঙ্গালা, গাবের সার। সরস গাব কুট্টিত করণান্তর নিষ্পীড়ন করিয়া রস নির্গত করিবে, পরে ঐ সরকে জলস্বেদন যন্ত্র দ্বারা শুষ্ক করিবে। মাত্রা, ১—৫ গ্রেণ্ দিবসে ৩ বার। পুরাতন উদরাময় এবং অতিসার রোগে ব্যবহার্য্য। অপর, ইহার ২ ড্রাম্ ১ পাইণ্ট্ জলে দ্রব করিয়া শ্বেতপ্রদরাদি রোগে পিচ্‌কারী রূপে প্রয়োগ করা যায়।

---

৬ষ্ঠ সঙ্কোচক।

মাজুফল।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| গ্যালা। | গল্‌স্, বা গল্ নট্‌স্। |
| [Galla] | [Galls, Gall-nuts] |

এসিয়া মাইনর্, সিরিয়া এবং পারস্যাদি রাজ্যে ক্যুপুলিফেরি জাতীয় কোয়ার্কস্ ইন্‌ফেক্টোরিয়া নামক এক প্রকার ক্ষুদ্র বৃক্ষ জন্মে। ঐ বৃক্ষের তরুণ শাখাগ্রে ডিপ্লোলেপিস্ গ্যালি-টিংটোরি নামক এক প্রকার ক্ষুদ্র পতঙ্গ সূক্ষ্ম ছিদ্র করিয়া তন্মধ্যে অণ্ড প্রসব করিয়া যায়। পরে ঐ ছিদ্র দিয়া আঠা নির্গত হইয়া ছিদ্র মুখ আবরণ করে এবং ক্রমশঃ বৃদ্ধি পাইয়া গুবাকের ন্যায় হয়। অণ্ড তন্মধ্যে থাকিয়া ক্রমশঃ বৃদ্ধি পায় এবং কালসহকারে স্ফুটিত হইয়া, স্বজাতীয় পতঙ্গাকৃতি পাইয়া, তাহাতে ছিদ্র করিয়া নির্গত হয়। এই আঠাসম্ভূত অণ্ড গৃহের নাম মাজুফল; বস্তুতঃ ইহা ফল নহে।

স্বরূপ। গোল, গুবাকের ন্যায়, কখন কখন মটরের ন্যায় ক্ষুদ্রও হইয়া থাকে;

বাহ্যপ্রদেশ বন্ধুর, ঘোর নীল বা হরিৎ বর্ণ, অথবা ধূসর বা ঈষৎ পীত। বর্ণভেদে মাজুফল দুই প্রকার, নীল বা হরিৎ। হরিৎ মাজুফলকে কৃষ্ণ মাজুফল কহে, এবং ধূসর বা পীত মাজুফলকে শ্বেত মাজুফল কহে। কৃষ্ণ মাজুফল শ্বেতাপেক্ষা গুরু, ক্ষুদ্র, কঠিন ও দৃঢ় এবং গাত্রে ছিদ্র নাই, কারণ, পতঙ্গ শিশু নির্গত হইবার পূর্ব্বেই সংগৃহীত হয়। শ্বেত মাজুফল কৃষ্ণজাতি অপেক্ষা বৃহৎ, লঘু, হীনগর্ত্ত এবং গাত্রে পতঙ্গ নির্গমনের ছিদ্রযুক্ত এবং অপেক্ষাকৃত হীনবীর্য্য। মাজুফল গন্ধহীন, কষায় ও তিক্ত আস্বাদ।

রাসায়নিক তত্ত্ব। ইহাতে ট্যানিক্ এসিড্ ও গ্যালিক্ এসিড্ নামক দুইটী বীর্য্য আছে। ট্যানিক্ এসিড্ শতকরা ৩৫ অংশ, এবং গ্যালিক্ এসিড্ ৫ অংশ পাওয়া যায়। ফলতঃ মাজুফলের কষায়ত্ব এই দুই বীর্য্যের উপর নির্ভর করে। এ ভিন্ন মাজুফলে এক প্রকার তিক্ত সার পাওয়া যায়। জল, সুরা এবং ইথর্ দ্বারা মাজুফলের ধর্ম্ম গৃহীত হয়। অপর, মাজুফলের ক্বাথ দ্বারা জেলেটিন্ এবং আল্‌বিউমেন্ (অণ্ডলাল) সংযত হয়, এবং নিম্নলিখিত দ্রব্যাদির সহিত ইহাকে মিশ্রিত করিলে ইহার ট্যানিক্ এসিড্ সহযোগে ঐ সকল দ্রব্য অধঃস্থ হইয়া পড়ে। যথা, লাইম্ (চূণ), পটাশ্, এমোনিয়া প্রভৃতি ক্ষার; লৌহ, তাম্র, রৌপ্য, পারদ, রসাঞ্জন প্রভৃতি ধাতুঘটিত ঔষধ; এবং অহিফেন, ইপেকাকুয়ানা, ডিজিটেলিস্ আদির বীর্য্য। আর ইহাদের মধ্যে অনেক দ্রব্য ঔষধার্থ প্রয়োগ করিতে হইলে মাজুফলের ক্বাথের সহিত দেওয়া অকর্ত্তব্য। এবং এই সকল দ্রব্যের মধ্যে যাহারা বিষক্রিয়া করে মাজুফলের ক্বাথ তাহাদের এণ্টিডোট্ (বিষঘ্ন) রূপে ব্যবহার করা যাইতে পারে। কিন্তু ইহার উপর সম্পূর্ণ নির্ভর করা যাইতে পারে না, কারণ, ইহাদের মধ্যে কোন কোন দ্রব্যকে মাজুফলের ক্বাথের সহিত সংযুক্ত করিলেও তাহাদের ক্রিয়ার হানি হয় না।

ক্রিয়া। বিশুদ্ধ সঙ্কোচক; এই সঙ্কোচন ক্রিয়া ট্যানিক্ এসিড্ এবং গ্যালিক্ এসিড্ নামক বীর্য্যের উপর নির্ভর করে। এভিন্ন মাজুফলে তিক্ত সার থাকা প্রযুক্ত কিঞ্চিৎ বলকারক ও পর্য্যায়নিবারক ক্রিয়াও প্রকাশ পায়।

আময়িক প্রয়োগ। মাজুফল হইতে ট্যানিক্ এসিড্ ও গ্যালিক্ এসিড্ বহিষ্করণের উপায় আবিষ্কৃত হওনাবধি ইহার আভ্যন্তরিক ব্যবহার অল্পই হইয়াছে। উদরাময় রোগে প্রদাহ না থাকিলে, এবং ডিসেণ্ট্রি (অতিসার) রোগের পুরাতন অবস্থায় অহিফেন সহযোগে ইহা বিলক্ষণ উপকার করে।

ল্যুকোরিয়া (শ্বেত প্রদর) এবং গনোরিয়া (প্রমেহ) রোগে পুরাতন অবস্থায় প্রয়োগ করিলে ক্লেদ নিঃসরণ হ্রাস হয়।

স্থানিক শিথিলতা প্রযুক্ত মেনোরেজিয়া (রক্ত প্রদর) হইলে ইহার ক্বাথের পিচকারী কখন কখন উপকার করে।

হেমরইড্স্ ( অর্শ ) রোগে প্রদাহ না থাকিলে অহিফেন সহযোগে মাজুফলের মলম স্থানিক প্রয়োগ করিবে।

তালু, টন্সিল্, এবং অলিজিহ্বা, প্রভৃতি স্থানের শিথিলতা হইলে, তাহাদের সঙ্কোচনার্থ, মাজুফলের ক্বাথ ফটকিরি সংযুক্ত করিয়া কুল্যার্থ ব্যবহার করা যায়।

প্রোলাপ্সস্ ইউটেরাই এবং রেক্টাই, অর্থাৎ জরায়ু এবং সরলান্ত্রবহির্গমন রোগে মাজুফলের ক্বাথের পিচকারি প্রত্যহ ব্যবহার করিলে সঙ্কোচক হইয়া উপকার করে।

ইন্টার্মিটেন্ট্ ফিবর্ ( সপর্য্যায় জ্বর ) দমনার্থ এ প্রদেশে ব্যবহৃত হইয়া থাকে, কিন্তু ইহার পর্য্যায়নিবারণ শক্তি অতি অল্প।

এ ভিন্ন মস্তকে দক্রু রোগে ইহার চূর্ণ ও অল্প পরিমাণে তুঁতিয়া, বসা সহযোগে প্রয়োগ করিলে বিশেষ উপকার দর্শে।

মাত্রা। মাজুফল চূর্ণ, ১০ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত, দিবসে ২।৩ বার।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, টিংচ্যুরা গ্যালি ; ইংরাজী, টিংচর্ অব্ গল্স্ ; বাঙ্গালা, মাজুফলের অরিষ্ট। মাজুফল চূর্ণ, ২॥০ আং ; পরীক্ষিত সুরা, ১ পাং। মাজুফলকে ১৫ আং সুরায় ভিজাইয়া ৪৮ ঘণ্টা পর্য্যন্ত আবৃত পাত্র মধ্যে রাখিবে ও সময়ে সময়ে আলোড়িত করিবে। পরে পার্কোলেসন্ যন্ত্র দ্বারা ছাঁকিয়া পুনরায় ৫ আউন্স্ সুরা দ্বারা পার্কোলেসন্ করিবে, পরে উহাকে নিঙ্গড়াইয়া, ছাঁকিয়া উভয় দ্রব্যকে একত্র করিবে ও পরীক্ষিত সুরা দ্বারা ১ পাইন্ট্ পূর্ণ করিবে। মাত্রা, ॥০—২ ড্রাম্।

২। ল্যাটিন্, অঙ্গুয়েন্টম্ গ্যালি ; ইংরাজি, অয়েন্ট্মেন্ট্ অব্ গল্স্ ; বাঙ্গালা, মাজুফলের মলম। মাজুফল চূর্ণ, ৮০ গ্রেণ্ ; বেন্জোয়েটেড্ লার্ড, ১ আং। উত্তমরূপে মর্দ্দন করিয়া মিলাইয়া লইবে।

৩। ল্যাটিন্, অঙ্গুয়েন্টম্ গ্যালি কম্ ওপিও ; ইংরাজী, অয়েন্ট্মেন্ট্ অব্ গল্স্ এণ্ড্ ওপিয়ম্ ; বাঙ্গালা, অহিফেনযুক্ত মাজুফলের মলম। মাজুফলের মলম, ১ আং ; অহিফেন চূর্ণ, ৩২ গ্রেণ্। মর্দ্দন করিয়া মিলাইয়া লইবে।

এতদ্ভিন্ন মাজুফলের ক্বাথ নাসা ও মাঢ়ি হইতে রক্তস্রাবে বাহ্য প্রয়োগ করা যায় ও সপোজিটরিরূপে গুহ্য ও যোনি হইতে অধিক শ্লেষ্মা নির্গম নিবারণার্থ ব্যবহৃত হয়।

৭ম সঙ্কোচক।

| লাটিন। | ইংরাজী। |
|---|---|
| এসিডম্ গ্যালিকম্। | গ্যালিক্ এসিড্। |
| (Acidum Gallicum) | (Gallic Acid) |

প্রস্তুত করণ। মাজুফলের সূক্ষ্মচূর্ণ, ১ পৌং ; পরিস্কৃত জল, যথা প্রয়োজন।

মাজুফলের চূর্ণকে এক চীন পাত্রে অল্প জল দ্বারা কর্দ্দমাকার করিয়া ৬০—৭০ তাপাংশে ৪৮ দিবস পর্য্যন্ত ভিজাইয়া রাখিবে এবং অল্প অল্প জল দিবে যেন শুকাইয়া না যায়। পরে ইহাকে ৪৫ আং জলের সহিত মিশ্রিত করিয়া ২০ মিনিট্ পর্য্যন্ত ফুটাইয়া বস্ত্র দ্বারা ছাঁকিয়া লইবে। শীতল হইলে যে দানা অধঃস্থ হয়, ছাঁকিয়া লইবে ও শোষক কাগজ মধ্যে চাপিয়া লইয়া ১০ আং স্ফুটিত পরিস্রুত জলে দ্রব করিবে। ৮০ তাপাংশ পর্য্যন্ত শীতল হইলে উপরের জল ঢালিয়া অধঃস্থ দানা সংগ্রহ করিয়া ৩ আং বরফসংযুক্ত শীতল জল দ্বারা ধৌত করিবে, পরে শোষক কাগজ দ্বারা, ও পরিশেষে ১০০ তাপাংশের অনধিক সন্তাপে শুষ্ক করিয়া লইবে।

ছাঁকনিতে মাজুফলের চূর্ণ যাহা অবশিষ্ট থাকে, তাহাকে ৪৫ আং জল সহযোগে ফুটাইয়া ছাঁকিয়া ঐ জল এবং পূর্ব্বে গ্যালিক্ এসিডের দানা ছাঁকিয়া লওয়াতে যে জল অবশিষ্ট থাকে তাহা, এই উভয়কে একত্র গাঢ় করিয়া ১০ আং রাখিলে ও ৮০ তাপাংশ পর্য্যন্ত শীতল হইলে আরও কিয়দংশ গ্যালিক্ এসিডের দানা প্রস্তুত হয়, কিন্তু প্রথম প্রস্তুত দানার তুল্য ইহা পরিষ্কার নহে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। কোমল, সূচ্যাকার দানা যুক্ত, ঈষৎ পাটল বর্ণ, গন্ধ হীন, ঈষৎ অম্ল ও কষায় আস্বাদ; আল্কোহলে অর্থাৎ সুরা বীর্য্যে এবং গ্লীশ্রীনে সম্পূর্ণ দ্রবণীয়; ১০০ অংশ শীতল জলে ও ৩ অংশ উষ্ণ জলে দ্রব হয়; ইথরে অল্প দ্রবণীয়; লৌহঘটিত পর্সল্ট্ সহযোগে নীল বর্ণ হইয়া অধঃস্থ হয়, কিন্তু প্রোটোসল্ট্ সহযোগে কিছুই হয় না; এবং জেলেটিন্, অণ্ডলাল ও ঔদ্ভিজ্জ উপক্ষার সহযোগে অধঃস্থ হয় না; বায়ুতে দগ্ধ করিলে সম্পূর্ণ উড়িয়া যায়। রাসায়নিক উপাদান, জল ৩ অংশ, কার্ব্বন্ ১৪ অংশ, হাইড্রোজেন্ ৩ অংশ, অক্সিজেন্ ৭ অংশ।

ক্রিয়া। বিশুদ্ধ সঙ্কোচক; এই ক্রিয়া মূত্রযন্ত্রে বিশেষরূপে প্রকাশ পায় এবং সেবন করিবার কিয়ৎক্ষণ পরে প্রস্রাবে লৌহ পর্ক্লোরাইড্ দিলে ইহার উপলব্ধি হয়। অল্পপরিমাণে সেবন করিলে কোন ফল অনুভব হয় না, অধিক পরিমাণে ঈষৎ উষ্ণ বোধ হয়। বাহ্য প্রয়োগ করিলে চর্ম্ম অল্পই আকুঞ্চিত হয়। ট্যানিক্ এসিড্ অপেক্ষা ইহার ক্রিয়া ক্ষীণ, কিন্তু ডাং গ্যারড্ কহেন যে, শোষিত হওনান্তর দূরস্থ ক্রিয়া প্রকাশার্থ গ্যালিক্ এসিড্ শ্রেষ্ঠ, কারণ, ট্যানিন্ শোষিত হওনান্তর গ্যালিক্ এসিড্ ও দ্রাক্ষা শর্করা হইয়া যায়, অতএব কিয়দংশ মাত্র কার্য্যকর হয়।

আময়িক প্রয়োগ। রক্তোৎকাশ, রক্তবমন ও রক্তপ্রস্রাবাদি রোগে, ডাং টড্, গ্যারড্, উইলিয়েম্স্ প্রভৃতি চিকিৎসকেরা ইহাকে উৎকৃষ্ট বলিয়া অনুমোদন করেন। ডাং এল্ অর্ণ্ কহেন যে, গন্ধক দ্রাবক সহযোগে প্রয়োগ করিলে

ইহার রক্তরোধক ক্রিয়া বৃদ্ধি পায়। ব্যবস্থা ; গ্যালিক্ এসিড্ ৩০ গ্রেণ্, জল মিশ্র গন্ধক দ্রাবক ১ ড্রাম্, অহিফেনের অরিষ্ট বা তরল সার ॥০ ড্রাম্, গোলাবাদি ফাণ্ট ৬ আউন্স্। মাত্রা, ১ আউন্স্ ৩। ৪ ঘণ্টা অন্তর।

দুগ্ধ নিঃসরণাধিক্য নিবারণার্থ ইহা ব্যবহৃত হইয়া থাকে।

রজোঽধিক (মেনোরেজিয়া) এবং শ্বেতপ্রদর রোগে ডাং ব্যালার্ড্ এবং ডাং গ্যারড্ কহেন যে, ইহার তুল্য সঙ্কোচক আর নাই।

যক্ষ্মা রোগে অতি ঘর্ম্মনিবারণার্থ, এবং যক্ষ্মা রোগে ও শ্বাস নালী প্রদাহ (ব্রঙ্কাইটিস্) রোগে অধিক শ্লেষ্মানিঃসরণ নিবারণার্থ গ্যালিক্ এসিড্ মহোপকারক।

অপর, আণ্ডলালিক প্রস্রাবে এবং কাইলস্ ইউরিন্ রোগে ইহা দ্বারা যথেষ্ট উপকার প্রাপ্ত হওয়া যায়। পুরাতন প্রমেহ রোগেও ইহা উপকার করে। মূত্রাশয় ও মূত্রগ্রন্থি হইতে রক্তস্রাবে ডাং নেলিগেন্ ইহা ব্যবহার করিয়া বিশেষ উপকার প্রাপ্ত হইয়াছেন।

ডাং ট্যানার্ ইহাকে পুরাতন উদরাময় রোগে উপযোগিতার সহিত ব্যবহার করেন।

ডাং রিঙ্গার্ বলেন যে, উগ্রতাযুক্ত অর্শ রোগে গ্যালিক্ এসিড্ ও অহিফেনের মলম অতি উৎকৃষ্ট ঔষধ। ইহা দ্বারা সত্বর বেদনা লাঘব হয় ও অল্পকাল পরে টিউমারের আকার হ্রাস হয়।

মাত্রা, ২ গ্রেণ্ হইতে ১০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ। ল্যাটিন্, গ্লাইসরাইনম্ এসিডাই গ্যালিসাই ; ইংরাজী, গ্লিসরীন্ অব্ গ্যালিক্ এসিড্। গ্যালিক্ এসিড্ ১ আং ; গ্লিসরীন্ ৪ আং। একত্র মর্দ্দন করিয়া চীন পাত্র মধ্যে মৃদু সন্তাপ দিবে যে পর্য্যন্ত না গ্যালিক্ এসিড্ সম্পূর্ণ দ্রব হয়।

---

## ৮ম। সঙ্কোচক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| এসিডম্ ট্যানিকম্। | ট্যানিক্ এসিড্ (ট্যানিন্) |
| (Acidum Tannicum) | (Tannic Acid. Tannin) |

প্রস্তুত করণ। মাজুফল চূর্ণ, যথা প্রয়োজন ; ইথর্, যথা প্রয়োজন। প্রথমতঃ মাজুফল চূর্ণকে দুই তিন দিবস পর্য্যন্ত আর্দ্র বায়ুতে রাখিবে, পরে ইথর্ সংযোগ দ্বারা কর্দ্দমাকার করিয়া আবৃত পাত্র মধ্যে ২৪ ঘণ্টা পর্য্যন্ত রাখিয়া দিবে, অনন্তর এক খণ্ড বস্ত্র মধ্যে জড়াইয়া উপযুক্ত যন্ত্রদ্বারা চাপিয়া রস নিঙ্গড়াইয়া লইবে ; পরে ঐ নিষ্পীড়িত মাজুফলকে চূর্ণ করিবে, এবং ১ অংশ ইথর্ এবং ১/১৬ অংশ জল একত্র

মিলাইয়া, তদ্দ্বারা মাজুফলের চূর্ণকে আর্দ্র করিয়া কর্দ্দমাকার করিবে, এবং পুনর্ব্বার নিষ্পীড়ন দ্বারা রস নির্গত করিয়া লইবে; অনন্তর উভয় রস একত্র করিয়া, মৃদু সন্তাপ দিয়া গাঢ় করিয়া কোমল সারের ন্যায় করিবে, অবশেষে মৃৎফলকে রাখিয়া ২১২ তাপাংশের অনধিক সন্তাপে শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঘন, কোমল, সান্তর, লঘু, শ্বেত বা ঈষৎ পীতবর্ণ, গন্ধহীন, বিশুদ্ধ কষায় আস্বাদ, জলে দ্রবণীয়, সুরা ও ইথরে অপেক্ষাকৃত অল্প পরিমাণে দ্রব হয়, তৈলে দ্রব হয় না; গ্লিসরীণে সম্পূর্ণ দ্রবণীয়; বায়ুতে রাখিলে কার্বনিক্ এসিড্ বায়ু নির্গত হয় এবং ক্রমশঃ ইহা গ্যালিক্ এসিড্ হইয়া যায়। ইহার রাসায়নিক তত্ত্ব মাজুফলের ন্যায়, অর্থাৎ আণ্ডলালিক পদার্থকে সংযত করে, ঔদ্ভিজ্জ বীর্য্যের সহিত সংশ্লিষ্ট হইয়া অধঃস্থ হয় এবং লৌহ ঘটিত পর্সল্ট্ সহযোগে ঘোর নীলবর্ণ হয়। রাসায়নিক উপাদান, কার্বন্ ২৭, হাইড্রোজেন্ ২২, অক্সিজেন্ ১৭ অংশ।

মাজুফল ভিন্ন, ওক্, খদির, কাইনো আদি কষায় উদ্ভিজ্জেতেও ট্যানিক্ এসিড্ প্রাপ্ত হওয়া যায়। কিন্তু মাজুফলস্থ ট্যানিক্ এসিড্ হইতে ইহাদের প্রভেদ আছে। লৌহ ঘটিত পর্সল্টের সহিত ইহাদের সংযোগ করিলে, নীলবর্ণ না হইয়া ঈষৎ পীত বা পাটলবর্ণ হয়, এবং জলে দ্রব করিয়া বায়ুতে রাখিলে, গ্যালিক্ এসিড্ না হইয়া এক প্রকার পাটলবর্ণ, আস্বাদরহিত অকর্ম্মণ্য পদার্থ হইয়া যায়। মাজুফলস্থ ট্যানিক্ এসিড্কে গ্যালোট্যানিক্ এসিড্ এবং কাইনো ও খদিরাদির ট্যানিক্ এসিড্কে মাইমোট্যানিক্ এসিড্ কহে।

অসম্মিলন। মাজুফলের ন্যায়।

ক্রিয়া। বিশুদ্ধ ও প্রবল সঙ্কোচক এবং রক্তরোধক। পরীক্ষা দ্বারা স্থির করা গিয়াছে যে, ট্যানিক্ এসিড্ সেবন করিলে, শোষিত হইয়া গ্যালিক্ এসিড্ এবং পাইরোগ্যালিক্ এসিড্রূপ প্রাপ্ত হয়। ট্যানিক্ এসিড্ প্রকৃতাবস্থায় রক্তের সহিত মিশ্রিত হইলে রক্তের ফাইব্রিন্ এবং আণ্ডলালিক রসাদিকে সংযত করিয়া রক্ত সঞ্চলনের ব্যাঘাত উপস্থিত করিতে পারে। পূর্ব্বোক্ত হেতু বশতঃ যদিও ট্যানিক্ এসিডের সঙ্কোচন শক্তি গ্যালিক্ এসিড্ অপেক্ষা প্রবল বটে, তথাচ শোষিত হইয়া দূরস্থ ক্রিয়া প্রকাশার্থ গ্যালিক্ এসিড্ শ্রেষ্ঠ। স্থানিক সঙ্কোচনার্থ ট্যানিক্ এসিড্ উৎকৃষ্ট। ট্যানিন্ সেবন করিলে পাকাশয়স্থ আণ্ডলালিক পদার্থ সংযত হইয়া অদ্রবণীয় রূপ প্রাপ্ত হয়, এবং অবশিষ্ট অসম্মিলিত ট্যানিন্ শ্লৈষ্মিক ঝিল্লি কুঞ্চিত করে এবং পাকরস নিঃসরণ বাধিত করে। পাকরসের দ্রবকরণ শক্তি হ্রাস হয়, সুতরাং আহারের সময় ট্যানিক্ সংযুক্ত পদার্থ সেবন অবিধেয়। ডাং আলিসনের মতে ট্যানিক্ এসিড্ অতি উৎকৃষ্ট পাচক ও স্নায়বীয় বলকারক;

এ ভিন্ন তিনি বিবেচনা করেন যে, টিউবর্কল্ এবং স্ক্রফিউলা প্রভৃতি রোগ ইহা দ্বারা সাম্য হয়। কেহ কেহ ইহাকে পর্য্যায়নিবারকও কহেন। ট্যানিক্ এসিড্ উদরে বিলক্ষণ সহ্য হয়, দীর্ঘকাল সেবন করিলেও কোন অপকার করে না।

নিষেধ। প্রদাহ বা রক্তাধিক্য নিবারণের নিমিত্ত কোন স্থান হইতে রক্ত বা রসনিঃসরণ হইলে, পাকাশয়ে উগ্রতা বা প্রদাহ থাকিলে, কোষ্ঠবদ্ধ হইলে, ট্যানিক্ এসিড্ প্রয়োগ নিষিদ্ধ।

আময়িক প্রয়োগ। বিবিধ রক্তস্রাব রোগে ট্যানিন্ মহোপকারক। যথা, হিমপ্টিসিস্, (রক্তোৎকাশ); হিমেটেমেসিস্, (রক্তবমন); রক্তাতিসার; রক্তপ্রদর; মেনোরেজিয়া, (রজোঽধিক) ইত্যাদি। এই সকল রোগে অহিফেন সহযোগে প্রয়োগ করিবে। রক্তাতিসারে ইপেকাকুয়ানা সহযোগে বিধেয়। ডাং আলিসন্ কহেন যে, কিঞ্চিৎ জলমিশ্র যবক্ষারদ্রাবকের সহিত প্রয়োগ করিলে ইহার গুণ বৃদ্ধি হয়। ডাক্তার রীজ্ কহেন যে, হিমেটিউরিয়া [ রক্তপ্রস্রাব ] রোগে ইহা সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ, বটিকাকারে প্রয়োগ করিবে। বাহ্যপ্রদেশ হইতে রক্তস্রাবনিবারণার্থ ইহা স্থানিক প্রয়োগ করিবে, যথা, মাঢ়ি হইতে রক্তস্রাব হইলে মাঢ়িতে ঘর্ষণ করিবে, এবং নাসিকা হইতে রক্তস্রাব [ এপিষ্ট্যাক্সিস্ ] হইলে, ইহার চূর্ণ নাসিকা মধ্যে ফুৎকার দ্বারা প্রয়োগ করিবে।

হাম বা আরক্ত জ্বরের পর প্রায়ই নাসাভ্যন্তর হইতে প্রচুর পরিমাণে তরল রস অথবা গাঢ় পূয়পূর্ণ ক্লেদ নির্গত হয়, এই সকল রস শুষ্ক হইয়া রন্ধ্র আবদ্ধ করে ও সচরাচর ওষ্ঠে এক্জিমা উৎপাদন করে; এ স্থলে, যে ছাল পড়ে তাহা উঠাইয়া গ্লীস্রীন্ অব্ ট্যানিন্ এমন কি, একবার তুলি দ্বারা প্রয়োগ করিলেই ক্লেদাদি নির্গমন বন্ধ হয়।

এভিন্ন কখন কখন প্রৌঢ় ব্যক্তির নাসিকা অভ্যন্তরে ইম্পেটিগোর দানা নির্গত হয়, দানা সকল নাসারন্ধ্রের মুখে, যে স্থলে চুল আছে, অত্যন্ত প্রবল হয়, এবং উর্দ্ধে ক্রমশঃ মৃদু হয়। ছাল পড়িয়া রন্ধ্র রুদ্ধ হয় ও কখন কখন নাসাগ্র স্থূল, রক্তবর্ণ ও বেদনাযুক্ত হয়। কখন কখন স্ফীতি নিকটবর্ত্তী স্থানে বিস্তৃত হয়, ও পুনঃপুনঃ মুখমণ্ডলে ইরিসিপেলাস্ জন্মাইতে পারে। ইহাতে গ্লীস্রীন্ অব্ ট্যানিন্ নাসাভ্যন্তরে দিবসে ২।৩ বার প্রয়োগ করিলে আশু উপকার প্রাপ্ত হওয়া যায়। নাসিকা হইতে দুর্গন্ধযুক্ত হরিৎ-কৃষ্ণ-বর্ণ গাঢ় ক্লেদ নির্গমন হইলে ইহা উপকারক।

পুরাতন (ব্রঙ্কাইটিস্) অর্থাৎ শ্বাসনালী প্রদাহ রোগে অধিক শ্লেষ্মা নির্গত হইয়া রোগী দুর্ব্বল হইলে ইহা দ্বারা শ্লেষ্মাদমন হইয়া যথেষ্ট উপকার হয়।

উৎকট পীড়ার পর দুর্ব্বল অসুস্থ বালকদিগের ( [illegible] ) কর্ণ বিবর হইতে

পূযযুক্ত ক্লেদ নির্গত হইলে গ্লীস্‌রীন্ অব্ ট্যানিন্ মহৌষধ। কর্ণবিবর ইহা দ্বারা পূর্ণ করিয়া তুলা দ্বারা বদ্ধ করিয়া রাখিবে। কর্ণরন্ধ্রের প্রদাহের প্রবলাবস্থায় ইহা প্রয়োগ অবিধেয়। (টিম্পেনাম্) ঢক্কাবৃক্ নষ্ট হইলে ও ক্ষুদ্র অস্থি বাহির হইয়া পড়িলে এ রোগে আরোগ্য করণ দুরূহ; ট্যানিন্ দ্বারা কেবল দুর্গন্ধনিবারণ ও পূযনির্গমন দমন হয়, এবং ঔষধ স্থগিত করিলে পুনরায় পূযনির্গমন আরম্ভ হয়।

যক্ষ্মা রোগে যক্ষ্মা বীজ তরল হইবার পর এবং ফুস্‌ফুস্ মধ্যে গহ্বর হইবার পর যখন অধিক পরিমাণে শ্লেষ্মা ও পূয নিঃসৃত হইতে থাকে, তখন ট্যানিক্ এসিড্ দ্বারা শ্লেষ্মা ও পূযের পরিমাণ লাঘব হইয়া বিস্তর উপকার হয়। এ ভিন্ন যক্ষ্মাজনিত ঘর্ম্মাতিশয় নিবারণার্থও ইহা বিলক্ষণ উপযোগী। কিঞ্চিৎ অহিফেন বা জলমিশ্র যবক্ষারদ্রাবক সহযোগে প্রয়োগ করিবে। কোষ্ঠ পরিষ্কার রাখিবার নিমিত্ত মধ্যে মধ্যে রেউচিনি ব্যবস্থা করিবে।

পুরাতন উদরাময় রোগে, যদি ঐ রোগ যকৃৎ বা হৃৎপিণ্ডাদি কোন যান্ত্রিক রোগ, বা অন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লিতে প্রদাহ বা ক্ষত বশতঃ না হয়, ট্যানিন্ মহোপকারক। ডাং আলিসন্ ইহার বিস্তর প্রশংসা করেন। অহিফেন সহযোগে বটিকাকারে প্রয়োগ করিবে।

অজীর্ণ রোগে, ট্যানিন্ প্রয়োগ করিলে ক্ষুধাবৃদ্ধি হয় এবং উদরের আধ্মান নিবারণ হয়। জল মিশ্র যবক্ষারদ্রাবক সহযোগে প্রয়োগ করিবে।

পাকাশয়ের ক্যাটার্ রোগে ট্যানিন্ সঙ্কোচক হইয়া উপকার করে; এবং কখন কখন উগ্রতাযুক্ত অজীর্ণ রোগে ও উপকার করে।

র‍্যাকাইটীস্ নামক অস্থি রোগে, ডাক্তার আলিসন্ সাহেব অর্দ্ধ গ্রেণ্ হইতে ১ গ্রেণ্ মাত্রায় ট্যানিন্ ব্যবস্থা করেন। তিনি বিবেচনা করেন যে, ইহা দ্বারা কেবল রোগ দূর হয় এমত নহে, শরীরের রোগপ্রবণতাও সংশোধিত হয়।

অপর, শ্বেত প্রদর রোগে, ট্যানিন্ আভ্যন্তরিক ও বাহ্য প্রয়োগ করিলে উপকার হয়। আভ্যন্তরিক প্রয়োগার্থ ২ গ্রেণ্ বা ৩ গ্রেণ্ মাত্রায় অল্প পরিমাণে জলমিশ্র যবক্ষারদ্রাবক সহযোগে প্রয়োগ করিবে; বাহ্য প্রয়োগার্থ ইহার জলীয় দ্রব পিচকারি দ্বারা প্রয়োগ করিবে।

প্রমেহ রোগে প্রদাহ হ্রাস হইবার পর, ও গ্লীট্ রোগে, ইহার পিচকারি যথেষ্ট উপকার করে। পূযনির্গমন স্থগিত হইলে পরও ৭।৮ দিবস পিচকারি ব্যবহার করিবে। মূত্রনলীতে ইহার পিচকারি প্রয়োগ করিলে বীর্য্যপাত হইবার সম্ভাবনা, সুতরাং শয়নকালে প্রয়োগ অবিধেয়। পুরাতন প্রমেহ রোগে, আভ্যন্তরিক সেবন করা যাইতে পারে।

প্রোল্যাপ্সস্ এনাই রোগে ইহার জলীয় দ্রবের পিচকারি স্থানিক শিথিলতা নিবারণ করিয়া উপকার করে। অর্শ রোগে প্রদাহ দমনের পর ট্যানিনের মলম উপকারক। ফিসর্ অব্ দি এনস্ রোগে, ট্যানিন্ ১ ড্রাম্, গ্লীসরীন্ ১৬ ড্রাম্, মিশ্রিত করিয়া স্থানিক প্রয়োগ করিলে যথেষ্ট উপকার দর্শে। ফিতার ন্যায় কৃমি নষ্টকরণার্থ ইহার পিচকারি ব্যবহার করা যায়।

পারদ সেবন বশতঃ বা অন্য কারণ বশতঃ দন্তের মাড়ি স্ফীত ও কোমল হইলে, এবং মাড়ি হইতে রক্তস্রাব হইলে ট্যানিন্ স্থানিক প্রয়োগ করিলে উপকার দর্শে। ক্ষতযুক্ত (ষ্টমাটাইটিস্) মুখাভ্যন্তর প্রদাহে, বিশেষতঃ ক্ষত কেবল মাড়ির ধারে প্রকাশ পাইলে গ্লীসরিন্ অব্ ট্যানিন্ প্রয়োগ করা যায়; কিন্তু এতদপেক্ষা শুষ্ক ফট্‌কিরি শ্রেয়ঃ।

দন্তক্ষত হইলে দন্ত-গহ্বরমধ্যে ট্যানিন্ প্রয়োগ করিলে, আশু প্রতিকার হয়। নাসারন্ধ্র হইতে দুর্দ্দম দুর্গন্ধযুক্ত ক্লেদ নির্গত হইলে তাহাতে গ্লীসরীন্ অব্ ট্যানিন্ অতি উৎকৃষ্ট ঔষধ। বালকদিগের ঔপদংশিক ওজিনা রোগে ইহা মহোপকারক।

অপর; রক্তোৎকাশ, ডিফ্‌থিরিয়া, স্বরযন্ত্রক্ষত, এডিমা অব্ দি গ্লটিস্, পুরাতন ক্ষত, ফুস্‌ফুস্‌পচন; ক্রুপ, পুরাতন সর্দ্দি আদি রোগে, ১—২০ গ্রেণ্ ট্যানিন্ ১ আং জলে দ্রব করিয়া, স্প্রে রূপে প্রয়োগ করিলে উপকার হয়। এ ভিন্ন ছাল উঠিয়া যাওন, প্রচুর পরিমাণে ক্লেদ নির্গমনকারী ক্ষত, ও ক্ষতে অঙ্কুর অযথা উচ্চ হইলে ট্যানিন্ সংযুক্ত পদার্থ অণ্ডলাল অধঃস্থ করিয়া ক্ষত আবরণ দ্বারা বায়ুর হানিকর ক্রিয়া হইতে রক্ষা করে।

বিবিধ চক্ষু-প্রদাহে (কঞ্জংটিবাইটিস্) ট্যানিন্ জলে দ্রব করিয়া প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার করে। ডাং কমিন্‌স্ কহেন যে, শৈশবাবস্থায় পূয়যুক্ত চক্ষু-প্রদাহে ইহা সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ। ২ গ্রেণ্ হইতে ৫ গ্রেণ্ ট্যানিন্ ১ আউন্স্ জলে দ্রব করিয়া ব্যবহার করিবে।

গলনলীর বিবিধ পীড়ায় গ্লীসরীন্ অব্ ট্যানিন্ উপকারক। প্রবল প্রদাহের অনতিপরে, যখন শ্লৈষ্মিক ঝিল্লির আরক্তিমতা ও স্ফীতি অপেক্ষাকৃত হ্রাস হয়, এবং ঝিল্লি শ্লেষ্মা বা পূয়ে আবৃত থাকে, সেই সময়ে ফেরিংসে গ্লীস্‌রীন্ অব্ ট্যানিন্ প্রয়োগ করিলে সত্বর রোগ আরোগ্য হয়। এফ্‌থস্ গলক্ষতে ক্ষত প্রকাশ পাইলে, গ্লীস্‌রীন্ অব্ ট্যানিন্ ব্যবহার্য্য। গলনলীর পুরাতন প্রদাহে শ্লৈষ্মিক ঝিল্লি শিথিল, স্ফীত, দেখিতে দানাযুক্ত হইলে এবং পূয ও শ্লেষ্মায় আবৃত থাকিলে, গ্লীস্‌রীন্ অব্ ট্যানিন্ দ্বারা টিশুর বলাধান হয় ও স্বরের কর্কশতা নিবারিত হয়। এই প্রকার গলনলীর পীড়ায় টন্‌সিল ঈষদ্বিবর্দ্ধিত হয়, ও ইহা সচরাচর বালকদিগের হইয়া থাকে, এবং কখন কখন বধিরতা, রাত্রে অনিদ্রা ও কাশ

উপস্থিত হয়; এস্থলে গ্লীসরীন্ অব্ ট্যানিন্ প্রত্যহ প্রয়োগ করিলে কাশের সমতা হয় ও বধিরতা আরোগ্য হয়।

অলিজিহ্বা ( ইউভিউলা ) বৃদ্ধি পাইলে কাশ ও অবিরাম গিলন ইচ্ছা উপস্থিত হয়, এতদ্নিবারণার্থ এবং যক্ষ্মা রোগে গলনলীর প্রদাহ ও ক্ষত জনিত কাশের সমতাকরণার্থ গ্লীসরীন্ অব্ ট্যানিন্ বিশেষ উপযোগী। গ্লীসরীন্ অব্ ট্যানিন্ অল্প মর্ফিয়া সহযোগে প্রয়োগ করিলে ইহার ক্রিয়া বৃদ্ধি পায়, শয়নের পূর্ব্বে গলনলীতে প্রলেপ দিলে রাত্রে সুনিদ্রা হয়।

হুপিংকফ্ রোগে কাশের প্রাখর্য্য ও দ্রুতত্ব হ্রাসকরণার্থ ফেরিংস্ এপিগ্লটিস্ ও তৎসন্নিকটস্থ স্থানে গ্লীসরীন্ অব্ ট্যানিন্ মর্দ্দন করা যায়। হুপিং কফ্ সহযোগে ফুসফুসের ক্যাটারাল বা অন্যান্য প্রদাহ, টিউবর্কিউলোসিস্ বা দন্তোত্থান আদি জনিত কোন প্রকার উগ্রতা বর্ত্তমান থাকিলে, ইহা দ্বারা উপকার প্রাপ্ত হওয়া যায় না; সামান্য উপসর্গবিহীন হুপিংকফে ইহা বিশেষ ফলপ্রদ।

ষ্ট্রিক্‌নিয়া ও মর্ফিয়া আদি উপক্ষার সেবন বশতঃ বিষাক্ত হইলে, ট্যানিন্ উহাদিগকে অপেক্ষাকৃত অদ্রবণীয় রূপ প্রাপ্ত করাইয়া উপকার করে।

জরায়ুর ক্যান্‌সার্ রোগে অধিক পরিমাণে ক্লেদনির্গমন হইলে তন্নিবারণ ও দুর্গন্ধহরণার্থ গ্লীসরীন্ অব্ ট্যানিন্ উপযোগী। এতদপেক্ষা গ্লীস্‌রীন্ অব্ ট্যানিন্ ও গ্লীসরীন্ অব্ কার্বলিক্ এসিডের মিশ্র উপকারক।

এল্‌বিউমিন্যুরিয়া সংযুক্ত এনাসার্কা রোগে ডাং গার্নিয়ার্ বলেন যে, তিনি প্রত্যহ ॥০—১ ড্রাম্ মাত্রায় প্রয়োগ করিয়া বিশেষ উপকার প্রাপ্ত হইয়াছেন।

চুচুক ক্ষতে ( সোর নিপল ) ডাং ড্রুইট্ ট্যানিন্ দ্রব (৫ গ্রেণ্, জল ১ আউন্স) ব্যবহার করিয়া ইহার উপকারিতা বিষয়ে যথেষ্ট প্রশংসা করেন।

ইপেকাকুয়ানা বা ইহার উপক্ষার (বীর্য্য) সেবন বশতঃ বমনাতিশয্য হইলে তদ্দমনার্থ ট্যানিন্ ব্যবহৃত হয়।

বিবিধ চর্ম্ম রোগে এবং পুরাতন ক্ষতে অধিক পূয বা রসনিঃস্রবণ নিবারণের নিমিত্ত ট্যানিন্ ব্যবহার্য্য।

বালিকাদিগের পুরাতন (বেজাইনাইটিস্) যোনিপ্রদাহে গ্লীস্‌রীন্ অব্ ট্যানিন্ প্রয়োগ করিলে উপকার হয়।

পালাজ্বরে ২০ গ্রেণ্—৩০ গ্রেণ্ মাত্রায় ব্যবহার করিলে উপকার হয়। কখন কখন ১ ড্রাম্ মাত্রাও ব্যবহার করা হইয়াছে।

উপদংশীয় আদ্যক্ষতে কঙ্গন্ হইতে আরম্ভ হইলে, ডাং এরিচ্‌সন্ ট্যানিক্ এসিড্ ব্যবহার করিয়া উপকার প্রাপ্ত হইয়াছেন।

একজিমা রোগে, উপরের মামড়ি উঠাইয়া গ্লীস্‌রীন্ অব্ ট্যানিন্ প্রদাহযুক্ত

রক্তবর্ণ স্ফীতস্থানে প্রলেপ দিলে রসনির্গমন, আরক্তিমতা, উষ্ণতা ও স্ফীতি আশ্চর্য্য রূপে হ্রাস হয়। রাত্রে পুল্‌টিশ্ প্রয়োগ করিবে; ট্যানিন্ দ্বারা যন্ত্রণা উপস্থিত হইলে দিবা রাত্র পুল্‌টিশ ব্যবহার করিবে। ইহা দ্বারা একৃজিমার কণ্ডূয়ন, জ্বালা ও যন্ত্রণার আশু হ্রাস হয়।

ইম্পেটিগো রোগেও এইরূপ চিকিৎসা উপকারক। কর্ণের একৃজিমা রোগে প্রদাহ অত্যন্ত অধিক ও স্ফীতি, উষ্ণতা ও রসনিঃসরণ অত্যন্ত অধিক না হইলে গ্লীসরীন্ অব্ ট্যানিন্ দ্বারা উপকার হয়। বালকদিগের কর্ণের পশ্চাতে একৃজিমা হইলে ইহা দুই একবার প্রয়োগেই উপকার দর্শে। ইণ্টার্ট্রিগো রোগে কখন কখন ইহা বিশেষ ফলোপদায়ক হয়।

মাত্রা, ২ গ্রেণ্ হইতে ১০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, সপোজিটোরিয়া এসিডাই ট্যানিসাই; ইংরাজী, ট্যানিক্ এসিড্ সপোজিটরি। ট্যানিক্ এসিড্ ৩৬ গ্রেণ্; বেনজোয়েটেড্ লার্ড ৪৪ গ্রেণ্; অইল্ অব্ থিয়োব্রোমা ৯০ গ্রেণ্; শ্বেত মোম্ ১০ গ্রেণ্। মোম এবং অইল্ অব্ থিয়োব্রোমা একত্র মৃদু সন্তাপে দ্রব করিবে, পরে বেন্‌জোয়েটেড্ লার্ড এবং ট্যানিক্ এসিড্ একত্র মর্দ্দন করিয়া ইহার সহিত মিলাইবে, শীতল হইলে দ্বাদশটি রথচূড়াকৃতি সপোজিটরি প্রস্তুত করিবে। প্রত্যেক সপোজিটরিতে ৩ গ্রেণ্ ট্যানিক্ এসিড্ আছে।

২। ল্যাটিন্, সপোজিটোরিয়া এসিডাই ট্যানিসাই কম্ সেপোনি; ইংরাজী, ট্যানিক্ এসিড্ সপোজিটোরিস্ উইথ্ সোপ্। ট্যানিক্ এসিড্ ২৬ গ্রেণ্; গ্লীসরীন্ অব্ ষ্টার্চ্ ৫০ গ্রেণ্; হার্ড সোপ চূর্ণ ১০০ গ্রেণ্; ষ্টার্চ চূর্ণ, যথা প্রয়োজন। প্রথমোক্ত তিনটি দ্রব্যকে একত্র মিশ্রিত করিয়া যথোপযুক্ত ষ্টার্চ্ সংযোগে মণ্ড প্রস্তুত করিয়া ১২ অংশে বিভাগ করিয়া সপোজিটরি প্রস্তুত করিবে।

৩। ল্যাটিন্, ট্রোচিসাই এসিডাই ট্যানিসাই; ইংরাজী, ট্যানিক্ এসিড্ লোজেঞ্জেস্। ট্যানিক্ এসিড্ ৩৬০ গ্রেণ্; টোলুর অরিষ্ট ॥০ আউন্স্; শর্করা চূর্ণ ২৫ আউন্স্; আরবি গঁদ চূর্ণ ১ আউন্স্; আরবি গঁদ মণ্ড ২ আউন্স্; পরিস্রুত জল ১ আউন্স্। ট্যানিক্ এসিড্ জলে দ্রব করিবে। পরে টোলুর অরিষ্টকে গঁদের মণ্ডের সহিত মিশ্রিত করিয়া ট্যানিক্ এসিড্ দ্রবের সহিত মিশাইবে এবং গঁদ ও শর্করা একত্র করিয়া লইবে। অবশেষে সকলকে একত্র মর্দ্দন করিয়া ৭২০ লোজেঞ্জ্ বা চাক্তি প্রস্তুত করিবে। ইহার প্রতি চাক্তিতে অর্দ্ধ গ্রেণ্ ট্যানিন্ আছে। মাত্রা, ১—৬ চাক্তি।

৪। ল্যাটিন্, গ্লাইসরাইনম্ এসিডাই ট্যানিসাই; ইংরাজী, গ্লীসরীন্ অব্ ট্যানিক্

এসিড্। ট্যানিক্ এসিড্ ১ আং গ্লীসরীন্, ৪ আং। একত্র মর্দ্দন করিয়া চীন পাত্র মধ্যে রাখিয়া মৃদু সন্তাপ দিবে, যে পর্য্যন্ত না ট্যানিক্ এসিড্ সম্পূর্ণ দ্রব হয়।

---

৯ম. সঙ্কোচক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| হিমেটক্সিলাই লিগ্নম্। | লগ্-উড্। |
| [Hæmatoxyli Lignum] | [Log-Wood] |

সিসাল্পাইনী জাতীয় হিমেটক্সাইলম্ ক্যাম্পিচিয়ানম্ নামক বৃক্ষের আভ্যন্তরিক কাষ্ঠ। মার্কিনখণ্ডস্থ ক্যাম্পিচি, ও জ্যামেকা প্রভৃতি স্থানে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। এই কাষ্ঠ খণ্ড খণ্ড করিয়া আনীত হয়। কঠিন, দৃঢ় ও গুরু; লোহিত বর্ণ, কিছু কাল পরে প্রায় কৃষ্ণবর্ণ হয়; বিশেষ গন্ধযুক্ত; ঈষৎ মিষ্ট ও কষায়; জলে এবং সুরাতে ইহার সারাংশ উপগত হয়, তখন জল ও সুরা লোহিত বর্ণ হয়। ইহাতে ট্যানিক্ এসিড্, ধূনা, এবং হিমেটিন্ বা হিমেটক্সিলিন্ নামক এক প্রকার লোহিতবর্ণ দানাযুক্ত পদার্থ পাওয়া যায়। ইহার ক্বাথে অম্ল সংযোগ করিলে তাহার বর্ণের গাঢ়ত্ব হ্রাস হয় এবং বর্ণ উজ্জ্বল হয়; ক্ষার ও ফট্‌কিরি সংযোগ করিলে ধূম্রবর্ণ হয়; সীসশর্করা সংযোগ করিলে নীলবর্ণ হইয়া অধঃস্থ হয়; লৌহঘটিত পর্‌সল্ট্ দ্বারা কৃষ্ণধূমল হয়, এবং জেলেটিন্ সংযোগ করিলে ঈষৎ লোহিত হইয়া অধঃস্থ হয়।

ক্রিয়া। বিশুদ্ধ সঙ্কোচক, কোন উগ্রতা নাই। সেবন করিলে ইহার বর্ণাংশ শোষিত হইয়া প্রস্রাব লোহিত করে। কখন কখন বলকারক ক্রিয়ার নিমিত্ত ও ব্যবহৃত হয়।

আময়িক প্রয়োগ। পুরাতন উদরাময় ও অতিসার রোগে ইহার ক্বাথ কিম্বা সার দ্বারা বিস্তর উপকার দর্শে, ভেদ নিবারণ হয়, এবং অন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লি সবল হয়।

শ্বেত প্রদর রোগে লগ্‌উড্ আভ্যন্তরিক ও বাহ্য প্রয়োগ করিতে ডাক্তার চর্চিল্ অনুমতি দেন।

বিবিধ দুষ্ট ক্ষতে ইহা স্থানিক প্রয়োগ করিলে দুর্গন্ধনাশ হয় এবং পূয ও রস নিঃসরণ লাঘব হয়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ডিকক্টম্ হিমেটক্সিলাই; ইংরাজী, ডিকক্সন্ অব্ লগ্ উড্। লগ্‌উড্ খণ্ড, ১ আং; দারুচিনি চূর্ণ, ৬০ গ্রেণ্; পরিস্রুত জল, ১ পাং। লগ্‌উড্‌কে জলের সহিত ১০মিনিট্ পর্য্যন্ত আবৃত পাত্র মধ্যে ফুটাইয়া পরে দারুচিনি

দিবে, অবশেষে ছাঁকিয়া পরিস্রুত জল দ্বারা ১ পাইন্ট্ পূর্ণ করিবে। মাত্রা, ১—২ আং।

২। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ হিমেটক্সিলাই ; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট্ অব্ লগ্‌উড্। লগ্‌উড্ খণ্ড, ১ পৌং ; স্ফুটিত পরিস্রুত জল, ১ গ্যালন্। ২৪ ঘণ্টা পর্য্যন্ত লগ্-উড্‌কে জলে ভিজাইয়া পরে একত্র ফুটাইবে, অর্দ্ধেক জল থাকিতে ছাঁকিয়া লইয়া জলস্বেদন যন্ত্র দ্বারা যথাযোগ্য গাঢ়ত্ব প্রাপ্ত করাইবে। ইহা প্রস্তুত করিতে লৌহপাত্র ব্যবহার করিবে না। মাত্রা ৫—২০ গ্রেণ।

এ ভিন্ন লাইকর্ হিমেটক্সিলাই কম্পাউণ্ড্ ১ ড্রাম্ মাত্রায় সঙ্কোচক ক্রিয়ার নিমিত্ত ব্যবহৃত হয়।

---

১০ম সঙ্কোচক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| কাইনো। | কাইনো। |
| [Kino] | [Kino] |

তিন প্রকার কাইনো এক্ষণে প্রচলিত, যথা ভারতবর্ষীয় (ইষ্ট ইণ্ডিয়ান্) কাইনো, জামেকা কাইনো, এবং কারাকাস্ বা দক্ষিণ মার্কিন কাইনো। ইহাদের মধ্যে ভারতবর্ষীয় কাইনো সর্ব্বপ্রধান ও অধিক ব্যবহার্য্য।

ভারতবর্ষীয় কাইনো, লিগিউমিনোসি জাতীয় টেরোকার্পস্ মার্স্যুপিয়ম্ নামক বৃক্ষ হইতে প্রাপ্ত হওয়া যায়। এই বৃক্ষে অস্ত্রাঘাত করিলে লোহিতবর্ণ রস নির্গত হয়, পরে, ঐ রস ঘনীভূত হইয়া গাঢ় রক্তবর্ণ খণ্ড হয়। কাইনো, মালব প্রদেশ হইতে আনীত হয়।

স্বরূপ এবং রাসায়নিক তত্ত্ব। ক্ষুদ্র ক্ষুদ্র খণ্ড, কোণযুক্ত, উজ্জ্বল গাঢ় রক্তবর্ণ ; বৃহৎ খণ্ড সকল কৃষ্ণবর্ণ ; পাতলা খণ্ড সকল ঈষৎ স্বচ্ছ ; ভঙ্গুর, অঙ্গুলি দ্বারা চূর্ণ করা যায় ; কষায় আস্বাদ, চর্ব্বণ করিলে দন্তে জড়িত হয় এবং লালা রক্তবর্ণ হয়। সুরাতে এবং জলে কাইনো ভিজাইয়া রাখিলে লোহিত বর্ণ দ্রব হয়। ইহার জলীয় দ্রবে, দ্রাবক, জেলেটিন্, টার্টার্ এমেটিক্, সীসশর্করা, লৌহঘটিত পর্‌সল্ট, নাইট্রেট্ অব্ সিল্‌ভার্ প্রভৃতি দিলে অধঃস্থ হয়। কাইনোতে ৫০—৭৫ অংশ ট্যানিক্ এসিড্, ক্যাটেকীন্ নামক বীর্য্য ও লোহিত গঁদ আছে। এই ট্যানিক্ এসিড্‌কে মাইনোট্যানিক্ এসিড্ বা কাইনোট্যানিক্ এসিড্ কহে।

অনন্বিলন। ক্ষার, দ্রাবক, হিরাকস, নাইট্রেট অব্ সিল্‌ভার্, টার্টার্ এমেটিক্ এবং রসকর্পূর (করোসিব্ সব্‌লিমেট্) সহযোগে প্রয়োগ অবিধেয়। কাইনোর সহিত সীসশর্করার (শুগার্ অব্ লেড্) রাসায়নিক সম্বন্ধ বিবেচনা করিলে ইহা-দের একত্র প্রয়োগ আপাততঃ অবিধেয় বোধ হয়, কিন্তু ব্যবহারে উপকার পাওয়া গিয়াছে, অতএব প্রয়োজ্য।

ক্রিয়া। বিশুদ্ধ সঙ্কোচক। এই সঙ্কোচনক্রিয়া স্থানিক প্রয়োগে উত্তম প্রকাশ পায়। কথিত আছে যে, সিঙ্কোনার সহিত কাইনো প্রয়োগ করিলে সিঙ্কোনার পর্য্যায়নিবারণ ক্রিয়া বৃদ্ধি পায়।

নিষেধ। পাকাশয় ও অন্ত্র মধ্যে প্রদাহ থাকিলে নিষিদ্ধ।

আময়িক প্রয়োগ। উদরাময় রোগে, বিশেষতঃ অন্ত্রস্থ শ্লৈষ্মিকগ্রন্থিদিগের আময়িক অবস্থা প্রযুক্ত উদরাময় হইলে কাইনো মহোপকার করে। ডাক্তার পেরুর্টন বলেন যে, কাইনোর একটি চমৎকার গুণ এই যে, উদরাময় না থাকিলে ইহার সঙ্কোচন ক্রিয়া প্রকাশ পায় না।

পাইরোসিস্ রোগে, অর্থাৎ অজীর্ণ বশতঃ পাকাশয় হইতে অধিক পরিমাণে তরল শ্লেষ্মা নির্গত হইলে, কাইনো বিলক্ষণ উপকার করে। ডাক্তার ওয়াট্‌সন্ কহেন যে, এ রোগে কম্পৌণ্ড কাইনো পৌডর্ ১০ গ্রেণ্ মাত্রায় দিবসে ৩ বার প্রয়োগ করিলে শীঘ্র প্রতীকার হয়। এতৎসহযোগে মৃদু বিরেচক প্রয়োগ করিবে। যক্ষ্মা রোগে ডাক্তার ওয়াট্‌সন্ কহেন যে, কম্পৌণ্ড্ কাইনো পৌডর্ অতিঘর্ম্ম ও উদরাময় দমন করে এবং কাশের উগ্রতা হ্রাস করে।

তালু, ইউবিউলা ও তালুপার্শ্বস্থ গ্রন্থি (টন্সিল্) প্রভৃতি স্থানের শিথিলতা নিবারণের নিমিত্ত কাইনোর কুল্য মহোপকারক।

পুরাতন ক্ষতে কাইনোর অরিষ্ট প্রয়োগ করিলে সঙ্কোচক ও উত্তেজক হইয়া উপকার করে।

পুরাতন ইউথিরাইটিস্ রোগে কাইনো দ্বারা উপকার দর্শে।

মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ৩০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, পল্‌বিস্ কাইনো কম্পজিটস্; ইংরাজী, কম্পৌণ্ড্ পৌডর্ অব্ কাইনো। অপর নাম, পল্‌বিস্ কাইনো কম্ ওপিয়ো। কাইনো চূর্ণ ৩৸০ আউন্স্; অহিফেন চূর্ণ।০ আউন্স্; দারুচিনি চূর্ণ ১ আউন্স্। একত্র মিলাইয়া ছাঁকিয়া লইবে। ইহার ২০ গ্রেণে ১ গ্রেণ্ অহিফেন আছে। মাত্রা, ৫—২০ গ্রেণ্।

২। ল্যাটিন্, টিংচ্যুরা কাইনো; ইংরাজী, টিংচর্ অব্ কাইনো। কাইনো চূর্ণ ২ আউন্স্; শোধিত সুরা ২০ আউন্স্। সপ্তাহ পর্য্যন্ত ভিজাইয়া, ছাঁকিয়া লইবে, আর ২০ আউন্সের যত ন্যূন হইবে শোধিত সুরা দ্বারা পূর্ণ করিবে। মাত্রা ১—২ ড্রাম্।

কম্পৌণ্ড্ পৌডর্ অব্ ক্যাটিকিউ (খদিরাদি চূর্ণ) প্রস্তুত করিতে কাইনো ব্যবহৃত হয়।

———

১১শ সঙ্কোচক।

পলাশ গঁদ।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| কাইনো বেঙ্গালেন্সিস্। | বেঙ্গল্ কাইনো। |
| [Kino Bengalensis] | [Bengal Kino] |

(ব্রিটিশ্ ফার্মাকোপিয়াতে গৃহীত হয় নাই)

অপর নাম, বুটেই গমাই।

লিগিউমিনোসি জাতীয় বুটিয়া ফ্রণ্ডোসা (পলাশ) নামক বৃক্ষের ঘনীভূত রস। বৃক্ষের স্কন্ধে অস্ত্রাঘাত করিলে নির্গত হয়। ভারতবর্ষে সর্ব্বত্রে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। অসম, উজ্জ্বল খণ্ড; সুন্দর লোহিতবর্ণ, কষায় আস্বাদ; জল এবং সুরাতে কিয়দংশ দ্রব হয়; ইহাতে ট্যানিন্ এবং গ্যালিক্ এসিড্ আছে।

ক্রিয়া এবং প্রয়োগরূপ। সর্ব্বমতে কাইনোর ন্যায়। ইহার ক্রিয়ার মাধুর্য্য হেতু বালকদিগের ও সুকুমারস্বভাব স্ত্রীলোকদিগের পক্ষে বিশেষ উপযোগী। ইহার গঁদচূর্ণ ১০—৩০ গ্রেণ্ মাত্রায় কয়েক গ্রেণ্ দারুচিনি সহযোগে ব্যবহৃত হয়। পুরাতন উদরাময়, পাইরোসিস্, স্রাবণাধিক্য সংযুক্ত অজীর্ণ রোগে বিলক্ষণ উপকারক। এ সকল রোগে অহিফেনসহযোগে প্রয়োগ করিলে ইহার ক্রিয়া বৃদ্ধি পায়।

---

১২শ সঙ্কোচক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| ক্রামিরি রেডিক্স্। | র‍্যাটানি রুট্। |
| [Krameriæ Radix] | [Rhatany Root] |

পলিগ্যালেসি জাতীয় ক্রামিরিয়া ট্রায়াণ্ড্রা নামক গুল্মের শুষ্ক মূল। মারকিন্ খণ্ডে পিরু এবং বোলিভিয়া প্রদেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। রক্ত-পাটল-বর্ণ, শাখা বিশিষ্ট মূল; স্থূলত্বের ব্যাস ২ ইঞ্চ বা তদধিক, হংস পক্ষের ন্যায় সূক্ষ্মও হয়; গন্ধহীন, অত্যন্ত কষায়, চর্ব্বণ করিলে লালা লোহিতবর্ণ হয়। ইহাতে শতকরা ৪০ অংশ ট্যানিক্ এসিড্, কিঞ্চিৎ গ্যালিক্ এসিড্ এবং ক্রামিরিক্ এসিড্ নামক বীর্য্য বিশেষ আছে।

অসম্মিলন। দ্রাবক, চূণের জল, লৌহঘটিত লবণ, সীসশর্করা, আইওডিন্ এবং জেলেটিন্‌সংযুক্ত দ্রব সকল।

ক্রিয়া। বিশুদ্ধ ও প্রবল সঙ্কোচক।

আময়িক প্রয়োগ। বিবিধ অপ্রাদাহিক রক্তস্রাব রোধার্থ প্রয়োগ করা যায়। ডাং ডিউইস্ কহেন যে, রজোঽধিক রোগে, বিশেষতঃ রজোলোপ হইবার সময় এ রোগ উপস্থিত হইলে, র্যাটানি দ্বারা বিলক্ষণ উপকার হয়। তিনি নিম্নলিখিত ব্যবস্থা দেন। র্যাটানির সার ২ ড্রাম্, রেউচিনি চূর্ণ ॥০ ড্রাম্, শর্করার পাক যথা প্রয়োজন। ইহাতে ৪০ বটিকা প্রস্তুত করিয়া, ২ বটিকা দিবসে ৩ বার প্রয়োগ করিবে।

শারীরিক দৌর্ব্বল্য ও স্থানিক শৈথিল্য বশতঃ শ্বেতপ্রদর রোগে র্যাটানির সার ব্যবস্থা করিবে এবং ইহার ফাণ্টের পিচকারি দিবে।

ওজিনা রোগে, ডাং ডেট্মোল্ড্ কহেন যে, র্যাটানির ক্বাথ ১২ আং, ক্লোরাইড্ অব্ ক্যাল্সিয়ম্ ১—২ ড্রাম্ মিশ্রিত করিয়া অর্দ্ধ আউন্স্ পরিমাণে নাসিকা মধ্যে দিবসে ৩। ৪ বার পিচকারি দিলে পূযক্ষরণ ও দুর্গন্ধবারণ হয়।

পুরাতন উদরাময় ও অতিসার রোগে প্রদাহ না থাকিলে র্যাটানি ব্যবস্থা করা যায়।

কেহ কেহ ইহাকে পর্য্যায় জ্বরে উপযোগী বিবেচনা করেন।

ফিসর্ অব্ দি এনস্ (মলদ্বার বিদারণক্ষত) রোগে, ইহার সার বা অরিষ্ট জলের সহিত মিশ্রিত করিয়া পিচকারি দ্বারা প্রয়োগ করিলে, অথবা ইহার সারের মলম (সার ২ অংশ, শূকরের বসা ৫ অংশ) স্থানিক প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার করে। শ্বেতপ্রদর রোগে টিশুর শিথিলতা ও অজীর্ণতা থাকিলে র্যাটানির সার ২০ গ্রেণ্ মাত্রায় আভ্যন্তরিক প্রয়োগে ও ইহার ফাণ্ট্ বাহ্যিক প্রয়োগে বিশেষ উপকারি।

দন্তমাড়ি হইতে রক্তপাত হইলে র্যাটানিচূর্ণ মঞ্জনরূপে ব্যবহার করিবে, এবং তালু ও ইউবিলা প্রভৃতি স্থানের শিথিলতা হইলে ইহার ফাণ্টের কুল্য ব্যবস্থা করিবে। ডাং নেলেগেন্ ইহার চূর্ণ পেম্ফিগস্ ও এক্থিমার কণ্ডুতে প্রয়োগ ব্যবস্থা দেন।

নিষেধ। ১, অন্ত্রমধ্যে প্রদাহ থাকিলে; ২, কোষ্ঠ বদ্ধ হইলে ইহার প্রয়োগ নিষিদ্ধ।

মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ৩০ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, এক্ষ্ট্রাক্টম্ ক্রামিরি; ইংরাজী, এক্ষ্ট্রাক্ট্ অব্ র্যাটানি। র্যাটানি স্থূলচূর্ণ, ১ পৌং; পরিস্রুত জল, ১ গ্যালন্। ১॥০ পাইন্ট্ জলে ২৪ ঘণ্টা পর্য্যন্ত র্যাটানি ভিজাইয়া, পরে পার্কোলেসন্ যন্ত্রমধ্যে স্থাপনকরিয়া ক্রমশঃ জল

দিবে, যে পর্য্যন্ত না র‍্যাটানি অসার হয়। অবশেষে এই ফাণ্ট্‌কে জলস্বেদন যন্ত্র দ্বারা গাঢ় করিয়া সার প্রস্তুত করিয়া লইবে। মাত্রা, ৫—১০ গ্রেণ্।

২। ল্যাটিন্, ইন্‌ফিউজম্ ক্রামিরি; ইংরাজী, ইন্‌ফিউজন্ অব্ র‍্যাটানি। র‍্যাটানি কুট্টিত, ॥০ আং ; ফুটিত পরিস্রুত জল, ১০ আং। আবৃত পাত্র মধ্যে ১ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—২ আং।

৩। ল্যাটিন্, টিংচ্যুরা ক্রামিরি; ইংরাজী, টিংচ্যুর্ অব্ র‍্যাটানি। র‍্যাটানি কুট্টিত, ২॥০ আং ; পরীক্ষিত সুরা, ১ পাইণ্ট্। পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ১—২ ড্রাম্।

খদিরাদি চূর্ণ প্রস্তুত করিতে র‍্যাটানি ব্যবহৃত হয়।

---

## ১৩শ সঙ্কোচক।

### রক্তচন্দন।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| টেরোকার্পাই লিগ্‌নম্। | রেড্ স্যাণ্ডাল্ উড্। |
| [ Pterocarpi Lignum ] | [ Red Sandal Wood ] |

লিগিউমিনোসি জাতীয় টেরোকার্পস্ স্যাণ্টেলাইনস্ বৃক্ষের কাষ্ঠ। সিংহলদ্বীপ ও মহীসুররাজ্য জন্মস্থান।

ইহার আকার, অবয়ব ও রাসায়নিক তত্ত্ব প্রায় লগ্‌উডের তুল্য। ইহার সুন্দর লোহিতবর্ণের নিমিত্ত ফার্ম্মাকোপিয়াতে কম্পৌণ্ড্ টিংচর্ অব্ ল্যাবেণ্ডর্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

ইহার তৈল, ওলিয়ম্ স্যাণ্টেলিস্ ফ্লেবা, প্রমেহ ও শ্বেতপ্রদর রোগে উপকার করে। মাত্রা; ১০—৩০ মিনিম্।

স্নায়বীয় বাত ও স্কেবিজ্ রোগে ইহার তৈল ব্যবহৃত হয়।

---

## ১৪শ সঙ্কোচক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| কোয়ার্কস্ কর্টেক্স্। | ওক্ বার্ক্। |
| [ Quercus Cortex ] | [ Oak bark ] |

কিপ্যুউলিফেরি জাতীয় কোয়ার্কস্ পিডঙ্কিউলেটা নামক বৃক্ষের বল্কল। উৎপত্তিস্থান ইউরোপ। মে মাসের আরম্ভ হইতে জুলাই মাস পর্য্যন্ত বল্কল লইতে হয়। তরুণ বৃক্ষের বা তরুণ শাখার বল্কল বিশেষ গুণকারক।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ১ ইঞ্চ্ হইতে ২ ইঞ্চ্ দীর্ঘ খণ্ড সকল; বাহ্য প্রদেশ উজ্জ্বল, ধূসরবর্ণ ত্বক্ দ্বারা আচ্ছাদিত; অভ্যন্তর প্রদেশ দারুচিনির ন্যায় বর্ণযুক্ত; সৌত্রিক, ভঙ্গুর; কষায় ও তিক্তআস্বাদ। ইহা দ্বারা ঔদ্ভিজ্জ নীলবর্ণ লোহিত হয়; লৌহ ঘটিত পর্‌সল্ট্ সহযোগে ইহা নীলবর্ণ হয়; এবং জেলেটানের সহিত সংযুক্ত হইয়া অধঃস্থ হয়। ফলতঃ ইহাতে ট্যানিন্ আছে, কিন্তু টার্টার্ এমেটিক্ দ্রবের সহিত অধঃস্থ হয় না।

আময়িক প্রয়োগ। পুরাতন উদরাময় ও অতিসার রোগে, ইহার ক্বাথ কখন কখন ব্যবহৃত হয়। পর্য্যায় জ্বরে ইহা পূর্ব্বে ব্যবহৃত হইত।

বাহ্য প্রয়োগের নিমিত্তই ইহা অধিক ব্যবহার করা যায়, যথা, রক্তপ্রদর, রজোঽধিক ও শ্বেত প্রদর রোগে ওক্ বার্কের ক্বাথ ১ পাইন্ট্, ফটকিরি ৬০ গ্রেণ্, সহযোগে পিচকারি দ্বারা প্রয়োগ করিলে উপকার হয়। প্রোল্যাপ্সস্ ইউটেরাই, ও প্রোল্যাপ্সস্ রেক্টাই অর্থাৎ জরায়ু বহির্গত হওন ও সরলান্ত্র বহির্গত হওন রোগে ইহার ক্বাথ স্থানিক প্রয়োগ করিলে উপকার করে। মাড়ি ও তালু প্রভৃতি স্থান স্ফীত ও শিথিল হইলে ইহার ক্বাথের কুল্য ব্যবহার্য্য। পুরাতন ও দুষ্ট ক্ষতে ইহার ধৌত উপকারক।

ওক্ বার্ক্ চূর্ণের মাত্রা, ৩০ গ্রেণ্ হইতে ৬০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, ডিকক্টম্ কোয়ার্কস্; ইংরাজী, ডিকক্সন্ অব্ ওক্‌বার্ক্। ওক্‌বার্ক্ কুট্টিত, ১।০ আউন্স্; পরিস্রুত জল, ১ পাইন্ট্। ১০ মিনিট্ পর্য্যন্ত ফুটাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—২ আউন্স্।

কেহ কেহ ইহার সার প্রস্তুত করিয়া ব্যবহার করেন। মাত্রা, ১০—৩০ গ্রেণ্।

ওক্‌ফল (একর্ণ্) ওক্‌বার্ক্ অপেক্ষা তিক্ত ও কষায়, এবং স্ক্রফিউলা রোগে ব্যবহার করা হইয়াছে। ইহাকে দগ্ধ করিয়া চূর্ণ করণান্তর কাওয়ার ন্যায় ক্ষীর ও শর্করা সহযোগে ব্যবহার্য্য।

---

১৫শ সঙ্কোচক।

গোলাব।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| রোজা। | রোজ্। |
| [ Rosa ] | [ Rose ] |

তিন প্রকার গোলাব ঔষধার্থ ব্যবহৃত হয়। তিন প্রকারই রোজেসি জাতীয় বৃক্ষ।

প্রথম। ল্যাটিন্, রোজা কেনাইনা ; ইংরাজী, ডগ্ রোজ্; বাঙ্গালা, বিলাতি গোলাব। ইহা ইংলণ্ড দেশে জন্মে। ঔষধার্থ ইহার ফল (হিপ্‌স্) ব্যবহৃত হয়। এই ফল ১ ইঞ্চ বা ১॥০ ইঞ্চ দীর্ঘ ; অণ্ডাকৃতি ; উজ্জ্বল রক্তবর্ণ ; মসৃণ ; অম্লমধুরাস্বাদ। ইহাতে সাইট্রিক্ এসিড্ এবং গ্যালিক্ এসিড্ এই দুই অম্লযুক্ত লবণ, শর্করা, এবং কিঞ্চিৎ ট্যানিন্ পাওয়া যায়।

ক্রিয়া। শৈত্যকারক ও ঈষৎ সঙ্কোচক।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, কন্‌ফেক্‌সিয়ো রোজি কেনাইনি ; ইংরাজী, কন্‌ফেক্সন্ অব্ হিপ্স্ ; বাঙ্গালা, বিলাতি গোলাবের খণ্ড। বীজ রহিত সরস হিপ্স্, ১ পৌং ; শর্করা, ২ পৌং। একত্র মর্দ্দন করিয়া লইবে। বটিকা প্রস্তুত করণার্থ ব্যবহৃত হয়।

---

দ্বিতীয়। ল্যাটিন্ রোজা গ্যালিকা ; ইংরাজী, রেড্ রোজ্ ; বাঙ্গালা, রক্ত গোলাব। ইউরোপ খণ্ডে জন্মে। ঔষধার্থ পুষ্পদল ব্যবহৃত হয়। এই দল, লোহিত বর্ণ ; বিশেষ সদ্গন্ধ যুক্ত ; কষায় ও ঈষৎ অম্ল। ইহাতে ট্যানিক্ এসিড্, গ্যালিক্ এসিড্, বর্ণদ্রব্য ও কিঞ্চিৎ বায়ি তৈল পাওয়া যায়। ইহার ফাণ্টে লৌহ ঘটিত লবণ সংযোগ করিলে কৃষ্ণবর্ণ হয়, আর গন্ধক দ্রাবক সংযোগ করিলে উজ্জ্বল লোহিতবর্ণ হয়।

ক্রিয়া। মৃদু সঙ্কোচক ও বলকারক। সুগন্ধ ও উত্তম বর্ণের নিমিত্ত অন্যান্য ঔষধ সহযোগে ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, কন্‌ফেক্‌সিয়ো রোজি গ্যালিসি ; ইংরাজী, কন্‌ফেক্‌সন্ অব্ রোজেস্ ; বাঙ্গালা, রক্তগোলাবের খণ্ড। রক্তগোলাবের সরস দল, ১ পৌং ; শর্করা, ৩ পৌং। একত্র মর্দ্দন করিয়া লইবে, বটিকা প্রস্তুত করণার্থ অন্যান্য ঔষধ সহযোগে ব্যবহৃত হয়।

২। ল্যাটিন্, ইন্‌ফিউজম্ রোজি এসিডম্ ; ইংরাজী, এসিড্ ইন্‌ফিউজন্ অব্ রোজেস্ ; বাঙ্গালা, অম্লযুক্ত গোলাবের ফাণ্ট। রক্তগোলাবের শুষ্ক দল ।০ আং ; জলমিশ্র গন্ধক দ্রাবক ১ ড্রাম্ ; স্ফুটিত পরিস্রুত জল ১০ আং। জলেতে গন্ধকদ্রাবক মিলাইয়া তাহাতে গোলাবের দলকে ॥০ ঘণ্টা পর্য্যন্ত আবৃত পাত্র মধ্যে ভিজাইয়া ছাঁকিয়া লইবে। কুইনাইন্ মিশ্র, সল্‌ফেট্ অব্ ম্যাগ্‌নিশিয়া মিশ্রাদি প্রস্তুত করণার্থ ব্যবহৃত হয়। মাত্রা, ১—২ আং। ইহার প্রতি আউন্সে ৬ মিনিম্ জলমিশ্র গন্ধক দ্রাবক আছে।

৩। ল্যাটিন্, সিরপস্ রোজি গ্যালিসি ; ইংরাজী, সিরপ্ অব্ রেড্‌রোজেস্ ;

বাঙ্গালা, রক্তগোলাবের পাক। রক্তগোলাবের শুষ্ক দল ২ আং; শর্করা ৩০ আং; ফুটিত পরিস্রুত জল ১ পাং। জলেতে গোলাবের দলকে ২ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া নিঙ্গড়াইয়া লইবে, পরে প্রায় ফুটিত করিয়া ছাঁকিবে; অবশেষে শর্করা মিলাইয়া মৃদু সন্তাপে দ্রব করিয়া লইবে। অন্যান্য ঔষধ সহযোগে তাহাদের দুর্গন্ধ ও কদর্য্য আস্বাদ নিবারণের নিমিত্ত ব্যবহৃত হয়। মাত্রা ১—৪ ড্রাম্।

---

তৃতীয়। ল্যাটিন্, রোজা সেণ্টিফোলিয়া; ইংরাজী, ক্যাবেজ্ রোজ্; বাঙ্গালা, শতদল গোলাব। এসিয়া খণ্ডে জন্মে; ঔষধার্থ পুষ্প দল ব্যবহৃত হয়। ঈষৎ মিষ্ট, কষায় ও তিক্ত আস্বাদ, বিশেষ সদ্গন্ধযুক্ত; ইহাতে বায়ির্তৈল অর্থাৎ আতর, শর্করা ও কিঞ্চিৎ কষায় দ্রব পাওয়া যায়। ১ লক্ষ গোলাবকে জলের সহিত চুয়াইলে ১৮০ গ্রেণ্ অর্থাৎ এক ভরি আতর পাওয়া যায়। এই আতর দুই প্রকার, তরল ও ঘন; সুরাতে দ্রবণীয়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, একোয়া রোজি; ইংরাজী, রোজ্ ওয়াটার্; বাঙ্গালা, গোলাব জল। শতদল গোলাবের দল, ১০ পোং; জল, ২ গ্যালন্। এক গ্যালন্ চুয়াইয়া লইবে। সদ্গন্ধের নিমিত্ত ঔষধ সহযোগে প্রয়োগ করা যায়। মাত্রা, ১—২ আং।

---

১৬শ সঙ্কোচক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| টর্মেণ্টিলা। | টর্মেণ্টিল্। |
| [ Tormentilla ] | [ Tormentil ] |

ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।

রোজেসি জাতীয় পেটেণ্টিলা টর্মেণ্টিলা নামক বৃক্ষের কন্দ। ইংলণ্ড দেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বাহ্য প্রদেশ রক্ত-পাটলবর্ণ; অভ্যন্তর উজ্জ্বল পাটল; কষায় আস্বাদ; ইহাতে শতকরা ১৭ অংশ ট্যানিন্ আছে। ইহার কাণ্ট্ লৌহঘটিত পরসল্ট সহযোগে ঘোর হরিৎবর্ণ হয়, এবং জেলেটিন্ সহযোগে অধঃস্থ হয়।

ক্রিয়া। সঙ্কোচক ও বলকারক।

আময়িক প্রয়োগ। পুরাতন অতিসার ও উদরাময় রোগে ইহার কাথ ব্যবহার করা যায়। বস্তাবশতঃ উদরাময় রোগে ইহা বিশেষ উপকার করে। মাড়িতে ও মুখমধ্যে ক্ষতাদি হইলে ইহার কাথের কুলা প্রয়োজ্য। শ্বেতপ্রদর রোগে ইহার কাথ ফট্‌কিরি সংযুক্ত করিয়া পিচকারি দিলে উপকার হয়। ১ পাইণ্ট্ কাথে ১ ড্রাম্

ফটকিরি মিলাইবে। এ ভিন্ন মূত্রাশয় ও অন্ত্রের রক্তস্রাব রোগেও ব্যবহৃত হয়। টর্মেণ্টিলা চূর্ণের মাত্রা, ২০ গ্রেণ্‌ হইতে ১ ড্রাম্‌ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্‌, ডিকক্টম্‌ টর্মেণ্টিলি; ইংরাজী, ডিকক্সন্‌ অব্‌ টর্মেণ্টিল্‌। টর্মেণ্টিল্‌ ক্ষুট্টিত, ২ আউন্স্‌; পরিস্রুত জল, ১॥০ পাইণ্ট্‌। সিদ্ধ করিয়া ১ পাইণ্ট্‌ থাকিতে ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—২ আং।

———

### ১৭শ সঙ্কোচক।

| ল্যাটিন্‌। | ইংরাজী। |
|---|---|
| ইউবি আর্সাই ফোলিয়া। | বেয়ার্‌বেরি লীব্‌স্‌। |
| (Uvæ Ursi Folio) | (Bearberry Leaves) |

এরিকেসি জাতীয় আর্কটোষ্টেফাইলস্‌ ইউবা আর্সাই নামক ক্ষুদ্র বৃক্ষের পত্র। ইউরোপ, এসিয়া ও মার্কিন খণ্ডের উত্তর প্রদেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। এই পত্র ॥০ ইঞ্চ হইতে ১ ইঞ্চ দীর্ঘ, বাদামি আকার, স্থূল, ধার মসৃণ, উর্দ্ধ প্রদেশ উজ্জ্বল, মসৃণ, হরিৎ বর্ণ; নিম্ন প্রদেশ ফিকা, শিরাময়। দেখিতে কামিনী পত্রের ন্যায়। গন্ধহীন, শুষ্ক হইলে খড়ের ন্যায় গন্ধ যুক্ত হয়; অত্যন্ত কষায়, ঈষৎ তিক্ত ও মিষ্ট। ইহাতে শতকরা ৩৬ অংশ গ্যালোট্যানিক্‌ এসিড ও ১॥০ অংশ গ্যালিক্‌ এসিড্‌ আছে। এভিন্ন, তিক্ত সার এবং আর্সিন্‌ নামক দানাময় বীর্য্যও পাওয়া যায়। জল ও সুরা দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়।

অসম্মিলন। লৌহ ও সীস ধাতু ঘটিত লবণ, নাইট্রেট্‌ অব্‌ সিল্‌ভর্‌, টার্টার্‌ এমেটিক্‌, সিঙ্কোনার ক্বাথ।

ক্রিয়া। সঙ্কোচক, অল্প বলকারক ও মূত্রকারক। ট্যানিক্‌ এসিড্‌ এবং গ্যালিক্‌ এসিড্‌ থাকা প্রযুক্ত ইহা সঙ্কোচক, তিক্তসার থাকা প্রযুক্ত বলকারক, এবং আর্সিন্‌ নামক বীর্য্য থাকা প্রযুক্ত মূত্রকারক হয়। মেং জিউজ্‌ কহেন যে, আর্সিন্‌ ১ গ্রেণ্‌ মাত্রায় প্রয়োগ করিলে প্রস্রাব বৃদ্ধি হয়; অধিক মাত্রায় সেবন করিলে বিবমিষা ও বমন হয়। মূত্রগ্রন্থির উপর ইহা বিশেষ ক্রিয়া প্রকাশ করে।

আময়িক প্রয়োগ। শ্বেতপ্রদর রোগে, ডাক্তার ডেবিস্‌ কহেন যে, ইউবা আর্সাই প্রয়োগ করিলে ক্লেদক্ষরণ লাঘব হয়। পুরাতন প্রমেহ রোগেও ব্যবহার করা যাইতে পারে।

রক্তপ্রদর, বহুমূত্র ও পুরাতন অতিসার রোগে বিশেষ উপযোগীতার সহিত ব্যবহৃত হয়।

মূত্রগ্রন্থির রোগ বশতঃ মূত্রাশয়ের উগ্রতা নিবারণার্থ, সার্ বেঞ্জামিন্ ব্রোডি ইহার প্রয়োগ অনুমোদন করেন। সাধারণ মাত্রাপেক্ষা অধিক মাত্রায় এবং দীর্ঘ-কাল পর্য্যন্ত সেবন করিতে হয়। যদ্যপি প্রস্রাবে অম্লাধিক্য থাকে, কার্বনেট্ অব্ পটাশ্ বা লাইকর্ পটাশি সহযোগে প্রয়োগ করিবে। প্রস্রাবে ক্ষারত্ব দোষ থাকিলে দ্রাবক সহযোগে প্রয়োজ্য।

পত্রচূর্ণের মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ইন্‌ফিউজম্ ইউবি আর্সাই ; ইংরাজী, ইন্‌ফিউজন্ অব্ বেয়ার্ বেরি। বেয়ার্‌বেরি পত্র, ॥০ আং ; স্ফুটিত পরিস্রুত জল, ১০ আং। ২ ঘন্টা পর্য্যন্ত আবৃত পাত্র মধ্যে ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—২ আং।

ইহার সার ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই। ৫—১০ গ্রেণ্ মাত্রায় ব্যবহৃত হয়।

---

## ১৮শ সঙ্কোচক।

### কুরচি, ইন্দ্রযব।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| রাইটিয়া এন্টিডিসেন্টেরিকা কর্‌টেক্স্। | কনেসাই বার্ক্। |
| [Wrightia Antidysenterica Cortex] | [Conessi bark] |

( ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই। )

এপোসাইনেসি জাতীয় রাইটিয়া এন্টিডিসেন্টেরিকা নামক গুল্ম বা ক্ষুদ্র বৃক্ষের মূলের বল্কল। কোকান্, ঘাট ও ভারতবর্ষের অন্যান্য প্রদেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বল্কলের আভ্যন্তরিক মর্জ্জা সাস্তর, রক্ত ধূসরবর্ণ, তিক্ত আস্বাদ। ইহার বীজে শতকরা দশ ভাগ তৈল পাওয়া যায়।

ক্রিয়া সঙ্কোচক ও পর্য্যায় নিবারক।

আময়িক প্রয়োগ। অনেকে ইহাকে উদরাময় রোগে অব্যর্থ ঔষধ বলিয়া গণনা করেন। অন্ত্রের অন্যান্য রোগেও ইহা বিশেষ উপযোগিতার সহিত ব্যবহৃত হয়। রক্তাতিসার রোগে ইহা দ্বারা উপকার দর্শে। ইহার মূলের বল্কল ৪ আং ১ পাং জলে সিদ্ধ করিয়া অৰ্দ্ধেক থাকিতে নামাইবে। এই ক্বাথের মাত্রা ১—২ আং। অপর, সপর্য্যায় জ্বরে ইহা ব্যবহৃত হয়, কিন্তু এ রোগে ইহা দ্বারা বিশেষ উপকার সন্দেহস্থল।

---

# পার্থিব সঙ্কোচক।

## ১৯শ সঙ্কোচক।

## ফট্‌কিরি।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| অ্যালুমেন্। | অ্যালম্। |
| [Alumen] | [Alum] |

ফট্‌কিরি একটি মিশ্র লবণ। সল্‌ফেট্‌ অব্‌ এমোনিয়া এবং সল্‌ফেট্‌ অব্‌ অ্যালুমিনা নামক দুইটি লবণ সহযোগে ইহা প্রস্তুত হয়। ১ অংশ গন্ধকদ্রাবক ও ১ অংশ এমোনিয়া মিলিয়া, সল্‌ফেট্‌ অব্‌ এমোনিয়া হয়; আর, ৩ অংশ গন্ধক দ্রাবক এবং ১ অংশ অ্যালুমিনা সহযোগে সল্‌ফেট্‌ অব্‌ অ্যালুমিনা হয়। এ ভিন্ন ফট্‌কিরিতে ২৪ অংশ ভাস্বরান্তর্জল আছে।

উপর্যুক্ত ভিন্ন অন্যান্য প্রকার ফট্‌কিরিও আছে। যথা, সোডা অ্যালম্; ইহাতে ফট্‌কিরির সল্‌ফেট্‌ অব্‌ এমোনিয়া স্থানে সল্‌ফেট্‌ অব্‌ সোডা সংযুক্ত থাকে। এইরূপে পটাশ অ্যালম্‌ও হইয়া থাকে। ব্রিটিশ্‌ ফারমাকোপিয়াতে এমোনিয়া অ্যালম্ গৃহীত হইয়াছে।

আগ্নেয়গিরি সকলের নিকটবর্ত্তী ভূমি হইতে ফট্‌কিরি পাওয়া যায়। এবং অ্যালুমিনা সংযুক্ত বিবিধ লবণ হইতে প্রস্তুতও করে। ভারতবর্ষে কচ্ছরাজ্যে ফট্‌কিরি প্রস্তুত করে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ফট্‌কিরি সমাষ্টপ্রদেশ, কচিৎ ষট্‌প্রদেশ দানা-কার, কিন্তু সচরাচর দানা সকল মিলিত হইয়া পিণ্ডাকারে পরিণত হয়। ঈষৎ শ্বেতবর্ণ; স্বচ্ছ; আস্বাদে প্রথমতঃ তীক্ষ্ণ কষায়, শেষ ঈষৎ অম্ল-মধু বোধ হয়। অগ্নিসন্তাপে প্রথমতঃ গলে, পরে ইহার ভাস্বরান্তর্জল শুষ্ক হইলে, স্ফীত হইয়া উঠে এবং শ্বেতবর্ণ, অস্বচ্ছ, ও অতিভঙ্গুর হয়। অগ্নিসন্তাপের আধিক্য হইলে, ইহার উপাদান পৃথক্ হইয়া পড়ে। ১৮ গুণ শীতল জলে বা নিজ ভারের ৮০ অংশ স্ফুটিত জলে দ্রব হয়। সুরাবীর্য্যে অদ্রবণীয়। ঔদ্ভিজ্জ নীলবর্ণকে আরক্তিম করে। ইহার জলীয়দ্রবে ক্ষার বা ক্ষার কার্বনেট্‌ দিলে অ্যালুমিনা অধঃস্থ হয়। এই অ্যালুমিনা অধিক পরিমাণে ক্ষার দিলে দ্রব হয়; অণ্ডলাল ও জেলেটিন্ প্রভৃতি ফট্‌কিরি দ্বারা সংযত হয় ও দুগ্ধ বিকৃত হইয়া তক্র হয়। ফটকিরি দ্রবে ঔদ্ভিজ্জ সঙ্কোচক দিলে অধঃস্থ হয়।

অসম্মিলন। ক্ষার ও ক্ষার কার্বনেট্‌; রসকর্পূর; সীসশর্করা; বেরাইটিস্; ট্যানিন্ ও তৎসংযুক্ত দ্রব্যাদি।

ক্রিয়া। প্রধান ক্রিয়া সঙ্কোচক। শরীরের যে কোন স্থানে হউক সংলগ্ন করিলে, ঐ স্থানকে কুঞ্চিত করে এবং ঐ স্থানের শিরাদির পরিধি ক্ষুদ্র করে, এ

বিধায়, ঐ স্থান কঠিন পাণ্ডুবর্ণ হয় এবং ঐ স্থানে রসনির্গমনাদি ক্রিয়ার হ্রাস জন্মে। সেবন করিলে, পাকাশয় ও অন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লির শ্লেষ্মা হ্রাস হয়। এ ভিন্ন, শোষিত হইয়া সমুদায় শরীরের সঙ্কোচন ক্রিয়া প্রকাশ করে, তাহাতে স্রাবণক্রিয়ার হ্রাস হয় এবং রক্তস্রাব থাকিলে রোধ হয়। কিন্তু এই সঙ্কোচন-ক্রিয়া অপেক্ষা ইহার স্থানিক সঙ্কোচনক্রিয়া অনেক প্রবল।

অপর, অধিক মাত্রায় বাহ্য বা আভ্যন্তরিক প্রয়োগ করিলে, স্থানিক উগ্রতা সম্পাদন করে এবং অধিক ক্ষণ রাখিলে প্রদাহ উপস্থিত করে। এই ক্রিয়া চর্ম্মের উপর প্রকাশ পায় না, কিন্তু শ্লৈষ্মিক ঝিল্লিতে বা ক্ষতস্থানে লাগাইলে, বিলক্ষণ প্রকাশ পায়। ১ ড্রাম্ বা ততোধিক মাত্রায় সেবন করিলে, বিবমিষা, বমন, কচিৎ পাকাশয়ে বেদনা ও ভেদ উপস্থিত হয়। ডিবর্জ্জী একটা কুক্কুরকে ন্যূনাধিক ৬ ড্রাম্ ফট্‌কিরি খাওয়াইয়া, বমন না হয় এ নিমিত্ত তাহার গলনলী বাঁধিয়া দিয়াছিলেন। তাহাতে ঐ কুক্কুর বিষাক্ত হইয়া মরে। ঐ মৃতদেহ ছেদ করিলে, তাহার পাকাশয় ও অন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লিতে বিলক্ষণ প্রদাহচিহ্ন দৃষ্ট হইয়াছিল।

অল্প মাত্রায় কিছুকাল সেবন করিলে, পাকাশয়প্রদেশে ভার ও বেদনা বোধ হয় এবং পাচক রসনিঃস্রবণের হানিবশতঃ মন্দাগ্নি উপস্থিত হয়।

ফট্‌কিরির বিষয় যাহা কথিত হইল তাহাতে প্রতিপন্ন হইতেছে যে, চিকিৎসাতে ফট্‌কিরি সঙ্কোচক, রক্তরোধক, বমনকারক ও ক্ষতাদিতে দাহক হইয়া উপ-কার করে।

অধিক মাত্রায় ফট্‌কিরি সেবন দ্বারা বিষাক্ত হইলে, উষ্ণপানীয় সেবন দ্বারা বমন করাইবে, বিষনাশার্থ কার্বনেট্ অব্ সোডা প্রয়োগ করিবে, এবং প্রদাহ দমনের নিমিত্ত যথাবিধি চিকিৎসা করিবে।

আময়িক প্রয়োগ। পাকাশয় ও অন্ত্রের বিবিধ রোগে ব্যবহৃত হয়। যথা, টাই-ফইড্ নামক বিকারগ্রস্ত জ্বরে উদরাময় দমনকরণার্থ বিশেষ উপকারক। সঙ্কো-চক ও বলকারক হইয়া, অন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লির শৈথিল্য সংশোধন করে এবং তাহাতে ক্ষতাদি থাকিলে আরোগ্য করিয়া উপকার করে। ২—৫ গ্রেণ্ মাত্রায় রোগীর অবস্থা বিবেচনা করিয়া প্রতি ঘণ্টায় প্রয়োগ করিবে।

সীস-শূল (কলিকা পিক্‌টোনম্) রোগে ইহা মহৌষধ। সার্ জে মরে, ডাং কোপ্‌লণ্ড্, ডাং ব্র্যাকেট্ প্রভৃতি সুবিজ্ঞ চিকিৎসকেরা ইহার বিস্তর প্রশংসা লিখিয়াছেন। ১০ গ্রেণ্—১৫ গ্রেণ্ মাত্রায় ২ বা ৩ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে এবং প্রয়োজন মতে অহিফেন ও কর্পূর সহযোগে দিবে; মধ্যে মধ্যে বিরেচক দ্বারা কোষ্ঠশুদ্ধি রাখিবে।

পুরাতন উদরাময় রোগে, বিশেষতঃ অন্ত্রের শিথিলতা প্রযুক্ত রোগ উপস্থিত

হইলে, ইহা দ্বারা যথেষ্ট উপকার হয়। ৫ গ্রেণ্‌ হইতে ১০ গ্রেণ্‌ মাত্রায় কাইনোচূর্ণ সহযোগে ব্যবস্থা করিবে। এ ভিন্ন ফটকিরির এনিমাও ব্যবহার করা যায়।

পুরাতন অতিসার রোগে ডোবর্শ পৌডর্‌ সহযোগে প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার দর্শে।

পুরাতন কোষ্ঠকাঠিন্য রোগে ডাং জাষ্টিন্‌ সলফেট্‌ অব্‌ এল্যুমিনা ১॥০ গ্রেণ্‌, ১ গ্রেণ্‌ বিস্‌মথ, জেন্সিয়েনের সার দ্বারা বটিকা প্রস্তুত করিয়া, রাত্রে ও প্রাতে ব্যবহার করিয়া উপকার প্রাপ্ত হইয়াছেন।

পাইরোসিস্‌ রোগে সার্‌ জে মরে, ইহার বিস্তর প্রশংসা করিয়াছেন। তিনি কহেন যে, ইহা দ্বারা পাকাশয়স্থ শ্লৈষ্মিক ঝিল্লিতে বলাধান হয়।

প্রোল্যাপ্সস্‌ রেক্টাই রোগে ফটকিরির পিচকারি (৬০ গ্রেণ্‌, ৮ আং জল) মহোপকার করে। অর্শরোগে প্রদাহ না থাকিলে বিধেয়; রক্তস্রাবাদি নিবারণ করিয়া উপকার করে।

অপর; মুখ, তালু ও গলনলী আদি স্থানের বিবিধ রোগে ফটকিরি ব্যবহার্য্য। যথা,

সামান্য ক্ষতযুক্ত মুখাভ্যন্তর প্রদাহে (অল্‌সারেটিব্‌ ষ্টমাটাইটিস্‌), যে স্থলে ক্ষত কেবল মাড়ির ধারে আবদ্ধ থাকে ও একদিকের গালেই প্রকাশ পায়, তাহাতে শুষ্ক ফটকিরি দিবসে বহুবার অঙ্গুলি দ্বারা প্রয়োগ করিলে কয়েক দিবসের মধ্যে রোগ আরোগ্য হয়।

তালুতে ও মাড়িতে ক্ষত হইলে এবং তালু শিথিল ও মাড়ি স্ফীত ও কোমল হইলে, গন্ধবোলের অরিষ্ট সহযোগে ফটকিরির কুল্য বিলক্ষণ উপকার করে। ক্ষতেতে ফটকিরিচূর্ণ প্রয়োগ করিবে। গলনলীর পুরাতন প্রদাহে তত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লি শিথিল হইলে ও শ্লেষ্মায় আবৃত থাকিলে, ফট্‌কিরির কুল্য বিলক্ষণ উপকারক; গ্লীসরীন্‌ অব্‌ ট্যানিন্‌ শ্রেয়ঃ।

এঞ্জাইনা মেম্ব্রেনেসিয়া এবং ডিফ্‌থিরিয়া রোগে সর্দি হইয়া গলমধ্যে বেদনা হইলে, ফটকিরি স্থানিক প্রয়োগ করিলে উপকার হয়। ফটকিরির কুল্য বিধান করিবে (১ ড্রাম—জল ৬ আং)। তরুণাবস্থায় ফট্‌কিরিচূর্ণ ফুৎকার দ্বারা প্রয়োগ করিলে আশু উপকার দর্শে। ডাং ট্রুসো সমানাংশ ফটকিরি এবং ট্যানিন্‌ ব্যবহার করেন।

টন্সিলাইটিস্‌ রোগে ও সামান্য বা স্কার্লেট জ্বর জনিত গলক্ষতে ব্যবহৃত হয়। ক্রুপ রোগে অধ্যাপক মীগস্‌ সাহেব কহেন যে, বমন করণার্থ ইপিকাকুয়ানা ও ও এণ্টিমনি অপেক্ষা ফট্‌কিরি শ্রেষ্ঠ। ইহা দ্বারা শরীরের গ্লানি ও দৌর্ব্বল্য জন্মে

না। অর্দ্ধ ড্রাম্ হইতে এক ড্রাম্ মাত্রায় ১০—১৫ মিনিট্ অন্তর প্রয়োগ করিবে। প্রায় একবারের অধিক আর দিতে হয় না।

মূত্রযন্ত্র ও জননেন্দ্রিয়ের বিবিধ রোগে ফটকিরি বিলক্ষণ উপকারক। যথা, প্রমেহ রোগে ফটকিরির পিচকারি (৪ গ্রেণ্—জল ১ আং) দিলে, পূযক্ষরণ লাঘব হয়। এ ভিন্ন, ফটকিরি, কাবাবচিনিসহযোগে আভ্যন্তরিক প্রয়োগ করা যায়। শ্বেতপ্রদর রোগে ফটকিরির পিচকারি মহোপকারক। ডাং টাইলর্ স্মিথ পিচকারির নিমিত্ত এই ব্যবস্থা করিয়াছেন;—ফটকিরি ॥০ আং, ট্যানিন্ ১।২ ড্রাম্, জল ২ পাং। এক পাইণ্ট্ প্রাতে ও এক পাইণ্ট্ রাত্রে পিচকারি দ্বারা প্রয়োগ করিবে। এ ভিন্ন, শ্বেতপ্রদর রোগে ফটকিরি আভ্যন্তরিক প্রয়োগ করিবে। যথা, ফটকিরি ৫ গ্রেণ্, যবক্ষার ১০ গ্রেণ্, দিবসে ৩ বার।

বালিকাদিগের যোনিমুখের প্রদাহে (বাল্‌বাইটিস্), যে স্থান হইতে রস নিঃসৃত হইতেছে, ১ পাইণ্ট্ জলে ৬০ গ্রেণ্ ফট্‌কিরি দ্রব করিয়া ঘণ্টায় ঘণ্টায় পিচকারি প্রয়োগ করিলে আশ্চর্য্য উপকার হয়। কখন কখন যোনিমুখ ভিন্ন যোনিমধ্যস্থ আবরণঝিল্লি হইতে রস নির্গত হয়, এস্থলে যোনিমধ্যে পিচকারি দিবে। এই দ্রব কোন কোন স্থলে অত্যন্ত উগ্রতা উৎপাদন করিয়া থাকে, প্রদাহ ও রস-নিঃসরণ বৃদ্ধি পায়, এরূপ হইলে জলমিশ্রিত করিয়া দ্রব ক্ষীণ করিয়া লইবে।

যোনিকণ্ডূয়ন (প্রুরাইটিস্ বাল্‌বি) রোগে ফট্‌কিরির গাঢ় দ্রব দ্বারা কখন কখন যথেষ্ট উপকার দর্শে।

জরায়ু হইতে রক্তস্রাব ও রজোঽধিক রোগে ইহার বাহ্য ও আভ্যন্তরিক প্রয়োগ ম্যুলার্ এবং ডিউইস্ প্রভৃতি সুচিকিৎসকগণের অনুমত। বাহ্যপ্রয়োগের নিমিত্ত ১ ড্রাম্ ফটকিরি, ১ পাইণ্ট্ ওক্‌বার্কের ক্বাথের সহিত মিলাইয়া পিচকারি দিবে। আভ্যন্তরিকপ্রয়োগের নিমিত্ত ৮ গ্রেণ্ ফট্‌কিরি শুণ্ঠীর পাকের সহিত দিবসে ৩।৪ বার ব্যবস্থা করিবে। প্রদাহ থাকিলে নিষিদ্ধ।

জরায়ুমুখে ক্ষতাদি হইলে ফট্‌কিরির পিচকারি মহোপকার করে। ডাং নেবিন্স্ সমানাংশ ফটকিরি ও মাজুফলচূর্ণ বস্ত্রমধ্যে পুটলি করিয়া যোনিমধ্যে পেসারি দিতে ব্যবস্থা দেন।

জরায়ু ও সরলান্ত্রনির্গমন রোগে ইহার গাঢ় দ্রব (১ আউন্সে ৬ গ্রেণ্ ফটকিরি) প্রয়োগ অনুমোদিত হইয়াছে।

রক্তপ্রস্রাব (হিমেটিউরিয়া) রোগে যদি মূত্রাশয় হইতে রক্ত নির্গত হয়, ২০ গ্রেণ্ ফটকিরি এক পাইণ্ট্ জলে দ্রব করিয়া মূত্রাশয়মধ্যে পিচকারি দিলে আশু প্রতিকার হয়। এ ভিন্ন, ১০।১৫ গ্রেণ্ মাত্রায় আভ্যন্তরিক প্রয়োগ করিবে।

এ ভিন্ন, অন্যান্য প্রকার রক্তস্রাবেতেও ফটকিরি প্রয়োজ্য। যথা, রক্তোৎকাশ,

ও রক্তবমননিবারণার্থ আভ্যন্তরিক প্রয়োগ করিবে; এবং নাসিকা হইতে রক্তপাত হইলে, ইহার পিচকারি দিবে বা ফট্‌কিরিচূর্ণের নস্য গ্রহণ করিবে; জলৌকা দংশিত স্থান হইতে রক্তপাত, কোন স্থান অল্প কাটিয়া গেলে বা দন্তোৎপাটনের পর রক্তস্রাব ইত্যাদিতে ইহার চূড়ান্ত দ্রব লাগাইবে বা ইহার চূর্ণ ছড়াইয়া দিবে।

বিবিধ চক্ষুপ্রদাহে (অপ্‌থাল্‌মিয়া) ফট্‌কিরির কলিরিয়ম্‌ মহোপকারক। ২।৪ গ্রেণ্‌ ফট্‌কিরি, ১ আং জলে দ্রব করিয়া প্রয়োগ করিবে। এ প্রদেশে ফট্‌-কিরির নিম্নলিখিত প্রলেপ ব্যবহার করে। ফট্‌কিরি সূক্ষ্মচূর্ণ করিয়া তপ্ত লৌহ-পাত্রে নিক্ষেপ করিবে, ফট্‌কিরি গলিলে, অল্পে অল্পে জম্বীর রস দিবে, যে পর্য্যন্ত না কৃষ্ণবর্ণ ও কর্দ্দমাকার হয়। পরে তপ্ত তপ্ত লইয়া চক্ষের চতুর্দ্দিকে প্রলেপ দিলে প্রতিকার হয়। অপর, ফট্‌কিরির পুল্‌টিশ্‌ করিয়া চক্ষে লাগান যায়। একটি অণ্ডের লাল লইয়া তাহাতে কিঞ্চিৎ ফট্‌কিরি উত্তমরূপে মিলাইলে সংযত হয়; তখন উহাকে বস্ত্রমধ্যে করিয়া চক্ষে লাগাইবে। ডাং রিঞ্জার্‌ বালকদিগের পূয়-যুক্ত চক্ষুপ্রদাহে ১ আউন্স্‌ জলে ৮ গ্রেণ্‌ ফট্‌কিরি দ্রব করিয়া প্রয়োগ করিতে অনুমতি দেন। সিকি বা অর্দ্ধ ঘণ্টা অন্তর এই দ্রব দ্বারা চক্ষু ধৌত করিবে।

অপরাপর রোগে ফট্‌কিরি ব্যবহার করা যায়। যথা, হুপিংকফ্‌ রোগের পুরা-তন অবস্থায় ফট্‌কিরি বিলক্ষণ উপকার করে। ডাং গোল্ডিংবার্ড্‌ নিম্নলিখিত ব্যবস্থা করিয়াছেন। ফট্‌কিরি ২৫ গ্রেণ্‌, কোনায়মের সার ১২ গ্রেণ্‌, একোয়া এনিথাই ২ আং। ১ ড্রাম পরিমাণে ৪।৬ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে। কোনা-য়মের মাত্রা কিঞ্চিৎ অল্প হইলে ভাল হয়; হুপিংকফ রোগের কষ্টজনক বমন দমন করিয়া উপকার করে। শ্বাসকাশরোগে ১০ গ্রেণ্‌ ফট্‌কিরিচূর্ণ বিশেষ প্রশংসিত হইয়াছে; ১০ গ্রেণ্‌ জিহ্বার উপর রাখিলেই কখন কখন কাশের আবেগ দমন হয়।

যক্ষ্মাগ্রস্ত ব্যক্তির কাশজনিত দুর্দ্দম বমনে ৬।১০ গ্রেণ্‌ মাত্রায় ফট্‌কিরি প্রয়োগ করিলে বমন নিবারণ হয়।

পুরাতন কাশ ও স্বরের কর্কশতা রোগে ১ আউন্স্‌ জলে ১০ গ্রেণ্‌ ফট্‌কিরি দ্রব করিয়া স্প্রে্‌রূপে ব্যবহৃত হয়।

রূপিয়া ও এক্‌থিমা নামক চর্ম্মরোগে ফট্‌কিরি দ্রব দ্বারা বিস্তর উপকার হয়। যদ্যপি উগ্রতা থাকে, অহিফেন সহযোগে ব্যবস্থা করিবে। চিল্‌ব্লেন্‌ রোগে ফট্‌কিরির পুল্‌টিশ্‌ উপকার করে। নীবস্‌ রোগে গাঢ় ফট্‌কিরি দ্রবে লিণ্ট্‌ ভিজাইয়া লইয়া, ব্যাণ্ডেজ্‌ বাঁধিবে এবং ঐ ব্যাণ্ডেজ্‌ সর্ব্বদা ফট্‌কিরি-দ্রব দিয়া ভিজাইবে। নীবস্‌ ক্রমশঃ শ্বেতবর্ণ, চেপ্টা ও কঠিন হইলেই আরোগ্য হইবে।

অনবরত রস ঝরিতেছে এরূপ একজিমাগ্রস্ত স্থানে অধিক রসনিঃসরণ দমন করিবার নিমিত্ত ফট্‌কিরির দ্রব প্রয়োগ করা যায়।

বহুকালাবধি কর্ণবিবর হইতে ক্লেদ ও পূয নির্গত হইলে ইহার দ্রব উপকারক; কিন্তু এতদপেক্ষা গ্লীসরীন্ অব্ ট্যানিন্ শ্রেয়ঃ।

বিস্তারোন্মুখ এফ্থাস্ ক্ষতে, দিবসে বারকতক করিয়া, শুষ্ক ফট্কিরি স্পর্শ করাইলে চমৎকার উপকার দর্শে। এ রোগে বিরেচক ঔষধ ও ক্লোরেট্ অব্ পটাশ্ প্রয়োগ যথেষ্ট; ফট্কিরি প্রায় প্রয়োজন হয় না।

নাসাভ্যন্তর হইতে দুর্গন্ধযুক্ত ক্লেদ নির্গত হইলে, ফট্কিরি দ্রব দ্বারা উপকার হয়। ১ পাইন্টে ১ ড্রাম্ দ্রব করিয়া তদ্দ্বারা নাসারন্ধ্র উত্তমরূপে দিবসে ২। ৩ বার ধৌত করিবে। দুর্গন্ধ অত্যন্ত অধিক হইলে পার্‌মেঙ্গেনেট্ অব্ পটাশ্ বা কার্বলিক্ এসিড্ দ্রব ব্যবহার্য্য।

পুরাতন ক্ষতে ফট্কিরি উত্তেজক হইয়া উপকার করে। ক্ষতের অঙ্কুরসকল অযথা-উচ্চ হইলে দগ্ধ ফট্কিরি দাহক হইয়া তাহা দমন করে।

অপর হৃৎপিণ্ডের প্রসারণ ও এওয়ার্টার এনিউরিজম্ বা অর্ব্বুদরোগে ইহা ব্যবহৃত হয়।

ফট্কিরির মাত্রা, ১০ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত; জলে দ্রব করিয়া অথবা মধু বা শর্করার পাকের সহিত অবলেহরূপে প্রয়োগ করিবে। কোষ্ঠপরিষ্কার রাখিবার নিমিত্ত ক্রিম্ অব্ টার্টার্ সহযোগে দেওয়া যায়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, অ্যালম্ এক্সিকেটম্; ইংরাজী, বর্ন্ট্ অ্যালম্; বাঙ্গালা, দগ্ধ ফট্কিরি। চীন পাত্র মধ্যে ফট্কিরি রাখিয়া অগ্নিসন্তাপ দিবে। ফট্কিরি শুষ্ক, স্ফীত ও শ্বেতবর্ণ হইলে চূর্ণ করিয়া রাখিবে। ক্রিয়া, মৃদুদাহক।

অপর, লাইকর্ অ্যালুমিনিস্ কম্পজিটস্ নামক লণ্ডন ফার্মাকোপিয়া মতে যে প্রয়োগরূপ আছে, তাহা বাহ্যপ্রয়োগে অত্যন্ত উপকারক বিধায় এ স্থলে লিখিত হইল। ফট্কিরি ১ আং; সল্ফেট্ অব্ জিঙ্ক্ ১ আং; স্ফুটিত জল ৩ পাইন্ট্; উভয় লবণকে জলে দ্রব করিয়া ছাঁকিয়া লইবে। পুরাতন ক্ষতাদি ধৌতার্থ ব্যবহৃত হয়, আর প্রয়োজনমত জলমিশ্রিত করিয়া, প্রমেহাদি রোগে পিচকারি দেওয়া যায় এবং চক্ষুপ্রদাহে কলিরিয়ম্ নিমিত্ত প্রয়োগ করা যায়।

২ ড্রাম্ ফট্কিরি ১ পাইন্ট্ দুগ্ধের সহিত ফুটাইলে দুগ্ধ ছিঁড়িয়া যায়, পরে ছানা ছাঁকিয়া লইয়া ঐ তক্র ১—২ আং মাত্রায় ব্যবহার্য্য। ইহাকে অ্যালম্ হোয়ে কহে। ইহা সঙ্কোচক ও পোষক; দৌর্ব্বল্যাবস্থায় উদরাময় হইলে, আহার ও ঔষধ উভয় রূপেই উপকার করে। তক্র ছাঁকিয়া যে ছানা থাকে, তাহা পুল্টিশ রূপে ব্যবহার করা যায়।

## সীস-ধাতু।

| লাটিন। | ইংরাজী। |
| --- | --- |
| প্লম্বম্। | লেড্। |
| ( Plumbum ) | ( Lead ) |

সীসধাতুঘটিত ঔষধমাত্রেই সঙ্কোচক। তাহাদের প্রত্যেকের অন্যান্য বিশেষ বিশেষ ক্রিয়াও আছে, কিন্তু সঙ্কোচক ক্রিয়া প্রধান বিধায়, ইহাদিগকে সঙ্কোচক শ্রেণীভুক্ত করা গেল।

সীস ধাতু প্রকৃত অবস্থায় শরীরে কোন ক্রিয়া দর্শায় না; কিন্তু উদরস্থ হইলে পাকাশয় ও অন্ত্রস্থ বিবিধ রসের সহিত রাসায়নিক সম্মিলন দ্বারা দ্রবণীয় হইয়া শোষিত হওনান্তর কার্য্য দর্শায়।

সীসধাতুঘটিত ঔষধের ক্রিয়া দ্বিবিধ। ১ম, স্থানিক সঙ্কোচন, ও অধিকমাত্রায় উগ্রতাসাধন। ২য়, শোষিত হওনানন্তর ব্যাপক ক্রিয়া। এই দুই ক্রিয়া পরস্পর বিরুদ্ধ, কারণ স্থানিক উগ্রতা যে পরিমাণে সম্পন্ন হয়, সেই পরিমাণে ঐ স্থানের শোষণ-শক্তি হ্রাস হয়। অতএব ব্যাপ্ত ক্রিয়াপ্রকাশার্থ সীসধাতুঘটিত ঔষধ প্রয়োগ করিতে হইলে, এমত পরিমাণে প্রয়োগ কর্ত্তব্য যে স্থানিক উগ্রতাসাধন না হয়।

সীসধাতুঘটিত ঔষধের ব্যাপ্তক্রিয়া সঙ্কোচন ও অবসাদন। এই অবসাদন-ক্রিয়া রক্তসঞ্চালনযন্ত্রে এবং বিশেষরূপে স্নায়ুমণ্ডলে প্রকাশ পায়।

সীসধাতু, মূত্রগ্রন্থি দ্বারা রক্ত হইতে ইউরেট্স্ প্রভেদকরণ রহিত করে। সীস ধাতু সেবন করিলে, প্রস্রাবে ইউরিক্ এসিডের পরিমাণ হ্রাস ও রক্তে বৃদ্ধি দৃষ্ট হয়। ফলতঃ উগ্র গাউট্ রোগের নিদানিক অবস্থাসকল লক্ষিত হয়।

স্বাস্থ্যাবস্থায় সীসধাতুঘটিত ঔষধ অল্পপরিমাণে কিছুদিন সেবন করিলে স্রাবণক্রিয়ার হ্রাস হয়, ধমনীর পুষ্টি ও গতি লাঘব হয় এবং শরীরের উষ্ণতার হ্রাস হয়। ফলতঃ ধমনীগণের এবং স্রাবণপ্রণালী সকলের পরিধি কুঞ্চিত হয়। চিকিৎসার্থ এই পর্য্যন্তই বিধেয়, ইহার অধিক হইলে বিষক্রিয়া করে।

উদরস্থকরণ ভিন্ন সীসধাতু অন্য প্রকারেও শরীরস্থ হইতে পারে। সীসকার এবং চিত্রকর আদি যাহাদিগকে সর্ব্বদা সীসধাতু ব্যবহার করিতে হয়, তাহারা চরমে প্রায় ঐ ধাতু দ্বারা বিষাক্ত হয়। সীসধাতু অগ্নিসন্তাপে গলাইলে, যে ধূম নির্গত হয়, তাহা ফুস্ফুসান্তর্গত হইয়া বিষক্রিয়া করে। আর সীসধাতু অতি সূক্ষ্ম চূর্ণরূপে বায়ুসহযোগে ফুস্ফুস্ মধ্যে প্রবিষ্ট হইয়া কার্য্য করিতে পারে। অপর, সীসধাতুনির্ম্মিত পাত্রে পান ও ভোজন করিলে বিষাক্ত হয়। সীসধাতু-নির্ম্মিত ভাটিতে প্রস্তুত সুরাপান দ্বারা অনেকে বিষাক্ত হইয়াছে। অতএব সীস-ধাতুনির্ম্মিত পাত্রে পান ও ভোজন অকর্ত্তব্য এবং ভগ্ন কাংশ্যপাত্রাদি সীসধাতু

দ্বারা ঝালান অবিধেয়। পরন্তু চর্ম্মোপরি সীসধাতুর ক্রিয়া হয় না, কারণ চর্ম্মের কূপধমনিদ্বারা শোষিত হইতে পারে না, কিন্তু বিস্তীর্ণ ক্ষতে সীসধাতুঘটিত ঔষধ প্রয়োগ করিলে বিষাক্ত হইবার সম্ভাবনা।

মঃ পল্ বিশেষ পরীক্ষা দ্বারা স্থির করিয়াছেন যে, সীসধাতু গর্ভস্থসন্তানের উপর বিশেষ ক্রিয়া দর্শায়; পিতা অথবা মাতা সীসকার হইলে, অর্থাৎ সীসধাতু ব্যবহার করিলে অনেক স্থলে গর্ভপাত হয়।

### সীসধাতু দ্বারা বিষাক্তহওনের লক্ষণ।

সীসধাতুঘটিত লবণ অধিক পরিমাণে এককালে সেবন করিলে, প্রাদাহিক (ইরিটেণ্ট্) বিষক্রিয়া করে, অর্থাৎ পাকাশয় ও অন্ত্রমধ্যে প্রদাহ (গ্যাষ্ট্রো-এণ্টেরাইটিস্) উপস্থিত করে।

অল্পমাত্রায় কিছুকাল সেবন করিলে, অথবা অন্য কোন প্রকারে সীসধাতু ক্রমশঃ শরীরস্থ হইলে নিম্নলিখিত লক্ষণ সকল প্রকাশ পায়।

প্রথমতঃ মুখ, তালু ও নাসারন্ধ্রের শুষ্কতা, প্রস্রাবের হ্রাস, কোষ্ঠ কাঠিন্য, পিত্ত ও অন্ত্রস্থ রসনিঃস্রবণের অল্পতাপ্রযুক্ত কোষ্ঠের বর্ণ-বৈলক্ষণ্য, পাকাশয়ে ক্লেশ ও উদরে বেদনা, ক্ষুধা-মান্দ্য, বিবমিষা, বমন। এই অবস্থায় মাড়ির অন্তভাগ নীল-বর্ণ হয় এবং ওষ্ঠ ও গণ্ডের অভ্যন্তরপ্রদেশ নীলবর্ণ দেখা যায়। অপর, জিহ্বাতে সর্ব্বদা মিষ্ট ও কষায় আস্বাদ, নিশ্বাসে একপ্রকার দুর্গন্ধ, শরীরের বিশেষতঃ মুখ-মণ্ডলের শীর্ণতা, চক্ষুর বর্ণ অস্বচ্ছ, পীত, ধমনীর মন্দগতি ও সঙ্কোচন, মানসিক বিষণ্ণতা ইত্যাদি। এই অবস্থাতে কিছুকাল যাইতে পারে, কিন্তু প্রায়ই সীসশূল, পক্ষাঘাত, ও বিবিধ উৎকট মাস্তিষ্ক রোগ উপস্থিত হয়।

সীসশূল (কলিকা পিক্টোনম্ বা লেড্‌কলিক্) প্রকাশ পাইলে, উদরে ভয়ানক বেদনা উপস্থিত হয়, নাভির নিকটস্থ অন্ত্র সকল যেন মর্দ্দিত হইতেছে এমন বোধ হয়। এই বেদনা ক্ষণে ক্ষণে বৃদ্ধি পায়। উদরপ্রদেশস্থ পেশীসকল কুঞ্চিত ও কঠিন হইয়া উঠে; মলবদ্ধ, কিন্তু বারংবার বহির্দ্দেশে যাইবার ইচ্ছা হইতে থাকে, তাহাতে বেগ দিতে দিতে মলদ্বারে বেদনা হয়। উদর চাপিলে কিঞ্চিৎ স্বাস্থ্য বোধ হয়, এ নিমিত্ত রোগী অবশীর্ণ হইয়া দুই হস্তদ্বারা উদর চাপিয়া রাখে এবং সর্ব্বদা অস্থির হইয়া, পার্শ্বপরিবর্ত্তন করিতে থাকে, বা ঘরের মধ্যে বেড়াইতে থাকে। কখন কখন পিত্তাক্ত বমন হইয়া থাকে।

অনন্তর, সীস-পক্ষাঘাত (লেড্‌পাল্‌জী) উপস্থিত হয়। ইহাতে কখন বা স্পর্শ-বোধ হ্রাস, কখন বা পেশীসঞ্চালনশক্তি হ্রাস হয়, কখন বা উভয়ই ক্ষীণ হইয়া পড়ে। এ ভিন্ন, পেশীসকলে এবং সন্ধিমধ্যে বাতের ন্যায় বা স্নায়ু-শূলের ন্যায় বেদনা উপস্থিত হয়। কখন বা পেশী সকল আক্ষিপ্ত হয়। এই পক্ষাঘাত প্রায়

হস্ত ও প্রকোষ্ঠদ্বয়ের প্রসারক পেশীদিগকে প্রথম আক্রমণ করে, এ বিধায়, হস্তদ্বয় সম্মুখে ঝুলিয়া পড়ে। ইহাকে রিষ্ট্ড্রপ্ অর্থাৎ মণিবন্ধপাত কহে। ক্রমশঃ অধঃশাখাদ্বয়েরও শক্তি ক্ষীণ হয় এবং সমুদায় পেশী দুর্ব্বল হইয়া পড়ে, তন্নিবন্ধন কোন কর্ম্ম করিতে শরীরে কম্প হয়। যখন এই বিষ মস্তিষ্ককে আশ্রয় করে, তখন ভয়ানক লক্ষণ সকল প্রকাশ পায়। কখন বা মৃগী (এপিলেপ্সি) রোগের লক্ষণ, কখন বা সংন্যাস (এপোপ্লেক্সি) রোগের লক্ষণ, কখন বা ক্যাটালেপ্সির লক্ষণ (অর্থাৎ পেশী সকলকে যে অবস্থায় রাখা যায় সেই অবস্থায় থাকে), প্রকাশ পায়; এই সকল লক্ষণ উপস্থিত হইলে রোগী প্রায় রক্ষা পায় না। অপর, অচৈতন্য, প্রলাপ, দৃষ্টিক্ষীণতা, বধিরতা আদি চরমে প্রকাশ পায়।

সীসধাতু দ্বারা বিষাক্ত হইয়া মৃত্যু হইলে, রক্তে লোহিতকণিকার অল্পতা দেখা যায়। এক ব্যক্তির মৃতদেহ আন্ড্রল্ পরীক্ষা করিয়াছিলেন, তাহাতে রক্তকণিকা সহস্রাংশে ৮৩·৮ অংশমাত্র ছিল; সুস্থাবস্থায় ১২৫ অংশ থাকে। অপর কখন কখন অন্ত্রের কোন অংশ স্ফীত, আর কোন অংশ কুঞ্চিত দেখা যায়। মস্তিষ্ক বা কশেরুকামজ্জায় কোন বিশেষ চিহ্ন দেখা যায় না। যে সকল পেশী অবশ হইয়াছিল, তাহাদিগকে পাণ্ডুবর্ণ ও শীর্ণ দেখা যায়, এবং হৃৎপিণ্ড ও ধমনী সকল কখন কখন কুঞ্চিত দেখা যায়। মাংসপেশী, যকৃৎ, ফুস্ফুস্ ও মস্তিষ্কাদিতে রাসায়নিক পরীক্ষা দ্বারা সীসধাতু প্রাপ্ত হওয়া যায়।

## সীসধাতু দ্বারা বিষাক্ত হইলে তাহার চিকিৎসা।

সীসধাতুঘটিত কোন ঔষধ এককালে অধিক পরিমাণে খাইলেই ইপেকাকুয়ানা বা সল্ফেট্ অব্ জিঙ্ক্ দ্বারা বমন করাইবে, এবং সল্ফেট্ অব্ ম্যাগ্নিসিয়া বা সল্ফেট্ অব্ সোডা যথেষ্ট পরিমাণে জলের সহিত সেবন করাইবে; তাহাতে এই সকল লবণের গন্ধকদ্রাবক সহযোগে সীসধাতু অপেক্ষাকৃত অদ্রবণীয় সল্ফেট্ অব্ লেড্ রূপ প্রাপ্ত হয়, আর তাহাদের বিরেচন ক্রিয়া দ্বারা অন্ত্র হইতে বহিষ্কৃত হয়। অপর, প্রদাহের নিমিত্ত যথেষ্ট পরিমাণে স্নিগ্ধপানীয় সেবন করাইবে, এবং প্রয়োজনানুসারে উদরপ্রদেশে প্রত্যুগ্রতাসাধন বা জলৌকা প্রয়োগ করিবে।

সীসধাতু শোষিত হওনানন্তর শরীরস্থ হইয়া বিষক্রিয়া প্রকাশ করিলে, দুই উদ্দেশ্যে চিকিৎসা করিবে। প্রথমতঃ শরীর হইতে সীসধাতু নির্গতকরণ। দ্বিতীয়তঃ সীসধাতুজনিত উৎপাত সকল নিবারণ।

প্রথমোদ্দেশ্য সাধনার্থ এরূপ ঔষধ প্রয়োগ করিতে হইবে যে, যাহা শোষিত হইয়া শরীরস্থ সীসধাতুর সহিত রাসায়নিক সম্মিলন দ্বারা তাহাকে দ্রবণীয় করিতে পারে। দ্রবণীয় হইলেই শোষিত এবং সংস্কারক যন্ত্র সকলে রক্তস্রোত দ্বারা নীত

হইয়া তাহাদের দ্বারা শরীর হইতে পরিত্যক্ত হইতে পারে। এই উদ্দেশ্যসাধনার্থ আইওডাইড্ অব্ পটাশিয়ম্ প্রধান ঔষধ। নিউইয়র্কবাসী ডাং মুইন্ট্ ২৩ জন রোগীকে আইওডাইড্ অব্ পটাশিয়ম্ দ্বারা চিকিৎসা করেন। ঔষধ প্রয়োগের পূর্ব্বেই ইহাদের এক ব্যক্তিরও প্রস্রাবে সীস-চিহ্ন ছিল না, কিন্তু আইওডাইড্ দিবার পর অনেকের প্রস্রাবে সীস ধাতু প্রকাশ পাইয়াছিল। ইহাতে সপ্রমাণ হইল যে, ইহাদের শরীরে সীসধাতু অদ্রবণীয়রূপে ছিল, আইওডাইড্ দ্বারা দ্রবণীয় হইয়া মূত্রগ্রন্থি দ্বারা বহিষ্কৃত হইল। আইওডাইড্ ৫—২০ গ্রেণ্ মাত্রায় দিবসে তিন বার প্রয়োগ করিবে, যে পর্য্যন্ত না সমুদায় বিষলক্ষণ নিবারণ হয়। এ ভিন্ন, গন্ধক সংযুক্ত লবণ যথা, সল্‌ফিউরেট্ অব্ পটাশিয়ম্, স্নানরূপে বাহ্যপ্রয়োগ করিবে। ইহাতে দুই উদ্দেশ্য সাধিত হয়। ১, চর্ম্মপথে নীয়মান সীসধাতু অদ্রবণীয় সল্‌ফিউরেট্ রূপ প্রাপ্ত হয়, তাহাতে পুনঃশোষিত হইবার আর সম্ভাবনা থাকে না। ২, রাসায়নিক সম্বন্ধে অধিক পরিমাণে সীসধাতু চর্ম্মপথে আকর্ষিত হয়। ৪ আং সল্‌ফিউরেট্ অব্ পটাশিয়ম্, ৩০ গ্যালন্ জলে দ্রব করিলে স্নান প্রস্তত হয়। ইহা দ্বারা স্নান করাইলে যদি চর্ম্মে সীসধাতু থাকে তবে চর্ম্ম কৃষ্ণবর্ণ হয়, তাৎপর্য্য এই যে, সল্‌ফিউরেটেড্ গন্ধক সহযোগে অদ্রবণীয় সল্‌ফিউরেট্ অব্ লেড্ হয়। পরে সাবান ও উষ্ণজল দ্বারা চর্ম্ম উত্তমরূপে ব্রুস্ দিয়া পরিষ্কার করিবে। ২।৩ দিবস পরে পুনরায় স্নান করাইবে এবং সাবান ও জল দ্বারা চর্ম্ম পরিষ্কার করিবে। এই রূপ বারংবার করিবে, যে পর্য্যন্ত চর্ম্ম বিবর্ণ হওয়া নিবারিত না হয়। সমুদায় বিষ শরীর হইতে নির্গত হইয়া গেলে আর চর্ম্ম বিবর্ণ হয় না।

দ্বিতীয়তঃ। সীস-শূল উপস্থিত হইলে আক্ষেপ ও বেদনা নিবারণার্থ অহিফেণ ও ক্লোরোফরম্, আর কোষ্ঠবদ্ধনিবারণার্থ বিরেচক প্রয়োজ্য। বিরেচক মধ্যে সল্‌ফেট্ অব্ সোডা উত্তম, কারণ অন্ত্রস্থ সীসধাতু ইহাদের গন্ধক দ্রাবক সহযোগে অদ্রবণীয় সল্‌ফেট্ অব্ লেড্ হয়। সীসশূলে ফট্‌কিরি সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ ঔষধ। ফট্‌কিরির বিষয় বর্ণনকালে ইহা উল্লেখ করিয়া গিয়াছে। কথিত আছে যে, শরীরে পারদের ক্রিয়া প্রকাশ পাইলে, সীসক্রিয়ানাশ হয়, এ নিমিত্ত কচিৎ পারদ ও ব্যবহার করা যায়; অপর, অন্ত্র অবশ হওয়া প্রযুক্ত কখন কখন বিরেচক কার্য্য করিতে পারে না, এমন অবস্থায় কুঁচিলা বা তাহার বীর্য্য ষ্ট্রীক্‌নিয়া প্রয়োগ করিলে কোষ্ঠ হয়।

পক্ষাঘাত উপস্থিত হইলে ষ্ট্রীক্‌নিয়া, ইলেক্‌ট্রিসিটি, ম্লিষ্টর্ বিধেয়। অগত্যা পারদ ব্যবহার করিবে। বাত স্নায়ু-শূলের বেদনা থাকিলে, অহিফেণাদি বেদনানিবারক ঔষধ ব্যবস্থা করিবে।

প্রলাপ, অচৈতন্য, আক্ষেপাদি মাস্তিষ্ক রোগ প্রকাশ পাইলে মস্তকে শৈত্য প্রয়োগ, স্থানিক রক্তমোক্ষণ, অধঃশাখায় ব্লিষ্টর্ ইত্যাদি প্রক্রিয়া করিবে।

সকল অবস্থাতেই আইওডাইড্ অব পটাশিয়ম্ সেবন এবং সল্‌ফিউরেট্ অব্ পটাশিয়ম্ দ্রবে স্নান ব্যবস্থা করিবে। আর রোগীকে সীসধাতুর সংস্রব হইতে দূরে রাখিবে।

---

২০শ সঙ্কোচক।

## সীস-শর্করা।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| প্লম্বাই এসিটাস্। | এসিটেট্ অব্ লেড্। শুগার অব্ লেড্। |
| [Plumbi Acetas] | [Acetate of Lead. Sugar of Lead] |

প্রস্তুত করণ। মুদ্রাশঙ্খ (লিথার্জ), ২৪ আং; সির্কাম্ল (এসেটিক্ এসিড্) ২ পাং; পরিস্রুত জল, ১ পাং। জল ও সির্কাম্ল একত্র মিলাইয়া তাহাতে মুদ্রাশঙ্খ দিয়া মৃদু সন্তাপে দ্রব করিবে; পরে ছাঁকিয়া গাঢ় করিবে, উপরে সর পড়িতে আরম্ভ হইলে, কিঞ্চিৎ সির্কাম্ল মিলাইয়া রাখিয়া দিবে। দানা প্রস্তুত হইলে ছাঁকিয়া লইয়া শোষক কাগজের উপর শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, উজ্জ্বল, সূচ্যাকার দানাযুক্ত পিণ্ড; দানা সকল পৃথক্ ও থাকে; মিষ্ট ও কষায় আস্বাদ; সির্কার ন্যায় গন্ধ। রাসায়নিক উপাদান, ১ অংশ অক্সিজেন্ যুক্ত সীসধাতু (অক্সাইড্ অব্ লেড্), এক অংশ সির্কাম্ল ও ৩ অংশ ভাস্বরান্তর্জল। সীস-শর্করা জলে দ্রবণীয়; পরিস্রুত জলে পরিশুদ্ধ সীস-শর্করা দ্রব করিলে স্বচ্ছ থাকে; কিন্তু যেহেতু সচরাচর সীস-শর্করাতে কিঞ্চিৎ কার্বনেট্ অব্ লেড্ থাকে,এ নিমিত্ত অল্প শ্বেতবর্ণ ও অস্বচ্ছ হয়,কিন্তু কিঞ্চিৎ সির্কাম্ল সংযোগ করিলে পুনরায় স্বচ্ছ হয়; সীস-শর্করা দ্রব দ্বারা লিট্‌মস্ কাগজ আরক্তিম হয়; এই দ্রবে সির্কাম্ল ভিন্ন অন্য কোন দ্রাবক বা অম্ল বা তৎসংযুক্ত লবণ সংযোগ করিলে, শ্বেতবর্ণ হইয়া তাহাদের সহযোগে অধঃস্থ হয়; ক্ষার সংযোগেও ঐরূপ; আইওডাইড্ অব্ পটাশিয়ম্ সহযোগে উজ্জ্বল পীতবর্ণ আইওডাইড্ অব্ লেড্ হইয়া অধঃস্থ হয়; হাইড্রো-সল্‌ফিউরিক্ এসিড্ এবং দ্রবণীয় সল্‌ফিউরেট্ (গন্ধক-যুক্ত লবণ) সহযোগে কৃষ্ণবর্ণ সল্‌ফিউরেট্ অব্ লেড্ হইয়া অধঃস্থ হয়।

অসম্মিলন। সির্কাম্ল ভিন্ন সমুদায় দ্রাবক ও অম্ল; ক্ষার ও ক্ষার কার্বনেট লবণাম্ল; ষ্ট্রীক্‌নাইন্; গঁদ সংযুক্ত ফাণ্ট্; লাইকর্ এমোনি এসিটেটিস্।

সীস-শর্করা প্রয়োগকালে নিম্নলিখিত কয়েকটী বিষয় স্মরণ রাখা কর্ত্তব্য।

সীস শর্করা সির্কাম্ল সহযোগে প্রয়োগ করিলে আর কার্বনেট্ অব্ লেড্ হইতে

পারে না এবং অক্লেশে অধিক দিন প্রয়োগ করা যাইতে পারে। ডাক্তার এণ্টনি টড্ টম্সন্ কহেন যে, সীসঘটিত ঔষধের মধ্যে কার্বনেট্ই বিষক্রিয়া করে। একথা যদিও সম্পূর্ণ সত্য না হউক, তথাচ কার্বনেট্ যে সর্ব্বাপেক্ষা শীঘ্র বিষক্রিয়া করে তাহাতে সন্দেহ বিরহ। যদি সীস-শর্করা বটিকাকারে প্রয়োগ করা যায়, তবে প্রতি বটিকা সেবনান্তর কিঞ্চিৎ সির্কা পান করিতে বিধান দিবে।

সীস-শর্করা সেবন করিতে করিতে যদি মাড়ির অন্তভাগ কৃষ্ণবর্ণ হইয়া উঠে, অথবা উদরে বেদনা, পাকাশয়ে জ্বালা বা বক্ষোদরে ভার বোধ হয়, তবে তৎক্ষণাৎ ঔষধ সেবন রহিত করিবে। সির্কাম্ল সহযোগে দিলে এ সকল উৎপাত শীঘ্র উপস্থিত হয় না।

কর্ণিয়াতে ক্ষত থাকিলে সীস-শর্করাযুক্ত ধৌত চক্ষে প্রয়োগ করিবে না, কারণ শেষে শ্বেতবর্ণ, অস্বচ্ছ দাগ রহিয়া যায়।

ক্রিয়া। সঙ্কোচক ও অবসাদক। স্রাবণক্রিয়ার আধিক্য দমনার্থ এবং রক্ত-রোধার্থ প্রয়োজ্য। অবসাদন গুণ থাকা প্রযুক্ত প্রদাহ থাকিলেও প্রয়োগ করা যায়। অধিক মাত্রায় প্রাদাহিক বিষক্রিয়া করে। গলনলী ও পাকাশয়ে জ্বালা, উদরে বেদনা ও কামড়ানি, বমন, কচিৎ আক্ষেপ, অচৈতন্য, পক্ষাঘাত ইত্যাদি লক্ষণ প্রকাশ পায়; তন্নিবারণার্থ সল্‌ফেট্ অব্ জিঙ্ক্ দ্বারা বমন করাইবে এবং সল্‌ফেট্ অব্ ম্যাগ্‌নিসিয়া বা সল্‌ফেট্ অব্ সোডা দ্বারা বিরেচন করাইবে এবং প্রদাহের নিমিত্ত যথাবিধি চিকিৎসা করিবে; অল্প মাত্রায় অধিক দিন সেবন করিলে, সীস-ধাতু শরীরস্থ হইয়া বিবিধ উৎপাত ঘটায়। তাহার লক্ষণ ও চিকিৎসা পূর্ব্বে বর্ণিত হইয়াছে। বাহ্য প্রয়োগে সীস-শর্করা সঙ্কোচক ও অবসাদক হইয়া প্রদাহের প্রথমা-বস্থায় উপকার করে। ইহার জলীয় দ্রবে বস্ত্রখণ্ড ভিজাইয়া লাগান যায়।

আময়িক প্রয়োগ। বিবিধ রক্তস্রাব রোগে সীস-শর্করা অহিফেণ সহযোগে আশু প্রতিকার দর্শায়; যে সকল স্থানে ঔষধ সংলগ্ন হইয়া কার্য্য করিতে পারে, সে সকল স্থান হইতে রক্তস্রাব হইলে সীস-শর্করা অপেক্ষা ফট্‌কিরি শ্রেষ্ঠ। কিন্তু শোষিত হইয়া দূরস্থ যন্ত্রাদি হইতে রক্তস্রাব রোধার্থ সীস-শর্করার প্রাধান্য সকলেই স্বীকার করেন। রক্তোৎকাশ, রক্তবমন, রক্তভেদ, রক্তপ্রস্রাবাদি রোগে সীস-শর্করা ২ গ্রেণ্ মাত্রায়, ।০—॥০ গ্রেণ্ পরিমাণ অহিফেন সহযোগে প্রয়োগ করিবে। রজোঽধিক রোগে এবং জরায়ু হইতে রক্তস্রাব হইয়া গর্ভপাতের আশঙ্কা হইলে, অল্প পরিমাণে সীস-শর্করা অহিফেণ সহযোগে বারংবার প্রয়োগ করিবে; এবং সীস-শর্করা ২০ গ্রেণ্, অহিফেণারিষ্ট ১ ড্রাম্, তপ্ত জল ২ আং, মিলাইয়া এনিমা দিবে। ডাং ডিউইস্ এই চিকিৎসা আদেশ করেন।

উদরাময় রোগে প্রদাহ না থাকিলে সীস-শর্করা মহোপকারক। জ্বরের শেষা-

বস্থায় উদরাময় হইলে, ডাং গ্রেব্‌স্ কহেন যে, সীস-শর্করা আমাদের প্রধান অবলম্বন। যক্ষ্মাজনিত উদরাময় রোগে সীস-শর্করা অহিফেন সহযোগে প্রয়োগ করিতে ডাং কোপ্‌লণ্ড্ অনুমতি দেন। বিসূচিকা রোগের প্রারম্ভে ভেদনিবারণার্থ সীস-শর্করা ব্যবহৃত হইয়া থাকে। বিসূচিকার কোল্যাপ্স্ অবস্থায় অহিফেণ সহযোগে বিশেষ উপকারক। রক্তাতিসার রোগে ৩।৪ গ্রেণ্ মাত্রায় কিঞ্চিৎ অহিফেণ বা ডোবর্শ্ পৌডর্ সহযোগে বিলক্ষণ উপকার করে।

এঅর্টা এবং অন্যান্য বৃহদ্ধমনীতে ধমন্যর্ব্বুদ ( এনিউরিজম্ ) হইলে সীস-শর্করা ॥০—১০ গ্রেণ্ মাত্রায় কিঞ্চিৎ অহিফেণ সহযোগে কিছুকাল সেবন করিলে উপকার হয়। এই চিকিৎসা প্রথমে মহাত্মা ডুপিত্রঁা সংস্থাপন করেন; ডিউসল্ লেগ্রুজ্, হোপ্ প্রভৃতি বিজ্ঞ চিকিৎসকেরা ইহার উপকারিতা স্বীকার করিয়াছেন।

হৃদ্বর্দ্ধন রোগে হৃৎকম্প নিবারণার্থ সীস-শর্করা প্রায়োগ করা যায়। ডাং ডংলিসন্ নিম্নলিখিত ব্যবস্থা দেন। সীস-শর্করা ২ গ্রেণ্, এসিটেট্ অব্ মর্ফিয়া ।০ গ্রেণ্; দিবসে ৩ বার।

পাকাশয়ে ক্ষত হইলে, সীস-শর্করা এসিটেট্ অব্ মর্ফিয়া সহযোগে প্রয়োগ করিলে, তজ্জনিত উপসর্গ সকল আশু নিবারণ হয় এবং ক্ষতের অবস্থা পরিবর্ত্তিত হইয়া ক্ষত শীঘ্র আরোগ্যোন্মুখ হয়।

অপর, যক্ষ্মা রোগে অতিঘর্ম্ম ও পুরাতন ব্রঙ্কাইটিস্ রোগে অধিক শ্লেষ্মানিঃসরণ নিবারণার্থ ব্যবহৃত হয়। ডাং হেণ্ডার্সন্ ১।৩ গ্রেণ্ মাত্রায় প্রৌঢ় ব্যক্তিকে প্রয়োগ করিয়া আশ্চর্য্য উপকার প্রাপ্ত হইয়াছেন। দিবা রাত্র পূর্ণ মাত্রা ১২ গ্রেণ্।

মূত্রমেহ, অতিঘর্ম্ম, কাশরোগে অধিক শ্লেষ্মানিঃসরণ বা অধিক পূযনিঃসরণ ইত্যাদি নিবারণার্থ সীস-শর্করা মহোপকারক। প্রয়োজনানুসারে কুইনাইন্ সহযোগে বা অহিফেণ সহযোগে ব্যবস্থা করিবে। দৌর্ব্বল্যকর ফুস্‌ফুস্ প্রদাহে অধ্যাপক ক্রিষ্টিসন্ ইহার বিশেষ প্রশংসা করেন। তিনি ইহা কুইনাইন্ সহযোগে প্রয়োগ করেন।

বাহ্য প্রয়োগ। ইন্‌কার্সিরেটেড হার্ণিয়া এবং ষ্ট্র্যাঙ্গুলেটেড হার্ণিয়া ( অন্ত্রবৃদ্ধি আবদ্ধ ) রোগে সীস-শর্করার এনিমা দ্বারা উপকার দর্শে। ১০ গ্রেণ্ সীস-শর্করা ৬ আং উষ্ণ জলে দ্রব করিয়া ২ ঘণ্টা অন্তর পিচকারি দিলে, প্রায় হার্ণিয়া অন্তর্গত হয়। চক্ষুপ্রদাহে সীস-শর্করার ধৌত (১।২ গ্রেণ, ১ আং পরিস্রুত জল) উপকারক। গ্রানুলার্ লিড অর্থাৎ অক্ষিপল্লবের অভ্যন্তরপ্রদেশে বন্ধুরতা হইলে, সীস-শর্করা চূর্ণ লাগাইলে উপকার হয়। প্রমেহ ও শ্বেতপ্রদর রোগে সীস-শর্করার পিচকারি দ্বারা অনেক উপকার হয়। প্রমেহ রোগে ২—৫ গ্রেণ সীস শর্করা ১ আং পরিস্রুত জলে দ্রব করিয়া প্রত্যহ অন্যূন ৫।৬ বার পিচকারি দিবে।

পারদজনিত লালানিঃসরণে ইহা কুল্যারূপে প্রয়োগ করিবে। পুরাতন অটোরিয়া রোগে ইহা ধৌতরূপে ও পিচকারি দ্বারা প্রয়োগ করা যায়।

বিবিধ চর্ম্মপ্রদাহে, প্রদাহ, রোগজনিত হউক বা আভিঘাতিক হউক, সীস-শর্করা দ্রব প্রয়োগ করিলে সঙ্কোচক ও অবসাদক হইয়া উপকার দর্শায়। অপর, এরিসিপেলাস্, এরিথিমা, প্রুরিগো, এক্‌জিমা, অর্টিকেরিয়া প্রভৃতি চর্ম্মরোগে সীস-শর্করা দ্রব দ্বারা জ্বালা, বেদনা ও উগ্রতা নিবারণ হইয়া উপকার হয়। ফিসরস্ অব্ দি এনসে মলমরূপে প্রয়োগ করিবে।

সীস-শর্করার মাত্রা, ১ হইতে ৫ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, পাইলুলা, প্লম্বাই কম্ ওপিও; ইংরাজী, লেড্ এণ্ড্ ওপিয়ম্ পিল্; বাঙ্গালা, সীস ও অহিফেণবটিকা। সীস-শর্করা সূক্ষচূর্ণ, ৩৬ গ্রেণ্; অহিফেন সূক্ষ্ম চূর্ণ ৬ গ্রেণ্; গোলাবের খণ্ড, ৬ গ্রেণ্। একত্র মর্দ্দন করিয়া লইবে। ইহার ৮ গ্রেণে ১ গ্রেণ অহিফেণ ও ৬ গ্রেণ সীস-শর্করা আছে। মাত্রা ৪—৮ গ্রেণ্।

২। ল্যাটিন্, সপোজিটোরিয়া প্লম্বাই কম্পজিটা; ইংরাজী, কম্পৌণ্ড্ লেড্ সপোজিটরি। সীস-শর্করা, ৩৬ গ্রেণ; অহিফেণচূর্ণ, ১২ গ্রেণ; বেন্‌জোয়েটেড লার্ড্, ৪২ গ্রেণ; শ্বেত মোম্, ১০ গ্রেণ; অয়েল অব্ থিয়োব্রোমা, ৪০ গ্রেণ। মোম এবং অয়েল অব থিয়োব্রোমাকে মৃদুসন্তাপে দ্রব করিবে, পরে অন্যান্য দ্রব্যচয় একত্র মর্দ্দন করিয়া ইহার সহিত মিলাইবে, শীতল হইলে দ্বাদশটী সপোজিটরি প্রস্তুত করিবে। প্রতি সপোজিটরিতে ৩ গ্রেণ সীস-শর্করা এবং ১ গ্রেণ অহিফেণ আছে।

৩। ল্যাটিন্ অঙ্গুয়েণ্টম্ প্লম্বাই এসিটেটিস্; ইংরাজী, অয়েণ্টমেণ্ট অব্ লেড্; বাঙ্গালা, সীস শর্করার মলম। সীস-শর্করা সূক্ষ্মচূর্ণ, ১২ গ্রেণ্, বেন্‌জোয়েটেড্ লার্ড, ১ আং। একত্র মর্দ্দন করিয়া লইবে।

---

## ২১শ সঙ্কোচক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| লাইকর্ প্লম্বাই সব্‌এসিটেটিস্। | সোল্যুসন্ অব্ সব্‌এসিটেট্ অব্ লেড্। |
| [ Liquor Plumbi Sub-acetatis ] | [ Solution of Subacetate of Lead ] |

লণ্ডন-ফার্ম্মাকোপিয়া মতে ইহার নাম লাইকর প্লম্বাই ডাইএসিটেটিস। এ ভিন্ন, সামান্যতঃ ইহাকে গোলার্ডস্ একষ্ট্রাক্ট কহে।

প্রস্তুত করণ। সীস-শর্করা, ৫ আং; মুদ্রাশঙ্খ চূর্ণ, ৩॥০ আং; পরিস্রুত জল, যথা প্রয়োজন। সীস-শর্করা ও মুদ্রাশঙ্খ ১ পাইণ্ট জলের সহিত অর্দ্ধ ঘণ্টা পর্য্যন্ত ফুটাইবে এবং ক্রমাগত আলোড়ন করিবে। পরে ছাঁকিবে, শীতল হইলে পরিস্রুত জল দ্বারা এক পাইণ্ট পূর্ণ করিবে।

স্বরূপ রাসায়নিক তত্ত্ব। গাঢ়, স্বচ্ছ, বর্ণহীন; ক্ষার গুণযুক্ত, কারণ, সীস-শর্করা অপেক্ষা ইহাতে এক অংশ অক্সাইড্ অব্ লেড্ (মুদ্রাশঙ্খ) অধিক আছে; মিষ্ট ও কষায়; আরবি গঁদ সহযোগে নবনীতাকার হয়; গন্ধক দ্রাবক সংযোগ করিলে শ্বেতবর্ণ সল্‌ফেট্ অধঃস্থ হয়।

ক্রিয়া। সঙ্কোচক ও অবসাদক। আভ্যন্তরিক প্রয়োগ হয় না।

আময়িক প্রয়োগ। বাহ্য প্রদাহে প্রদাহ নাশার্থ ও বেদনা নিবারণার্থ যথা-যোগ্য জলমিশ্রিত করিয়া লাগান যায়। চর্ম্ম, জালবৎ ঝিল্লি, শিরা, শোষক গ্রন্থি আদির রোগজ বা আভিঘাতিক প্রদাহে ব্যবহার্য্য। পুরাতন ও দুষ্ট ক্ষতে এবং করতল, ওষ্ঠ, চূচুক ফাটিয়া ক্ষত হইলে প্রয়োগ করা যায়।

এরিসিপেলাস্, এরিথিমা, হার্পিজ্, এক্‌জীমা ও ইম্পিটাইগো প্রভৃতি চর্ম্ম রোগে ইহার ধৌত বা মলম প্রয়োগ করিলে জ্বালা ও উগ্রতা দমন হইয়া শীঘ্র আরোগ্য হয়।

পিটিরায়েসিস্ রোগের কণ্ডূয়ন নিবারণার্থ ইহার উগ্র দ্রব উপকারক। আর্টি-কেরিয়া রোগে ইহার দ্রব প্রয়োগ করিলে কখন কখন কণ্ডূয়ন এককালে দমিত হয়। মৃদু ল্যুপাস্ রোগে একভাগ লাইকার্ প্লম্বাই এক বা দুই ভাগ গ্লীস্‌রীন্ মিশ্রিত করিয়া, ছাল উঠাইয়া উষ্ণ থাকিতে থাকিতে প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার দর্শে।

যোনিকণ্ডূয়ন (প্রুরাইটস্ পিউডেণ্ডাই), অণ্ডকোষকণ্ডূয়ন (প্রুরাইটস্-স্ক্রোটাই) এবং অন্যান্য কণ্ডূয়ন রোগে জলমিশ্র গোলার্ডস্ এক্‌ষ্ট্রাক্ট্ অহিফেণ বা হেন্‌বনের অরিষ্ট সহযোগে প্রয়োগ করিলে যাতনা নিবারণ হয়।

পারদ সেবন দ্বারা মুখ আসিলে এবং তালু আদি স্থানে ঔপদংশিক ক্ষত হইলে ইহার কুল্য ব্যবহার করা যায়। প্রতিবার কুল্য করণান্তর জল দ্বারা উত্তমরূপে মুখের অভ্যন্তর ধুইয়া ফেলিবে, নচেৎ দন্ত কৃষ্ণবর্ণ হয়।

শ্বেতপ্রদর রোগে, বিশেষতঃ ক্লেদের উগ্রতা বশতঃ ভগোষ্ঠাদি স্থান হাজিয়া গেলে, গোলার্ডস্ এক্‌ষ্ট্রাক্ট্ ২ ড্রাম্, ১ পাইণ্ট্ জলে দ্রব করিয়া পিচকারি দ্বারা দিবে, অথবা লিণ্ট্ ভিজাইয়া যোনি মধ্যে প্রয়োগ করিবে। প্রমেহ রোগে ইহার পিচকারি উপকার করে।

পূয়যুক্ত চক্ষুপ্রদাহে এবং শৈশবাবস্থার চক্ষুপ্রদাহে যথাযোগ্য জলমিশ্র করিয়া ইহার কলিরিয়ম্ দিলে মহোপকার করে। শৈশবাবস্থায় প্রয়োগ নিমিত্ত ইহার ১০—১৫ মিনিম্, ১ আং জলে দ্রব করিয়া ব্যবস্থা করিবে।

মূত্রাশয়ে অশ্মরী থাকা প্রযুক্ত যাতনা নিবারণার্থ সমানাংশ জলমিশ্র গোলা-র্ডস্ এক্‌ষ্ট্রাক্ট্ এবং অহিফেণের অরিষ্ট তপ্ত করিয়া পেরিনিয়ম্ প্রদেশে স্বেদ দিতে ডাক্তার প্রৌট্ আদেশ করেন।

দগ্ধ ক্ষতে অলিভ্ অয়েল্ ও গোলাব জল সহযোগে ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, লাইকর্ প্লম্বাই সব্ এসিটেটিস্ ডাইলিউটস্; ইংরাজী, ডাইল্যুটেড্ সোল্যুসন্ অব্ এসিটেট্ অব লেড। সোলুস্থন্ অব্ সব্ এসিটেট্ অব্ লেড্, ২ ড্রাম্; শোধিত সুরা, ২ ড্রাম্; পরিস্রুত জল, ১৯॥০ আং। একত্র মিলাইয়া শোষক কাগজ দ্বারা ছাঁকিয়া লইবে। ইহাকে গোলার্ডস্ লোশন্ কহে।

২। ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ প্লম্বাই সব এসিটেটিস্ কম্পজিটম্; ইংরাজী, কম্পৌণ্ড্ অয়েণ্টমেণ্ট অব্ সব্ এসিটেট্ অব্ লেড্। সোল্যুসন্ অব্ সব্ এসিটেট অব্ লেড্, ৬ আং; কর্পূর, ৬০ গ্রেণ, শ্বেত মোম, ৮ আং; বাদাম তৈল, ১ পাইণ্ট। জলস্বেদন যন্ত্রে ১৬ আং তৈলের সহিত মোম গলাইয়া নামাইয়া লইবে; গাঢ় হইতে আরম্ভ হইলে ক্রমশঃ সোল্যুশন্ অব্ সব্ এসিটেট অব্ লেড্, আবর্ত্তন দ্বারা মিলাইবে; শীতল হইলে কর্পূরও অবশিষ্ট তৈল মিলাইয়া লইবে। ইহাকে গোলার্ডস্ সিরেট কহে।

---

২২শ সঙ্কোচক।

## মুদ্রাশঙ্খ।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| **প্লম্বাই অক্সাইডম্।** | **অক্সাইড্ অব্ লেড্।** |
| [Plumbi Oxidum] | [Oxide of Lead] |

অপর নাম। লিথার্জাইরম্; লিথার্জ।

সীসধাতুকে বায়ু সহযোগে দগ্ধ করিলে ইহা প্রস্তুত হয়। সীসধাতু বায়ুর অক্সিজেনের সহিত সংযুক্ত হইয়া অক্সাইড্ অব্ লেড হয়। ইহাতে সমানাংশ সীসধাতু ও অক্সিজেন্ বায়ু আছে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঈষৎ পীত বা লোহিতবর্ণ, উজ্জ্বল, শল্কাকার; গন্ধাস্বাদ হীন; জলে অদ্রবণীয়; জলমিশ্র যবক্ষার দ্রাবকে সম্পূর্ণ দ্রব হয়। অঙ্গার সহযোগে দগ্ধ করিলে সীস-ধাতু পৃথক্ হইয়া পড়ে।

মুদ্রাশঙ্খ কেবল পলস্রা প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, এম্প্ল্যাষ্ট্রম্ প্লম্বাই; ইংরাজী, লেড প্ল্যাষ্টর্; বাঙ্গালা সীস-পলস্রা। মুদ্রাশঙ্খ চূর্ণ, ৪ পৌং; জলপাইয়ের তৈল, ১ গ্যাং; জল ৩৷৷০ পাং। একত্র করিয়া অগ্নিসন্তাপে ৪।৫ ঘণ্টা পর্য্যন্ত ফুটাইবে এবং অনবরত বিলোড়িত করিবে, যে পর্য্যন্ত না উপযুক্ত ঘনত্ব প্রাপ্ত হয়। ইহাকে এম্প্ল্যাষ্ট্রম্ লিথার্জিরাই বা লিথার্জ প্ল্যাষ্টর্ও কহে।

এই পলস্ত্রা বস্ত্রের উপর লাগাইয়া ক্ষতাদিতে আবরণের নিমিত্ত এবং কোন স্থান কাটিয়া গেলে ঐ কাটার উভয় পার্শ্ব একত্র রাখিবার নিমিত্ত ব্যবহৃত হয়।

এ ভিন্ন পদতল অত্যন্ত ঘামিলে লেড্ প্লাষ্টার্ ও লিন্সীড্ তৈল সমানাংশ মিশ্রিত করিয়া মাখাইয়া রাত্রে পদতল তদ্দ্বারা জড়াইয়া রাখা যায়।

দৌর্ব্বল্যজনিত কটিদেশে বেদনায় সীস-পলস্ত্রা দ্বারা বেদনার উপশম হয়। অর্শ বা জরায়ুর পীড়া বশতঃ পৃষ্ঠদেশে বেদনা হইলে ইহা দ্বারা কখন কখন বেদনা নিবারণ হয়।

ফার্ম্মাকোপিয়া মতে সাবানের পলস্ত্রা এবং ধূনার পলস্ত্রা প্রস্তুত করিতে সীস-পলস্ত্রা ব্যবহৃত হয়।

২৩শ সঙ্কোচক।

সফেদা।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| প্লম্বাই কার্বনাস্। | কার্বনেট্ অব্ লেড্। |
| [Plumbi Carbonas] | [Carbonate of Lead] |

ইংলণ্ড ও স্কট্লণ্ড্ প্রদেশের কোন কোন স্থানে ভূমিতে পাওয়া যায়। এ ভিন্ন, সব্ এসিটেট্ অব্ লেড্ দ্রবে কার্বনিক্ এসিড্ বায়ু প্রয়োগ করিলে প্রস্তুত্ হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ চূর্ণ, বা ভঙ্গুর পিণ্ডাকার ; গুরু ; গন্ধাস্বাদহীন ; জলে দ্রব হয় না ; কার্বনিক্ এসিড্ যুক্ত জলে অল্পে দ্রবণীয় ; জলমিশ্র যবক্ষার দ্রাবকে উচ্ছলিত হইয়া দ্রব হয় ; এই দ্রবে আইওডাইড্ অব্ পটাশিয়ম্ দিলে পীতবর্ণ আইওডাইড্ অব্ লেড্ অধঃস্থ হয় ; সল্ফিউরেটেড্ হাইড্রোজেন্ দিলে কৃষ্ণবর্ণ হয় ; এবং অঙ্গার সহযোগে দগ্ধ করিলে সীস-ধাতু পৃথক্ হইয়া পড়ে।

ক্রিয়া ও প্রয়োগ। আভ্যন্তরিক প্রয়োগ হয় না। কোন স্থানে চর্ম্ম উঠিয়া ক্ষত হইলে এবং দগ্ধ ক্ষতাদি শুষ্ক করণার্থ প্রয়োগ করা যায়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ প্লম্বাই কার্বনেটিস্ ; ; ইংরাজী, অয়েণ্ট্মেণ্ট্ অব্ কার্বনেট্ অব্ লেড্। সফেদা, ৬২ গ্রেণ্ ; মোমের মলম, ১ আং। মিলাইয়া লইবে।

২৪শ সঙ্কোচক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| প্লম্বাই আইওডাইডম্। | আইওডাইড্ অব্ লেড্। |
| [Plumbi Iodidum] | [Iodide of Lead] |

প্রস্তুত করণ। নাইট্রেট্ অব্ লেড্, ৪ আং ; আইওডাইড্ অব্ পটাশিয়ম্, ৪ আং ; পরিস্রুত জল, যথা প্রয়োজন। ১॥০ পাইণ্ট জলে মৃদু সন্তাপ দ্বারা

নাইট্রেট্ অব্ লেড্‌কে দ্রব করিবে এবং অর্দ্ধ পাইন্ট্ জলে আইওডাইড্ অব্ পটাশিয়ম্ দ্রব করিবে, পরে উভয় দ্রব একত্র মিলাইয়া, যাহা অধঃস্থ হইবে তাহা ছাঁকিয়া পরিস্রুত জল দ্বারা ধৌত করিয়া মৃদু সন্তাপে শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। উজ্জ্বল পীতবর্ণ চূর্ণ; গন্ধাস্বাদহীন; ফুটন্ত জলে দ্রবণীয়। আলোকে নষ্ট হয়; ইহাতে ১ অংশ সীসধাতু ও ১ অংশ আইওডিন্ আছে।

ক্রিয়া। সঙ্কোচক, পরিবর্ত্তক ও শোষক (ডিয়বষ্ট্রুয়েণ্ট্)। বাহ্য প্রয়োগে অল্প পরিমাণে উত্তেজক ক্রিয়া প্রকাশ করে।

আময়িক প্রয়োগ। স্ক্রুফিউলা রোগ বশতঃ শোষক গ্রন্থিগণ বিবর্দ্ধিত হইলে ইহার আভ্যন্তরিক ও বাহ্য প্রয়োগ উপকারক। স্তনেতে স্কিরস্ হইলে লিস্ফ্রাং কহেন যে, ইহার মলম দ্বারা উপকার হয়। পুরাতন প্লীহা রোগে সার্ র্যানাল্ড্ মার্টিন্ নিম্নলিখিত ব্যবস্থা দেন। আইওডাইড্ ৩০ গ্রেণ্; গোলাবের খণ্ড প্রয়োজনানুরূপ। ইহাতে ১৪৪ বটিকা প্রস্তুত করিয়া ১।১ বটিকা প্রাতে ও সন্ধ্যার প্রয়োগ করিবে এবং ক্রমশঃ মাত্রা বৃদ্ধি করিবে। বিবিধ চর্ম্ম রোগে আইওডাইড্ অব্ লেডের মলম ব্যবহৃত হয়।

আইওডাইড্ অব্ লেডের মাত্রা, ।॰ গ্রেণ্ হইতে ২ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ প্লম্বাই আইওডিডাই; ইংরাজী, অয়েণ্ট্‌মেণ্ট্ অব্ আইওডাইড্ অব্ লেড্। আইওডাইড্ অব্ লেড্, ৬২ গ্রেণ্; মোমের মলম, ১ আং। একত্র মর্দ্দন করিয়া লইবে।

২। ল্যাটিন্, এম্‌প্ল্যাষ্টম্ প্লম্বাই আইওডিডাই; ইংরাজী, আইওডাইড্ অব্ লেড্ প্লাষ্টর্। আইওডাইড্ অব্ লেড্, ১ আং; সাবানের পলস্ত্রা, ৪ আং; রজনের পলস্ত্রা, ৪ আং। পলস্ত্রাদ্বয়কে অগ্নিসন্তাপে গলাইয়া তাহাতে আইওডাইড্ চূর্ণ মিলাইবে।

২৫শ সঙ্কোচক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| প্লম্বাই নাইট্রাস্। | নাইট্রেট্ অব্ লেড্। |
| [Plumbi Nitras] | [Nitrate of Lead] |

প্রস্তুত করণ। জলমিশ্র যবক্ষার দ্রাবকে মৃদুসন্তাপ দ্বারা মুদ্রাশঙ্খ চূড়ান্ত পরিমাণে দ্রব করিয়া, ছাঁকিয়া রাখিয়া দিলে ইহার দানা অধঃস্থ হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। সমাষ্টপ্রদেশ দানাযুক্ত; জলে দ্রবণীয়; মিষ্ট ও কষায় আস্বাদ। ইহাতে এক অংশ অক্সাইড্ অব্ লেড্ এবং এক অংশ যবক্ষার দ্রাবক আছে।

ক্রিয়া। সঙ্কোচক, দুর্গন্ধহারক ও পচননিবারক। আভ্যন্তরিক প্রয়োগ হয় না। পূর্ব্বে রক্তোৎকাশ, শ্বাসকাশ ও মৃগীরোগে আভ্যন্তরিক ব্যবহার হইত। এক্ষণে দুষ্ট ক্ষতাদির দুর্গন্ধ ও পচননিবারণার্থ, এবং বিবিধ চর্ম্ম রোগে সঙ্কোচন ও শুষ্ক করণার্থ ইহার জলীয় দ্রব ব্যবহৃত হয়। ১ ড্রাম্, ১ আং জলে দ্রব করিয়া প্রয়োগ করা যায়। ইহাকে লিডইন্স্ ডিস্ইন্ফেক্টিং লিকুইড্ কহে।

ফার্ম্মাকোপিয়া মতে আইওডাইড্ অব্ লেড্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

২৬শ সঙ্কোচক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| প্লম্বাই ক্লোরাইডম্। | ক্লোরাইড্ অব্ লেড্। |
| [Plumbi Chloridum] | [Chloride of Lead] |

(ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই)

ইহা প্রকৃত অবস্থায় সূচ্যাকার দানারূপে বিসুবিয়স্ নামক আগ্নেয় গিরি-গহ্বরে পাওয়া যায়।

প্রস্তুত করণ। সীস-শর্করা, ১৯ আং; সামান্য লবণ (ক্লোরাইড্ অব্ সোডিয়ম্), ৬ আং। পৃথক্ পৃথক্ স্ফুটিত পরিস্রুত জলে দ্রব করিয়া, একত্র করিলে যাহা অধঃস্থ হয় তাহা লইয়া উত্তম রূপে ধৌত করিয়া শুষ্ক করিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, দানাযুক্ত চূর্ণ, শীতল জলে কিয়দংশ দ্রব হয়, স্ফুটিত জলে তদপেক্ষা অধিক দ্রবণীয় ইহার দ্রবে নাইট্রেট্ অব্ সিল্ভার্ দিলে শ্বেতবর্ণ ক্লোরাইড্ অব্ সিল্ভার্ অধঃস্থ হয়।

রাসায়নিক উপাদান, ১ অংশ সীসধাতু ও ২ অংশ ক্লোরিন্ বায়ু।

ক্রিয়া। সঙ্কোচক ও দাহক; আভ্যন্তরিক প্রয়োগ হয় না। কর্কটিকা (ক্যান্সর) ক্ষতে এবং অন্যান্য দুষ্ট ক্ষতে স্থানিক প্রয়োগ করা যায়। আণ্ডলালিক রস ও ফাইব্রিনের সহিত সংযুক্ত হইয়া অদ্রবণীয় হয়। প্রয়োগার্থ ইহার জলীয় দ্রব (১ ড্রাম্, জল ১ পাইণ্ট) এবং মলম (১ ড্রাম্, মোমের মলম ১আং) ব্যবহৃত হয়।

২৭শ সঙ্কোচক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| প্লম্বাই ট্যানাস্। | ট্যানেট্ অব্ লেড্। |
| [Plumbi Tannas] | [Tannate of Lead] |

(ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত নাই)

প্রস্তুত করণ। সীস-শর্করা জলে দ্রব করিয়া তাহাতে ট্যানিক্ এসিড্ দিলে ইহা অধঃস্থ হয়। পরে ছাঁকিয়া শুষ্ক করিয়া লইবে।

ক্রিয়া। সঙ্কোচক ও শুষ্ককারক। শয্যা-ক্ষত ( বেড্ সোর্ ) ও পুরাতন ক্ষতাদিতে ইহার মলম (১—২ ড্রাম্, মোমের মলম ১ আং) ব্যবহার করা যায়।

---

ফট্‌কিরি ও সীসঘটিত ঔষধ ভিন্ন আরও কয়েকটী ধাতুঘটিত লবণ এবং দ্রাবক আছে, যাহাদের ক্রিয়া সঙ্কোচক; কিন্তু তাহাদের অন্যান্য ক্রিয়া প্রবলতর, এ কারণ তাঁহাদিগকে তদনুসারে স্থানান্তরে বর্ণনা করা যাইবে।

---

তৃতীয় অধ্যায় সমাপ্ত।

---

# চতুর্থ অধ্যায়।

## বলকারক ঔষধ সকল বা টনিক্স্।

### জান্তব বলকারক। অ্যানিমেল্ টনিক্স্।

১ম বলকারক।

### শোণিত সংক্রামণ।

ট্র্যান্সফিউজন্ অব্ ব্লড্।

অর্থাৎ রোগীর শিরামধ্যে অন্যের রক্ত প্রয়োগ।

বলকারক ঔষধের মধ্যে ইহা সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ তাহা বলা বাহুল্য, কারণ, বলকারক ঔষধের প্রধান উদ্দেশ্য, রক্তের পরিমাণ বৃদ্ধিকরণ ও অবস্থা উন্নতিকরণ, তাহা এই উপায় দ্বারা অবিলম্বে প্রত্যক্ষ সম্পাদিত হয়।

মনুষ্যের নিমিত্ত মনুষ্য-রক্তই ব্যবহার্য্য। কিন্তু ডাক্তার ডেনিস্ প্রভৃতি মনুষ্য-শরীরে, গো, মেষাদির রক্ত ব্যবহার করিয়া উপকার স্বীকার করিয়াছেন। ইহাতে বোধ হয় যে, মনুষ্যের রক্ত-কণিকার সহিত যে সকল জন্তুর রক্ত-কণিকার আকার ও অবয়ব সমান, তাহাদের রক্ত মনুষ্যদেহে প্রয়োগ করা যাইতে পারে। ডাক্তার ব্রৌণ্ সিকার্ড্ বিবিধ জন্তুতে এই বিষয়ে যে সকল পরীক্ষা করিয়াছেন, তদ্দ্বারা প্রকাশ পায় যে, এক জাতীয় জন্তুর রক্ত অন্য জাতীয় শিরা মধ্যে প্রয়োগ করাতে যে মৃত্যু হয়, তাহা রক্তের বিভিন্নতা বশতঃ হয় এমন নহে, কেবল শিরাস্থ রক্তে কার্বনিক্ এসিড্ বায়ু থাকা প্রযুক্ত ঐ বায়ু দ্বারা বিষাক্ত হইয়া মৃত্যু হয়। শিরার রক্ত না লইয়া যদি ধমনীর রক্ত ব্যবহার করা যায়, অথবা শিরার রক্তকে অক্সিজেন্ বায়ু প্রয়োগ দ্বারা শোধিত করিয়া লওয়া যায়, তাহা হইলে কোন উৎপাত ঘটে না। যাহা হউক, এ বিষয় আরও বহুতর পরীক্ষা দ্বারা যে পর্য্যন্ত না নিশ্চিতরূপে সংস্থাপিত হয়, সে পর্য্যন্ত মনুষ্যরক্ত সুলভ হইলে অন্য রক্ত ব্যবহার করা অনুচিত।

আময়িক প্রয়োগ। রক্তস্রাব বশতঃ মুমূর্ষু অবস্থাতে ইহা প্রয়োগ করা হইয়া থাকে। এ অবস্থায় ইহার ফল অতি আশ্চর্য্য। রোগী এখনই মৃত্যুগ্রাসে পতিত হইতেছে, রক্ষা পাইবার কোন প্রত্যাশা নাই; শরীর শীতল, নাড়ীহীন, প্রলাপ, মূর্চ্ছা, আক্ষেপ প্রভৃতি চরম লক্ষণ সকল উপস্থিত হইয়াছে; সে ব্যক্তি রক্ত

প্রয়োগ করিতে করিতে পুনর্জীবিত হইয়া উঠে। প্রসবান্তে রক্তস্রাব বশতঃ মুমূর্ষু অবস্থা প্রাপ্ত ৩৬ জন স্ত্রীলোকের এই উপায় দ্বারা চিকিৎসা করা হইয়াছে, তন্মধ্যে ২৯ জন রক্ষা পাইয়াছে। এ ভিন্ন, আভিঘাতিক রক্তস্রাব এবং অন্যান্য প্রকার রক্তস্রাবেতেও ইহা ব্যবহৃত হইয়া থাকে।

ট্র্যান্স্‌ফিউজন্ করণের নিয়ম। রোগীর বাহুসন্ধির সম্মুখস্থ শিরা ১ ইঞ্চ্ পরিমাণে নির্গত করিয়া তাহার চতুষ্পার্শস্থ জালবৎ ঝিল্লি পরিষ্কার করিয়া, তাহার পশ্চাতে একটি রৌপ্যশলাকা স্থাপন করিবে। পরে এক জন সুস্থকায় সবল ব্যক্তির শিরা ভেদ করিয়া রক্ত লইবে এবং একটি ২ বা ৪ আউন্স্ পরিমাণের কাচের পিচকারি দ্বারা ঐ রক্ত উষ্ণ থাকিতে থাকিতে উঠাইয়া লইবে এবং উপর্য্যুক্ত রৌপ্যশলাকার ঊর্দ্ধভাগে রোগীর শিরাতে ছিদ্র করিয়া তন্মধ্যে পিচকারির মুখ প্রবিষ্ট করিয়া, ক্রমশঃ রক্ত প্রয়োগ করিবে। এইরূপ যত বার প্রয়োজন হইবে ততবার দিবে।

এই প্রক্রিয়া করণকালে দুই বিষয়ে অতি সাবধান হইতে হইবে। ১, রক্ত-প্রয়োগকালে রক্তের সহিত শিরামধ্যে বায়ু প্রবিষ্ট না হয়। ২, রক্তের ফাইব্রিন্ সংযত হইয়া শিরা মধ্যে প্রবেশ না করে। কাচের পিচকারি ব্যবহার করিলে প্রথম বিঘ্ন ঘটিতে পারে না, কারণ, বায়ু বিন্দু প্রবিষ্ট হইলে তাহা অনায়াসেই অবগত হওয়া যায়, তখন তাহার বিহিতও করা যাইতে পারে। আর, কিঞ্চিৎ তৎপর হইয়া রক্ত তপ্ত থাকিতে থাকিতে কর্ম্ম সমাধা করিলে, দ্বিতীয় বিঘ্ন ঘটিতে পারে না; অথবা রক্তকে ফাইব্রিন্‌হীন (ডিফাইব্রিনেট্) করিয়া লইলেই কোন উৎপাত থাকে না। পরীক্ষা দ্বারা স্থিরীকৃত হইয়াছে যে, রক্তকে ফাইব্রিন্‌হীন করিলে, তাহার গুণের ব্যত্যয় হয় না। রক্তকে অতি সহজ উপায়েই ফাইব্রিন্‌হীন করা যায়। তৃণগুচ্ছ দ্বারা রক্তকে কিয়ৎক্ষণ পর্য্যন্ত আবর্ত্তন করিলে রক্তের সমুদায় ফাইব্রিন্ ঐ তৃণগুচ্ছে সংলগ্ন হইয়া যায়, তখন আর দ্বিতীয় বিঘ্নের কোন আশঙ্কা থাকে না।

---

২য় বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ওলিয়ম্ মর্হুই। | কড্ লিভর্ অয়েল্। |
| (Oleum Morrhuæ) | (Cod Liver Oil) |

(প্রতিসংজ্ঞা, ওলিয়ম্ জেক্‌রিস্ এসেলাই।)

গ্যাডাইডি গ্যাডস্ মর্হুয়া নামক মৎস্যের যকৃৎ হইতে প্রস্তুত তৈল। এই জাতীয় অন্যান্য মৎস্যের যকৃৎ হইতে এই তৈল পাওয়া যায়। এই মৎস্য আট-

লাণ্টিক্ মহাসাগরের উত্তরাংশে বিস্তর জন্মে। ইউরোপ খণ্ডের উত্তরাংশে নর্‌ওয়ে রাজ্যে ও মারকিন্‌খণ্ডের উত্তরাংশে নিউফৌণ্ড্‌ল্যাণ্ড্‌প্রদেশে এই তৈল বিস্তর প্রস্তুত করে।

প্রস্তুত করণ। সদ্য মৎস্যের যকৃৎ পরিষ্কার করণানন্তর কুট্টিত করিয়া এক ভাণ্ড মধ্যে স্থাপন করিয়া তাহাতে ১৮০ তাপাংশের অনধিক বাষ্পসন্তাপ প্রয়োগ করিলে তৈল নির্গত হয়; তখন ঐ তৈল দর্ব্বিকা দ্বারা লইয়া সতন্ত্র পাত্রে স্থাপন করিয়া পাত্র-মুখ উত্তমরূপে বদ্ধ করে। যদি শীতল হইলে অধিক পরিমাণে বসা সংযত হয়, তবে একবার ছাঁকিয়া লয়। এ ভিন্ন, ক্বচিৎ সূর্য্যসন্তাপ দ্বারা তৈল নির্গত করা হয়; ক্বচিৎ জলের সহিত সিদ্ধ করিয়া প্রস্তুত করা যায়; আর ক্বচিৎ বা যকৃৎ নিষ্পীড়ন দ্বারা তৈল নির্গত করে।

মান্দ্রাজপ্রদেশে সীর্ নামক মৎস্যের যকৃৎ হইতে এক প্রকার তৈল প্রস্তুত হয়, তাহাকে মান্দ্রাজ ফিশ্-অয়েল্ কহে। ইহা কড্‌লিবর্ অয়েলের পরিবর্ত্তে ব্যবহার করা যায়। ব্রহ্মরাজ্যে জাইগীমিয়া বল্ল্যারিস্ নামক এক প্রকার হাঙ্গরের যকৃৎ হইতে তৈল প্রস্তুত হয়, তাহাও কড্‌লিবর্ অয়েলের পরিবর্ত্তে ব্যবহৃত হইতে পারে। ঔদ্ভিজ্জ তৈলের মধ্যে নারিকেল তৈল ইহার পরিবর্ত্তে ব্যবহার করা যাইতে পারে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। পাণ্ডুবর্ণ বা পাটলবর্ণ বা ঘোর পাটলবর্ণ; মৎস্য-গন্ধযুক্ত; সুরাবীর্য্যে অল্প দ্রবণীয়; ইথরে সম্পূর্ণ দ্রব হয়। ইহাতে নির্জ্জল গন্ধক দ্রাবক দিলে অতি সুন্দর বায়্‌লেট্‌বর্ণ হয়, এই বর্ণ অবিলম্বে পীত বা পাটল হয়। এই পরীক্ষা দ্বারা কেবল মৎস্যের তৈল হইতে যকৃতের তৈল বিভিন্ন করা যায়। এই তৈলে শতকরা ৮০ অংশ ওলাইন্, ১৫ অংশ মার্গরীন্, এবং গ্যাডুইন্ নামক অম্ল-বিশেষ আছে, এ ভিন্ন অল্প আইওডিন্ ও ব্রোমীন্ থাকে।

পাণ্ডুবর্ণ তৈলই সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ। ইহার দুর্গন্ধ অতি অল্প; সেবন করিলে, তালুতে কটুতা বোধ হয় না, পাকাশয়ে সর্ব্বাপেক্ষা অধিক সহ্য হয় এবং চিকিৎ-সাতে অধিক ফলদায়ক। পাণ্ডুতৈল সদ্য যকৃৎ হইতে প্রস্তুত করা হয় এবং যেমন তৈল নির্গত হয় অমনি পৃথক্ করিয়া লওয়া হয়; যদি পৃথক্ করিতে বিলম্ব হয়, অথবা প্রস্তুতকরণকালে নিয়মাধিক উত্তাপ প্রয়োগ করা যায়, তবে কিঞ্চিৎ পাটলবর্ণ হয়। ঘোর পাটলবর্ণ তৈল পচিত যকৃৎ হইতে প্রস্তুত হয়। ইহা ঔষধার্থ ব্যবহার্য্য নহে।

ক্রিয়া। বলকারক, পোষক, সংস্কারক ও পরিবর্ত্তক। সেবন করিলে ক্ষুধাবৃদ্ধি হয়, আহার্য্য বস্তু যথানিয়মে শরীরে ন্যস্ত হয়, কোষ্ঠ পরিষ্কার থাকে, চর্ম্ম শুষ্ক ও উষ্ণ থাকিলে আর্দ্র ও শীতল হয়, কিছুকাল সেবন করিলে শরীর সুস্থ, বলবান ও পুষ্ট হয়, রক্তের কণিকা বৃদ্ধি হয়, এবং শরীরের ভার বৃদ্ধি হয়। এই সকল মহোদ্দেশ্য যে কি প্রকারে সম্পাদিত হয়, তাহা এপর্য্যন্ত স্থিরীকৃত হয় নাই। ডাং

বেনেট্ বিবেচনা করেন যে, ইহা দ্বারা রস-নাড়ী ( লিম্ফ্যাটিক্ ভেসেলস্ ) ও রস-গ্রন্থি ( লিম্ফ্যাটিক্ গ্ল্যাণ্ডস্ ) সকল উত্তেজিত হয়, ও তন্নিবন্ধন কৈশিক নাড়ী মণ্ডলের ক্রিয়া বৃদ্ধি হয়, স্বতরাং রক্তের পরিমাণ বৃদ্ধি হয় ও সমুদায় শারীর যন্ত্র পরিপোষিত হয়। কডলিবর্ অয়েল কচিৎ মূত্রকারকও হয়। কডলিবার্ অয়েল সেবন করিলে, প্রথমে শরীরে অতি অল্প পরিমাণে গৃহীত হয়; অনেক সময়ে কয়েক সপ্তাহ পর্য্যন্ত মলে ইহা দেখা যায়। পরে ক্রমশঃ অধিক পরিমাণে শোষিত হয়, অবশেষে পূর্ণমাত্রা সহ্য হয়। কড্লিবর তৈল সেবন করিলে,কখন কখন বিবমিষা, বমন, শূল-বেদনা ও উদরাময় উৎপন্ন হয়।

আময়িক প্রয়োগ। স্ক্রফিউলা রোগে এবং স্ক্রফিউলাজনিত বিবিধ চর্ম্ম রোগে, যথা, সাইকোসিস্, ইম্পিটাইগো, ইক্‌থাইয়োসিস্, ল্যুপস্ ইত্যাদি; মর্বস্ কক্সেরিয়স্ আদি সন্ধি রোগে; কেরীজ্ নামক অস্থি রোগে; এবং কশেরুকাস্থিতে কেরীজ্ হইয়া, তদ্বশতঃ কটিতে ব্রণ (লম্বার্ অ্যাবসেস্) হইলে, এবং স্ক্রফিউলাজনিত চক্ষুরোগে; কডলিবর্ অয়েল দ্বারা শরীরের আময়িকভাব পরিবর্ত্তিত হয় এবং শরীর সুস্থ, বলবান্ ও পুষ্ট হইয়া শীঘ্র নীরোগ হয়। এ বিষয় ডাক্তার গ্রেবস্, সার্ এচ্ মার্শ, অধ্যাপক সাইমন্, ডাক্তার বেনেট, মোং হাওয়ার্ড প্রভৃতি বিজ্ঞ চিকিৎসকেরা ভূয়োভূয়ঃ পরীক্ষা দ্বারা স্থির করিয়াছেন।

দুর্নিবার যক্ষা ( থাইসিস্ ) রোগে, ডাক্তার সি, বি, উইলিয়েম্স্, ডাং হচিন্সন্ ও ডাক্তার ওয়ালস্ প্রভৃতি প্রধান প্রধান চিকিৎসকেরা বিস্তর পরীক্ষা দ্বারা স্থির করিয়াছেন যে, কডলিবর্ অয়েলের তুল্য ঔষধ আর নাই। ডাক্তার উইলিয়েম্স্ ২৩৪ জন যক্ষা রোগীকে এই তৈল ব্যবস্থা করিয়াছেন ; তন্মধ্যে ২০৬ জনের ইহা দ্বারা অনেক উপকার হইয়াছিল। এই ২০৬ জনের মধ্যে ৬২ জনের ফুস্‌ফুসে গহ্বর হইয়া-ছিল, আর ১০০ জনের যক্ষাবীজ তরল হইতে আরম্ভ হইয়াছিল, কিন্তু ফুস্‌ফুসে গহ্বর হয় নাই, অবশিষ্ট ৪৪ জনের রোগ প্রথমাবস্থায় ছিল। প্রথমোক্ত ৬২ জনের মধ্যে ৩৪ জনের ক্রমশঃ বিলক্ষণ উপকার হইয়াছিল ; ১১ জনের প্রথম কয়েক দিবস উপকার বোধ হইয়াছিল বটে, কিন্তু অবশেষে রোগ পুনরায় প্রবল হইয়া-ছিল ; আর ১৭ জন অল্প দিবস মাত্র চিকিৎসাধীন থাকিয়া চলিয়া যায়, অতএব তাহাদের বিষয় কিছু স্থির করা যায় নাই। অবশিষ্ট ১৪৪ জনের সকলেই এক প্রকার আরোগ্য লাভ করিয়াছিল। তাহাদের ফুস্‌ফুসেতে আকর্ণন দ্বারা যে আর্দ্রধ্বনি শ্রুত হইত, কিছুকাল পরে তৎপরিবর্ত্তে স্বাভাবিক কোমল শ্বাস-শব্দ প্রকাশ পাইয়াছিল ; আর বক্ষোপরি বিঘাতনে পূর্ণ-গর্ত্ত শব্দ স্থলে স্বাভাবিক শূন্য-গর্ত্ত শব্দ প্রকাশ পাইয়াছিল। আর এইরূপে রোগের ভৌতিক চিহ্ন সকল তিরোহিত হওনের সহিত শারীরিক লক্ষণ সকলও উৎকৃষ্টতা লাভ করিয়াছিল।

অপর, যক্ষ্মা রোগে শরীরের ভার যে পরিমাণে ও যত শীঘ্র লাঘব হয় এরূপ প্রায় আর কোন রোগে হয় না। কড্লিভর্ অয়েল্ সেবন করিলে শরীরের ভার বৃদ্ধি হয়, আর প্রায় সেই পরিমাণে রোগের ও প্রতিকার হইয়া থাকে। ডাক্তার হচিন্সনের এক জন রোগীর ৪ মাসে ৪১ পৌণ্ড্ ভার বৃদ্ধি হইয়াছিল, আর ১ জনের ২৮ দিনে ১৯॥০ পৌণ্ড্, আর এক জনের ১ মাসে ২০ পৌণ্ড্ ভার বৃদ্ধি হইয়াছিল; ডাক্তার উইলিয়েম্স্ সাহেবের মতে ১ ড্রাম্ মাত্রায় দিবসে ৩ বার আরম্ভ করিয়া ক্রমশঃ ৪ ড্রাম্ পর্য্যন্ত মাত্রা বৃদ্ধি করিবে। বহু দিবসাবধি যথেষ্ট পরিমাণে সেবন না করিলে ফললাভ হয় না। ২। ৩ মাসের ন্যূন কোন ফলের উপলব্ধি হয় না। পরন্তু ২। ৩ বৎসরাবধি সেবন করা বিধেয়।

অজোন্ সংযুক্ত কড্লিভর্ অয়েল্ যক্ষ্মা রোগে বিশেষ উপকার করে, কারণ ইহা দ্বারা ধমনীর বেগ সাম্য হয়।

টেবীজ্ মেশেণ্টেরিকা রোগে কড্লিভর্ অয়েল্ দ্বারা আশু প্রতিকার লাভ হয়। কিছু দিনের মধ্যেই রোগী স্থূলকায় ও বলিষ্ঠ হইয়া উঠে, ক্ষুধা বৃদ্ধি হয়, উদরের স্ফীততা হ্রাস হয়, স্বাভাবিক কোষ্ঠশুদ্ধি হইতে থাকে এবং ক্রমশঃ রোগের সমুদায় লক্ষণ অবসৃত হয়। তৈল আভ্যন্তরিক প্রয়োগ করিবে এবং উদরোপরি মর্দ্দন করিবে।

এপিলেপ্সি, কোরিয়া ও অপাক বশতঃ অজীর্ণরোগে ব্যবহার করিয়া অনেকে সন্তোষ প্রকাশ করিয়াছেন।

ফুস্ফুসের এম্ফেসিমা রোগে, ফুস্ফুসের অপগমন রহিত করিয়া, এবং পুরাতন ব্রঙ্কাইটিস্ রোগে কফনিঃসরণ লাঘব করিয়া, ইহা বিলক্ষণ উপকার করে।

কেহ কেহ বিশেষতঃ বৃদ্ধাবস্থায়, নিতান্ত দৌর্ব্বল্য ও নিস্তেজতা বোধ করে এবং এপিগ্যাষ্ট্রীয়ম্ প্রদেশে কামড়ানি অনুভব করে; কখন কখন ইহা অজীর্ণতা বশতঃ, বা কখন শরীরের অসুস্থতা হেতু উৎপন্ন হয়। যদি অন্ত্রের উগ্রতা না থাকে, কড্লিভর্ অয়েল্ দ্বারা উপকার দর্শে।

বৃদ্ধাবস্থায় শিরোঘূর্ণন রোগে, রোগ মস্তিষ্কের প্রবল যান্ত্রিক বিকারজনিত না হইলে, কিন্তু ইহার রক্তবহা নাড়ী মধ্যে এথেরোমা বশতঃ, বা হৃদ্পিণ্ডের ক্ষীণতা বশতঃ হইলে, কড্লিভর্ তৈল উপযোগী।

হুপিংকফের শেষাবস্থায়, ল্যারিঞ্জিস্মস্ ষ্ট্রাইডিউলাস্, কোরিয়া ও পুরাতন কফ রোগে, কড্লিভর্ অয়েল্ রোগের প্রাবল্য সাম্য করিয়া উপকার করে।

রেকাইটিস্ নামক অস্থি রোগে ডাক্তার বেনেট্ ইহাকে সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ ঔষধ বিবেচনা করেন। মোং ট্রুসো এই রোগগ্রস্ত অনেক রোগীর চিকিৎসা করিয়াছেন। তিনি কহেন যে, ৮। ১০ দিবসের মধ্যেই প্রতিকার বোধ হয়, এবং প্রায় ১॥০ মাসের মধ্যে আরোগ্য লাভ হয়।

পুরাতন বাত রোগে ইহা বহুকাল অবধি ব্যবহার হইয়া আসিতেছে, এক্ষণে ইহার উপযোগিতার বিষয় আর দ্বিমত নাই। আভ্যন্তরিক প্রয়োগ করিবে এবং বাত গ্রস্ত সন্ধির উপর মর্দ্দন করিবে। স্নায়ুশূল (নিউরেলজিয়া) রোগে ইহা বিশেষ উপযোগী।

মধুমেহ রোগে (ডায়েবিটিস্) ডাক্তার থিওফাইলস্ টম্সন্ সাহেব ইহার বিস্তর প্রশংসা করিয়াছেন। তাঁহার এক জন রোগীকে, ক্রিয়োজোট্ প্রভৃতি অন্যান্য ঔষধ বিফল হওয়াতে, তিনি কড্লিভর্ অয়েল্ প্রয়োগ করিয়াছিলেন। তৎকালে ঐ রোগীর দিবা রাত্রিতে ১০ পাইণ্ট্ প্রস্রাব হইত। ২ ড্রাম্ মাত্রায় তৈল দিবসে ৩ বার প্রয়োগ করাতে ১৩ দিবসের মধ্যে প্রস্রাব ৬ পাইণ্ট্ হইয়াছিল, ১৯ দিবসের পর ৪ পাইণ্ট্, ৩১ দিবসের পর ৩ পাইণ্ট্, এবং ১ মাস ১৭ দিবসের পর ২৷০ পাইণ্ট্ হইয়াছিল। ফলতঃ এ রোগে ইহার বিশেষ পরীক্ষা কর্ত্তব্য।

ল্যুপস্ রোগে, বিশেষতঃ ল্যুপস্ এগ্জীডেন্স্ রোগে ডাক্তার বেগ্বী এই তৈল ব্যবস্থা করিয়া বিশেষ তুষ্টি লাভ করিয়াছেন।

বিবিধ পুরাতন চর্ম্মরোগে আভ্যন্তরিক প্রয়োগ করিবে ও রোগ স্থানে মর্দ্দন করিবে।

বালকদিগের দুর্দ্দম কোষ্ঠকাঠিন্যে কখন কখন কড্লিভর্ অয়েল্ দ্বারা উপকার পাওয়া যায়।

শরীরে রক্তাল্পতা বশতঃ রোগী দুর্ব্বল হইলে কড্লিভর্ অয়েল্ বিশেষ উপকার করে।

অপর, হৃদ্পিণ্ড, ফুস্ফুস্, মূত্রগ্রন্থি আদির বিবিধ পুরাতন প্রদাহে, ও হাম বা স্কার্লেট্জ্বর আদি প্রবল রোগান্তে নাসা বা কর্ণ গহ্বর হইতে পুরাতন পূয-নিঃসরণ আদি আনুষঙ্গিক পীড়ায়, ইহা দ্বারা বিশেষ উপকার হয়।

কড্লিভর্ অয়েলের মাত্রা ১ ড্রাম্ হইতে ৪ ড্রাম্ পর্য্যন্ত, দিবসে ৩ বার আরম্ভ করিয়া ক্রমশঃ বৃদ্ধি করিবে। আহারান্তেই প্রয়োগ বিধেয়, কারণ, তাহা হইলে তৈল আহারের সহিত পরিপাক হইতে পারে। বালকদিগের পক্ষে ২০ মিনিম্ হইতে ২ ড্রাম্। ইহার দুর্গন্ধ হ্রাস করণাভিপ্রায়ে গোলাব জল বা কমলার পাকাদির সহযোগে প্রয়োগ করা যায়। উষ্ণ দুগ্ধের সহিত প্রয়োগই সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ। তৈল সেবনের পর অল্প লবণ প্রয়োগ করিলে বমন হয় না। চূণের জলের সহিত প্রয়োগ করিলে কখন কখন বিবমিষা বা উদরাময় উপস্থিত হয় না। ডাং বি, ফষ্টার বলেন যে, প্রতি ড্রাম্ তৈলের সহিত ১০ মিনিম্ মাত্রায় বিশুদ্ধ ইথর্ প্রয়োগ করিলে ইহা ক্লোমরস (প্যাঙ্ক্রিয়েটিক্ সিক্রিসন্) নিঃসরণ উত্তেজিত করিয়া পরিপাক সহায়তা, ও তৈলের গন্ধাস্বাদ নিবারণ করে।

৩য় বলকারক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| পেপ্সিনা। | পেপ্সিন্। |
| (Pepsina) | (Pepsin) |

অন্নপাকার্থ পাকাশয় হইতে যে পাচক-রস (গ্যাষ্ট্রীক্ জুস্) নিঃস্রবণ হয় তাহারই বীর্য্যের নাম পেপ্সিন বা পাচক দ্রব্য।

প্রস্তুত করণ। মেষ বা বৎসের পাকাশয় হইতে প্রস্তুত করা যায়। পাকাশয়কে উত্তমরূপে ধৌত করিয়া তাহার শ্লৈষ্মিক ঝিল্লি চাঁচিয়া লইয়া পরিস্রুত জলে ভিজাইয়া রাখিবে। কিয়ৎক্ষণ পরে ছাঁকিয়া লইয়া তাহাতে সীস-শর্করা সংযোগ করিলে পেপ্সিন্ সীসধাতু সহযোগে অধঃস্থ হয়। এই অধঃপতিত পদার্থে সল্ফিউরেটেড্ হাইড্রোজেন্ বায়ু প্রয়োগ করিলে সীসধাতু গন্ধক সহযোগে অধঃস্থ হয়, আর পেপ্সিন্ জলে দ্রবীভূত থাকে। এই দ্রবে কিঞ্চিৎ পয়োম্ল (ল্যাক্টিক্ এসিড্) সংযোগ করিয়া মৃদু সন্তাপে গাঢ় করিবে; গাঢ় হইলে শ্বেতসার (ষ্টার্চ) সহযোগে মর্দ্দন করিয়া লইবে। ইহাকে বোডান্টস্ পেপ্সিন্ কহে। এ ভিন্ন, ডাক্তার বীলসাহেব শূকরের পাকাশয় হইতে একপ্রকার পেপ্সিন্ প্রস্তুত করিয়াছেন, তাহাতে সীস-শর্করা সংযোগ করা হয় না। তাহার ক্রিয়া প্রথমোক্ত পেপ্সিন্ অপেক্ষা পাঁচ গুণ প্রবল। ইহাকে পেপ্সিনা পোর্সাই কহে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। প্রথম প্রকার পেপ্সিন্ ধূষর বর্ণ চূর্ণ, এবং এক প্রকার অম্ল-নিভ দুর্গন্ধ যুক্ত। দ্বিতীয় প্রকার পেপ্সিন্ পাটল বর্ণ ও রোটীকার ন্যায় গন্ধযুক্ত। পেপ্সিন্ জলে দ্রবণীয়; ইহার দ্রব, সীস ও পারদঘটিত লবণ, ট্যানিক্ এসিড্ ও সুরা বীর্য্য প্রভৃতি সহযোগে অধঃস্থ হয়। কিঞ্চিৎ ল্যাক্টিক্ এসিড্, লবণ দ্রাবক বা ফস্ফরিক্ এসিড্ সংযোগ করিলে, ১০০ তাপাংশে, ইহা দ্বারা মাংস, অণ্ডলাল আদি দ্রব্য দ্রবীভূত হয়। ১২০ তাপাংশে ইহার এই ক্ষমতা নষ্ট হয়।

ক্রিয়া। প্রধান ক্রিয়া পাচক, অর্থাৎ সেবন করিলে, পাকাশয়স্থ ভক্ষ্য দ্রব্য জীর্ণ ও দ্রবীভূত হয়; সুতরাং পরম্পরা সম্বন্ধে বলকারক। এ ভিন্ন, ইহা পচন নিবারক।

আময়িক প্রয়োগ। পাকাশয়স্থ পাচক রস নিঃস্রবণের অল্পতা প্রযুক্ত অজীর্ণ রোগে মহোপকার করে। তৎসহযোগে উদরে বেদনা (গ্যাষ্ট্রীলজিয়া) থাকিলে, তাহাও আশু নিবারণ করে। প্রয়োজন মতে মর্ফিয়া (অহিফেণের বীর্য্য), ষ্ট্রীক্‌নিয়া (কুঁচিলার বীর্য্য), বিস্‌থম্, আইওডাইড্ অব্ আয়রন্ প্রভৃতি ঔষধ সহযোগে বিধান করিবে।

এ ভিন্ন, বিবিধ প্রকার নিরক্তাবস্থা ও ক্যাকেক্‌টিক্ অবস্থায়, বালকদিগের উদরাময়, কোন কোন প্রকার শ্বাসকাশ রোগে, ইহা দ্বারা উপকার প্রাপ্ত হওয়া যায়।

গর্ব্ভাবস্থায় যদি অধিক বমন হয়, তাহা নিবারণার্থ ইহা মহৌষধ। এবং শৈশবাবস্থায় অজীর্ণ বশতঃ উদারময় হইলে ইহা দ্বারা উপকার হয়।

মাত্রা। বোভাল্‌টস্ পেপ্সিন্, ১০—২০ গ্রেণ্। পেপ্সিনা পোর্সাই, ২—৫ গ্রেণ, আহারের প্রাক্কালে সেবন বিধেয়। সেবনের পর অত্যুষ্ণ উষ্ণ দ্রব্য ভক্ষণ করিবে না।

---

## ঔদ্ভিজ্জ বলকারক। ভেজিটেবল্ টনিক্স্।

---

### ৪র্থ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| অ্যাব্‌সিন্থিয়ম্। | ওয়র্ম্ উড্। |
| (Absinthium) | (Worm Wood) |

( ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

কম্পোজিটি জাতীয় আর্টিমিসিয়া অ্যাবসিন্থিয়ম্ নামক বৃক্ষের মঞ্জরী। ইউরোপ-খণ্ডে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বিশেষ উগ্র গন্ধযুক্ত; কদর্য্য তিক্ত আস্বাদ। ইহাতে বায়ি তৈল এবং অ্যাবসিন্থাইন্ নামক তিক্ত বীর্য্য আছে।

ক্রিয়া। বলকারক, পর্য্যায় নিবারক, উত্তেজক, বায়ুনাশক, ও কৃমিনাশক। অধিক দিবস বা অধিক মাত্রায় সেবন করিলে, ঘর্ম্ম, প্রস্রাবাদি শরীরস্থ রস সকল তিক্ত হয়।

আময়িক প্রয়োগ। পর্য্যায়জ্বরে ২০ গ্রেণ্ হইতে ১২০ গ্রেণ্ মাত্রায় জ্বর আসিবার প্রাক্কালে প্রয়োগ করিবে। অজীর্ণ রোগে ইহার ফাণ্ট্ উপকারক। ৬০ গ্রেণ হইতে ১২০ গ্রেণ মাত্রায় কৃমিনাশ করে। সেবনানন্তর বিরেচক ব্যবস্থা করিবে।

মৃগীরোগে (এপিলেপ্সী), কোরিয়া রোগে এবং অন্যান্য আক্ষেপজনক রোগে ইহার চূর্ণ উপকারক।

চূর্ণের মাত্রা, ২০—৬০ গ্রেণ পর্য্যন্ত। এ ভিন্ন, ইহার ফাণ্ট্, (অ্যাবসিন্থিয়ম্ কুট্টিত, ১ আং; স্ফুটিত পরিস্রুত জল, ১ পাইণ্ট) ১—২ আং মাত্রায় প্রয়োগ করা যায়।

---

### ৫ ম বলকারক।

## বচ।

ল্যাটিন। ইংরাজী।

একোরাস্ কেলেমস্। স্থইট্ ফ্ল্যাগ্।

(Acorus Calamus) (Sweet Flag)

(ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই)

এরোইডি জাতীয় একোরাস কেলেমস্ নামক বৃক্ষ। এশ্বোইনা, সিংহল, নেপাল, কেসিয়া পর্ব্বত, মালেবার, বোরবন প্রভৃতি স্থানে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। খণ্ড খণ্ড মূল, বৃদ্ধাঙ্গুলির ন্যায় মোটা ও ঈষৎ চেপ্টা, সদ্‌গন্ধ যুক্ত, অল্প তিক্ত ও মিষ্ট উগ্র আস্বাদ। ইহাতে লোহিত-হরিৎ বর্ণ বায়িতৈল, গঁদ, ধূনা, মিউরিয়েট্ অব্ পটাশ্ আছে।

ক্রিয়া। মূল ও সংশ্লিষ্ট নিরাট কন্দ উত্তেজক, বলকারক ও আগ্নেয়। ডাং টম্‌সন্ ইহার পর্য্যায়নিবারক গুণ স্বীকার করেন।

আময়িক প্রয়োগ। অজীর্ণ রোগে, বিশেষতঃ রোগ বাত জনিত হইলে, ইহা দ্বারা উপকার হয়। সপর্য্যায় জ্বর রোগে ও ইহা ব্যবহৃত হয়। ডাং রস ইহাকে উদরাময় রোগে ব্যবস্থা দেন।

ইহা সার ও চূর্ণ রূপে ব্যবহৃত হয়।

---

### ৬ষ্ঠ বলকারক।

## ছাতিম বল্কল।

ল্যাটিন। ইংরাজী।

আল্‌ষ্টোনায়ি কর্টেক্স্। আল্‌ষ্টোনিয়া বার্ক্।

(Alstoniæ Cortex) (Alstonia Bark)

(ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই)

এপোসাইনেয়ি জাতীয় আল্‌ষ্টোনিয়া স্কলারিস্ নামক বৃক্ষের বল্কল। ভারতবর্ষীয় অরণ্যে বিস্তর জন্মে।

স্বরূপ। স্থূল, অসম খণ্ড; ভঙ্গুর; বাহ্যত্বক্ ধূষরবর্ণ; আভ্যন্তরিক বল্কল্ দারুচিনির বর্ণ; গন্ধহীন; অত্যন্ত তিক্ত আস্বাদ।

ক্রিয়া। সঙ্কোচক, বলকারক, কৃমিনাশক, পর্য্যায়নিবারক (?)।

আময়িক প্রয়োগ। পুরাতন উদরাময় এবং অতিসার রোগে, এবং রোগান্তে দৌর্ব্বল্যে উপকার করে।

চূর্ণের মাত্রা, ৩। ৫ গ্রেণ্। উদরাময় এবং অতিসারাদি রোগে ইপেকাকুয়ানা সহযোগে প্রয়োজ্য।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, টিংচ্যুরা আল্‌ষ্টোনায়ি ; ইংরাজী, টিংচর অব্ আল্‌ষ্টোনিয়া ; বাঙ্গালা, ছাতিমের অরিষ্ট। ছাতিম বল্কল কুট্টিত, ২॥০ আং ; পরীক্ষিত সুরা, ১ পাইণ্ট্। পার্কোলেসন্ বা ম্যাসারেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ১—২ ড্রাম।

২। ল্যাটিন্, ইন্‌ফিউজম্ আল্‌ষ্টোনায়ি ; ইংরাজী, ইন্‌ফিউজন্ অব্ আল্‌ষ্টোনিয়া ; বাঙ্গালা, ছাতিমের ফাণ্ট্। ছাতিম বল্কল্ কুট্টিত, ॥০ আং ; স্ফুটিত জল, ১০ আং। আবৃত পাত্র মধ্যে ১ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১। ২ আং।

---

## ৭ম বলকারক।

### কালমেঘ। মহাতিতা।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| এণ্ড্রোগ্রাফিস। | কারিয়াট। |
| (Audrographis) | (Kariyat) |

(ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

অ্যাকান্থেসি জাতীয় অ্যাণ্ড্রোগ্র্যাফিস্ প্যানিকিউলেটা নামক ওষধির মূল এবং স্কন্ধ, ভারতবর্ষে সর্ব্বত্র জন্মে।

ক্রিয়া। তিক্ত বলকারক, আগ্নেয়। কোয়ানিয়ার পরিবর্ত্তে ব্যবহার্য্য। রোগান্তে দৌর্ব্বল্য, মন্দাগ্নি, এবং অতিসার রোগের চরমাবস্থায় উপকার করে।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ইন্‌ফিউজম্ এণ্ড্রোগ্র্যাফিস্ কম্পজিটম্; ইংরাজী, কম্পৌণ্ড্ ইন্‌ফিউজন্ অব্ কারিয়াট্ ; বাঙ্গালা, কালমেঘাদি ফাণ্ট্। কালমেঘ কুট্টিত, ॥০ আং ; কমলার ত্বক্, ৬০ গ্রেণ্ ; ধনিয়া কুট্টিত, ৬০ গ্রেণ্ ; স্ফুটিত জল, ১০ আং। আবৃত পাত্র মধ্যে ১ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—২ আং।

২। ল্যাটিন্, টিংচ্যুরা এণ্ড্রোগ্র্যাফিস্ কম্পজিটা ; ইংরাজী, কম্পৌণ্ড টিংচর্ অব্ কারিয়াট্ ; বাঙ্গালা, কালমেঘাদি অরিষ্ট। কালমেঘ মূল (খণ্ড খণ্ড কৃত), ৬ আং ; গন্ধবোল, ১ আং ; মুসব্বর, ১ আং ; ব্রাণ্ডি সুরা, ২ পাইণ্ট্। সপ্তাহ পর্য্যন্ত আবৃত পাত্রমধ্যে ভিজাইবে এবং মধ্যে মধ্যে আলোড়ন করিবে ; অনন্তর, ছাঁকিয়া লইয়া ব্রাণ্ডি দ্বারা ২ পাইণ্ট্ পূর্ণ করিবে। মাত্রা, ১—৪ ড্রাম্। ক্রিয়া, বলকারক, উত্তেজক এবং মৃদু বিরেচক।

---

৮ম বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| এন্থেমিডিস্ ফ্লোরিস্। | ক্যামোমাইল্ ফ্লাওয়ার্। |
| [Anthemidis Floris] | [Chamomile Flower] |

কম্পজিটি জাতীয় এন্থেমিস্ নোবিলিস্ নামক বৃক্ষের পুষ্প। ইউরোপখণ্ডে এবং পারস্যদেশে জন্মে। এক্ষণে এ প্রদেশেও রোপিত হইয়াছে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। দেখিতে চন্দ্রমল্লিকার ন্যায় আকার; বিশেষ উগ্র, সুগন্ধযুক্ত; তিক্ত ও উগ্র আস্বাদ। বিনা সন্তাপে শুষ্ক করিয়া লইতে হয়। ইহাতে বায়ি তৈল, তিক্ত সার, কিঞ্চিৎ ট্যানিক্ এসিড্ এবং উৎপতিষ্ণু অম্ল আছে। এই বায়ি তৈল ও তিক্ত সারেতে ইহার ধর্ম্ম অবস্থিতি করে। জল ও সুরা দ্বারা ইহার গুণ গৃহীত হয়।

ক্রিয়া। তিক্ত বলকারক, উত্তেজক ও বায়ু নাশক। ইহাতে তিক্ত সার থাকা প্রযুক্ত ইহা বলকারক এবং বায়ি তৈল থাকা প্রযুক্ত উত্তেজক ও বায়ুনাশক। অধিক মাত্রায় বমনকারক।

আময়িক প্রয়োগ। দৌর্ব্বল্য ও অজীর্ণ থাকিলে ইহার ফান্ট্ ১—২ আং মাত্রায় দিবসে ৩ বার ব্যবস্থা করিলে উপকার হয়। উদরাধ্মানে ইহার তৈল উপকারক। ইহার উষ্ণ ফান্ট্ অধিক মাত্রায় সেবন করিলে বমন হয়।

পালাজ্বরে ইহার চূর্ণ পূর্ব্বে ব্যবহৃত হইত। সদ্যঃ পুষ্প জলপাইএর তৈল ও শূকরের বসার সহিত মর্দ্দন করিয়া মলম প্রস্তুত করিয়া লাগাইলে, পাঁচড়া রোগে উপকার হয়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ এন্থেমিডিস্; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট্ অব্ ক্যামোমাইল্; বাঙ্গালা, বাবুনার সার। বাবুনা পুষ্প, ১ পৌং; বাবুনার তৈল, ১৫ মিনিম্; পরিস্রুতজল, যথা প্রয়োজন। বাবুনা পুষ্পকে জলে ফুটাইয়া অর্দ্ধেক থাকিতে নামাইবে, পরে নিঙ্গড়াইয়া, চাপিয়া ছাঁকিয়া লইবে; অনন্তর জলস্বেদন যন্ত্র দ্বারা যথাযোগ্য গাঢ়ত্ব প্রাপ্ত করাইবে। অবশেষে তৈল মিলাইয়া লইবে। মাত্রা, ৫—২০ গ্রেণ্।

২। ল্যাটিন্, ইন্‌ফিউজম এন্থেমিডিস্; ইংরাজী, ইন্‌ফিউজন্ অব্ ক্যামোমাইল্; বাঙ্গালা, বাবুনার ফান্ট্। বাবুনা পুষ্প, ৷৹ আং; ফুটিত পরিস্রুত জল, ১০ আং। আবৃত পাত্রমধ্যে ১৫ মিনিট্ পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা ১—৪ আং।

৩। ল্যাটিন্, ওলিয়ম্ এন্থেমিডিস ; ইংরাজী, অয়েল্ অব্ ক্যামোমাইল্। পুষ্প চুয়াইয়া প্রস্তুত করা যায়। মাত্রা, ১—৫ মিনিম্।

---

৯ ম বলকারক।

আতীস, অতৈস।

(Atis)

( ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই )

র‍্যানন্‌কিউলেসি জাতীয় একোনাইটম্ হেটেরোফিলম্ নামক বৃক্ষের কন্দ। চূর, সালমা, কেদারনাথ প্রভৃতি পর্ব্বতে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। অণ্ডাকৃতি দুইটি কন্দ একত্রীভূত, ধূষর বর্ণ ; অভ্যন্তর শ্বেতবর্ণ ; বিশুদ্ধ তিক্ত আস্বাদ, কষায়ত্ব মাত্র নাই ; জলদ্বারা শতকরা ১৮ অংশ, এবং সুরা দ্বারা ৩২ অংশ গৃহীত হয়।

ক্রিয়া। তিক্ত বলকারক পর্য্যায়নিবারক।

চূর্ণের মাত্রা, ২০—৩০ গ্রেণ্ পর্য্যায়নিবারক। ৫।১০ গ্রেণ্ বলকারক।

---

১০ম বলকারক।

নিম্ব—বল্কল্ এবং পত্র।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| অ্যাজাডিরাক্‌টি কর্টেক্স্ এট্ ফোলিয়া | নিম্‌বার্ক্ এণ্ড্ লীবস্ |
| [Azadirachtæ Cortex et Folia] | [Nim Bark and Leaves] |

মেলিয়েসি জাতীয় অ্যাজাডিরাক্টা ইণ্ডিকা নামক বৃক্ষের বল্কল্ এবং পত্র। এ ভিন্ন, ইহার বীজের তৈল ব্যবহৃত হইয়া থাকে।

রাসায়নিক তত্ত্ব। নিম্ব বল্কলে দুই প্রকার উপক্ষার বা বীর্য্য আছে ; অ্যাজেডিরাইন্ ও মার্গোসিন্। বিশুদ্ধ বীর্য্য এ পর্য্যন্ত নির্গত করা হয় নাই। ডাং পিডিংটন্ সাহেব অনেক যত্নে সল্‌ফেট্ অব্ অ্যাজেডিরাইন্ নির্গত করিয়াছিলেন ; এবং ডাং কর্ণিস্ সাহেব, সল্‌ফেট্ অব্ মার্গোসিন্ এবং সল্‌ফেট্ অব্ সোডা সংযুক্ত লবণ নির্গত করিয়াছিলেন। এ ভিন্ন, ইহাতে ক্যাটেকিন্ নামক কষায় দ্রব্য পাওয়া যায়।

ক্রিয়া। বলকারক, পর্য্যায়নিবারক, সঙ্কোচক, কৃমিনাশক।

আময়িক প্রয়োগ। পর্য্যায়জ্বরে বিলক্ষণ উপকার করে। ডাং কর্ণিস্ সাহেব, ইহাকে, সিঙ্কোনাবার্ক্ ও আর্সেনিকের সহিত পরীক্ষা করিয়া দেখিয়াছেন। তিনি— ৬০ জন রোগীকে সিঙ্কোনা প্রয়োগ করিয়াছিলেন। ৬ দিবসের মধ্যে ৪৬ জন আরোগ্য লাভ করিয়াছিল।

৩৮ জন রোগীকে আর্সেনিক্ প্রয়োগ করিয়াছিলেন। ৬ দিবসের মধ্যে ২৯ জন আরোগ্য লাভ করিয়াছিল।

১৩৩ জনকে নিম্বের বল্কল্ প্রয়োগ করিয়াছিলেন। ৬ দিবসের মধ্যে ১০৮ জন আরোগ্য লাভ করিয়াছিল।

এভিন্ন রোগান্তে দৌর্ব্বল্যে বলকারক হইয়া উপকার করে।

অপর, নিম্ব পত্রের ক্বাথ দ্বারা দুষ্ট ক্ষতাদি ধৌত করিলে শীঘ্র আরোগ্যলাভ হয়। এবং এই পত্র বাটিয়া পুল্‌টিস্‌রূপে ব্রণ ও ক্ষতাদিতে দিলে বহুল উপকার করে।

নিম্বমূলের ত্বক্ কৃমিনাশার্থ ব্যবহার করা যায়। ইহার ক্বাথ প্রয়োজ্য। নিম্ব বীজের তৈল, বাতরোগে ও স্নায়ুশূলে মর্দ্দন করিলে উপকার হয়। পাঁচড়া ও দুষ্ট ক্ষতাদিতে স্থানিক প্রয়োগ করিলে উপকার দর্শে। সেবন করিলে কৃমিনাশ হয়।

তরুণ নিম্ববৃক্ষের রসে এক প্রকার তাড়ী প্রস্তুত হয়। ক্রিয়া, মাদকও বলকারক। নিম্ববল্কল চূর্ণের মাত্রা, ১ ড্রাম্, দিবসে ৩।৪ বার।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ডিকক্টম্ অ্যাজাডিরাক্টি ; ইংরাজী, ডিকক্সন্ অব্ নিম্বার্ক্ ; বাঙ্গালা, নিম্ববল্কলের ক্বাথ। নিম্ববল্কল, আভ্যন্তরিকাংশ, ২ আং ; পরিস্রুত জল, ১।৷০ পাং। ৫ মিনিট পর্য্যন্ত সিদ্ধ করিয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১ আং—২ আং।

২। ল্যাটিন্, টিংচ্যুরা অ্যাজাডিরাক্টি ; ইংরাজী, টিংচার্ অব্ নিম্বার্ক্ ; বাঙ্গালা, নিম্ববল্কলের অরিষ্ট। নিম্ব বল্কল্, আভ্যন্তরিকাংশ, ২৷৷০ আং ; পরীক্ষিত সুরা, ১ পাং। পার্কোলেসন্ বা ম্যাসরেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ১—২ ড্রাম্।

৩। ল্যাটিন্, ক্যাটাপ্লাজ্‌মা অ্যাজাডিরাক্টি ; ইংরাজী পুল্‌টিস্ অব্ নিম্লীবস্ ; বাঙ্গালা, নিম্বপত্রের পুল্‌টিস্। সরস পত্র কিঞ্চিৎ উষ্ণ জলের সহিত বাটিয়া লইবে।

---

## ১১শ বলকারক।

## দারুহরিদ্রা।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| বর্ব্বরিস কর্টেক্স্। | ইণ্ডিয়ান বার্ব্বেরি। |
| (Berberis Cortex) | (Indian Berberry) |

( ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই )

বর্ব্বেরেসি জাতীয় বর্ব্বরিস্ লিসিয়ম্ এবং বর্ব্বরিস্ এরিষ্টেটা নামক বৃক্ষের মূলের ত্বক্। হিমালয় প্রদেশে জন্মে। বাঙ্গালা নাম, দারুহরিদ্রা বা দারচোব। নেপাল ও ধুন প্রভৃতি পার্ব্বত্য প্রদেশে জন্মে ; ইহার মূল, স্কন্ধ ও শাখা হইতে রসোত নামক জলীয় সার প্রস্তুত করে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। পাণ্ডুবর্ণ, লঘু, সান্তর; গন্ধহীন; তিক্ত, পিচ্ছিল আস্বাদ। ইহাতে কিঞ্চিৎ ট্যানিক্ এসিড্ ও গ্যালিক্ এসিড্ এবং বর্বেরাইন্ নামক বীর্য্য আছে। এই বীর্য্য ঈষৎ পীতবর্ণ; অতি ক্ষুদ্র সূচ্যাকার দানাবিশিষ্ট; গন্ধহীন, অত্যন্ত তিক্ত; শীতল জলে অল্প দ্রবণীয়; উষ্ণ জলে ও সুরাবীর্য্যে বিলক্ষণ দ্রব হয়; ইথরে অদ্রবণীয়; সমক্ষারাম্ল; ইহার দ্রবে করোসিব সবলিমেট, নাইট্রেট অব্ সিলভার, টার্টার এমেটিক দিলে অধঃস্থ হয়।

ক্রিয়া। বলকারক, আগ্নেয়, পর্য্যায়নিবারক, স্বেদজনক ও মৃদুবিরেচক।

আময়িক প্রয়োগ। পর্য্যায়জ্বরে; ডাং ওসানসী, ডাং ফ্রান্সিস্, ডাং ষ্টুয়ার্ট প্রভৃতি চিকিৎসকগণ ব্যবহার করিয়াছেন। মিট্ফোর্ড হস্পিটালে, ডাং সিম্পসন্ পর্য্যায়জ্বরগ্রস্থ অনেক রোগীকে রসোত প্রয়োগ করিয়াছিলেন; তাহাদের মধ্যে অনেকের প্লীহা উপসর্গ ছিল। প্লীহা থাকিলে, হিরাকস সহযোগে ব্যবহার করিতেন। ইহা দ্বারা শিরঃপীড়া বা কোষ্ঠবদ্ধ হয় না। জ্বরান্তে দৌর্ব্বল্য থাকিলে, দ্রাবক সহযোগে প্রয়োগ করিলে, ক্ষুধা বৃদ্ধি হয়, অন্ন পরিপাক হয়, কোষ্ঠ পরিষ্কার থাকে এবং আশু শরীরে বলাধান হয়; অতিসার বা যকৃত প্রদাহ থাকিলে নিষিদ্ধ।

সামান্য চক্ষু প্রদাহে, সমানাংশ অহিফেণ ও ফটকিরি সহযোগে রসোতের প্রলেপ চক্ষে দিলে শীঘ্র প্রতিকার হয়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, টিংচ্যুরা বর্বরিস; ইংরাজী, টিংচর্ অব্ ইণ্ডিয়ান্ বার্বেরি; বাঙ্গালা দারুহরিদ্রার অরিষ্ট। দারুহরিদ্রা মূলের বল্কল (খণ্ড খণ্ড কৃত), ১২ আং; পরীক্ষিত সুরা, ২ পাইণ্ট। ম্যাসরেসন্ বা পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ॥০—২ ড্রাম, বলকারক; ২—৬ ড্রাম, পর্য্যায়নিবারক।

২। ল্যাটিন্, ইন্ফিউজন্ বর্বরিস; ইংরাজী, ইন্ফিউজন্ অব্ ইণ্ডিয়ান্ বার্বেরি; বাঙ্গালা, দারুহরিদ্রার কাণ্ট্। দারুহরিদ্রা মূলের বল্কল, ॥০ আং; স্ফুটিত জল, ১০ আং। ১ ঘণ্টা পর্য্যন্ত আবৃত পাত্র মধ্যে ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—৩ আং।

৩। ল্যাটিন্, এক্ষ্ট্রাক্টম্ বর্বরিস্; ইংরাজী, এক্ষ্ট্রক্টম্ অব্ ইণ্ডিয়ান্ বার্বেরি; বাঙ্গালা, দারুহরিদ্রার সার। দারুহরিদ্রা মূলের বল্কল, ১ পৌং; পরীক্ষিত সুরা, ৪ পাইণ্ট্। প্রথমতঃ ২ পাইণ্ট্ সুরাতে ২৪ ঘণ্টা পর্য্যন্ত বল্কল ভিজাইয়া রাখিবে; পরে পার্কোলেসন্ যন্ত্র মধ্যে স্থাপন করিয়া অবশিষ্ট ২ পাইণ্ট্ সুরা ক্রমশঃ প্রয়োগ করিবে; যে অরিষ্ট প্রস্তুত হইবে তাহার সুরা চুয়াইয়া ফেলিবে পরে গাঢ় করিয়া সার প্রস্তুত করিবে। মাত্রা, ৫—১০ গ্রেণ্।

———

১২শ বলকারক।

## কটকরঞ্জা, নাটাকরঞ্জা।

ল্যাটিন। বণ্ডুসেলি সেমিনা। (Bonduceilæ Semina)

ইংরাজী। বণ্ডক সীডস। (Bonduc Seeds)

(ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

লিগিউমিনোসি জাতীয় সিসাল্পিনিয়া বণ্ডুসেলা নামক বৃক্ষের বীজ। পৃথিবীর সমুদায় উষ্ণ প্রদেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। গোলাকার বা অণ্ডাকার বা অসম; ধূষরবর্ণ; কঠিন ত্বক্ দ্বারা আচ্ছাদিত; আভ্যন্তরিক শস্ত শ্বেতবর্ণ, তিক্ত আস্বাদ; ইহাতে স্থায়ী তৈল, ধূনা এবং তিক্ত দ্রব্য আছে।

ক্রিয়া। বলকারক এবং পর্য্যায়নিবারক।

আময়িক প্রয়োগ। পর্য্যায়জ্বরে এবং রোগান্তদৌর্ব্বল্যে উপকারক।

মাত্রা, ১০—১৫ গ্রেণ্, দিবসে ২ বার।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, পল্বিস্ বণ্ডুসেলি কম্পজিটস্; ইংরাজী, কম্পৌণ্ড্ পৌডর্ অব্ বণ্ডক্; কটকরঞ্জা শস্যচূর্ণ, ১ আং; গোলমরীচ চূর্ণ, ১ আং। একত্র মিলাইয়া বোতল মধ্যে উত্তমরূপে বদ্ধ করিয়া রাখিবে। মাত্রা, ১৫ গ্রেণ্, দিবসে ৩ বার।

---

১৩শ বলকারক।

ল্যাটিন্। ক্যালম্বি রেডিক্স্। (Calumbæ Radix)

ইংরাজী। ক্যালম্বা রূট্। (Calumba root)

নং ১



ককুলাস্ পামেটস্।

মেনিস্পর্মেসি জাতীয় ককুলস্ পাম্মেটস্ নামক লতার মূল। আফ্রিকা খণ্ডের পূর্ব্বদক্ষিণাংশে মোজাম্বীক প্রদেশে জন্মে। ইদানীং এ প্রদেশে রোপিত হইয়াছে। এই মূলকে চাকা চাকা করিয়া কাটিয়া শুষ্ক করিয়া বিক্রয় করে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। চক্রাকার খণ্ড সকল। প্রায় দুই ইঞ্চ্ ব্যাস, ।০ ইঞ্চ্ হইতে ১ ইঞ্চ্ স্থূল; বাহ্য প্রদেশ ধূষরবর্ণ; অভ্যন্তর পীতবর্ণ, সান্তর ও নিম্ন; ভঙ্গুর; ঈষৎ গন্ধযুক্ত; তিক্ত আস্বাদ। ইহাতে কলম্বিন্ নামক বীর্য্য, বর্ব্বারিয়া নামক উপক্ষার, কলম্বিক্ এসিড্ এবং শ্বেতসার আছে।

শ্বেতসার থাকা প্রযুক্ত ইহার ক্বাথে আইওডিন্ সংযোগ করিলে নীলবর্ণ হয়, এবং ঐ কারণ বশতঃ ইহার ক্বাথ ঔষধার্থ ব্যবহৃত হয় না; এবং ইহার ফাণ্ট্ প্রস্তুত করিতে উষ্ণজল ব্যবহৃত হয় না।

ক্রিয়া। বিশুদ্ধ তিক্ত বলকারক ও আগ্নেয়। ইহা দ্বারা রক্ত সঞ্চালক যন্ত্রের চাঞ্চল্য হয় না এবং কোষ্ঠবদ্ধ হয় না। ইহাতে কষায়ত্ব মাত্র নাই, এবিধায় লৌহ-ঘটিত ঔষধ সহযোগে অবাধে প্রয়োগ করা যাইতে পারে। ইহার ক্রিয়ার মাধুর্য্য হেতু বালক ও স্ত্রীলোকদের প্রতি বিশেষ উপকারক।

আময়িক প্রয়োগ। রোগান্তে দৌর্ব্বল্য থাকিলে এবং অজীর্ণ রোগে ইহা বিধেয়। শৈশবাবস্থার উদরাময় রোগে, বিশেষতঃ দন্ত উঠিবার সময় উদরাময় হইলে, ইহা দ্বারা বিলক্ষণ উপকার হয়।

ডাক্তার টম্সন্ ইহাকে যক্ষ্মা রোগে বলকারক ক্রিয়ার নিমিত্ত প্রয়োগ করিতে অনুমতি দেন।

পাকাশয়ের স্নায়বীয় উগ্রতা বশতঃ বমন নিবারণার্থ, বিশেষতঃ গর্ভাবস্থায় বমন হইলে,ইহার ফাণ্ট্ কিঞ্চিৎ সোডা বা ম্যাগ্নিসিয়া সহযোগে বিশেষ উপকার করে।

ক্যালম্বা চূর্ণের মাত্রা, ৫ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ ক্যালম্বী; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট্ অব্ ক্যালম্বা। ক্যালম্বা চূর্ণ, ১ পৌং; পরিস্রুত জল, ৪ পাং। ২ পাইণ্ট্ জলে, ১২ ঘণ্টা পর্য্যন্ত ক্যালম্বা ভিজাইয়া নিঙ্গড়াইয়া লইবে। পরে, অবশিষ্ট ২ পাইণ্ট্ জলে ঐরূপ ভিজাইয়া নিঙ্গড়াইয়া লইবে। পরে, উভয় জল একত্র করিয়া জলস্বেদন যন্ত্রোত্তাপে গাঢ় করিয়া সার প্রস্তুত করিবে। মাত্রা, ২ গ্রেণ্—১০ গ্রেণ্।

২। ল্যাটিন্, ইন্‌ফিউজম্ ক্যালম্বী; ইংরাজী, ইনফিউজন্ অব্ ক্যালম্বা। ক্যালম্বা স্থূল চূর্ণ, ॥০ আং; পরিস্রুত জল, ১০ আং। আবৃত পাত্র মধ্যে ১ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১ আং—২ আং।

৩। ল্যাটিন্, টিংচ্যুরা ক্যালম্বী, ইংরাজী, টিংচর্ অব্ ক্যালম্বা। ক্যালম্বা কুট্টিত, ২॥০ আং; পরীক্ষিতসুরা, ১ পাইণ্ট্। পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ॥০—২ ড্রাম্।

---

১৪শ বলকারক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| ক্যাস্কারিলি কর্টেক্স। | ক্যাস্কারিলা বার্ক। |
| (Cascarillæ Cortex) | (Cascarilla Bark) |

ইউফর্বিয়েসি জাতীয় ক্রোটন্ ইলিউটিরিয়া নামক বৃক্ষের বল্কল। বাহামা উপদ্বীপে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। নলাকারে গুটিত; ২।৩ ইঞ্চ্ দীর্ঘ কলমের ন্যায়, ক্বচিৎ অঙ্গুলির ন্যায় স্থূল; বাহ্য প্রদেশ পাটলবর্ণ; স্থানে স্থানে শ্বেতবর্ণ শৈবাল যুক্ত; উগ্র তিক্ত আস্বাদ; দগ্ধ করিলে সুগন্ধ হয়। ইহাতে বায়িতৈল, ধূনা এবং ক্যাস্করিলিন্-নামক বীর্য্য বিশেষ আছে।

অসম্মিলন। লৌহ, দস্তা, সীস, রৌপ্য, রসাঞ্জন আদি ধাতুঘটিত লবণ।

ক্রিয়া। বলকারক, আগ্নেয়, ও বায়ুনাশক। ইহা দ্বারা কোষ্ঠবদ্ধ হয় না ও পাকাশয়ে উগ্রতা জন্মে না।

আনায়িক প্রয়োগ। পাকাশয়ের দৌর্ব্বল্য বশতঃ অজীর্ণ রোগে এবং রোগান্তে দৌর্ব্বল্য থাকিলে ইহা উপকার করে। পুরাতন উদরাময় এবং অতিসার রোগে জর্ম্মনি দেশস্থ বৈদ্যেরা ইহা ব্যবহার করেন।

কাশ রোগে অধিক কফনিঃসরণ লাঘব করণার্থ স্কুইল্ ও প্যারেগরিক্ সহযোগে ইহা ব্যবহৃত হয়।

চূর্ণের মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগ রূপ।

১। ল্যাটিন্, ইন্‌ফিউজম্ ক্যাস্কারিলি; ইংরাজী, ইন্‌ফিউজন্ অব্ ক্যাস্কারিলা। ক্যাস্কারিলা স্থূল চূর্ণ, ১ আং; স্ফুটিত পরিস্রুত জল, ১০ আং। আবৃত পাত্র মধ্যে ১ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা ১ আং—২ আং।

২। ল্যাটিন্, টিংচ্যুরা ক্যাস্কারিলি; ইংরাজী, টিংচর্ অব্ ক্যাস্কারিলা। ক্যাস্কারিলা কুট্টিত, ২॥০ আং; পরীক্ষিত সুরা, ১ পাইণ্ট্। পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা ১—২ ড্রাম্।

---

১৫শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| সিড্রন্। | সিড্রন্। |
| (Cedron) | (Cedron) |

(ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই)

সিমারুবিয়েসি জাতীয় সিমারুবা সিড্রন্ নামক বৃক্ষের বীজ। নিউ গ্রেনাডা এবং সেণ্ট্রাল্ আমেরিকাতে জন্মে।

ক্রিয়া। তিক্ত বলকারক; পর্য্যায়নিবারক।

আময়িক প্রয়োগ। অজীর্ণ রোগে, ব্যবহার করা যায়। পর্য্যায়জ্বরে নিউ-ইয়ার্ক দেশস্থ মোং রাইয়ার এবং ডাং পর্পল্ ইহার প্রশংসা লিখিয়াছেন। ডাং পর্পল্ কহেন যে, অনেক অংশে ইহা কুইনাইনের তুল্য। এ ভিন্ন, বিসূচিকা, শূল-বেদনা (কলিক্) এবং স্নায়ুশূল আদি রোগে ইহা ব্যবহৃত হইয়াছে।

সর্পাঘাতের পক্ষে ইহা মহৌষধ। ডাং ক্যারেণ্টর্, ডাং হেরান্ প্রভৃতি বিজ্ঞ চিকিৎসকগণ পরীক্ষা দ্বারা ইহার উপযোগিতার বিষয় স্থির করিয়াছেন। ইহার চূর্ণ ১—৫ গ্রেণ্ মাত্রায়, উষ্ণ সুরা বা উষ্ণ জলের সহিত প্রয়োগ করিবে, ইহার ফাণ্ট্ পান করিতে দিবে এবং ইহার ফাণ্ট্ বা অরিষ্ট দ্বারা ক্ষতে পটি বাঁধিবে। জলাতঙ্ক রোগেও ইহা বারক (প্রফিল্যাক্‌টিক্) হইয়া উপকার করে।

মাত্রা, ২ গ্রেণ্ হইতে ৫ গ্রেণ্ পর্য্যন্ত। অধিক মাত্রায়, প্রাদাহিক বিষক্রিয়া করে। ডাং রোটেলিনি কহেন যে, ২৫—৩০ মাত্রা সেবন করিয়া মৃত্যু হইয়াছে।

---

১৬শ বলকারক।

চিরেতা।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| চিরাটা। | চিরেটা। |
| (Chirata) | (Chiretta) |

জেন্সিয়েনেসী জাতীয় অফিলিয়া চিরাটা নামক ওষধি। নেপাল প্রভৃতি হিমাচল প্রদেশে জন্মে। পুষ্পের দল খসিতে আরম্ভ হইলে বৃক্ষ উৎপাটন করিয়া লয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। তিন ফুট্ দীর্ঘ; হংস পক্ষের ন্যায় স্থূল; শাখা-বিশিষ্ট; বাহ্য প্রদেশ ঈষৎ পাটলবর্ণ ও মসৃণ; আভ্যন্তরিক মজ্জা পীতবর্ণ; গন্ধহীন; তিক্ত আস্বাদ। ইহাতে ধূনা ও পীতবর্ণ তিক্ত দ্রব্য পাওয়া যায়। জল ও সুরা দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়।

ক্রিয়া। আগ্নেয় ও বলকারক। জেন্সিয়েনের পরিবর্ত্তে ব্যবহার্য্য।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ইন্‌ফিউজম্ চিরাটি; ইংরাজী, ইন্‌ফিউজন্ অব্ চিরেটা। বাঙ্গালা, চিরেতার ফাণ্ট্। চিরেতা কুট্টিত, ।০ আং; পরিস্রুত জল, (১২০ তাপাংশে), ১০ আং। আবৃত পাত্র মধ্যে অর্দ্ধ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১ আং—২ আং।

২। ল্যাটিন্, টিংচ্যুরা চিরাটি; ইংরাজী, টিংচার্ অব্ চিরেটা; বাঙ্গালা, চিরেতার অরিষ্ট। চিরেতা কুট্টিত, ২॥০ আং; পরীক্ষিত সুরা, ১ পাং। পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ॥০ ড্রাম্—২ ড্রাম্।

---

১৭শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| সিঙ্কোনা কর্টেক্স। | সিঙ্কোনা বার্ক্। |
| (Cinchona Cortex) | (Cinchona Bark) |

সিঙ্কোনেসী জাতীয় বিবিধ বৃক্ষের বল্‌কল্। তন্মধ্যে ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে তিন প্রকার গৃহীত হইয়াছে। যথা,—

নং ২।



সিঙ্কোনা স্কার্বিকুলেটা বল্কল।

নং ৩।



সিঙ্কোনা ক্যালিসেয়া পুষ্প, ও ফল ও পত্র বিশিষ্ট শাখা।

১। সিঙ্কোনা ফ্লেবা ; ইংরাজী, ইয়েলো বার্ক ; অর্থাৎ পীত বল্কল্। ইহা সিঙ্কোনা ক্যালিসেয়া হইতে প্রাপ্ত হওয়া যায়।

২। সিঙ্কোনা প্যালিডা ; ইংরাজী, পেল্ বার্ক ; অর্থাৎ পাণ্ডু বল্কল্। ইহা সিঙ্কোনা কণ্ডামিনিয়া হইতে প্রাপ্ত হওয়া যায়।

৩। সিঙ্কোনা রুব্রা ; ইংরাজী, রেড্বার্ক ; অর্থাৎ রক্তবল্কল্। ইহা সিঙ্কোনা সক্সিরুব্রা হইতে প্রাপ্ত হওয়া যায়।

সিঙ্কোনা স্কর্বিকুলেটা কর্ডিফোলিয়া আদি অন্যান্য বল্কল্ ব্যবহৃত হয়, কিন্তু ইহাদের ক্রিয়া ক্যালিসিয়া বার্ক্ অপেক্ষা ন্যূন।

এ ভিন্ন কার্থেজিনা বার্ক্, সিল্বর্ বার্ক্ প্রভৃতি অন্যান্য প্রকার বার্ক্ আছে। দক্ষিণ আমেরিকাতে, আণ্ডিস্ পর্ব্বতশ্রেণীর পূর্ব্ব অঞ্চলে, পীরু, বোলিভিয়া ও কলম্বিয়া প্রভৃতি প্রদেশ জন্মস্থান।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ১, পীত বল্কল্। চেপ্টা খণ্ড বা নলাকারে গুটিত ; চেপ্টা খণ্ড সকল ৮।১৮ ইঞ্চ দীর্ঘ, ২।৩ ইঞ্চ প্রস্থ ; ঈষৎ ভঙ্গুর, সৌত্রিক ; নিস্ত্বক ; দারুচিনির ন্যায় বর্ণ ; নলাকারে গুটিত খণ্ড সকল ৬।১৮ ইঞ্চ দীর্ঘ ; ১।৩ ইঞ্চ বেষ্টন ; ধূম্রবর্ণ ত্বক দ্বারা আচ্ছাদিত, কুঞ্চিত ; এবং অনুপ্রস্থভাবে ফাটা ফাটা। উভয় প্রকারেই অত্যন্ত তিক্ত আস্বাদ।

২, পাণ্ডু বল্কল্। নলাকারে গুটিত, কখন বা উভয় পার্শ্ব হইতে গুটিত হইয়া মধ্যে মিলিত হয়। ৬।১৫ ইঞ্চ্ দীর্ঘ; কলমের ন্যায় স্থূল; ভঙ্গুর; বাহ্য প্রদেশ ধূসর এবং স্থানে স্থানে শৈবাল দ্বারা আচ্ছাদিত অথবা পাটলবর্ণ ও কুঞ্চিত; অভ্যন্তর উজ্জ্বল কমলালেবুর বা দারুচিনির বর্ণ; ঈষৎ তিক্ত ও বিলক্ষণ কষায় আস্বাদ।

৩, রক্ত বল্কল্। চেপ্টা বা বক্র খণ্ড; ক্বচিৎ নলাকারে গুটিত; কয়েক ইঞ্চ্ হইতে দুই ফুট্ পর্য্যন্ত দীর্ঘ; ১।৩ ইঞ্চ্ প্রস্থ; প্রায় অর্দ্ধ ইঞ্চ্ স্থূল, বাহ্য প্রদেশ রক্ত-পাটল, বন্ধুর, প্রস্থভাবে ফাটা, অভ্যন্তর লোহিতবর্ণ; তিক্ত ও কষায় আস্বাদ।

এই তিন প্রকার বার্কতেই কোয়াইনা, কোয়াইনিডিয়া ও সিঙ্কোনিয়া নামক তিনটী বীর্য্য বা উপক্ষার আছে। তন্মধ্যে কোয়াইনা সর্ব্বপ্রধান। এ ভিন্ন, ট্যানিক্ এসিড্; কাইনিক্ এসিড্, কাইনোবিক্ এসিড্, এবং কিঞ্চিৎ বায়িতৈলও আছে।

প্রথমোক্ত তিনটি বীর্য্যের বিষয় পরে বিশেষরূপে বর্ণিত হইবে। এক্ষণে এইমাত্র বক্তব্য যে, সকল প্রকার বার্কতে সকল বীর্য্য সমানাংশে পাওয়া যায় না। আর যেহেতু এই তিন বীর্য্যের মধ্যে কোয়াইনা প্রধান, অতএব যে বার্কতে কোয়াইনার অংশ অধিক পাওয়া যায় তাহাই শ্রেষ্ঠ।

কোন্ বার্কতে কোন্ বীর্য্য অধিক পাওয়া যায় তাহা নিম্নলিখিত কোষ্ঠকের প্রতি দৃষ্টিপাত করিলে জানা যাইবে।

| ১০০ অংশ উৎকৃষ্ট | কোয়াইনা | কোয়াইনিডিয়া | সিঙ্কোনিয়া | সমষ্টি |
|---|---|---|---|---|
| পাণ্ডু বল্কলে | ২·০১ | ০·৩৫ | ১·৪ | ৩·৮৫ |
| ” ” পীত বল্কলে | ৫·০০ | ০·৬৪ | ০·০৬ | ৫·৬৬ |
| ” ” রক্ত বল্কলে | ২·৬৫ | লিখিত হয় নাই | ১·৫১ | ৪·১৬ |

ট্যানিক্ এসিড্। বার্কতে যে ট্যানিক্ এসিড্ পাওয়া যায়, তাহাকে সিঙ্কো-ট্যানিক্ এসিড্ কহে। লৌহঘটিত পর্‌সলট্ দ্রবে প্রয়োগ করিলে হরিৎবর্ণ হইয়া অধঃস্থ হয়, আর ইহাকে জলে দ্রব করিয়া বায়ুতে রাখিলে গ্যালিক্ এসিডে পরিণত না হইয়া এক প্রকার পাটলবর্ণ পদার্থ হয়, তাহাকে রেড্ সিঙ্কোনিক্ কহে।

কাইনিক্ এসিড্। শ্বেতবর্ণ দানাযুক্ত পদার্থ, দেখিতে দ্রাক্ষাম্লের (টার্টারিক্ এসিড্) ন্যায়। জলে দ্রবণীয়, অম্লাস্বাদ; সুরা ও ইথরে অল্পই দ্রব হয়। বার্কতে বোধ হয় উপক্ষার সহযোগে অবস্থিতি করে।

কাইনোবিক্ এসিড্। শ্বেতবর্ণ, নির্দ্দিষ্ট আকারহীন দ্রব্য, জলে প্রায় দ্রব হয় না, সুরা ও ইথরে দ্রবণীয়। ইহার দ্রবে তাম্রঘটিত লবণ দিলে হরিৎবর্ণ হয়।

অসম্মিলন। টার্টার্ এমিটিক্; লৌহ, সীস ও রৌপ্যঘটিত লবণ; লাইকর আর্সেনিকেলিস্।

বার্কের ক্রিয়া। আগ্নেয়, বলকারক, উত্তেজক, পর্য্যায়নিবারক। সহজ শরীরে অল্প মাত্রায় সেবন করিলে ক্ষণেকের নিমিত্ত লালগ্রন্থি উত্তেজিত হয়, ক্ষুধা বৃদ্ধি হয় ও শরীর কিঞ্চিৎ উষ্ণ বোধ হয়। অধিক মাত্রায় উগ্রতাসাধন করে। পিপাসা, ক্ষুধামান্দ্য, বিবমিষা, বমন, কোষ্ঠবদ্ধ, কচিৎ উদরাময়, নাড়ী চঞ্চল, শিরঃ-পীড়া, শিরোঘূর্ণন আদি লক্ষণ প্রকাশ পায়। জ্বর বা অন্ত্র মধ্যে প্রদাহ থাকিলে সিঙ্কোনা দ্বারা তাহা বৃদ্ধি পায়। কিন্তু দুর্ব্বল শরীরে প্রদাহাদি না থাকিলে ইহা আগ্নেয় ও বলকারক হইয়া বিলক্ষণ উপকার করে; ক্ষুধার উদ্রেক হয়, পরিপাক শক্তি বৃদ্ধি হয়, নাড়ী সতেজ, পেশী সকল বলিষ্ঠ ও কঠিন হইয়া উঠে, ও রক্তের অবস্থা উৎকৃষ্ট হয়। বার্কের মধ্যে যাহাতে অধিক পরিমাণে উপক্ষার আছে তাহাই শ্রেষ্ঠ, এনিমিত্ত পীত বল্কল্‌ সর্ব্বাপেক্ষা উৎকৃষ্ট। পাণ্ডু বল্কলে ট্যানিক্‌ এসিডের আধিক্য প্রযুক্ত সর্ব্বাপেক্ষা অধিক সঙ্কোচক। পর্য্যায়নিবারণের নিমিত্ত বার্ক্‌ এক্ষণে অধিক ব্যবহৃত হয় না, ইহার বীর্য্য কোয়াইনা ব্যবহৃত হয়। বাহ্য প্রয়োগে সঙ্কোচক ও পচননিবারক।

সিঙ্কোনা ক্ষণকালের নিমিত্ত লাল ও পাক-রস নির্গমন বৃদ্ধি করে, অতএব পরিপাক অতি অল্প বৃদ্ধি পায়।

ইহা শ্লৈষ্মিক ঝিল্লির উগ্রতা সাধন করে; মুখ ও পাকাশয়ের শ্লেষ্মা নিঃসরণ বৃদ্ধি করে। ইহা দ্বারা পরিপাক ও উৎসেচন ক্রিয়া রোধ হয়।

নিষেধ। জ্বর, কোষ্ঠবদ্ধ, পাকাশয় ও অন্ত্র মধ্যে প্রদাহ থাকিলে নিষিদ্ধ।

আময়িক প্রয়োগ। রোগান্তে দৌর্ব্বল্য নিবারণার্থ ইহা বিলক্ষণ উপকারক। দ্রাবক সহযোগে প্রয়োগ করিলে শীঘ্র ক্ষুধার উদ্রেক হয়; পরিপাক শক্তি বৃদ্ধি পায়, শরীরে বলাধান হয় ও শারীরিক শৈথিল্য নিবারণ হয়। হেক্‌টিক্‌ জ্বরে ইহা মহোপকারক। দ্রাবক সহযোগে এবং প্রয়োজন মত অহিফেণের অরিষ্ট সহযোগে ব্যবস্থা করিবে।

পর্য্যায়-জ্বরে অধিক মাত্রায় প্রয়োগ করিলে পর্য্যায় নিবারণ হয়; কিন্তু যেহেতু অধিক মাত্রায় পাকাশয়ে উগ্রতা সাধন করে, এনিমিত্ত ইদানীং ইহা এক প্রকার পরিত্যক্ত হইয়াছে। ইহার বীর্য্য কোয়াইনা ব্যবহৃত হয়। ইহার চূর্ণ দন্তের চূর্ণ-রূপে ব্যবহৃত হয়।

সিঙ্কোনা বা ইহার বীর্য্য শ্লৈষ্মিক ঝিল্লির উপর ক্রিয়া প্রকাশ করে, এ নিধায় কোন কোন প্রকার অজীর্ণ রোগে উপকার করে।

হস্পিটাল্‌ গ্যাংগ্রীণ দুষ্ট বেদনাবিহীন ক্ষত ও পচা ক্ষতে ইহার চূর্ণ লাগাইলে, পচননিবারক ও উত্তেজক হইয়া উপকার করে। মুখমধ্যে দুষ্ট ক্ষতাদি হইলে ইহার ক্বাথ বা ফাণ্টের কুল্য ব্যবস্থা করিবে।

এক্‌জিমা রোগে অধিক পরিমাণে পূয, শ্লেষ্মা বা রসনিঃসরণ নিবারণার্থ ইহার চূর্ণ ব্যবহৃত হয়। সম্ভবতঃ ইহাতে ট্যানিন্ থাকা প্রযুক্ত উপকার দর্শে।

বার্ক্ চূর্ণের মাত্রা ১০ গ্রেণ্ হইতে ৬০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ডিককৃটম্ সিঙ্কোনি ফ্লেবি; ইংরাজী, ডিকক্‌শন্ অব্ ইয়েলো বার্ক্। ইয়েলো বার্ক্ স্থূল চূর্ণ, ১ আং; পরিস্রুত জল, ১ পাং। আবৃত পাত্র মধ্যে ১০ মিনিট্ পর্য্যন্ত ফুটাইবে। শীতল হইলে ছাঁকিয়া লইবে এবং পরিস্রুত জল দ্বারা ১ পাইন্ট্ পূর্ণ করিবে। মাত্রা, ১ আং—২ আং।

২। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ সিঙ্কোনি ফ্লেবি লিকুইডম্; ইংরাজী, লিকুইড্ এক্‌ষ্ট্রাক্ট্ অব্ ইয়েলো বার্ক্। ইয়েলো বার্ক্ স্থূল চূর্ণ, ১ পৌণ্ড্; পরিস্রুত জল, যথা প্রয়োজন; শোধিত সুরা, ১ আং। বার্ক্‌কে দুই পাইন্ট্ জলে, দুই দিবস পর্য্যন্ত ভিজাইয়া রাখিবে এবং মধ্যে মধ্যে আলোড়ন করিবে। পরে পার্কোলেসন্ যন্ত্র মধ্যে সমুদায় স্থাপন করিয়া ক্রমশঃ জল দিতে থাকিবে, যে পর্য্যন্ত না বার্ক্ অসার হয়। এক্ষণে এই ফাণ্ট্‌কে ১৬০ তাপাংশের অনধিক সন্তাপে ক্রমশঃ গাঢ় করিবে; ১ পাইন্ট্ হইলে একবার ছাঁকিয়া লইবে; ৩ আউন্স্ পরিমাণ হইলে নামাইবে; শীতল হইলে সুরা মিলাইবে। মাত্রা, ১০ মিনিম্—৷৹ ড্রাম্। ইহার ৪ আউন্সে ১ পৌণ্ড্ বার্কের ধর্ম্ম আছে।

৩। ল্যাটিন্, ইন্‌ফিউজম্ সিঙ্কোনি ফ্লেবি; ইংরাজী, ইন্‌ফিউজন্ অব্ ইয়েলো বার্ক্। ইয়েলো বার্ক্ স্থূল চূর্ণ, ৷৹ আং; ফুটিত পরিস্রুত জল, ১০ আং। আবৃত পাত্র মধ্যে ২ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১ আং—২ আং।

৪। ল্যাটিন্, টিংচ্যুরা সিঙ্কোনি ফ্লেবি; ইংরাজী, টিংচর্ অব্ ইয়েলো বার্ক্। ইয়েলো বার্ক্ স্থূল চূর্ণ, ৪ আং; পরীক্ষিত সুরা, ১ পাং। পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ৷৹—২ ড্রাম্।

৫। ল্যাটিন্, টিংচ্যুরা সিঙ্কোনি কম্পজিটা; ইংরাজী, কম্পৌণ্ড্ টিংচর্ অব্ সিঙ্কোনা। পেল্ বার্ক্ স্থূল চূর্ণ, ২ আং; তিক্ত কমলার ত্বক্ কুট্টিত, ১ আং; সার্পেণ্টেরি কুট্টিত, ৷৹ আং; কুঙ্কুম, ৬০ গ্রেণ্; কৃমি দানাচূর্ণ, ৩০ গ্রেণ্; পরীক্ষিত সুরা, ১ পাং। পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ৷৹—২ ড্রাম্।

## বার্কের বীর্য্য বা উপক্ষারের বিবরণ।

### ১। কোয়াইনা।

[ Quina ]

বার্ক্‌স্থিত বীর্য্য সকলের মধ্যে কোয়াইনাই সর্ব্বশ্রেষ্ঠ; ইহাকে কোয়াইনিয়াও কহে, কুইনাইন্‌ও কহে। ইহা সকল প্রকার সিঙ্কোনাতে আছে, কিন্তু সিঙ্কোনা ক্যালিসেয়াতে সর্ব্বাপেক্ষা অধিক পাওয়া যায়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ; লঘু; সান্তর; পিণ্ডাকার; সহজে দানাযুক্ত হয় না; গন্ধহীন; অত্যন্ত তিক্ত। রাসায়নিক উপাদান, কার্বন্‌ ৪০ অংশ, হাইড্রোজেন্‌ ২৪ অংশ, নাইট্রোজেন্‌ ২ অংশ ও অক্সিজেন্‌ ৪ অংশ; দানাযুক্ত হইলে এতৎ সহযোগে ৬ অংশ ভাস্বরান্তর্জল থাকে। ৪০০ অংশ শীতল জলে, ২৫০ অংশ স্ফুটিত জলে, ৬০০ অংশ ইথরে ও ২ অংশ স্ফুটিত সুরাবীর্য্যে দ্রব হয়। দ্রাবক ও অম্ল সহযোগে দানাযুক্ত লবণ প্রস্তুত হয়; তন্মধ্যে গন্ধক দ্রাবক সহযোগে যে লবণ হয়, তাহাই সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ এবং অধিক ব্যবহার্য্য।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| কোয়াইনি সল্‌ফাস্‌। | সল্‌ফেট্‌ অব্‌ কোয়াইনা। |
| (Quinae Sulphas) | (Sulphate of Quina) |

কোয়াইনা ও গন্ধক দ্রাবক সংযুক্ত লবণ। ইহাকে কোয়াইনি ডাইসল্‌ফাস্‌ও কহে।

প্রস্তুত করণ। সিঙ্কোনা ফ্লেবা স্থূল চূর্ণ, ১ পৌং; লবণ দ্রাবক, ৩ আং; সোডা দ্রব, ৪ পাং; পরিস্রুত জল, যথা প্রয়োজন; জলমিশ্র গন্ধক দ্রাবক, যথা প্রয়োজন। লবণ দ্রাবকের সহিত ১০ পাইন্ট্‌ জল মিলাইবে। পরে, সিঙ্কোনা-চূর্ণ চীন পাত্রে রাখিয়া জলমিশ্র গন্ধকদ্রাবক দ্বারা সম্পূর্ণ আর্দ্র করিবে। ২৪ ঘণ্টা পর্য্যন্ত এই অবস্থায় রাখিয়া মধ্যে মধ্যে আলোড়ন করিবে। পরে পার্কোলেসন্‌ যন্ত্র মধ্যে স্থাপন করিয়া ক্রমশঃ জলমিশ্র লবণ দ্রাবক প্রয়োগ করিবে, যে পর্য্যন্ত নিস্যন্দিত জল তিক্তাস্বাদ রহিত না হয়। এক্ষণে এই নিস্যন্দিত জলে সোডা দ্রব উত্তমরূপে মিলাইয়া রাখিয়া দিবে। পরে, যাহা অধঃস্থ হইবে তাহা সংগ্রহ করিয়া ছাঁকনি মধ্যে স্থাপন করিয়া পরিস্রুত জল দ্বারা ধৌত করিবে; নির্ম্মল জল নির্গত হইলে ধৌত সিদ্ধ হইবে। পরে, ঐ দ্রব্যকে চীন পাত্র মধ্যে রাখিয়া ১ পাইন্ট্‌ পরিস্রুত জল মিশাইয়া বাষ্প সন্তাপে তপ্ত করিবে, এবং ক্রমশঃ জলমিশ্র গন্ধক দ্রাবক মিলাইবে, যে পর্য্যন্ত না ইহা দ্রব হয় ও সমক্ষারাম্ল হয়। তখন এই দ্রব উষ্ণ থাকিতে থাকিতে শোষক কাগজ দ্বারা ছাঁকিবে, আর ঐ কাগজ উষ্ণ পরিস্রুত জল দ্বারা ধৌত করিয়া লইবে। অবশেষে ইহাকে গাঢ় করিবে; উপরে সর পড়িতে আরম্ভ হইলে দানা বাঁধিবার নিমিত্ত নির্জ্জনে রাখিয়া দিবে। দানা প্রস্তুত হইলে শোষক কাগজের উপর রাখিয়া বিনা সন্তাপে শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। সূত্রখণ্ডবৎ, নমনীয়, তুষারনিভ শ্বেতবর্ণ দানাযুক্ত; গন্ধহীন; অতি তীব্র তিক্ত। রাসায়নিক উপাদান, ১ অংশ কোয়াইনা, ১ অংশ গন্ধক দ্রাবক, ৭ অংশ ভাস্বরান্তর্জল। অগ্নিসন্তাপ দিলে প্রথমতঃ আভা-বিশিষ্ট হয়, ঘর্ষণ করিলে এই আভা উজ্জ্বল হয়, ২১২ তাপাংশে ইহার ভাস্বরা-

স্ফুর্জন নির্গত হইয়া যায়, ২৪০ তাপাংশে মোমের ন্যায় গলে, ততোধিক উত্তাপে সুন্দর রক্তবর্ণ হয়। ৭৪০ গুণ শীতল জলে, ৩০ গুণ স্ফুটিত জলে এবং ৮০ গুণ সুরাবীর্য্যে দ্রব হয়। কিঞ্চিৎ দ্রাবক সংযুক্ত জলে বিলক্ষণ দ্রব হয়, এবং ঐ দ্রব সুন্দর নীলবর্ণ দেখা যায়। বিশুদ্ধ সলফেট্ অব্ কোয়াইনার পরীক্ষার্থ, ১০ মিনিম্ জলমিশ্র গন্ধক দ্রাবক এবং অর্দ্ধ আং জল একত্র মিলাইয়া তাহাতে ১০ গ্রেণ্ সলফেট্ দ্রব করিবে ; এই দ্রবে এমোনিয়া দিলে শ্বেতবর্ণ দ্রব্য অধঃস্থ হয় ; ইহাতে ইথর্ সংযোগ করিয়া আলোড়ন করিলে পুনরায় দ্রবীভূত হয়। এই দ্রব রাখিয়া দিলে দুই স্তবকে বিভক্ত হয়, অর্থাৎ ইথর্ নিজ লঘুত্ব বিধায় উপরে ভাসে এবং কুইনাইন্ তাহাতে দ্রবীভূত থাকে ; সিঙ্কোনিয়া ও কোয়াইনিডিয়া প্রভৃতি বীর্য্য ইথরে অদ্রবণীয় বিধায় নিম্ন স্তবকে থাকে। এক্ষণে, ইথর্ পৃথক্ করিয়া লইয়া বিনাসন্তাপে বায়ুতে শুষ্ক করিলে ৮·৬ গ্রেণ্ শ্বেতবর্ণ হাইড্রেট্ অব্ কোয়াইনা পাওয়া যায়।

ক্রিয়া। সহজ শরীরে অল্প মাত্রায়, যথা, ১ গ্রেণ্ বা ২ গ্রেণ্, দিবসে ২।৩ বার সেবন করিলে, বিশুদ্ধ তিক্ত-বলকারক ও আগ্নেয়গুণ প্রকাশ করে। পরিপাক শক্তি ও ক্ষুধা বৃদ্ধি হয় ; নাড়ী পুষ্ট, বলবতী ও বেগবতী হয়, শরীর উষ্ণ ও শারীরিক ক্রিয়া সকল উত্তেজিত হইয়া উঠে। কিঞ্চিৎ অধিক মাত্রায়, যথা, ৫।৬ গ্রেণ্, দিবসে ২।৩ বার সেবন করিলে, মস্তিষ্কের উপর উত্তেজন ক্রিয়া প্রকাশ করে ; তখন কর্ণে নানাবিধ শব্দ হইতে থাকে, শ্রবণ শক্তির হ্রাস হইয়া পড়ে, মস্তকে ভার বোধ হয় এবং শিরোঘূর্ণন ও কচিৎ শিরঃপীড়া উপস্থিত হয়। এতদপেক্ষা অধিক মাত্রায়, যথা ১০।১২ গ্রেণ্, বারংবার সেবন করিলে মস্তকের উত্তেজন অধিক হইয়া নিম্নলিখিত লক্ষণ সকল প্রকাশ পায়। মুখমণ্ডল আরক্তিম, কর্ণে বিবিধ শব্দ, শিরঃপীড়া, কচিৎ নাসিকা হইতে রক্তস্রাব এবং কচিৎ প্রলাপও উপস্থিত হয়! কিন্তু এই উত্তেজন ক্রিয়া অধিকক্ষণ স্থায়ী হয় না, অবিলম্বে অবসাদনের লক্ষণ প্রকাশ পায়। তখন শ্রবণশক্তি লাঘব হয় [illegible] খন সম্পূর্ণ বধিরতা জন্মে, দৃষ্টিবৈষম্য, কখন বা সম্পূর্ণ দৃষ্টিহীনতা হয়, সমুদায় [illegible] রে কম্প ; পেশী সকল হীনবল ; দীর্ঘশ্বাস ; পুনঃ পুনঃ জৃম্ভন ; শরীর শীতল [illegible] ঘর্ম্মাভিষিক্ত ; মুখমণ্ডল পাণ্ডুবর্ণ ও মলিন ; কচিৎ মদাতঙ্কের লক্ষণ ; কচিৎ প্রলাপ, কচিৎ তন্দ্রা, কচিৎ অনিদ্রা ইত্যাদি উপস্থিত হয়। নাড়ী ক্রমশঃ ক্ষীণ হয় ও নাড়ীর গতি মন্দ হয়। এমন কি, ১ মিনিটে ৪০ বার মাত্র গতি হইয়া পড়ে। শ্বাস গতি মন্দ হয় ও উদর ভঙ্গ হয়। অধিক পরিমাণে কুইনাইন্ সেবন দ্বারা মৃত্যু পর্য্যন্তও সম্ভাবনা। প্যারিস্ নগরে হোটেলডিউ নামক চিকিৎসালয়ে ৫৩ গ্রেণ কুইনাইন্ সেবন দ্বারা এক ব্যক্তির মৃত্যু হইয়াছিল। মোং বেজিয়ার্ নামক জনৈক চিকিৎসক, আপনার উৎকট জ্বর হইয়াছে বিবেচনা করিয়া,

৯।১০ দিবসের মধ্যে প্রায় ৭ আং কুইনাইন্‌ সেবন করিয়াছিলেন; তাহাতে প্রলাপ, তন্দ্রা, মূর্চ্ছাদি লক্ষণ প্রকাশ পাইয়া তাঁহার মৃত্যু হইয়াছিল।

উপর্যুক্ত লক্ষণ ভিন্ন, কুইনাইন্‌ দ্বারা পাকাশয়ের উগ্রতা উপস্থিত হয়; তখন পাকাশয়ে ভার, বেদনা, বিবমিষা, বমন ইত্যাদি লক্ষণ প্রকাশ পায়। ক্বচিৎ বা অন্নমধ্যে উগ্রতা প্রকাশ পাইয়া বেদনা, কাম্‌ড়ানি, উদরাময় উপস্থিত হয়।

কুইনাইন্‌ দ্বারা বিষাক্ত হইলে মৃত ব্যক্তির দেহচ্ছেদন করিয়া এপর্য্যন্ত দেখা হয় নাই; কিন্তু কুইনাইন্‌ দ্বারা বিষাক্ত জন্তুগণের দেহ পরীক্ষা করিয়া দেখা গিয়াছে, যে, পায়ামেটর্‌ নামক একমত মস্তিষ্কাবরণ ঝিল্লিতে প্রায় রক্তাধিক্য দেখা যায়; এবং কখন কখন মেনিঞ্জাইটিস্‌ অর্থাৎ মস্তিষ্কাবরণ ঝিল্লিতে প্রদাহ প্রকাশ পায়।

কুইনাইন্‌ দ্বারা বিষাক্ত হইলে প্রথমাবস্থায়, মস্তকে শীতল জল, ও কর্ণপশ্চাতে জলৌকা প্রয়োগ করিবে; এবং লাবণিক বিরেচক ব্যবস্থা করিবে। অবসাদনের লক্ষণ প্রকাশ পাইলে, কার্বনেট্‌ অব্‌ এমোনিয়া, ও কাওয়া প্রভৃতি উত্তেজক বিধান করিবে এবং মদাতঙ্কের লক্ষণ প্রকাশ পাইলে, অহিফেণের বীর্য্য মর্ফিয়া প্রয়োগ করিবে।

কুইনাইন্‌ যে শোষিত হইয়া কার্য্য করে তাহার প্রমাণ এই যে, রাসায়নিক পরীক্ষা দ্বারা রক্তে এবং প্রস্রাবে কুইনাইন্‌ পাওয়া যায়। আইওডাইড্‌ অব্‌ পটাশিয়মের জলীয় দ্রবে কিঞ্চিৎ আইওডিন্‌ মিলাইয়া প্রস্রাবে সংযুক্ত করিলে যদ্যপি প্রস্রাবে কুইনাইন্‌ থাকে, তবে সুন্দর পাটলবর্ণ হইয়া অধঃস্থ হয়। এ ভিন্ন, কুইনাইন্‌ শরীরে মর্দ্দন বা পিচকারি দ্বারা অথবা হাইপোডার্মিক্‌ বা এণ্ডর্মিক্‌ রূপে প্রয়োগ করিলে শোষিত হইয়া ক্রিয়া প্রকাশ করে।

কুইনাইনের প্রধান আময়িক ক্রিয়া, বলকারক ও পর্য্যায়নিবারক।

কুইনাইন্‌ প্রয়োগ কালে নিম্নলিখিত কয়েকটি বিষয় স্মরণ রাখা কর্ত্তব্য।

১। মস্তিষ্কে রক্তাধিক্য; শিরোরোগ; অন্নবহা নালীর প্রদাহ; তরুণাতিসার ইত্যাদি থাকিলে কুইনাইন্‌ প্রয়োগ নিষিদ্ধ।

২। কুইনাইন্‌ প্রয়োগ করিবার পূর্ব্বে বিরেচক বা বমনকারক ঔষধ দ্বারা উদর পরিষ্কার করিয়া লইবে।

৩। পাকাশয়ের উগ্রতা বশতঃ কুইনাইন্‌ প্রয়োগের ব্যাঘাত জন্মিলে এনিমা দ্বারা, বা হাইপোডার্মিক্‌ বা এণ্ডর্মিক্‌ রূপে প্রয়োগ করিবে।

৪। শূন্যোদরে দ্রবরূপে কুইনাইন্‌ প্রয়োগ করিলে শীঘ্র ক্রিয়া প্রকাশ পায়।

৫। কোন কোন ঔষধ সহযোগে প্রয়োগ করিলে কুইনাইনের ক্রিয়া বৃদ্ধি পায়, যথা, অহিফেণ, হিরাকস সিমুলক্ষার ইত্যাদি।

৬। কুইনাইন্ সেবন করিতে করিতে কর্ণে শব্দ এবং মস্তকে ভার বোধ হইলে সেবন রহিত করিবে।

৭। আরোগ্য হইবার পরেও কয়েক দিবস পর্য্যন্ত কুইনাইন্ সেবন করাইবে।

৮। কুইনাইনের তিক্ত আস্বাদ বিধায় বালকেরা সেবন করিতে অত্যন্ত অসম্মত হয়; এমত স্থলে এমর্ফন্ কুইনাইন্ ব্যবস্থা করিবে। এই এমর্ফন্ কুইনাইন্ মুখস্রাবে অদ্রবণীয়, অতএব কোন আস্বাদ উপলব্ধ হয় না। কিন্তু উদরস্থ হইলে পাচক-রসে দ্রব হয়।

আময়িক প্রয়োগ। পর্য্যায় জ্বরে, পর্য্যায় নিবারণের নিমিত্ত কুইনাইনের তুল্য আর ঔষধ নাই। জ্বরত্যাগ হইলে ২—৫ গ্রেণ্ মাত্রায় ৩।৪ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে। কিন্তু প্রয়োগের পূর্ব্বে অন্ত্র পরিষ্কার করা আবশ্যক। যকৃতের ক্রিয়ার বৈলক্ষণ্য অথবা যকৃতে রক্তাধিক্য বা প্রদাহ থাকিলে, কিম্বা মস্তিষ্কাদি কোন যন্ত্রের রোগ থাকিলে, কুইনাইন্ দ্বারা উপকার হওয়া দূরে থাকুক বরঞ্চ অপকারই সম্ভব; ফলতঃ গাত্র শীতল হইবার পরেও যদি জিহ্বা সমল ও নাড়ী চঞ্চল থাকে, তবে তাহার বিহিত না করিয়া কুইনাইন্ প্রয়োগ করিবে না।

পর্য্যায়জ্বরে কুইনাইনের মাত্রা ও প্রয়োগ-কাল বিষয়ে বিবিধ মত আছে যথা,—

১। জ্বরের কালাকাল বিবেচনা করিয়া অধিক পরিমাণে (১০ গ্রেণ্) কুইনাইন্ প্রয়োগ। ডাং হেয়ার, ডাং ফোর্ড, ডাং ম্যাক্রে প্রভৃতি বিজ্ঞ চিকিৎসকগণ এই মতের সাপক্ষ। বর্জ্জীনিয়া দেশস্থ ডাং অস্নর্ সাহেব এই রূপে ১০৫ জন রোগীর চিকিৎসা করিয়াছিলেন, অর্থাৎ যে পর্য্যন্ত না কর্ণে শব্দ ও মস্তকে ভার বোধ হইয়াছিল, সে পর্য্যন্ত ১০ গ্রেণ্ মাত্রায় কুইনাইন্ প্রতি ঘণ্টায় প্রয়োগ করিয়াছিলেন, তাহাতে ১ জনের মাত্র মৃত্যু হইয়াছিল, আর ৩ জনের কিছু কষ্ট হইয়াছিল; অবশিষ্ট সকলেই নীরোগ হইয়াছিল; ডাং ফোর্ড ২২৯৪ জন রোগীকে এই প্রথানুসারে চিকিৎসা করিয়াছিলেন। ১০ জন রোগীর মৃত্যু হইয়াছিল, আর সমুদায় আরোগ্য লাভ করিয়াছিল।

২। জ্বরত্যাগ হইবার পরক্ষণই অধিক মাত্রায় একবার কুইনাইন্ প্রয়োগ। দক্ষিণ আমেরিকাতে যে উৎকট পর্য্যায়জ্বর হয়, তাহাতে এই প্রথানুসারে কুইনাইন্ প্রয়োগ দ্বারা যেরূপ উপকার হয়, অল্পমাত্রায় বারম্বার দিলে সেরূপ হয় না। অপর, জ্বরবিকার-গ্রস্ত হইয়া মস্তিষ্কাদি যন্ত্রে রক্তাধিক্য হইবার সম্ভাবনা হইলে, (কন্‌জেষ্টিব ফিবর্) এতদপেক্ষাও অধিক মাত্রা প্রয়োগ করা যায়। ডাং হোলনিস্ একবার এক ব্যক্তিকে ৮০ গ্রেণ্ ব্যবস্থা করিয়াছিলেন। ডাং ম্যাক্রে, ১৫—২৫ গ্রেন মাত্রায় কুইনাইন্ প্রয়োগ করিয়া ৭৪ জন রোগীর চিকিৎসা করিয়াছিলেন। তন্মধ্যে ৫৫ জন ১ মাত্রা সেবন করিয়া আরোগ্য লাভ করিয়াছিল,

১৩ জনের ২ মাত্রা প্রয়োজন হইয়াছিল, অবশিষ্ট ৬ জনকে ৩। ৪ মাত্রা প্রয়োগ করিতে হইয়াছিল। ডাং শর্ট্‌ ১৮৫৮ সালের, ইণ্ডিয়ান্‌ এনাল্‌স্‌ অব্‌ মেডিসিনে, লিখিয়াছেন যে, এই প্রথানুসারে ইউরোপীয়দিগকে ২৫ গ্রেণ্‌ এবং এদেশীয়-দিগকে ২০ গ্রেণ্‌ মাত্রায় প্রয়োগ করিলে এক মাত্রাতেই জ্বরের প্রতীকার হয়।

৩। জ্বর আসিবার প্রাক্কালে অধিক পরিমাণে একমাত্রা প্রয়োগ। কলেন্‌, জর্জিয়া দেশস্থ ডাং হেরিস্‌ প্রভৃতি অনেক বিজ্ঞ বিজ্ঞ চিকিৎসকগণ এমতের সাপক্ষ।

৪। যে দিবস জ্বর না থাকে সেই দিবস ১০ গ্রেণ্‌ মাত্রায় একবার প্রয়োগ। ডাং ক্টিউফর্‌ এইরূপে ৩৪ জন রোগীর চিকিৎসা করিয়াছিলেন। অষ্টাহের মধ্যে সকলেই আরোগ্যলাভ করিয়াছিল।

৫। দীর্ঘকাল অন্তরে কুইনাইন্‌ প্রয়োগ। অধ্যাপক গ্রেরস্‌ এই মত প্রচার করিয়াছেন। তিনি কহেন যে, পুনঃ পুনঃ কুইনাইন্‌ প্রয়োগ করিলে অভ্যস্ত হইয়া পড়ে, তখন ইহা দ্বারা যথোচিত ফল দর্শে না; অতএব ৪ দিবস পর্য্যন্ত কুইনাইন্‌ প্রয়োগ করিয়া পরে ৬ দিবস পর্য্যন্ত ক্ষান্ত রাখিবে।

৬। এক গ্রেণ্‌ বা দেড় গ্রেণ্‌ মাত্রায় প্রতি ঘণ্টায় বা ২ ঘণ্টা অন্তর বিরামা-বস্থাতে প্রয়োগ। ডাং ওয়ারিং কহেন যে, বিরেচন ও বমন দ্বারা পাকাশয় ও অন্ত্র পরিষ্কার করিয়া এইরূপে কুইনাইন্‌ প্রয়োগ করিলে অধিক মাত্রায় প্রয়োগ অপেক্ষা শীঘ্র ফলোৎপাদন হয়।

৭। খাওন ভিন্ন অন্য প্রকারেও কুইনাইন্‌ ব্যবহার করিলে উপকার হয়। যথা, কম্প হইয়া জ্বর আসিবার পূর্ব্বে ৮ গ্রেণ্‌ কুইনাইন্‌ অর্দ্ধ আউন্স্‌ সুরাতে দ্রব করিয়া মেরুদণ্ডের উপর ইহার অর্দ্ধেক মর্দ্দন করিবে, ১৫ মিনিট্‌ পরে অবশিষ্ট অর্দ্ধেক মর্দ্দন করিবে। এই প্রকরণ করিলে আর জ্বর আইসে না। অথবা ১ ড্রাম্‌ কুইনাইন্‌ ন্যূন পরিমাণে সুরাবীর্য্য বা সুগন্ধ গন্ধক দ্রাবকে দ্রব করিয়া ২। ৪ ড্রাম্‌ শূকরের বসার সহিত মিলাইয়া মর্দ্দন করিবে। অপর, হাইপোডার্মিক্‌রূপে প্রয়োগ। ডাং ডব্‌লিউ জে মূর্‌ সাহেব নিম্নলিখিত ব্যবস্থা দেন। কুইনাইন্‌ ৩০ গ্রেণ্‌, জল-মিশ্র গন্ধক দ্রাবক ১০ মিনিম্‌ অথবা জম্বীরাম্ল যথা প্রয়োজন, জল অর্দ্ধ আউন্স্‌, একত্র মিলাইয়া জ্বর আসিবার প্রাক্কালে ইহার অর্দ্ধ ড্রাম্‌ হাইপোডার্মিক্‌রূপে প্রয়োগ করিবে। তিনি কহেন যে, এইরূপে ৪। ৫ গ্রেণ্‌ কুইনাইন্‌ ব্যবহার করিলে ২০।২৫ গ্রেণ্‌ খাওনের তুল্য ফল হয়। পর্য্যায়জ্বরে এবং অনুপর্য্যায় (রিমি-টেণ্ট্‌) জ্বরে তিনি ব্যবহার করিয়াছেন। কুইনাইন্‌ ভক্ষণ দ্বারা রোগের প্রতীকার না হইলে, অথবা, পাকাশয়ের উগ্রতা-বশতঃ কুইনাইন্‌ অসহ্য হইলে, আর দুর্দ্দম জ্বর এবং উৎকট স্নায়ু-শূল রোগে শীঘ্র প্রতিকার প্রয়োজন হইলে এইরূপে কুইনাইন্‌ ব্যবস্থেয়। অপর, কখন কখন কুইনাইন্‌ এণ্ডর্মিক্‌রূপেও ব্যবহার করা যায়।

কিন্তু ইহাতে স্থানিক উগ্রতা অত্যন্ত হয়। অপিচ, পাকাশয়ে কুইনাইন্ সহ্য না হইলে ৫।১০ গ্রেণ পরিমাণে, কিঞ্চিৎ আরবি গঁদের মণ্ড এবং অহিফেণের অরিষ্ট সহযোগে গুহ্যদ্বারে পিচকারি দ্বারা প্রয়োগ করা যায়।

পর্য্যায়জ্বরে কুইনাইন প্রয়োগ বিবর যাহা কথিত হইল, তাহাতে এই উপলব্ধ হয় যে, পর্য্যায় জ্বরে, যেন তেন প্রকারেণ কুইনাইন্ প্রয়োগ করিলেই উপকার হয়। অধিক মাত্রায় প্রয়োগ বিষয়ে বক্তব্য এই যে, উৎকট জ্বরেই ইহা ব্যবস্থা করিবে। সামান্য জ্বরে অধিক মাত্রায় প্রয়োগ করিলে রোগীর বিস্তর ক্লেশ হইবার সম্ভাবনা। এ ভিন্ন, প্রয়োজনাভাব।

পর্য্যায়জ্বরে কুইনাইন্ প্রয়োগ বিষয়ে এই প্রদেশে যে প্রবাদ আছে, যে, ইহা দ্বারা জ্বর কেবল কয়েক দিবসের নিমিত্ত সাম্য হইয়া থাকে, পরে পুনরায় প্রকাশ পায়, তাহা নিতান্ত অমূলক নহে। ডোমিনিকা প্রদেশস্থ ডাং ক্লার্ক কহেন যে, জ্বর ত্যাগ পাইবার পরেই যদ্যপি কুইনাইন্ সেবন রহিত করা যায়; তবে একাহিক জ্বরে সপ্তাহের পর, দ্ব্যহিক জ্বরে দ্বিসপ্তাহের পর, এবং ত্র্যহিক জ্বরে তিন সপ্তাহের পর জ্বর পুনঃ প্রকাশ পায়। ইহাতে বোধ হয় যে, জ্বর অপ্রকাশিত ভাবে অন্তর্গত থাকে। অতএব উচিত যে, জ্বর ত্যাগ হইবার পর ও কিছু দিন পর্য্যন্ত কুইনাইন্ সেবন করিবে, তাহা হইলে পুনঃ জ্বর হইবার আশঙ্কা থাকে না।

এ ভিন্ন, অন্যান্য প্রকার জ্বরেতেও কুইনাইন্ ব্যবহৃত হয়। যথা, টাইফস্ জ্বরে, ডাং ডণ্ডাস্ অধিক মাত্রায় কুইনাইন্ প্রয়োগ করিতে অনুমতি দেন। কিন্তু গত ক্রিমিয়ার যুদ্ধে যথোচিত পরীক্ষা দ্বারা স্থির হইয়াছে যে, এ জ্বরে কুইনাইন্ দ্বারা কোন উপকার হয় না। টাইফয়েড্ জ্বরে কুইনাইন্ দ্বারা জ্বর আশু দমন হয় না বটে, কিন্তু অল্প মাত্রায় দ্রাবক সহযোগে প্রয়োগ করিলে ক্ষুধা বৃদ্ধি হয়, শরীরে বলাধান হয় ও জ্বর ক্রমশঃ সাম্য হয়। ডাং মর্চিসন্ নিম্নলিখিত ব্যবস্থা দেন; কুইনাইন্ ।০ গ্রেণ্ হইতে অর্দ্ধ গ্রেণ্, জলমিশ্র গন্ধক দ্রাবক ১৫—২৫ মিনিম্, কমলার পাক ॥০ আং, একোয়া কারুই ১ আং, ৩।৫ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে।

সূতিকা জ্বরে, ডাং ক্যাবানিলাস্ কয়েক জন রোগীকে কুইনাইন্ প্রয়োগ করিয়াছিলেন, তাহাতে বিলক্ষণ উপকার হইয়াছিল। তিনি প্রথমতঃ বমন করাইয়া, এবং পাকাশয় প্রদেশে পুল্টিস্ প্রয়োগ করিয়া, পরে ১॥০ গ্রেণ্ বা ২ গ্রেণ্ মাত্রায় প্রতি ঘণ্টায় কুইনাইন্ প্রয়োগ করিয়াছিলেন।

অপর, গোদ ও কুরন্দাদি রোগে, পর্য্যায়রূপে স্থানিক প্রদাহ ও জ্বর হইলে, কুইনাইন্ দ্বারা মহোপকার হয়। এই সকল রোগ জ্বর হইলেই বৃদ্ধি হয়; কুইনাইন্ দ্বারা জ্বর নিবারণ হইলে রোগ কেবল বৃদ্ধি হইতে পায় না এমত নহে, বরং ক্রমশঃই হ্রাস হইতে থাকে।

সপর্য্যায় বক্ষঃশূল ( এঞ্জাইনা পেক্টোরিস্‌ ); শিরঃশূল; সপর্য্যায় শ্বাস কাশ; হিক্কা এবং অপরাপর সপর্য্যায় রোগে কুইনাইন্‌ প্রধান উপায়। অপর, বিবিধ প্রকার স্নায়ুশূলে ( নিউরাল্‌জিয়া ) কুইনাইন্‌ দ্বারা উপকার হয়।

প্লীহা রোগে, বিশেষতঃ রোগ পর্য্যায়-জ্বর সমন্বিত হইলে কুইনাইন্‌ আমাদিগের প্রধান অবলম্বন। দ্রাবক সহযোগে, এবং জ্বর হ্রাস হইলে লৌহ সহযোগে, প্রয়োগ করিলে আশু প্রতিকার লাভ হয়।

বসন্ত, হাম, স্কার্লাটীনা, এরিসিপেলাস্‌ প্রভৃতি রোগে জ্বর যখন বিকৃত হইয়া টাইফএড্‌ লক্ষণ প্রাপ্ত হয়, তখন কুইনাইন্‌ জলমিশ্র গন্ধক দ্রাবক সহযোগে প্রয়োগ করিলে বলকারক হইয়া উপকার করে। এতৎ সহযোগে পোর্ট্‌ আসব ও পুষ্টিকর আহার বিধান করিবে। ডাং মোসর্‌ কহেন যে, বসন্ত রোগে প্রথমাবধি শেষ পর্য্যন্ত ২ গ্রেণ্‌ মাত্রায় কুইনাইন্‌ প্রতি ঘণ্টায় প্রয়োগ করিলে বিস্তর উপকার হয়।

ফুস্‌ফুস্‌ প্রদাহ ( নিউমোনিয়া ), ফুস্‌ফুসাবরণ প্রদাহ ( প্লুরিসী ) আদি রোগে, পরিণত অবস্থায়, পূয জন্মিয়া টাইফএড্‌ লক্ষণ, যথা, নাড়ী অত্যন্ত চঞ্চল বা বৈষম্য দোষযুক্ত; জিহ্বা শুষ্ক ও পাটলবর্ণ; কণ্ডাক্ষেপ; মৃদু প্রলাপ ইত্যাদি প্রকাশ পাইলে; গ্যাঙ্গ্রিন্‌ অব্‌ দি লংস্‌ [ শটিত ফুস্‌ফুস্‌ ] রোগে, কুইনাইন্‌ দ্রাবক সংযুক্ত করিয়া প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়। এতৎ সহযোগে আসব ও পুষ্টিকর আহার ব্যবস্থা করিবে। বৃহৎ পূয সঞ্চয়, বিস্তীর্ণ বা শটিত ক্ষতাদিতে পূয়জ জ্বর [ হেক্‌টিক্‌ ফিবর্‌ ] প্রকাশ পাইয়া রোগী দুর্ব্বল হইলে, এবং টাইফএড্‌ লক্ষণ প্রকাশ পাইলে, এই প্রকার চিকিৎসা মহোপকারক।

সর্দিগর্মি [ সান্‌ষ্ট্রোক্‌ ] রোগে কুইনাইন্‌ পিচকারি দ্বারা চর্ম্ম-নিম্নস্থ ঝিল্লি মধ্যে বিশেষ উপযোগিতার সহিত ব্যবহৃত হয়।

দুষ্ট ক্ষতে ও পূয়যুক্ত গহ্বরে কুইনাইন্‌ বাহ্য প্রয়োগে উপকার করে।

যক্ষ্মা রোগে এবং স্ক্রফিউলা ও তজ্জনিত বিবিধ রোগে এবং স্কর্বী রোগে কুইনাইন্‌ বলকারক ও আগ্নেয় হইয়া উপকার করে। পুরাতন যক্ষ্মা আদি ক্ষীণকর পীড়ায় অতি-ঘর্ম্ম নিবারণার্থ কুইনাইন্‌ উপযোগী। ঘর্ম্মাতিশয্য দমনার্থ ডাং রিঙ্গার্‌ নিম্নলিখিত ব্যবস্থার বিস্তর প্রশংসা করেন; কোয়াইনিয়া, সল্‌ফেট্‌ অব্‌ জিঙ্ক্‌ ও গন্ধক দ্রাবক একত্রে মিশ্রিত করিয়া রাত্রিকালে প্রয়োজ্য। অতিসার রোগে শেষাবস্থায় জীবনী-শক্তি ক্ষীণ হইয়া পড়িলে কুইনাইন্‌ বিধেয়। প্রয়োজন মতে অহিফেণ বা কর্পূর, দ্রাবক বা কড্‌লিভর্‌ অয়েল্‌, বা লৌহ সহযোগে প্রয়োজ্য।

মৃগী রোগে যখন রোগ কেবল স্নায়ুবিকার জন্য হয়, অথবা যখন পর্য্যায়ভাব ধারণ করে, আর যখন জীবনী-শক্তি ও স্নায়ুশক্তি ক্ষীণ হইয়া পড়ে, তখন কুইনাইন্‌ দ্বারা উপকার হয়। বিরাম অবস্থায় ৫—১৫ গ্রেন্‌ মাত্রায় কুইনাইন্‌ ব্যবস্থা

করিতে ডাং ব্রৌন্ সিকার্ড্ অনুমতি করেন। প্রয়োগের পূর্ব্বে অস্ত্র পরিষ্কার করিয়া লইবে।

তরুণ বাত রোগে ফ্রেঞ্চ্ চিকিৎসকেরা কুইনাইন্ ব্যবহার করেন। মোং ব্রিকেট্ অধিক মাত্রায় কুইনাইন্ প্রয়োগ করিতে ব্যবস্থা দেন। তাঁহার মতে দ্বাদশ ঘণ্টার মধ্যে ৬০—৯০ গ্রেণ্ ক্রমশঃ প্রয়োগ করিবে; এইরূপ দুই তিন দিবস প্রয়োগ করিয়া রোগ কিঞ্চিৎ দমন হইলে, ক্রমশঃ মাত্রা হ্রাস করিবে। তিনি এইরূপে ২৩ জন রোগীর চিকিৎসার বিষয় লিখিয়াছেন, তন্মধ্যে ১৯ জনের ২৪ ঘণ্টার মধ্যেই রোগের উপশম বোধ হইয়াছিল; আর, সকলেরই ৫ দিবসের মধ্যে সন্ধির বেদনা ও ফুলা অবসিত হইয়াছিল। অপর, ইহাদের তৃতীয়াংশেরও অধিক জনের হৃৎপিণ্ড রোগ সম্বলিত ছিল। চিকিৎসার পর দুই জন মাত্রের রোগ পুনঃ প্রকাশ পাইয়াছিল। মোং ডিবর্জ্জী সাহেবও এই মতের পোষক। কেবল এত অধিক মাত্রায় কুইনাইন্ প্রয়োগ করা তিনি অপ্রয়োজন বিবেচনা করেন। তিনি কহেন যে, অল্প মাত্রায় প্রয়োগ করিলে সমান ফল লাভ হয়। এস্থানে উল্লেখ করা উচিত যে, এইরূপ অধিক মাত্রায় কুইনাইন্ দ্বারা এ রোগের চিকিৎসা করাতে প্যারিস্ নগরের হস্পিটালে কয়েক জন রোগীর মৃত্যু হয়, তদবধি এ প্রণালী প্রায় পরিত্যক্ত হইয়াছে।

ডাং ডেল্ভো, এস্কেরাইডিজ্ লাম্ব্রিকইডিজ্ নামক কৃমিরোগে ব্যবহার করিয়া উপকার প্রাপ্ত হইয়াছেন। ২—১০ বৎসরের বালকদিগের পক্ষে ৩৬ গ্রেণ্ মাত্রায়, ও যুবকদিগের পক্ষে ৯ গ্রেণ্ মাত্রায় ২৪ ঘণ্টার মধ্যে প্রয়োগ করিবে। সূত্রবৎ কৃমিরোগে সল্ফেট্ গুহ্যমধ্যে পিচকারি দ্বারা প্রয়োগ করিলে উপকার হয়।

অপর, অধিক পরিমাণে স্তনে দুগ্ধ সংগ্রহ, রক্তস্রাব, স্পার্ম্মেটোরিয়া, অধিক পূয সংগ্রহ আদি রোগে ইহা বিশেষ উপযোগিতার সহিত ব্যবহৃত হয়।

কুইনাইনের মাত্রা। ১ গ্রেণ্ হইতে ৩ গ্রেণ্ পর্য্যন্ত বলকারক; ৩ গ্রেণ্ হইতে ১০ গ্রেণ্ পর্য্যন্ত পর্য্যায়নিবারক।

কুইনাইন্ প্রস্তুত করিয়া লইলে যে জল অবশিষ্ট থাকে, তাহা হইতে এক প্রকার নির্দ্দিষ্ট-আকারবিহীন দ্রব্য প্রস্তুত হয়। ইহাকে কুইনাইডাইন্ বা এমর্ফস্ কুইনাইন্ কহে। ইহার ক্রিয়া কুইনাইনের তুল্য। এই দ্রব্য মুখস্রাবে অদ্রবণীয় অতএব আস্বাদ রহিত, কিন্তু সেবন করিলে পাকাশয়স্থ অম্লরসে দ্রব হয়। এই নিমিত্ত কুইনাইনের তিক্ততা প্রযুক্ত সেবন করিতে রোগী অসম্মত হইলে, ইহা প্রয়োগ করা যায়। মাত্রা, ১—১০ গ্রেণ্।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, টিংচ্যুরা কোয়াইনি; ইংরাজী, টিংচর্ অব্ কোয়াইনা। সল্ফেট

অব্ কোয়াইনা, ১৬০ গ্রেণ্; কমলার ত্বকের অরিষ্ট, ১ পাইন্ট্। মৃদু সন্তাপ দ্বারা অরিষ্টেতে কুইনাইন্ দ্রব করিবে, পরে, ৩ দিবস পর্য্যন্ত আবৃত পাত্র মধ্যে রাখিয়া মধ্যে মধ্যে আলোড়ন করিবে, অবশেষে ছাঁকিয়া লইবে। মাত্রা, ১ ড্রাম্—২ ড্রাম্। ইহার প্রতি ড্রামে ১ গ্রেণ্ কুইনাইন্ আছে।

২। ল্যাটিন্, পাইলুলা কোয়াইনি; ইংরাজী, পিল্ অব্ কোয়াইনা। সল্‌ফেট্ অব্ কোয়াইনা, ৬০ গ্রেণ্; গোলাবফুলের খণ্ড, ২০ গ্রেণ্। একত্র মর্দ্দন করিয়া লইবে। ইহার ৪ গ্রেণে ৩ গ্রেণ্ সলফেট্ অব্ কোয়াইনা আছে। মাত্রা, ১ গ্রেণ্—১০ গ্রেণ্।

৩। ল্যাটিন্, ভাইনম্ কোয়াইনি; ইংরাজী, ওয়াইন্ অব্ কোয়াইনা। সল্‌ফেট্ অব্ কোয়াইনা, ২০ গ্রেণ্; জম্বীরাম্ল, ৩০ গ্রেণ্; অরেঞ্জ্ ওয়াইন্, ১ পাইন্ট। দ্রব করিয়া ৩ দিবস পর্য্যন্ত আবৃত পাত্র মধ্যে ভিজাইয়া মধ্যে মধ্যে নাড়িবে, অবশেষে ছাঁকিয়া লইবে। ইহার প্রতি আউন্সে ১ গ্রেণ্ কুইনাইন্ আছে। মাত্রা, ॥০ আং—১ আং।

৪। ল্যাটিন্, টিংচুরা কোয়াইনি এমোনিয়েটা; ইংরাজী, এমোনিয়েটেড্ টিংচর্ অব্ কোয়াইনা। সল্‌ফেট্ অব্ কুইনিয়া, ১৬০ গ্রেণ্; এমোনিয়া দ্রব ২॥০ আউন্স্; পরীক্ষিত সুরা, ১৭॥০ আউন্স্। সল্‌ফেট্ অব্ কোয়াইনাকে মৃদু সন্তাপ দ্বারা সুরায় দ্রব করিয়া, এমোনিয়া দ্রব সংযোগ করিবে। মাত্রা ॥০—২ ড্রাম্।

২। সিঙ্কোনিয়া।

এই বীর্য্য পেল্ বার্কতেই অধিক পাওয়া যায়। ইহার গন্ধক-দ্রাবকযুক্ত লবণ (সল্‌ফেট অব্ সিঙ্কোনিয়া) ঔষধার্থ ব্যবহার্য্য।

ইহার ক্রিয়া কুইনাইনের ন্যায় বলকারক ও পর্য্যায়নিবারক; কিন্তু অপেক্ষাকৃত মৃদু। সেবন করিলে কুইনাইনের তুল্য কর্ণে শব্দ ও দৃষ্টির বৈষম্য উপস্থিত করে না, কিন্তু শিরঃপীড়া উপস্থিত করে।

সামান্য পর্য্যায়জ্বরে কুইনাইনের পরিবর্ত্তে ব্যবহৃত হয়। এবং দৌর্ব্বল্য ও স্নায়ুশূল আদি রোগেও ব্যবহার করা যায়। কিন্তু কুইনাইনের তুল্য গুণকর নয়। মাত্রা, ১ গ্রেণ্ হইতে ১০ গ্রেণ্ পর্য্যন্ত।

৩। কোয়াইনিডিয়া।

এই বীর্য্য ফাইব্রস্ কার্থেজিনা বার্কেতেই অধিক পাওয়া যায়। ইহার গন্ধক সংযুক্ত লবণ (সলফেট্ অব্ কোয়াইনিডিয়া) ঔষধার্থ ব্যবহৃত হয়। ইহার ক্রিয়া কুইনাইনের ন্যায় বলকারক ও পর্য্যায়নিবারক, কিন্তু তত প্রবল নহে। মাত্রা, ১ গ্রেণ্ হইতে ১০।২০ গ্রেণ্ পর্য্যন্ত। ডাং পীকক্ কহেন যে, ইহা দ্বারা স্নায়ুবিকার জন্মে না।

———

১৮ শ বলকারক।

## স্বর্ণসূত্রমূল। মিস্‌মী তিতা।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| কপ্টিস্। | গোল্‌ড্‌ থ্রেড্‌ রূট্‌। |
| (Coptis) | (Gold-thread Root) |

(ব্রিটিশ্‌ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই)

র‍্যানন্‌কিউলেসি জাতীয় কপ্টিস্‌ ট্রাইফোলিয়া নামক বৃক্ষের মূল। মার্কিন খণ্ডে এবং এতৎ প্রদেশে আশাম রাজ্যস্থ পার্ব্বত্য অঞ্চলে জন্মে। শুষ্ক মূল বেত্র-নির্ম্মিত ক্ষুদ্র স্থালির মধ্যে করিয়া আসাম হইতে আনীত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ব। কাকপক্ষবৎ স্থূল, বক্র, বন্ধুর, ভঙ্গুর; বাহ্য প্রদেশ ধূষর; অভ্যন্তর উজ্জ্বল পীতবর্ণ। কখন কখন এক অন্ত হইতে কেশবৎ সূক্ষ্ম শাখা সকল নির্গত হয়। ঈষৎ সদ্গন্ধযুক্ত; অত্যন্ত তিক্ত; চর্ব্বণ করিলে লালা পীতবর্ণ হয়। জল ও সুরা দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়। ইহাতে এক প্রকার পীতবর্ণ তিক্ত বীর্য্য পাওয়া যায়; ইহাতে গ্যালিক্‌ এসিড্‌ নাই।

ক্রিয়া। বিশুদ্ধ তিক্ত বলকারক ও আগ্নেয়। রোগান্তে দৌর্ব্বল্য এবং মন্দাগ্নি থাকিলে বিলক্ষণ উপকার করে।

চূর্ণের মাত্রা, ৫ গ্রেণ্‌ হইতে ১৫ গ্রেণ্‌ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্‌, টিংচ্যুরা কপ্‌টিডিস্‌; ইংরাজী, টিংচর্‌ অব্‌ কপ্‌টিস্‌। কপ্‌টিস্‌ মূলচূর্ণ, ২॥০ আং; পরীক্ষিত সুরা, ২ পাং। ম্যাসরেসন্‌ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ॥০—২ ড্রাম্‌।

২। ল্যাটিন্‌, ইন্‌ফিউজম্‌ কপ্‌টিডিস্‌; ইংরাজী, ইন্‌ফিউজন্‌ অব্‌ কপ্‌টিস্‌। কপ্‌টিস্‌ মূলচূর্ণ, ৪ ড্রাম্‌; স্ফুটিত পরিস্রুত জল, ১ পাং। ২ ঘণ্টা পর্য্যন্ত আবৃত পাত্রমধ্যে রাখিয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১।২ আং।

---

১৯শ বলকারক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| কস্পেরাই কর্টেক্স্‌। | কস্পেরিয়া বার্ক্‌। |
| (Cuspariæ Cortex) | (Cusparia Bark) |

রুটেসি জাতীয় গ্যালিপিয়া কস্পেরিয়া নামক বৃক্ষের বল্কল্‌। ইহাকে অ্যাঙ্গ-ষ্টিয়ুরা বার্ক্‌ও বহে। জন্মস্থান দক্ষিণ আমেরিকা।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। চেপ্টা বা নলাকারে গুটিত ; বাহ্য প্রদেশ ধূসরবর্ণ ত্বক্ দ্বারা আচ্ছাদিত ; অভ্যন্তর পাটলবর্ণ, সৌত্রিক, এবং অনায়াসে পাতলা পাতলা স্তবকে উঠান যায়। অভ্যন্তর প্রদেশে যবক্ষার দ্রাবক সংলগ্ন করিলে রক্তবর্ণ হয় না। ইহাতে বায়ুতৈল, কস্পেরিন্ বা অ্যাঙ্গষ্টিউরিন্ নামক তিক্ত দ্রব, এবং ধূনা পাওয়া যায়।

পূর্ব্বে ইহার পরিবর্ত্তে কুঁচিলার বল্কল্ কৃত্রিম করিয়া বিক্রয় করিত। এই দুই বল্কল্ সহজেই বিভিন্ন করা যাইতে পারে। কস্পেরিয়ার বল্কলের অভ্যন্তর প্রদেশে যবক্ষার দ্রাবক সংলগ্ন করিলে রক্তবর্ণ হয় না, কুঁচিলার বল্কল্ ঘোর লোহিতবর্ণ হয়।

ক্রিয়া। উত্তেজক, বলকারক, আগ্নেয় ও জ্বরঘ্ন। অধিক মাত্রায় ভেদ ও বিবমিষা উপস্থিত করে।

আময়িক প্রয়োগ। পর্য্যায়জ্বরে এবং অনুপর্য্যায়জ্বরে, ইহা বিলক্ষণ উপকারক। বিকারগ্রস্ত জ্বরে, বিশেষতঃ অন্নবহা নালীর ক্রিয়া বৈষম্য বিধায় ভেদ বমনাদি থাকিলে ইহা দ্বারা বিস্তর উপকার হয়।

অজীর্ণ রোগে এবং উদরাময় ও অতিসার রোগের শেষাবস্থায় ইহার দ্বারা বিস্তর উপকার হয়।

চূর্ণের মাত্রা ১০ গ্রেণ্ হইতে ৪০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্ ইন্‌ফিউজম্ কস্পেরাই ; ইংরাজী, ইন্‌ফিউজন্ অব্ কস্পেরিয়া। কস্পেরিয়া স্থূলচূর্ণ, ॥০ আং ; পরিস্রুত জল [ ১২০ তাপাংশ ], ১০ আং। আবৃত পাত্রমধ্যে ২ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—২ আং।

---

## ২০ শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| জেন্সিয়েনি র‍্যাডিক্স্। | জেন্সিয়েন্ রূট্। |
| [ Gentianæ Radix ] | [ Gentian Root ] |

জেন্সিয়েনেসি জাতীয় জেন্সিয়ানা ল্যুটিয়া নামক বৃক্ষের শুষ্ক মূল। ইউরোপ-খণ্ডস্থ পার্ব্বত্য প্রদেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। অর্দ্ধ ইঞ্চ্ হইতে এক ইঞ্চ্ স্থূল এবং কয়েক ইঞ্চ্ হইতে ১ ফুট্ দীর্ঘ ; শাখাবিশিষ্ট ; বাহ্য প্রদেশ ধূসরবর্ণ, কুঞ্চিত, পাকান ; অভ্যন্তর পীত-পাটল ; লঘু ; সান্তর ; বিশেষ গন্ধযুক্ত ; অত্যন্ত তিক্ত ও ঈষৎ মিষ্ট আস্বাদ। ইহাতে জেন্সিয়েনিন্ নামক তিক্ত বীর্য্য, জেন্টিসিক্ নামক অম্ল, বায়ু তৈল, শর্করা, গঁদ ইত্যাদি আছে। জল ও সুরা দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয় ;

ইহাতে গ্যালিক্ এসিড্ বা টানিন্ নাই। ইহার ফান্টে সীস শর্করা এবং সল্‌ফেট্ অব্ জিঙ্ক্ অধঃস্থ হয়; অভিষব সংযোগ করিলে সুরোৎসেক হইয়া এক প্রকার সুরা প্রস্তুত হয়। সুইসেরা তাহা পান করে।

ক্রিয়া। বিশুদ্ধ তিক্ত বলকারক ও আগ্নেয়; ইহা দ্বারা ধমনীর চাঞ্চল্য হয়। সেবন করিলে ঘর্ম্ম ও প্রস্রাব তিক্ত হয়। অধিক মাত্রায়, বিবমিষা, বমন ও ভেদ উপস্থিত হয়। প্ল্যাকি কহেন যে, জেন্‌সিয়েন্ জলের সহিত চুয়াইয়া সেবন করিলে মাদকতা উপস্থিত করে।

আময়িক প্রয়োগ। অজীর্ণ রোগে এবং রোগান্তে দৌর্ব্বল্য থাকিলে প্রয়োজ্য। কিন্তু জ্বর বা অন্ত্র মধ্যে প্রদাহ থাকিলে নিষিদ্ধ।

জরায়ু-স্কন্ধ প্রণালী সংকীর্ণ হইলে ডাং অ্যাবেলিং ইহার টেন্ট্ ব্যবহার করিতে অনুমতি দেন। ইহার এক খণ্ড প্রয়োজন মত সরু করিয়া, জরায়ু মুখে প্রবিষ্ট করিয়া রাখিলে রস শোষণ দ্বারা ক্রমশঃ ফুলিয়া উঠে, সুতরাং জরায়ু-মুখ ও প্রণালীকে বিস্তারিত করে।

জেন্‌সিয়েন্ চূর্ণের মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ৩০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ জেন্‌সিয়েনি; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট্ অব্ জেন্‌সিয়েন্। জেন্‌সিয়েন্ কুট্টিত, ১ পৌং; স্ফুটিত পরিস্রুত জল, ১ গ্যাং। দুই ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ১৫ মিনিট পর্য্যন্ত ফুটাইবে। অবশেষে ছাঁকিয়া নিঙ্গড়াইয়া, জলস্বেদন যন্ত্র দ্বারা যথাযোগ্য গাঢ়ত্ব প্রাপ্ত করাইবে। মাত্রা, ৫ গ্রেণ—২০ গ্রেণ্।

২। ল্যাটিন্, ইন্‌ফিউজম্ জেন্সিয়েনি কম্পজিটম্; ইংরাজী, কম্পৌণ্ড্ ইন্‌ফিউজন্ অব্ জেন্সিয়েন্। জেন্সিয়েন্ খণ্ড খণ্ড, ৬০ গ্রেণ্; তিক্ত কমলার ত্বক্ ৬০ গ্রেণ্; সরস জম্বীর ত্বক্, ।০ আং; স্ফুটিত পরিস্রুত জল, ১০ আং। ১ ঘণ্টা পর্য্যন্ত আবৃত পাত্রমধ্যে ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১ আং—২ আং।

৩। ল্যাটিন্, মিশ্‌চ্যুরা জেন্সিয়েনি; ইংরাজী, জেন্সিয়েন্ মিক্‌শ্চর্। জেন্সিয়েন্ খণ্ড, ।০ আং, তিক্ত কমলার ত্বক্ কুট্টিত, ৩০ গ্রেণ্; ধনিয়া, ৩০ গ্রেণ্; পরীক্ষিত সুরা, ২ আং; পরিস্রুত জল, ৮ আং। প্রথমতঃ জেন্সিয়েন্, কমলার ত্বক্ ও ধনিয়াকে আবৃত পাত্রমধ্যে সুরাতে দুই ঘণ্টা পর্য্যন্ত ভিজাইবে, পরে জল সংযোগ করিয়া দুই ঘণ্টার পর ছাঁকিয়া লইবে। মাত্রা, ॥০ আং—২ আং।

৪। ল্যাটিন্, টিংচ্যুরা জেন্সিয়েনি কম্পজিটা; ইংরাজী, কম্পৌণ্ড্ টিংচর্ অব্ জেন্সিয়েন্। জেন্সিয়েন্ কুট্টিত, ১॥০ আং; তিক্ত কমলার ত্বক্ কুট্টিত, ৳০ আং, এলাইচের বীজ কুট্টিত, ।০ আং; পরীক্ষিত সুরা, ১ পাং। পার্কোলেশন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা ॥০ ড্রাম্—২ ড্রাম্।

২১শ বলকারক।

ল্যাটিন।

লপ্যুলস্।

(Lupulus)

ইংরাজী।

হপ্।

(Hop)

ক নং ৪



খ

হিউম্যুলস্ লপ্যুলস্। ক; পুং বৃক্ষ। খ; স্ত্রী বৃক্ষ।

অর্টিকেসি জাতীয় হিউম্যুলস্ লপ্যুলস্ নামক ক্ষুদ্র লতার পুষ্পগুচ্ছ বা ক্যাট্কিন। স্ত্রী-জাতীয় লতার পুষ্প। ইংলণ্ড দেশের নানা স্থানে জন্মে। ক্যাটকিন্ সকল সেপ্টেম্বর মাসে সংগ্রহ করিয়া অগ্নি সন্তাপে শুষ্ক করিয়া লয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। পদ্ম কলির ন্যায় আকার, ক্ষুদ্র ক্ষুদ্র পত্র (ব্র্যাক্টস্) দ্বারা শল্কাকারে আচ্ছাদিত। এই পত্র সকল হরিৎমিশ্রিত পীতবর্ণ; এবং ইহাদের মূলে লপ্যুলিন্ নামক এক প্রকার স্বর্ণ বর্ণ রেণু সংলগ্ন থাকে; বিশেষ সদ্গন্ধযুক্ত; অত্যন্ত তিক্ত ও ঈষৎ কষায় আস্বাদ; জল ও সুরাদ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়। পূর্ব্বোক্ত লপ্যুলিন্ নামক রেণুতেই হপের সমুদায় ধর্ম্ম অবস্থিতি করে; ইহাতে বায়িতৈল, লপ্যুলাইট্ নামক তিক্ত দ্রব্য, ট্যানিক্ এসিড্ এবং ধূনা আছে।

ক্রিয়া। বলকারক, আগ্নেয়, নিদ্রাকারক, বেদনানিবারক ও ঈষৎ সঙ্কোচক। লপ্যুলাইট্ নামক তিক্ত বীর্য্য থাকা প্রযুক্ত ইহা বলকারক ও আগ্নেয়; বায়ি-তৈল থাকা প্রযুক্ত মাদক, নিদ্রাকারক ও বেদনানিবারক; আর ট্যানিক্ এসিড্ থাকা প্রযুক্ত সঙ্কোচক। বীয়র্ নামক আসব প্রস্তুত করিতে ইহা ব্যবহৃত হয়।

আময়িক প্রয়োগ। জ্বররোগে, অনিদ্রা ও প্রলাপ থাকিলে, মদাতঙ্ক রোগে এবং উন্মাদরোগে, হপ্ স্নায়বীয় উগ্রতা ও দৌর্ব্বল্য নিবারণ করিয়া বিলক্ষণ উপ-কার করে। বিশেষতঃ কোন কারণ বশতঃ অহিফেণ নিষিদ্ধ হইলে, হপ্ বা ইহার রেণু লপ্যুলিন্ বিশেষ উপকার করে। হপের বালিশ মস্তকে দিলে নিদ্রাবেশ হয়। অপর, জননেন্দ্রিয়ের উগ্রতা সাম্য করনার্থ ইহা বিশেষ উপযোগী। এ বিধায় প্রমেহ রোগে লিঙ্গোচ্ছাস নিবারণার্থ ও লিঙ্গনালস্থ শ্লৈষ্মিক ঝিল্লির উগ্রতা দমনার্থ ইহা প্রয়োগ করা যায়। এ ভিন্ন, শুক্র-মেহ, (স্পর্ম্মেটোরিয়া) স্বপ্নদোষ, কামোন্মাদ (নিম্ফোমেনিয়া) আদি যে সকল রোগে জননেন্দ্রিয়কে শান্তভাবে

রাখা আবশ্যক, তাহাতে লপ্যুলিন্ বিশেষ গুণকারক। ১০—১৫ গ্রেণ্ মাত্রায় শয়নকালে প্রয়োগ করিবে। অপর শয্যায় প্রস্রাব রোগেও ইহা উপকার করে।

অপাক রোগে, হপ্ আগ্নেয় ও বলকারক হইয়া উপকার করে। অন্যান্য প্রকারে প্রয়োগ অপেক্ষা উত্তম এল্ আসব শ্রেষ্ঠ। পর্য্যায়জ্বরে লপ্যুলিন্ দ্বারা উপকার হয়।

অপর, অর্ব্বুদ ও ব্রণাদিতে বেদনা নিবারণার্থ হপের স্বেদ উপকারক। ক্ষতাদির উগ্রতা নিবারণার্থ ইহার মলম প্রস্তুত করিয়া ব্যবহার করা যায়।

লপ্যুলিনের মাত্রা, ৫ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ইন্‌ফিউজম্ লপ্যুলাই; ইংরাজী, ইন্‌ফিউজন্ অব্ হপ্। হপ্, ॥০ আং; ফুটিত পরিস্রুত জল, ১০ আং। ২ ঘণ্টা পর্য্যন্ত আবৃত পাত্র মধ্যে ভিজাইয়া ছঁকিয়া লইবে। মাত্রা, ১—২ আং।

২। ল্যাটিন্, একষ্ট্রাক্টম্ লপ্যুলাই; ইংরাজী, একষ্ট্রাক্ট্ অব্ হপ্। হপ্ ১ পোং; শোধিত সুরা, ১॥০ পাং; পরিস্রুত জল, ১ গ্যাং। হপ্‌কে সুরাতে সপ্তাহ পর্য্যন্ত ভিজাইয়া, নিঙ্গড়াইয়া, ছাঁকিয়া লইবে; পরে সুরা চুয়াইয়া ফেলিলে কোমল সার থাকিবে। তদনন্তর ঐ হপ্‌কে জলের সহিত ১ ঘণ্টা পর্য্যন্ত সিদ্ধ করিয়া নিঙ্গড়াইয়া ছাঁকিয়া লইবে; পরে জলস্বেদন যন্ত্র দ্বারা গাঢ় করিয়া কোমল সার প্রস্তুত করিবে। অবশেষে দুই সারকে একত্র করিয়া ১৪০ তাপাংশের অনধিক সন্তাপ দ্বারা যথাযোগ্য গাঢ়ত্ব প্রাপ্ত করাইবে। মাত্রা, ৫—২০ গ্রেণ্।

৩। ল্যাটিন্, টিংচ্যুরা লপ্যুলাই; ইংরাজী, টিংচর্ অব্ হপ্। হপ্, ২॥০ আং; পরীক্ষিত সুরা, ১ পাং। পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ১—২ ড্রাম্।

---

২২শ বলকারক।

গন্ধবোল।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| মর্হা। | মর্। |
| (Myrrha) | (Myrrh) |

টেরেবিন্থেসি জাতীয় বালসামোডেণ্ড্রন্ মর্হা নামক বৃক্ষের বল্কল হইতে ক্ষরিত গঁদ ও ধূনাযুক্ত রস। আরব্য ও অ্যাবিসিনিয়া দেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বিবিধাকার খণ্ড সকল; ঈষৎ স্বচ্ছ; পাটলবর্ণ; বিশেষ সদগন্ধযুক্ত; উগ্র ও তিক্ত আস্বাদ। ইহাতে বায়িতৈল, মর্হিন্ নামক তিক্ত ধূনা এবং গঁদ থাকে। প্রথমোক্ত দুই দ্রব্য, জলে দ্রব হয় না, কিন্তু সুরাতে

নং ৫




বালসামোডেন্ড্রন্ মর্হা।

দ্রবণীয়; গঁদ জলে দ্রব হয়। অতএব গন্ধবোলকে জলের সহিত মর্দ্দন করিলে ইমল্সন্ * (মিশ্র) প্রস্তুত হয়। ক্ষারজলে গন্ধবোল দ্রবণীয়। গন্ধবোলে নবক্ষার দ্রাবক দিলে রক্তবর্ণ হয়।

ক্রিয়া। ইহাতে বায়িতৈল থাকা প্রযুক্ত উত্তেজক, তিক্ত ধূনা থাকা প্রযুক্ত আগ্নেয় ও বলকারক। ইহার উত্তেজন ক্রিয়া মস্তিষ্কের উপর প্রকাশ পায় না; কিন্তু ফুস্ফুসীয় ও জরায়বীয় স্নায়ু সকলকে উত্তেজিত করিয়া কফনিঃসারক ও রজোনিঃসারক হয়। স্কুইল্ সহযোগে ইহার কফনিঃসারক ক্রিয়া, এবং মুসব্বর ও লৌহ সহযোগে ইহার রজোনিঃসরণ ক্রিয়া বৃদ্ধি পায়। অল্প মাত্রায় ক্ষুধার উদ্রেক করে, পরিপাক শক্তি বৃদ্ধি করে, শরীরে বলবিধান করে এবং অধিক শ্লেষ্মা নিঃসরণ হ্রাস করে; অধিক মাত্রায়, পাকাশয়ে উগ্রতা ও প্রদাহ জন্মায়। স্থানিক প্রয়োগে সঙ্কোচক ও উত্তেজক।

নিষেধ। নবপ্রদাহ থাকিলে নিষিদ্ধ।

আময়িক প্রয়োগ। রজোহ্রাস (এমিনোরিয়া) রোগে, মুসব্বর ও লৌহ সহযোগে ইহা বিলক্ষণ উপকার করে। ক্লোরোসিস্ ও শ্বেত প্রদর রোগেও ইহা দ্বারা উপকার হয়।

পুরাতন কাশ রোগে, বৃদ্ধাবস্থার শ্বাসকাশে, এবং যক্ষ্মা রোগে অধিক পূয ও শ্লেষ্মা নিঃসরণ লাঘবার্থ ইহা বিশেষ উপকারক। প্রয়োজন মতে অন্যান্য কফ-নিঃসারক ঔষধ সহযোগে, অথবা, লৌহ সহযোগে (লৌহাদি মিশ্ররূপে) প্রয়োগ করিবে।

গর্ভাবস্থায় স্নায়বীয় কাশ উপস্থিত হইলে, ডাং এন্টনি টড্ টম্সন্ কহেন যে, গন্ধবোল, অক্সাইড্ অব জিঙ্ক্ সহযোগে প্রয়োগ করিলে বিস্তর উপকার হয়।

রোগান্তে দৌর্ব্বল্য নিবারণার্থ, ডাং ওশানসী গন্ধবোল ব্যবহার করিতে অনুমতি দেন।

রোগান্তে মাড়িতে এবং মুখমধ্যে ক্ষতাদি হইলে, গন্ধবোলের অরিষ্ট, সিঙ্কোনার কাথ সহযোগে কুল্যরূপে ব্যবস্থা করিবে।

গন্ধবোলের মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগ রূপ।

ল্যাটিন্, টিংচ্যুরা মর্হি; ইংরাজী, টিংচর্ অব্ মর্; বাঙ্গালা, গন্ধবোলের

* ধূনা ও তৈলযুক্ত দ্রব্য জলের সহিত মর্দ্দন করিয়া মিশ্রিত করিলে ঐ মিশ্রকে ইমলসন্ কহে।

অরিষ্ট। গন্ধবোল স্থূল চূর্ণ, ২॥০ আং; শোধিত সুরা, ১ পাং। পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ১—২ ড্রাম্।

নিম্নলিখিত ঔষধ সকল প্রস্তুত করিতে গন্ধবোল ব্যবহৃত হয়; লৌহাদিমিশ্র; মুসব্বরাদি ক্বাথ; মুসব্বর এবং গন্ধবোল বটিকা; রেউচিন্যাদি বটিকা।

---

২৩শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| নেক্ট্যাণ্ড্রি কর্টেক্স্। | বেবীরু বার্ক্। |
| ( Nectandræ Cortex ) | ( Bebeeru Bark ) |

লরেসি জাতীয় নেক্ট্যাণ্ড্রা রোডিয়াই নামক বৃক্ষের বল্কল্। ব্রিটিশ গায়েনায় জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। প্রসারিত, চেপ্টা ও গুরু, ১।২ ফুট দীর্ঘ; ২—৬ ইঞ্চ্ প্রস্থ; ।০ ইঞ্চ স্থূল; বাহ্য প্রদেশ ধূষর; অভ্যন্তর ঘোর দারুচিনির ন্যায় বর্ণ; অত্যন্ত তিক্ত; কষায় ও উগ্র আস্বাদ। ইহাতে শতকরা ২॥০ অংশ বেবীরিয়া বা বেবীরাইন্ নামক বীর্য্য বা উপক্ষার, ২॥০ অংশ ট্যানিক্ এসিড্ এবং কিঞ্চিৎ ধূনা আছে। ঔষধার্থ এই বীর্য্যের গন্ধক দ্রাবক সংযুক্ত লবণ ( সল্‌ফেট অব্ বেবীরিয়া ) ব্যবহৃত হয়।

ক্রিয়া। বলকারক, পর্য্যায়নিবারক, সঙ্কোচক। ইহার পর্য্যায়নিবারণ ও বলকরণ ক্রিয়া ইহার বীর্য্য বেবীরিয়ার উপর নির্ভর করে। ঔষধার্থে বল্কল্ আর এক্ষণে ব্যবহৃত হয় না, ইহার বীর্য্যই ব্যবহৃত হয়।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| বেবীরাই সল্‌ফাস্। | সল্‌ফেট্ অব্ বেবীরিয়া। |
| ( Beberiae Sulphas ) | ( Sulphate of Beberia ) |

প্রস্তুত করণ। বেবীরু বার্ক্, স্থূলচূর্ণ, ১ পৌং; গন্ধক দ্রাবক, ॥০ আং; আর্দ্র চূণ, যথা-প্রয়োজন; এমোনিয়া দ্রব, যথা-প্রয়োজন; শোধিত সুরা, যথা-প্রয়োজন; জলমিশ্র গন্ধক দ্রাবক, যথা-প্রয়োজন; জল, ১ গ্যাং; পরিস্রুত জল, যথা-প্রয়োজন। ১ গ্যালন্ জলের সহিত গন্ধক-দ্রাবক মিশ্রিত করিয়া বেবীরু বার্কের সহিত ক্রমশঃ মিলাইবে; বার্ক সম্পূর্ণ আর্দ্র হইলে, ২৪ ঘণ্টা পর্য্যন্ত রাখিয়া দিবে। পরে পার্কোলেসন্ যন্ত্র মধ্যে স্থাপন করিয়া ক্রমশঃ অবশিষ্ট গন্ধক-দ্রাবক যুক্ত জল দিবে। সমুদায় নির্গত হইলে পর, নিঃসৃত জলকে গাঢ় করিয়া ১ পাইণ্ট্ করিবে, শীতল হইলে তাহার সহিত চূণ, জলমিশ্র করিয়া, অল্পে অল্পে আলোড়ন দ্বারা এ পরিমাণে মিলাইবে যে, যেন তাহার অম্লত্ব সম্পূর্ণ নাশ না হয়।

পরে ২ ঘণ্টা পর্য্যন্ত স্থিতাইয়া ছাঁকিবে। ছাঁকনিতে যাহা থাকিবে তাহাকে পরিস্রুত জল দ্বারা উত্তম রূপে ধৌত করিবে; যে জল অধঃস্থ হইবে তাহাতে এমোনিয়া দ্রব এ পরিমাণে সংযোগ করিবে যে, যেন তাহা কিঞ্চিৎ এমোনিয়ার গন্ধযুক্ত হয়। যাহা অধঃস্থ হইবে তাহা সংগ্রহ করিয়া ১০ আং শীতল জল দ্বারা দুইবার ধৌত করিবে; পরে হস্ত দ্বারা কিঞ্চিৎ চাপিয়া লইয়া, জলস্বেদন যন্ত্রোত্তাপে শুষ্ক করিবে। পরে, চূর্ণ করিয়া কাচভাণ্ড মধ্যে ৬ আং শোধিত সুরার সহিত মিলাইয়া ফুটাইবে; পরে কয়েক মিনিট পর্য্যন্ত স্থিতাইয়া সুরা ঢালিয়া লইবে; যাহা অবশিষ্ট থাকিবে তাহাকে পুনর্ব্বার সুরা মিলাইয়া ফুটাইয়া লইবে। এইরূপ পুনঃপুনঃ করিবে, যে পর্য্যন্ত না ইহা অসার হয়। তখন সমুদায় সুরা একত্র করিয়া, ৪ আং পরিস্রুত জল মিলাইয়া অধিকাংশ সুরা চুয়াইয়া লইবে। যাহা অবশিষ্ট থাকিবে, তাহাতে ক্রমশঃ জলমিশ্র গন্ধক দ্রাবক আলোড়ন করিয়া মিলাইবে, যে পর্য্যন্ত না ইহা ঈষৎ অম্লগুণযুক্ত হয়। পরে জলস্বেদন যন্ত্র দ্বারা শুষ্ক করিয়া, চূর্ণ করিবে। তদনন্তর, ১ পাইণ্ট শীতল জল ক্রমশঃ আবর্ত্তন দ্বারা ইহার সহিত উত্তম রূপে মিলাইয়া, ছাঁকিয়া গাঢ় করিবে। শর্করার ন্যায় হইলে, কাচ বা প্রস্তর ফলকে ঢালিয়া ১৪০ তাপাংশের অনধিক সন্তাপে শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঘোর পাটলবর্ণ, পাতলা, ঈষৎ স্বচ্ছ, শল্কাকার; চূর্ণ করিলে পীতবর্ণ হয়। অত্যন্ত তিক্তাস্বাদ; জল ও সুরাতে দ্রবণীয়।

ক্রিয়া। বলকারক, আগ্নেয়, পর্য্যায়নিবারক। ইহার পর্য্যায়নিবারণ ক্রিয়া কুইনাইনের তুল্য নহে; কিন্তু ইহা দ্বারা শিরঃপীড়া বা অন্য কোন মাস্তিষ্ক উপদ্রব, বা পাকাশয়ের উগ্রতা বা ধমনীর চাঞ্চল্য জন্মে না; অতএব এই সকল উপসর্গ থাকা প্রযুক্ত কুইনাইন অবিধেয় হইলে বেবীরিন্ প্রয়োজ্য।

মাত্রা; ১ গ্রেণ্ হইতে ৫ গ্রেণ্ পর্য্যন্ত বলকারক; ৫ গ্রেণ্ হইতে ৩০ গ্রেণ্ পর্য্যন্ত পর্য্যায়নিবারক।

গোলাবের পাকাদির সহিত বটিকাকারে বা গন্ধক দ্রাবক সহযোগে মিশ্রাকারে ব্যবস্থা করিবে।

---

## ২৪শ বলকারক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| কোয়াসি লিগ্নম্। | কোয়াসিয়া উড্। |
| [Quassiæ Lignum] | [Quassia Wood] |

সিমারুবিয়েসী জাতীয় পাইক্রিনা এক্সেল্সা নামক বৃক্ষের কাষ্ঠ। মার্কিন্ খণ্ডে, জামেকা এবং অন্যান্য উপদ্বীপে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। স্থূল খণ্ডাকার অথবা ক্ষুদ্র পাতলা খণ্ড, কঠিন, দৃঢ়; ঈষৎ পীত বা ধূষরবর্ণ; গন্ধহীন; বিশুদ্ধ ও প্রবল তিক্ত আস্বাদ। জল ও সুরাদ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়। ইহাতে কোয়াসীন্ নামক বীর্য্যবিশেষ আছে। ইহাতে ট্যানিন্ বা গ্যালিক্ এসিড নাই। প্রায় অন্য কোন ঔষধের সহিত অসম্মিলিত হয় না।

ক্রিয়া। বলকারক ও আগ্নেয়। ইহাদ্বারা শরীরের উষ্ণতা বা ধমনীর চাঞ্চল্য হয় না, কোষ্ঠের কাঠিন্য জন্মে না। ডাক্তার ওয়্যারিং কহেন যে, ইহা দ্বারা প্রস্রাব বৃদ্ধি হয়। কেহ কেহ কহেন যে, অধিক মাত্রায় মাদক ক্রিয়া প্রকাশ করে, কিন্তু এ কথার প্রমাণাভাব। অপর, কোয়াসিয়া কৃমিনাশক ও কথঞ্চিৎ পচননিবারক।

আময়িক প্রয়োগ। রোগান্তে বিশেষতঃ জরান্তে দৌর্ব্বল্য নিবারণার্থ ইহা বিলক্ষণ উপযোগী। কিঞ্চিৎ জলমিশ্র যবক্ষার দ্রাবক বা লবণ দ্রাবক সহযোগে প্রয়োগ করিবে। পর্য্যায়জ্বরে প্রয়োগ করিলে কখন কখন পর্য্যায়বারণ করে।

অজীর্ণ রোগে শুঠী আদি গন্ধদ্রব্য সহযোগে প্রয়োগ করিবে। সুরাপান বশতঃ অজীর্ণ হইলে বিশেষ উপকার করে।

পুরাতন উদরাময় রোগে শেষাবস্থায় ডাক্তার লেট্সম্ ইহার প্রশংসা করিয়াছেন।

শৈশবাবস্থায় মহীলতার ন্যায় কৃমিরোগে ইহা আভ্যন্তরিকপ্রয়োগ করিলে উপকার হয়। তিন চারি দিবস সেবনের পর বিরেচক ব্যবস্থা করিবে। সূত্রখণ্ডবৎ কৃমি রোগে ডাক্তার ওয়াটসন্ কহেন যে, ইহার কাণ্টের পিচকারি অতিশয় উপকারক।

কোয়াসিয়া চূর্ণের মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ কোয়াসি; ইংরাজী, একষ্ট্রাক্ট্ অব্ কোয়াসিয়া। কোয়াসিয়া চূর্ণ, ১ পৌং; পরিস্রুত জল, যথা প্রয়োজন। কোয়াসিয়াকে ৮ আং জলে দ্বাদশ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া রাখিবে, পরে পার্কোলেসন্ যন্ত্র মধ্যে স্থাপন করিয়া ক্রমশঃ জল দিবে যে পর্য্যন্ত না কোয়াসিয়া অসার হয়। অবশেষে এই কাণ্ট্‌কে জলস্বেদন যন্ত্র দ্বারা গাঢ় করিয়া সার প্রস্তুত করিবে। মাত্রা, ৩—৫ গ্রেণ্।

২। ল্যাটিন্, ইন্‌ফিউজম্ কোয়াসি, ইংরাজী, ইন্‌ফিউজন্ অব্ কোয়াসিয়া। কোয়াসিয়া, ৬০ গ্রেণ্; পরিস্রুত জল, ১০ আং। আবৃত পাত্র মধ্যে অর্দ্ধ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—২ আং।

৩। ল্যাটিন্, টিংচ্যুরা কোয়াসি; ইংরাজী, টিংচর্ অব্ কোয়াসিয়া। কোয়াসিয়া ৮০ আং; পরীক্ষিত সুরা, ১ পাইণ্ট্। সপ্তাহ পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে এবং পরীক্ষিত সুরাদ্বারা ১ পাইণ্ট্ পূর্ণ করিবে। মাত্রা, ॥০—২ ড্রাম্।

---

২৫শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| স্যাবেসিয়া। | আমেরিকান্ সেণ্টরি। |
| [ Sabbatia ] | [ American Centaury ] |

( ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই। )

জেন্সিয়েনেসি জাতীয় স্যাবেসিয়া অ্যাঙ্গুলেরিস্ নামক বৃক্ষ। মার্কিন খণ্ডে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ইহার পত্র অতি ক্ষুদ্র, অতএব শুষ্ক হইলে বোধ হয়, যেন পত্র নাই, যেন স্কন্ধ মাত্র আছে; অগ্রভাগে কয়েকটি পুষ্প থাকে। গন্ধহীন, বিশুদ্ধ তিক্ত আস্বাদ; জল ও সুরা দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়।

ক্রিয়া। বিশুদ্ধ তিক্ত বলকারক ও আগ্নেয়। রোগান্তে দৌর্ব্বল্য থাকিলে, এবং অজীর্ণ রোগে প্রয়োজ্য।

চূর্ণের মাত্রা, ৫ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত।

ইহার ফাণ্ট্ প্রস্তুত করিয়া ব্যবহার করা যায়। সেণ্টরি, ১ আং; ফুটিত পরিস্রুত জল, ১ পাং। আবৃত পাত্রমধ্যে ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১ আং—২ আং।

আমেরিকান্ সেণ্টরির অনুরূপ ইউরোপ খণ্ডেও এক প্রকার সেণ্টরি জন্মে এবং তাহাও ঔষধার্থ ব্যবহার করা যায়। ক্রিয়া, আমেরিকান্ সেণ্টরির ন্যায়।

———

২৬শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| স্যালিসিস্ কর্টেক্স্। | উইলো বার্ক। |
| (Salicis Cortex) | (Willow Bark) |

( ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই )

স্যালিকেসি জাতীয় স্যালিক্স্ ক্যাপ্রিয়া, স্যালিক্স্ অ্যাল্বা প্রভৃতি বৃক্ষের বল্কল্। ইউরোপ এবং মার্কিন্ খণ্ডের উত্তরাংশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বাহ্য প্রদেশ, কৃষ্ণ, ধূষর, দৃঢ়, সৌত্রিক, ঈষৎ সদ্গন্ধ যুক্ত, তিক্তকষায় আস্বাদ। ইহাতে স্যালিসিন্ নামক বীর্য্য, ট্যানিন্ ও গঁদ প্রভৃতি দ্রব্য পাওয়া যায়।

ক্রিয়া। বলকারক ও পর্য্যায় নিবারক। পর্য্যায় জ্বরে, দৌর্ব্বল্যাবস্থায় পূর্ব্বে ব্যবহৃত হইত। এক্ষণে ইহার বীর্য্য স্যালিসিন্ ব্যবহার করা যায়। ইহাতে অল্প পরিমাণে ট্যানিন্ থাকা প্রযুক্ত ইহা সঙ্কোচক। ডাং গ্যারড্ বিশেষ পরীক্ষা দ্বারা স্থির করিয়াছেন যে, ইহার প্রকৃত পর্য্যায়নিবারক গুণ নাই। কিন্তু অন্যান্য অনেকে এবিষয়ে ইহার বিস্তর প্রশংসা করেন। ডাং গ্যারড্ সোরায়েসিস্ আদি পুরাতন চর্ম্মরোগে ইহার ক্বাথ প্রয়োগ করিয়া উপকার প্রাপ্ত হইয়াছেন।

## Salicine. স্যালিসিন্।

বিবিধ প্রকার স্যালিক্স্ ও পপ্যুলাস্ বৃক্ষ হইতে প্রাপ্ত দানাযুক্ত বীর্য্য।

প্রস্তুত করণ। শুষ্ক ক্ষুদ্র খণ্ড খণ্ড কৃত উইলো বা পপ্লার্ বল্কল্ ৬ পাউণ্ড্, জলের সহিত ফুটাইবে; ছাঁকিয়া গাঢ় করিয়া ১৮ পাউণ্ড্ করিবে, উষ্ণ থাকিতে ২ পাউণ্ড্ লেবিগেটেড্ অক্সাইড্ অব্ লেড্ মিশ্রিত করিয়া, ২৪ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া রাখিয়া ছাঁকিয়া লইবে; যাহা অবশিষ্ট থাকিবে তাহাকে উত্তমরূপে ধৌত করিবে। অনন্তর ঐ দ্রবকে গাঢ় করিয়া পাকের ন্যায় করিবে ও দানা বাঁধিবার নিমিত্ত রাখিয়া দিবে। মূল-দ্রবে অক্সাইড্ অব্ লেড্ সংযোগ করিয়া পুনঃ পুনঃ দানা বাঁধিয়া লইলে আরও স্যালিসিন্ পাওয়া যায়।

এ ভিন্ন, স্যালিসিন্ প্রস্তুত করণার্থ অন্যান্য বিবিধ প্রণালী অবলম্বন করা যায়।

এই বীর্য্য শ্বেতবর্ণ শল্কাকার দানাযুক্ত, তিক্তাস্বাদ, জল ও সুরাতে দ্রবণীয়; ইথর্ ও টার্পিন্ তৈলে দ্রব হয় না; সমক্ষারাম্ল। রাসায়নিক উপাদান, কার্বন্ ২৬, হাইড্রোজেন্ ২৮, অক্সিজেন্ ১৪। নির্জ্জল গন্ধক দ্রাবক সংযোগ করিলে উজ্জ্বল লোহিত বর্ণ হয়। ১২০ তাপাংশে গলে; জেলেটিন্ বা ইন্‌ফিউজন্ অব্ গল্স্ দ্বারা স্যালিসিন্ অধঃস্থ হয় না।

ক্রিয়া। বলকারক, পর্য্যায়নিবারক। ইহা সেবন করিবার পর প্রস্রাবে লৌহ ঘটিত পর্সাল্ট্ সংযোগ করিলে ঘোর লোহিতবর্ণ হয়, তাহার তাৎপর্য্য এই যে, স্যালিসিন্ শোষিত হইয়া হাইড্রুরেট্ অব্ স্যালিসাইল রূপে প্রস্রাবের সহিত নির্গত হয়। স্যালিসিন্ সেবন করিলে শরীরে স্যালিসিলিক্ এসিডে পরিবর্ত্তিত হইয়া কার্য্য করে।

পর্য্যায় জ্বরে এবং অন্যান্য সপর্য্যায় রোগে কুইনাইনের পরিবর্ত্তে ব্যবহৃত হয়। ইহাদ্বারা পাকাশয়ে উগ্রতা বা শিরঃপীড়াদি হয় না, অতএব এই সকল উপসর্গ থাকা প্রযুক্ত কুইনাইন্ নিষিদ্ধ হইলে, স্যালিসিন্ ব্যবস্থা করিবে। মাত্রা, ৫ গ্রেণ্ ইহাতে ৩০ গ্রেণ্ পর্য্যন্ত।

## Salicylic Acid. স্যালিসিলিক্ এসিড্।

স্পাইরিয়া আল্মেরিয়া পুষ্পে এই অম্ল অবস্থিতি করে। এভিন্ন স্যালিসিন্ হইতে ইহা প্রস্তুত করা যায়।

প্রস্তুত করণ। (১) স্পাইরিয়া আল্মেরিয়া পুষ্প হইতে।—পুষ্প সকলকে ইথরে ভিজাইয়া, অথবা পুষ্প হইতে পুনঃ পুনঃ জল পরিস্রুত করিয়া ইথরের সহিত আবর্ত্তন করিয়া লইবে; অনন্তর ঐ দ্রবকে চুয়াইয়া লইবে। যাহা অবশিষ্ট থাকে তাহাতে জল সংযোগ করিলে স্যালিসিলিক্ এসিড্ ও ট্যানিন্ দ্রবীভূত হয়; এবং এই জলীয় দ্রবকে কার্বনেট অব্ পটাশিয়ম্ সহযোগে

অনঙ্গারাম্ল, গাঢ়, এবং লবণ দ্রাবক সহযোগে চুয়াইয়া লইবে। এই পরিস্রুত দ্রবকে ক্রমশঃ উৎপাতিত করিলে বর্ণহীন, সূচ্যাকার স্যালিসিলিক্ এসিড্ পাওয়া যায়।

(২) স্যালিসিন্ হইতে।—রৌপ্য পাত্রে হাইড্রেট্ অব্ পটাশিয়াম্‌কে অগ্নি সন্তাপে গলাইবে, এবং অল্পে অল্পে স্যালিসিন্ সংযোগ করিবে ও অনবরত আলোড়ন করিবে। সমস্ত পাটলবর্ণ, ও স্ফীত হইলে, এবং হাইড্রোজেন্ বাষ্প নির্গত হইলে, যে পর্য্যন্ত না বাষ্প নির্গমন রহিত হয়, অধিক পরিমাণে পটাশ্ সহযোগে উত্তপ্ত করিবে। অনন্তর উহাকে জলে দ্রব করিয়া, লবণ দ্রাবক সহযোগে চূড়ান্ত দ্রব করিবে, ও এই প্রক্রিয়া কালে পাত্র শীতল জলে বেষ্টিত করিয়া রাখিবে; দানা বাঁধিলে মূল দ্রব হইতে পৃথক্ করিয়া লইবে।

স্বরূপ ও ধর্ম্ম। ইহার সুরা বীর্য্যের (এল্‌কোহলিক্) দ্রব হইতে প্রস্তুত দানা সকল দীর্ঘ তীর্য্যক্‌ভাবে অবস্থিত, চতুষ্প্রদেশ বিশিষ্ট স্তম্ভাকার। উষ্ণ জলীয় দ্রব হইতে প্রস্তুত দানা সকল শীতল হইলে সূক্ষ্ম সূচ্যাকার, প্রায় এক ইঞ্চ দীর্ঘ। ইহা মিষ্ট অম্লাস্বাদ এবং গলনলীর উগ্রতা উৎপাদন করে। ইহা দ্বারা লিট মাস্ আরক্তিম হয়; শীতল জলে অল্প দ্রব হয়, উষ্ণ জলে অপেক্ষাকৃত অধিক দ্রবণীয়; সুরা ও ইথরে বিলক্ষণ পরিমাণে দ্রব হয়। ইহার জলীয় দ্রব সহযোগে ফেরিক্ সল্ট্‌স্ ফিঁকা বেগুনিয়া বর্ণ ধারণ করে।

## Salicylate of Soda. স্যালিসিলেট্ অব্ সোডা।

প্রস্তুত করণ। ক্ষুদ্র ক্ষুদ্র সোডিয়মের খণ্ড সংযুক্ত ফেনোল্ মধ্যে কার্বনিক্ এন্‌হিড্রাইড্ প্রয়োগ করিলে, সোডিয়াম্ দ্রব হয়, হাইড্রোজেন্ বাষ্প নির্গত হয় ও স্যালিসিলেট্ অব্ সোডা প্রস্তুত হয়।

ইহার জলীয় দ্রব বায়ুতে রাখিলে ধূষরবর্ণ হয়। ইহা বর্ণহীন, উজ্জ্বল, ও সূচ্যাকার, দেখিতে রেশমের ন্যায়।

ক্রিয়া ও আময়িক প্রয়োগ। এচ্ কোহলার্ বিস্তর পরীক্ষা দ্বারা স্যালিসিলিক্ এসিড্ ওইহার লবণের ক্রিয়া নিম্নলিখিতরূপে নির্দ্দেশ করেন।—১। যে, জ্বর রোগে স্যালিসিলিক্ এসিড্ ও স্যালিসিলেট্ অব্ সোডা শরীরের উত্তাপ হ্রাস করে। ২। যে, স্যালিসিলিক্ এসিড্ অধিক মাত্রায় সেবন করিলে শ্বাস প্রশ্বাস ক্রিয়া ক্ষীণ হয়, এবং এমন কি শ্বাসরোধে মৃত্যু পর্য্যন্ত হয়। ৩। যে, রক্তে স্যালিসিলিক্ এসিড্ অসম্মিলিতাবস্থায় অবস্থিতি করে না, স্যালিসিলেট্ অব্ সোডা রূপে থাকে; এইরূপে মূত্রগ্রন্থি দ্বারা নির্গত হইয়া যায়। ৪। যে, স্যালিসিলিক্ এসিড্ পচন নিবারক ক্রিয়া প্রকাশ করে, কিন্তু স্যালিসিলেট্ অব্ সোডা পচন নিবারণ বা উৎসেচন দমন করে না।

কোহলার্ বিবিধ পরীক্ষা দ্বারা স্থির করিয়াছেন যে, স্যালিসিলিক্ এসিড্ বাহ্য বা স্থানিক প্রয়োগে পচন নিবারক; ইহা উদরস্থ করিলে ক্ষার সহযোগে সম্মিলিত হইয়া স্যালিসিলেট্ অব্ সোডার ন্যায় কার্য্য করে ও ইহার পচননিবারণ ক্রিয়া নষ্ট হয়। স্যালিসিলিক্ এসিড্ ও স্যালিসিলেট্ অব্ সোডা আভ্যন্তরিক প্রয়োগ করিলে, জ্বর রোগে শরীরের উত্তাপ লাঘব হয়; এবিষয়ে ইহারা অদ্বিতীয় ঔষধ। ওয়েগ্নার্ বলেন যে, ক্ষতের দুর্গন্ধ হরণার্থ স্যালিসিলিক্ এসিড্ কার্বলিক্ এসিড্ অপেক্ষা শ্রেয়ঃ। অল্প মাত্রায় প্রয়োগ করিলে ইহার বিশেষ ক্রিয়া আদৌ প্রকাশ পায় না, এবং ঔষধ ক্রমশঃ সহ্য হইয়া যায়, এমন কি অধিক মাত্রাতেও ইহার ক্রিয়া দর্শে না; পূর্ণ মাত্রায় স্যালিসিনের ক্রিয়া প্রকাশ পায় এবং দুই এক দিবস পর্য্যন্ত থাকে। কখন কখন ঔষধ স্থগিত করিলে তৎপর দিবস স্যালিসিনের ক্রিয়া বৃদ্ধি পায়। অধিক মাত্রায় সেবন করিলে, সম্ভবতঃ পাকাশয়ের উগ্রতা সম্পাদন করিয়া, অল্প জ্বরোৎপাদন করে।

পূর্ণ ঔষধীয় মাত্রায় সেবন করিলে, সিঙ্কোনিজমের ন্যায় লক্ষণ প্রকাশ পায়। মুখমণ্ডল মলিন ও ভার, অল্প উত্তেজনায় আরক্তিম, এবং চক্ষু জলপূর্ণ হয়। বধিরতা, কর্ণকুহরে শব্দ, ও সম্মুখ কপালে বেদনা উপস্থিত হয়; হস্ত উঠাইলে ঈষৎ কম্প, শ্বাস প্রশ্বাস দ্রুত ও গভীর হয়। লক্ষণ সকল আরও প্রবল হইলে শিরঃপীড়া অত্যন্ত অধিক হয়, রোগী বালিসের নীচে মস্তক ঢাকিয়া রাখে; কখন কখন পেশীর ক্ষীণতা ও কম্প সাতিশয় প্রবল হয় ও সঙ্গে সঙ্গে পেশীর উগ্রতা এত অধিক হয় যে, স্কন্ধদেশ স্পর্শ করিলেই সমস্ত বাহু পশ্চাৎদিকে প্রক্ষিপ্ত হয়; কখন কখন হস্ত উত্তোলন করিলে, অল্প আক্ষেপ সংযুক্ত সঙ্কোচন, এবং কখন বা হস্ত পদে ও সমস্ত শরীরে ঝিন্‌ঝিনি প্রকাশ পায়। স্বর কর্কশ ও গভীর হইতে পারে। শ্বাস প্রশ্বাস দ্রুত, গভীর ও দীর্ঘশ্বাস যুক্ত হয়। অধিক মাত্রায় পুনঃ পুনঃ প্রয়োগ করিলে নাড়ী ক্ষীণ ও মিনিটে ১৪০ হয়। ডাঃ রিঙ্গার্ বলেন যে, ইহা দ্বারা ঘর্ম্ম সমক্ষারাম্ল, বা ক্ষার, এবং প্রস্রাব অম্ল হয়।

এভিন্ন পীড়িতাবস্থায় স্যালিসিলিক্ এসিড্ প্রয়োগ করিয়া ডাঃ টাক্ওয়েস্ নিম্নলিখিত লক্ষণ প্রত্যক্ষ করিয়াছেন;—মদাতঙ্কের ন্যায় প্রলাপ, অনৈচ্ছিক মলমূত্রত্যাগ, মৃদু ক্ষীণ নাড়ী, প্রস্রাব ঈষৎ হরিৎ বর্ণ। ডাঃ ওয়েবার্ ইহা প্রয়োগ করিয়া প্রবল নিফ্রাইটিস্ ও কাষ্টস্ সংযুক্ত রক্তমিশ্রিত আওলালিক প্রস্রাব হইতে দেখিয়াছেন। এতদ্ভিন্ন ইহাদের দ্বারা সাতিশয় অম্বল, কচিৎ উদরাময়, ও স্যালিসিলিক্ এসিড্ দ্বারা গলমধ্যে সাতিশয় জ্বালা ও যন্ত্রণা উপস্থিত হয়। সুস্থ শরীরে প্রয়োগ করিলে ইহাদ্বারা দেহের উত্তাপ হ্রাস হয় না বটে, কিন্তু জ্বর রোগের উত্তাপের উপর বিশেষ ক্রিয়া দর্শায়। ইহা সেবন করিলে, কখন

কখন শরীরে উগ্রতাযুক্ত আঘাতের ন্যায় দানা, বা রসপূর্ণ প্রদাহযুক্ত ব্রণ নির্গত হয়। ইহার স্থানিক পচননিবারক ক্রিয়া সম্বন্ধে কাকহার্সন্ বলেন যে, ইহা কার্ব-লিক্ এসিড্ অপেক্ষা অনেক নিকৃষ্ট।

তালু, ফেরিংস্, নাসিকা প্রভৃতির ডিফ্‌থিরিয়া রোগে ইহার দ্রব (৩০০ অংশে ১ অংশ) স্থানিক প্রয়োগে যথেষ্ট উপকারক।

সংক্রামক ব্রেনোনিয়া, শ্বেতপ্রদর, পুরাতন সিষ্টাইটিস্, ও উদরাময় ও আমা-তিসার রোগে নিবারক হইয়া উপকার করে।

অজীর্ণ ও তজ্জনিত শিরঃপীড়ায় পাকাশয়ে উৎসেচন ক্রিয়া নিবারণ করে।

জ্বররোগে ২৪ ঘণ্টায় ১॥০ ড্রাম্ মাত্রায় স্যালিসিলেট্ অব্ সোডা দুই একবার প্রয়োগ করিলে দেহের উত্তাপ সত্বর হ্রাস হয়; কুইনাইন্ বা শীতল জল অপেক্ষা এ সম্বন্ধে ইহা উৎকৃষ্ট ঔষধ। ইহা দ্বারা প্রায়ই প্রচুর ঘর্ম্ম হয়।

প্রবল সন্ধি বাত, ডিফ্‌থিরিয়া, টাইফস্ ও স্থানিক প্রদাহের উত্তাপ লাঘব করণার্থ ইহা অব্যর্থ ঔষধ।

পচা ও দুর্গন্ধযুক্ত ক্ষতাদিতে দুর্গন্ধহরণার্থ বিশেষ উপযোগী এবং অস্ত্রচিকিৎ-সায় স্যালিসিলিক্ উল্ বা শোন পচন নিবারণার্থ বিশেষ ফলপ্রদ।

বাতজ জ্বরে ১০ গ্রেণ্ মাত্রায় প্রতি ঘণ্টায় প্রয়োগ করিলে, সত্বর শরীরের উত্তাপ হ্রাস হয় ও হৃদ্‌পিণ্ডের উপসর্গ দমিত হয়।

নিউমোনিয়া, আরক্ত জ্বর, টাইফএড্ জ্বর প্রভৃতি জ্বরে স্যালিসিলিক্ এসিড্ ও স্যালিসিলেট্ অব্ সোডা ব্যবহৃত হয়। জ্বর রোগে স্যালিসিন্ ও এতদ্‌ঘটিত ঔষধ দ্বারা শরীরের উত্তাপ লাঘব হয় বটে, কিন্তু ইহাদের দ্বারা রোগের যে স্থায়িত্ব বা মৃত্যু সংখ্যা অল্প হয় সে বিষয়ে সন্দেহ স্থল। গোথেমার স্যালিসিলিক্ এসিড্ দ্বারা ৫৬টি টাইফএড্ জ্বরে পরীক্ষা করিয়া ইহা বিশেষ কার্য্যকর বিবেচনা করেন না।

এব্‌ষ্টীন্ ও জুলিয়াস্ মুলার্ দুইটি ডায়েবিটিস্ মিলিটাস্ রোগে স্যালিসিলেট্ অব্ সোডা প্রয়োগ করিয়া ইহাকে অব্যর্থ বিবেচনা করেন। তাঁহার যে দুইটি রোগীর বিষয় উল্লেখ করেন, তাহাদিগকে বিবিধ ঔষধ, বিশেষতঃ কার্বলিক্ এসিড্ বহুকাল প্রয়োগ করা হইয়াছিল, পরে স্যালিসিলেট্ অব্ সোডা দ্বারা আরোগ্য হয়।

যক্ষারোগের দুর্গন্ধযুক্ত কফ, এবং নিশ্বাসের দুর্গন্ধ নিবারণার্থ ডাক্তা ৫ গ্রেণ্ মাত্রায় স্যালিসিলিক্ এসিড্ প্রয়োগ করেন।

থ্রাস ও ক্যাটারাল্ ষ্টমাটাইটিস্ রোগে বার্থোলস্‌ড্ স্যালিসিলিক্ এসিড্ স্থানিক প্রয়োগ করেন।

বালকদিগের আমাতিসারে ইহার পিচকারি (৩০০ অংশে ১ অংশ) বিশেষ উপকারক।

ওয়েবার্ ইহা সূতিকা জ্বর, এণ্ডোমিট্রাইটিস্, ও সেপ্‌টিসিমিয়া রোগে ইহা প্রয়োগ করিয়া আশু শরীরের উত্তাপ হ্রাস ও স্নায়বীয় লক্ষণের শমতা প্রাপ্ত হইয়াছেন।

---

২৭শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| সর্পেণ্টরাই র‍্যাডিক্স্। | সর্পেণ্টরি রূট। |
| (Serpentariæ Radix) | (Serpentary Root) |

অ্যারিষ্টোলোকিয়েসি জাতীয় অ্যারিষ্টোলোকিয়া সর্পেণ্টেরিয়া নামক বৃক্ষের শুষ্ক মূল। ইহাকে বর্জিনিয়ান্ স্নেক্‌রূট্ও কহে। উত্তর আমেরিকাতে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ক্ষুদ্র, গোলাকার কন্দ, ইহার গাত্র হইতে এক গুচ্ছ সূক্ষ্ম শাখা নির্গত হয়। প্রায় ৩ ইঞ্চ দীর্ঘ; ঈষৎ পীতবর্ণ; কর্পূরনিভ গন্ধ; এবং উষ্ণ, তিক্ত কর্পূরনিভ আস্বাদ। ইহাতে বায়িতৈল এবং তিক্ত দ্রব্য পাওয়া যায়। জল ও সুরা দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়।

ক্রিয়া। বলকারক, আগ্নেয়, উত্তেজক ও ঘর্ম্মকারক। অধিক মাত্রায়, বিবমিষা উদরাধ্মান ও উদরাময় জন্মায়। এ ভিন্ন, নাড়ী চঞ্চল, মস্তক ভার, শিরঃপীড়া, অস্থিরতা ইত্যাদি লক্ষণ উপস্থিত করে।

আময়িক প্রয়োগ। টাইফএড্ জ্বরে, উত্তেজক, বলকারক ও ঘর্ম্মকারক হইয়া উপকার করে। পর্য্যায়জ্বরে অন্যান্য পর্য্যায়নিবারক ঔষধ সহযোগে ব্যবস্থা করিলে উপকার হয়।

অজীর্ণ রোগে চর্ম্ম উষ্ণ ও শুষ্ক থাকিলে, ইহা দ্বারা বিস্তর উপকার হয়। আর্টিকেরিয়া (আম্বাত) রোগে কার্বনেট্ অব্ এমোনিয়া বা সোডা সহযোগে প্রয়োগ করিলে উপকার হয়।

জলাতঙ্ক ও সর্পাঘাত হইলে পূর্ব্বে ব্যবহৃত হইত।

সর্পেণ্টরি চূর্ণের মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ৩০ গ্রেণ্ পর্য্যন্ত।

কম্পোণ্ড্ টিংচর্ অব্ সিঙ্কোনা প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

প্রয়োগ রূপ।

১। ল্যাটিন্, ইন্‌ফিউজম্ সর্পেণ্টরাই; ইংরাজী, ইন্‌ফিউজন্ অব্ সর্পেণ্টরি। সর্পেণ্টরি, ।০ আং; ফুটিত পরিস্রুত জল, ১ আং; আবৃত পাত্র মধ্যে দুই ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা ১—২ আং।

১। ল্যাটিন্, টিংচুরা সর্পেণ্টরাই; ইংরাজী, টিংচর্ অব্ সর্পেণ্টরি। সর্পেণ্টরি, ২৷৷০ আং; পরীক্ষিত সুরা, ১ পাং। পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ৷৷০—২ ড্রাম্।

---

২৮শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| সিমারিউবা। | মৌণ্টেন্ ড্যাম্সন্। |
| [ Simaruba ] | [Mountain Damson] |

( ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

সিমারিউবেসী জাতীয় সিমারিউবা আমারা বৃক্ষের মূলের ত্বক্। গায়েনা ও জামেকা উপদ্বীপে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। সূত্রময়, কঠিন, দীর্ঘ খণ্ড সকল; নলাকারে গুটিত; বাহ্য প্রদেশ ধূসর; অভ্যন্তর ঈষৎ পীত; তিক্ত আস্বাদ। জল ও সুরা দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়। ইহাতে কোয়াসিন্ নামক বীর্য্য ও কিঞ্চিৎ গ্যালিক্ এসিড্ আছে।

ক্রিয়া। বলকারক ও সঙ্কোচক। অধিক মাত্রায় বমনকারক।

আময়িক প্রয়োগ। পুরাতন অতিসার ও উদরাময় রোগে অহিফেণ ও বায়ুনাশক গন্ধদ্রব্য সহযোগে ব্যবহার্য্য। দৌর্ব্বল্য ও অপাক রোগেও ব্যবহার করা যায়। চূর্ণের মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ৩০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, ইন্ফিউজম্ সিমারিউবি; ইংরাজী, ইন্ফিউজন্ অব্ মৌণ্টেন্ ড্যাম্সন্। সিমারিউবা, ৩ আং; ফুটিত পরিস্রুত জল, ১ পাং। আবৃত পাত্র মধ্যে ২ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১ আং—২ আং।

---

২৯শ বলকারক।

রোহিতক রোহণ।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| সয়মাইডি কর্টেক্স্। | রোহন্ বার্ক্। |
| (Soymidæ Cortex) | (Rohun Bark) |

( ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

মিলিয়েসি জাতীয় সয়মাইডিয়া ফেব্রিফিউগা নামক, বৃক্ষের বল্কল্। মালাবার, কঙ্কন এবং মধ্য ভারতবর্ষে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। স্থূল, খণ্ড সকল, সৌত্রিক, দৃঢ়; ঈষৎ লোহিত; তিক্ত এবং কষায় আস্বাদ; ইহাতে যথেষ্ট পরিমাণে ট্যানিন্ এবং গ্যালিক্ এসিড্

এবং তিক্ত দ্রব্য আছে। বক্কলের অভ্যন্তর প্রদেশে ধবক্ষার দ্রাবক দিলে লোহিত বর্ণ হয় না।

ক্রিয়া। বলকারক, পর্য্যায়নিবারক এবং সঙ্কোচক।

আময়িক প্রয়োগ। পর্য্যায় জ্বরে, রোগান্তে দৌর্ব্বল্যে, পুরাতন অতিসার এবং উদরাময় রোগে উপকারক।

চূর্ণের মাত্রা, ১ ড্রাম্, দিবসে ২ বার।

ল্যাটিন্, ডিকক্টম্ সয়মাইডি; ইংরাজী, ডিকক্সন্ অব্ রোহন্; বাঙ্গালা, রোহিতক কাথ। রোহিতক কুট্টিত, ১॥০ আং; জল, ১ পাইণ্ট্। আবৃত পাত্র মধ্যে ১৫ মিনিট্ পর্য্যন্ত ফুটাইয়া ছাঁকিবে, পরে জল সংযোগ করিয়া ১ পাইণ্ট্ পূর্ণ করিবে। ওক্বার্কের কাথের পরিবর্ত্তে কুল্য এবং পিচকারির নিমিত্ত ব্যবহার্য্য।

---

৩০ শ বলকারক।

গোলঞ্চ।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| টাইনস্পোরা। | গুলাঞ্চা। |
| ( Tinospora ) | ( Gulancha ) |

( ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই )

মেনিস্পর্মেসিজাতীয় টাইন্স্পোরা কর্ডিফোলিয়া নামক লতার মূল এবং কন্দ। বাঙ্গালা, আসাম, বেহার, উড়িষ্যা, কর্ণাট, মালব, মহীশূর আদি রাজ্যে জন্মে।

স্বরূপও রাসায়নিক তত্ত্ব। ইহার আকার অবয়বাদি বর্ণন অপ্রয়োজন; গন্ধহীন, তিক্তাস্বাদ; ইহার ফাণ্টে লৌহঘটিত পরসল্ট্ সংযোগ করিলে কৃষ্ণবর্ণ হয়।

ক্রিয়া। বলকারক, পর্য্যায়নিবারক, মূত্রকারক এবং পরিবর্ত্তক।

আময়িক প্রয়োগ। সামান্য সপর্য্যায় জ্বরে, রোগান্তে দৌর্ব্বল্যে, উপদংশ রোগের দ্বিতীয় অবস্থায় এবং পুরাতন বাত রোগে প্রয়োগ করা যায়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, টিংচ্যুরা টাইনস্পোরি; ইংরাজী, টিংচর্ অব্ গুলাঞ্চা; বাঙ্গালা, গোলঞ্চের অরিষ্ট। গোলঞ্চ খণ্ড খণ্ড কৃত, ৪ আং; পরীক্ষিত সুরা, ১ পাইণ্ট্। ম্যাসরেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ॥০—২ ড্রাম্।

২। ল্যাটিন্, ইন্ফিউজম্ টাইনস্পোরি; ইংরাজী, ইন্ফিউজন্ অব্ গুলাঞ্চা; বাঙ্গালা, গোলঞ্চের ফাণ্ট্। গোলঞ্চ খণ্ড খণ্ড কৃত, ১ আং; শীতল জল, ১০ আং। আবৃত পাত্রমধ্যে ২ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—৪ আং; দিবসে ৩ বার।

৩। ল্যাটিন্, এক্ষ্ট্রাক্টম্ টাইনস্পোরি; ইংরাজী, এক্ষ্ট্রাক্ট্ অব্ গুলাঞ্চা;

বাঙ্গালা, গোলঞ্চের সার। গোলঞ্চ কুট্টিত, ১ পৌং; জল, ৪ পাং। প্রথমতঃ গোলঞ্চকে ২ পাইণ্ট্ জলে ১২ ঘণ্টা ভিজাইয়া ছাঁকিয়া লইবে; পরে অবশিষ্ট ২ পাইণ্ট্ জলে পুনরায় ঐরূপ ভিজাইয়া ছাঁকিবে; অবশেষে উভয় ফাণ্ট্কে একত্র করিয়া ছাঁকিবে এবং জলস্বেদন যন্ত্রোত্তাপে গাঢ় করিয়া সার প্রস্তুত করিবে। মাত্রা, ৫—১০ গ্রেণ্।

---

৩১শ বলকারক।

## কাকা তোদালি।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| টোড্যালায়ি র‍্যাডিক্স্। | টোড্যালিয়া রূট্। |
| [Toddaliæ Radix] | [Toddalia Root] |

(ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

রূটেসি জাতীয় টোড্যালিয়া একিউলেটা নামক বৃক্ষের মূল। দক্ষিণ মালাবার, করমণ্ডল, মহীশূর, কঙ্কন আদি স্থানে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। স্থূল, গুরু, শাখাবিশিষ্ট মূল; তিক্ত, উগ্র সদগন্ধযুক্ত বল্কল্ দ্বারা আচ্ছাদিত; উপত্বক্ পীতবর্ণ, ঈষৎ লোমশ।

ক্রিয়া। উত্তেজক, বলকারক, বায়ুনাশক এবং পর্য্যায়নিবারক।

আময়িক প্রয়োগ। রোগান্তদৌর্ব্বল্যে বলকরণ এবং উত্তেজনার্থ ব্যবহার করা যায়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, টিংচ্যুরা টোড্যালায়ি; ইংরাজী, টিংচর্ অব্ টোড্যালিয়া। টোড্যালিয়া মূলের বল্কল্, ২॥০ আং; পরীক্ষিত সুরা, ১ পাইণ্ট্। ম্যাসরেসন্ বা পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ॥০—২ ড্রাম্।

২। ল্যাটিন্, ইন্‌ফিউজম্ টোড্যালায়ি; ইংরাজী, ইন্‌ফিউজন্ অব্ টোড্যালিয়া। টোড্যালিয়া মূলের বল্কল্ স্থূল চূর্ণ, ১ আং; স্ফুটিত জল, ১০ আং। আবৃত পাত্র মধ্যে ১ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—২ আং।

---

## ধাতব বা পার্থিব বলকারক।

৩২শ বলকারক।

### লবণ দ্রাবক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| এসিডম্ হাইড্রোক্লোরিকম্। | হাইড্রোক্লোরিক্ এসিড্। |
| [Acidum Hydrochloricum] | [Hydrochloric Acid] |

প্রস্তুত করণ। লবণ (ক্লোরাইড্ অব্ সোডিয়ম্), ৩ পৌং; গন্ধকদ্রাবক,

৪৪ আং ; জল, ৩৬ আং ; পরিস্রুত জল, ৫০ আং। ৩২ আং জলের সহিত গন্ধক-দ্রাবককে মিলাইয়া শীতল হইলে, লবণের সহিত বকযন্ত্র মধ্যে স্থাপন করিবে, এবং আধার ভাণ্ড মধ্যে অবশিষ্ট ৪ আং জল রাখিবে। পরে, অগ্নিসন্তাপ দ্বারা চুয়াইবে। যে বায়ুরূপী দ্রাবক নির্গত হইবে, তাহাকে আধার ভাণ্ড হইতে নল দ্বারা, অপর একটি আধার ভাণ্ড মধ্যে পরিস্রুত জল রাখিয়া, তন্মধ্যে লইয়া যাইবে। পরিস্রুত জল বায়ুরূপী দ্রাবককে শোষণ করিয়া ক্রমশঃ ৬৬ আং হইলে প্রক্রিয়া সমাপ্ত হইবে। প্রথমাবধি শেষ পর্য্যন্ত আধার ভাণ্ড সাবধানে শীতল রাখিবে।

রাসায়নিক সংযোগ ও বিয়োগ। উপর্যুক্ত প্রক্রিয়াতে লবণের সোডিয়ম্ গন্ধকদ্রাবকস্থ জলের অক্সিজেন্ সহযোগে সোডা হইয়া, গন্ধকদ্রাবক সহযোগে সল্‌ফেট্ অব্ সোডা রূপে বকযন্ত্র মধ্যে থাকে; আর লবণের ক্লোরিন্ বায়ু পূর্ব্বোক্ত জলের হাইড্রোজেন্ সহযোগে হাইড্রোক্লোরিক্ এসিড্ বায়ু হইয়া নির্গত হয়, এবং প্রথম আধারভাণ্ডস্থ জল দ্বারা ধৌত হইয়া দ্বিতীয় আধারভাণ্ডস্থ পরি-স্রুত জল দ্বারা শোষিত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বিশুদ্ধদ্রাবক বর্ণহীন; তীক্ষ্ণ অম্লাস্বাদ; বায়ুতে রাখিলে শ্বেতবর্ণ ও তীক্ষ্ণ গন্ধযুক্ত ধূম নির্গত হয়। রাসায়নিক উপাদান, হাইড্রোজেন্ ১ অংশ, ক্লোরিন্ ১ অংশ। আপেক্ষিক ভার ১·১৬। দস্তা ও লৌহধাতু সংযোগ করিলে, ইহার উপাদান পৃথক্ হইয়া হাইড্রোজেন্ বায়ু নির্গত হয়, আর ক্লোরিন্ ধাতু সহযোগে ক্লোরাইড্ প্রস্তুত করে; নাইট্রেট্ অব্ সিল্‌ভার সহযোগে শ্বেতবর্ণ দধিবৎ ক্লোরাইড্ অব্ সিল্‌ভার হইয়া অধঃস্থ হয়, ইহা এমোনিয়াতে দ্রবণীয়, কিন্তু যবক্ষার দ্রাবকে দ্রব হয় না। বিশুদ্ধ লবণ দ্রাবকে স্বর্ণ দ্রব হয় না, কিন্তু দ্রাবকে ক্লোরিনের অংশ অধিক থাকিলে দ্রব হয়।

অসম্মিলন। ক্ষার এবং লবণদ্রাবক সংযুক্ত লবণ ভিন্ন সমুদায় লবণ।

ক্রিয়া। অল্পমাত্রায় যথাযোগ্য জলমিশ্র করিয়া সেবন করিলে বলকারক, আগ্নেয়, পরিবর্ত্তক, ক্ষারনাশক। ডাং প্যারিস্ কহেন যে, ইহা অতি উত্তম কৃমি-নিবারক। অধিক মাত্রায় বা নির্জ্জলাবস্থায়, অন্যান্য দ্রাবকের ন্যায় প্রদাহিক ও দাহক বিষক্রিয়া করে; তাহার লক্ষণ ও চিকিৎসা অন্যান্য দ্রাবক দ্বারা বিষাক্ত হওনের ন্যায়। বাহ্যপ্রয়োগে দাহক। এ ভিন্ন, ইহার ধূম দুর্গন্ধহারক। ১৭৭৩ খৃষ্টাব্দে, ডাইজন্ নগরস্থ গির্জ্জাতে তাহার তলে প্রোথিত মৃতদেহ-জাত পূতিগন্ধ এরূপ অসহ্য হইয়া উঠিয়াছিল যে, তথায় ভজনা রহিত হইয়াছিল। গব্‌টন্ মর্‌বো, লবণদ্রাবকের ধূম দ্বারা সেই দুর্গন্ধ নিবারণ করিয়াছিলেন। তিনি, ১৫ অংশ লবণে ১২ অংশ গন্ধকদ্রাবক দিয়া ধূম নির্গত করিয়াছিলেন, তাহাতে ৪ দিবসের পর ঐ গির্জ্জাতে নিয়ম মত ভজনা হইয়াছিল।

আময়িক প্রয়োগ। অজীর্ণ রোগে ইহা বিশেষ উপকার করে। ডাং প্যারেরা কহেন যে, অজীর্ণ রোগে ইহার উপযোগিতার তাৎপর্য্য এই যে, স্বাভাবিক পাচক-রসে ইহা অবস্থিতি করে ; আর পাকাশয়স্থ শ্লেষ্মার সহিত মিশ্রিত করিলে ইহা দ্বারা বিবিধ আহার্য্য দ্রব্য দ্রবীভূত হয়।

টাইফস্ ও টাইফএড্ জ্বরে, অধ্যাপক হস্, ডাং ফার্ডাইস্, ডাং প্যারিস্, ডাং মর্চিসন্ প্রভৃতি বিজ্ঞ ও বহুদর্শী চিকিৎসকগণ ইহা ব্যবহার করেন। শৈশবাবস্থায় অবিরাম জ্বরে, ডাং ওয়েষ্ট্ ইহা ব্যবস্থা করেন। জলমিশ্র লবণ দ্রাবক, ৫ মিনিম্; কম্পোণ্ড্ স্পিরিট্ অব্ সল্ফিউরিক্ ইথর্, ৮ মিনিম্; কর্পূরের জল, ৩ ড্রাম্। ৬ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে।

অশ্মরী রোগে, লবণ দ্রাবক বিধেয়। প্রস্রাবের ক্ষারত্ব দোষ বশতঃ ফস্ফেট্ জন্মিলে, ইহা দ্বারা বিলক্ষণ উপকার হয়। ৫—১০ মিনিম্ মাত্রায় দিবসে ৩ বার প্রয়োগ করিবে। এ ভিন্ন, প্রস্রাবে অক্জ্যালিক্ এসিড্ জন্মিলে ডাং প্রোট্ ইহা ব্যবস্থা করেন ; ঔদ্ভিজ্জ তিক্ত সহযোগে অথবা জলের সহিত প্রয়োগ করিবে ; প্রস্রাবে লিথেট্ অব্ এমোনিয়া বা লিথিক্ এসিড্ প্রকাশ পাইলে ক্ষান্ত হইবে ; প্রস্রাবে সিষ্টিক্ অক্সাইড্ জন্মিলেও ইহা উপকার করে।

মুখমধ্যস্থ বিবিধ দুষ্ট ও শটিত ক্ষতাদিতে এবং ক্যাঙ্ক্রম্অরিস্ নামক ক্ষত রোগে, লবণ দ্রাবক স্থানিক প্রয়োগ করিলে দাহক হইয়া উপকার করে। আফ্থি রোগে, ১ ড্রাম্ নির্জ্জল দ্রাবক ও ১ আউন্স্ মধু একত্র মিলাইয়া স্থানিক প্রয়োগের নিমিত্ত ব্যবহার করা যায়। এভিন্ন, অন্যান্য স্থানে শটিত বা গলিত ক্ষত হইলে লবণ দ্রাবক স্থানিক প্রয়োগার্থ ব্যবহৃত হয়।

ডিফ্থিরিয়া রোগে ডাং ব্রেটোন উগ্র লবণ দ্রাবক গলমধ্যে স্থানিক প্রয়োগ করিতে অনুরোধ করেন। কেবল রোগগ্রস্ত স্থানে প্রয়োজ্য ; সুস্থ স্থানে প্রয়োগ করিলে প্রবল প্রদাহ উৎপন্ন করে ও ডিফ্থিরার ঝিল্লি প্রদাহযুক্ত স্থানে বিস্তৃত হয়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, এসিডম্ হাইড্রোক্লোরিকম্ ডাইলিউটম্; ইংরাজী, ডাইলিউটেড্ হাইড্রোক্লোরিক্ এসিড্ ; বাঙ্গালা, জলমিশ্র লবণ-দ্রাবক। লবণ দ্রাবক, ৮ আং ; পরিস্রুত জল, যথা প্রয়োজন। প্রথমতঃ দ্রাবকের সহিত ১৬ আং জল মিলাইবে, পরে, এ পরিমাণে জল সংযোগ করিবে, যেন ৬০ তাপাংশে ২৬৷৷০ আং হয়। অথবা লবণ দ্রাবক, ৩০৬০ গ্রেণ্ ; পরিস্রুত জল, যথা প্রয়োজন। দ্রাবকের সহিত আবর্ত্তন দ্বারা এ পরিমাণে জল মিলাইবে, যেন ৬০ তাপাংশে ১ পাইন্ট্ পূর্ণ হয়। মাত্রা, ১০ মিনিম্—৩০ মিনিম্।

---

৩৩ শ বলকারক।

## যবক্ষার দ্রাবক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| এসিডম্ নাইট্রিকম্। | নাইট্রিক্ এসিড্। |
| (Acidum Nitricum) | (Nitric Acid) |

প্রস্তুত করণ। যবক্ষার (সোরা), ২ পৌং; গন্ধক দ্রাবক, ১৭ আং। যবক্ষারকে বকযন্ত্র মধ্যে রাখিয়া তদুপরি গন্ধক দ্রাবক ঢালিয়া দিবে। পরে, বকযন্ত্রের নল লীবিগ্স্ কণ্ডেন্সর্ নামক আধার যন্ত্রের সহিত সংযোগ করিয়া অগ্নিসন্তাপ দ্বারা চুয়াইবে। যত শেষ হইয়া আসিবে, তত ক্রমশঃ উত্তাপ বৃদ্ধি করিবে। যে পর্য্যন্ত না যন্ত্রস্থিত দ্রব্য গলে। ইহাকে একোয়া ফর্টিস্ও কহে।

রাসায়নিক সংযোগ ও বিয়োগ। যবক্ষার দ্রাবক ও পটাশ্ ক্ষার সহযোগে যবক্ষার উৎপন্ন হয়। যবক্ষারকে গন্ধক দ্রাবক সহযোগে চুয়াইলে, গন্ধকদ্রাবক যবক্ষারস্থ পটাশের সহিত সংযুক্ত হইয়া সল্‌ফেট্ অব্ পটাশ্ লবণ প্রস্তুত করে, আর যবক্ষার দ্রাবক পৃথক্ হইয়া আধার ভাণ্ডে পড়ে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন বা ঈষৎ পীতবর্ণ তরল পদার্থ; তীক্ষ্ণ অম্লাস্বাদ; দাহক; জান্তব বা ঔদ্ভিজ্জ পদার্থে লাগিলে পীতবর্ণ দাগ ধরে। রাসায়নিক উপাদান, নাইট্রোজেন্ ১, অক্সিজেন্ ৫ এবং জল ১॥০ অংশ। আপেক্ষিক ভার ১·৫; অতিশয় জলশোষক; জলের সহিত মিশ্রিত করিলে তপ্ত হয়; অঙ্গার, ফস্ফরস্, শর্করা, বায়িতৈল, ধূনা প্রভৃতি ঔদ্ভিজ্জ বাহ্য পদার্থ সংযোগ করিলে ইহার উপাদান পৃথক্ হইয়া পড়ে; মর্ফিয়া এবং ক্রসিয়া সংযোগে রক্তবর্ণ হয়।

অসম্মিলন। ক্ষার ও ক্ষার কার্বনেট্ এবং এসিটেট্; ধাতব অক্সাইড্; হিরাকস; অঙ্গার; শর্করা; সুরা; বায়িতৈল ইত্যাদি।

ক্রিয়া। যথাযোগ্য জলমিশ্র করিয়া অল্প মাত্রায় সেবন করিলে, বলকারক, আগ্নেয়, শৈত্যকারক, পরিবর্ত্তক, পিত্তনিঃসারক, ক্ষারনাশক। ইহা দ্বারা ক্ষুধার উদ্রেক হয়, পরিপাক শক্তি বৃদ্ধি হয়, শরীরে বলাধান হয়। গন্ধকদ্রাবকের ন্যায় ইহার সঙ্কোচক গুণ নাই। অধিক দিন সেবন করিলে, অজীর্ণ এবং উদরে বেদনা উপস্থিত করে। ইহা দ্বারা কখন কখন মুখ আইসে। নির্জ্জল দ্রাবক দাহক।

জলমিশ্র করিয়া অধিক মাত্রায়, অথবা নির্জল দ্রাবক সেবন করিলে প্রদাহিক ও দাহক বিষক্রিয়া করে। বিষাক্ত হওনের লক্ষণ ও চিকিৎসা গন্ধক দ্রাবকের ন্যায়। প্রভেদ এই যে, গন্ধক দ্রাবক দ্বারা মুখাভ্যন্তরিক শ্লৈষ্মিক ঝিল্লি শ্বেতবর্ণ হয়, যবক্ষার দ্রাবক দ্বারা পীতবর্ণ হয়।

আময়িক প্রয়োগ। রোগান্তে দৌর্ব্বল্য ও অগ্নিমান্দ্য নিবারণার্থ, জলমিশ্র দ্রাবক ঔদ্ভিজ্য তিক্ত সহযোগে প্রয়োগ করিলে উপকার হয়।

অজীর্ণ রোগগ্রস্ত ব্যক্তির প্রস্রাবে অক্জ্যালিক্ এসিড্ থাকিলে, এবং সাতিশয় মানসিক দৌর্ব্বল্য থাকিলে, কিন্তু সল্ফিউরেটেড্ হাইড্রোজেন্ বাষ্প উদ্গীরিত না হইলে, যবক্ষারদ্রাবক দ্বারা চিকিৎসায় বিশেষ ফল প্রাপ্ত হওয়া যায়।

ডাং রিঙ্গার্ বিবিধ উদরাময় রোগে অল্প মাত্রায় যবক্ষারদ্রাবক প্রয়োগের বিস্তর প্রশংসা করেন; বালকদিগের কুন্থনযুক্ত উদরাময় রোগে, মল হরিৎবর্ণ, দধিবৎ ও শ্লেষ্মা মিশ্রিত হইলে ইহা আশ্চর্য্য উপকার করে। বালকদিগের পুরাতন উদরাময় রোগে মল ফিঁকাবর্ণ ও মণ্ডবৎ হইলে ও মলে কদর্য্য অম্লগন্ধ থাকিলে কখন কখন ইহা দ্বারা বিশেষ উপকার দর্শে।

দেখা যায় যে, অজীর্ণ রোগগ্রস্ত ব্যক্তির আহারের অনতিপরে মুখে এত তরল অম্ল উদ্গীরিত হয় যে, দন্ত পর্য্যন্ত অম্ল হয়। এই অম্ল-পাইরোসিস্ রোগারোগ্যার্থ আহারের পূর্ব্বে যবক্ষারদ্রাবক বা লবণদ্রাবক প্রয়োজ্য। অম্ল আশু নিবারিত হয়।

পুরাতন যকৃৎপ্রদাহ ( ক্রনিক্ হিপেটাইটিস্ ) রোগে, পারদ দ্বারা কোন উপকার না হইলে, অথবা কোন কারণ বশতঃ পারদ প্রয়োগ অবিধেয় হইলে, জলমিশ্র যব-ক্ষারদ্রাবক ৫—১০ মিনিম্ মাত্রায় সার্জা বা ট্যারাক্সেকম্ সহযোগে দিবসে ৩ বার প্রয়োগ করিলে মহোপকার হয়। দীর্ঘকাল সেবন করিলে কিঞ্চিৎ মুখ আইসে। যকৃতের পুরাতন সাইরোসিস্ রোগে ইহা দ্বারা উপকার হয়। পুরাতন প্লীহারোগেও এই চিকিৎসা এনেস্লী সাহেবের অনুমত।

উপদংশ রোগে, দ্বিতীয় অবস্থায় (সেকেণ্ডরি সিফিলিস্) যখন বাত ও চর্ম্মরোগ হয়, রোগী বৃদ্ধ ও দুর্ব্বল হইলে, অথবা অন্য কোন কারণ বশতঃ পারদ অবিধেয় হইলে, জলমিশ্র যবক্ষারদ্রাবক ১০ মিনিম্ মাত্রায় সার্জা সহযোগে ব্যবস্থা করিলে বিলক্ষণ উপকার হয়। এ ভিন্ন, নাইট্রিক্ এসিড্ বাথ্ অর্থাৎ যবক্ষারদ্রাবক জলে স্নান [১—২ আং, জল যথা-প্রয়োজন] বিধান করিবে। ঔপদংশিক অস্থি রোগে ইহা অপেক্ষা আইওডাইড্ অব্ পটাশিয়ম্ শ্রেষ্ঠ। ঔপদংশিক আদ্যক্ষতে (স্যাঙ্কর্), ডাং ব্র্যান্সবী কুপর্ কহেন যে, অন্যান্য দাহক অপেক্ষা নির্জ্জল যবক্ষার-দ্রাবক শ্রেষ্ঠ।

প্রস্রাবে ক্ষারত্ব দোষ জন্মিলে এবং প্রস্রাব ফস্ফেট্যুক্ত হইয়া ঐ জাতীয় অশ্মরী জন্মিবার আশঙ্কা হইলে, যবক্ষারদ্রাবক দ্বারা উপকার হয়। সার্ বেঞ্জা-মিন্ ব্রোডি ইহার বিস্তর প্রশংসা করেন। আভ্যন্তরিক প্রয়োগ ভিন্ন, মূত্রাশয়ে অশ্মরী জন্মিলে, অশ্মরী দ্রব করণার্থ, ১ বিন্দু দ্রাবক ১ আউন্স্ জলের সহিত মূত্রা-শয় মধ্যে পিচকারি দ্বারা প্রয়োগ করিতে তিনি অনুমতি করেন। অপর, পুরাতন

মূত্রাশয় প্রদাহ রোগেও তিনি উপর্য্যুক্ত পিচকারি বিধান করেন। তিনি কহেন যে, প্রদাহের উগ্রতা থাকিলে দিবে না; পিচকারি পূর্ব্বোক্ত অপেক্ষা উগ্র করিবে না; প্রথমতঃ দুই দিবস অন্তর একবার পিচকারি দিবে, পরে প্রত্যহ ১ বার দিবে; পিচকারি প্রয়োগ করিয়া মূত্রাশয় মধ্যে ৪০ সেকেণ্ডের ঊর্দ্ধ ঔষধ রাখিবে না এবং যদি পিচকারি দ্বারা অধিক ক্লেশ হয়, তবে ক্ষান্ত রাখিবে। এই সকল বিষয়ের প্রতি দৃষ্টি রাখিয়া প্রয়োগ করিলে, ইহা দ্বারা বিস্তর উপকার দর্শে এবং কোন অপকারের আশঙ্কা থাকে না।

অর্শরোগে অন্তর্ব্বলি থাকিলে, যদ্যপি ঐ বলি বন্ধন যোগ্য না হয়, তবে নির্জ্জল যবক্ষারদ্রাবক স্থানিক প্রয়োগ করিলে অত্যন্ত উপকার হয়। নিতান্ত মন্দ অবস্থাতেও দুই তিন বার লাগাইলে প্রায় আরোগ্য হয়।

বিবিধ শটিত ও দুষ্ট ক্ষতে, বিশেষতঃ হস্পিট্যাল্ গ্যাঙ্গ্রিন্, ফ্যাজিডেনিক্ ক্ষত, ক্যাঙ্ক্রম্অরিস্, কোমল ক্যান্সার্, বেদনাবিহীন ও ভগ্ন বাঘি আদি ক্ষতে, নির্জ্জল যবক্ষারদ্রাবকের তুল্য আর স্থানিক প্রয়োগ কিছুই নাই। ওয়ার্ট্ (গ্যাঁজ বা আঁচিল) ক্ষয় করণার্থ ইহা মহৌষধ; বিষাক্ত জন্তু দংশন করিলে ইহা উত্তম দাহক। ইহার ধৌত আর্টিকেরিয়া রোগে কণ্ডূয়ন নিবারণ করিয়া উপকার করে।

হুপিংকফ্ নামক কাশ রোগে, ডাং গিব্ সাহেব ইহার বিস্তর প্রশংসা করেন। তিনি নিম্নলিখিত ব্যবস্থা দেন। জলমিশ্র যবক্ষারদ্রাবক ১২ ড্রাম্; এলাদি অরিষ্ট ৩ ড্রাম্; শর্করার পাক ৩ ॥ ০ আউন্স্; জল ১ আউন্স্। মাত্রা, ১—২ ড্রাম্, ১।২ ঘণ্টা অন্তর।

মধুমেহ রোগে, ডাং ব্র্যাড্লী কহেন যে, যবক্ষারদ্রাবক পানীয় রূপে (১ ড্রাম্, জল ১ পাইণ্ট্) প্রয়োগ করিলে, পিপাসা ও গাত্রদাহ নিবারণ হয় এবং প্রস্রাবের পরিমাণও হ্রাস হয়। উদরাময় থাকিলে অবিধেয়।

অতি ঘর্ম্মনিবারণার্থ জলের সহিত মিশ্রিত করিয়া স্পঞ্জিং বিধান করিবে।

মুখমধ্যস্থ শ্লৈষ্মিক ঝিল্লি প্রদাহযুক্ত হইলে বা মুখমধ্যে ক্ষত, এফ্থি, পারদ সেবন বশতঃ অধিক লাল নিঃসরণ হইলে, পরিপাক যন্ত্রের সাতিশয় উগ্রতা বশতঃ মুখমধ্যস্থ শ্লৈষ্মিক ঝিল্লি আরক্তিম, প্রদাহযুক্ত ও উজ্জ্বল হইলে, অল্প মাত্রায় যবক্ষার দ্রাবক আভ্যন্তরিক প্রয়োগ করিলে উপকার দর্শে।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, এসিডম্ নাইট্রিকম্ ডাইলিউটম্; ইংরাজী, ডাইল্যুটেড্ নাইট্রিক্ এসিড্; বাঙ্গালা, জলমিশ্র যবক্ষারদ্রাবক। যবক্ষারদ্রাবক, ৬ আং; পরিস্রুত জল, যথা—প্রয়োজন। প্রথমতঃ দ্রাবকের সহিত ২৪ আং জল মিলাইবে; পরে, এ পরিমাণে জল সংযোগ করিবে, যেন ৬০ তাপাংশে ৩১ আং হয়। অথবা

যবক্ষার দ্রাবক, ২৪০০ গ্রেণ্; পরিস্রুত জল, যথা প্রয়োজন। দ্রাবকের সহিত আবর্ত্তন দ্বারা এ পরিমাণে জল মিলাইবে, যেন ৬০ তাপাংশে ১ পাইন্ট্ পরিমাণ হয়। মাত্রা, ৫ মিনিম্ হইতে ৩০ মিনিম্।

———

৩৪শ বলকারক।

যবক্ষার-লবণ-দ্রাবক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| এসিডম্ নাইট্রো-হাইড্রোক্লোরিকম্। | নাইট্রো-হাইড্রোক্লোরিক্এসিড্। |
| [Acidum Nitro-Hydrochloricum] | [Nitro-Hydrochloric Acid] |

এক অংশ নাইট্রিক্ এসিড্ এবং দুই অংশ হাইড্রোক্লোরিক্ এসিড্ একত্র মিলাইলে ইহা প্রস্তুত হয়। ইহাকে নাইট্রোমিউরিয়াটিক্ এসিড্ এবং একোয়া রিজিয়াও কহে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। উপর্য্যুক্ত দুই দ্রাবক একত্র মিলাইলে কমলালেবুর বর্ণ, অতি তীক্ষ্ণ ক্লোরিণের ন্যায় গন্ধযুক্ত ধূম নির্গত হয়। যে মিশ্র পদার্থ প্রস্তুত হয় তাহাও ক্লোরিণের ন্যায় গন্ধযুক্ত ও কমলার ন্যায় বর্ণ; অতি তীক্ষ্ণ অম্লাস্বাদ। ইহাতে স্বর্ণ স্তবক দ্রব হয়।

ক্রিয়া। নির্জ্জলাবস্থায় দাহক; সেবন করিলে, অন্যান্য দ্রাবকের ন্যায় দাহক বিষক্রিয়া করে, লক্ষণ ও চিকিৎসা অন্যান্য দ্রাবক দ্বারা বিষাক্ত হইলে যদ্রূপ। যথাযোগ্য জলমিশ্রিত করিয়া সেবন করিলে, ইহার ক্রিয়া, বলকারক, আগ্নেয়, ক্ষারনাশক, পিত্তনিঃসারক ও পরিবর্ত্তক। কিছুদিন সেবন করিলে মুখ আইসে।

আময়িক প্রয়োগ। প্রস্রাবে অক্জ্যালিক্ এসিড্ জন্মিলে, ডাং প্রোট্ ইহাকে অন্যান্য দ্রাবক অপেক্ষা শ্রেষ্ঠ বিবেচনা করেন। যবক্ষার-লবণ-দ্রাবক জল-মিশ্র করিয়া প্রয়োগ করিবে, প্রস্রাবে লিথেট্ অব্ এমোনিয়া বা লিথিক্ এসিড্ প্রকাশ পাইলে সেবন রহিত করিবে। কিছু দিবস পরে, পুনরায় ব্যবস্থা করিবে। এইরূপ বৎসরের মধ্যে ৩।৪ বার সেবন করাইলে এবং আহার বিহারের সুনিয়ম করিয়া দিলে, ক্রমশঃ অক্জ্যালিক্ এসিড্ ধাতু পরিবর্ত্তিত হইয়া আরোগ্য হয়। এইরূপ চিকিৎসা ডাং গোল্ডিং বার্ড্ সাহেবেরও অনুমত। অপর, প্রস্রাবে সিষ্টিক্ অক্সাইড্ দোষ জন্মিলে ডাং প্রোট্ কহেন যে, অন্যান্য দ্রাবক অপেক্ষা ইহা শ্রেষ্ঠ। পুরাতন যকৃৎ প্রদাহে, এবং তরুণ যকৃৎ প্রদাহে, প্রদাহের উগ্রতা হ্রাস হইবার পর, ইহার আভ্যন্তরিক ও বাহ্য প্রয়োগ বিশেষ উপকারক। স্কট্, এনেস্লী, ম্যাক্গ্রেগর্ প্রভৃতি বিজ্ঞ চিকিৎসকগণ পরীক্ষা দ্বারা ইহার উপযোগিতার বিষয় স্থির করিয়াছেন। বাহ্য প্রয়োগার্থ স্নানরূপে ব্যবহৃত হয়। স্নানের নিয়ম এই—লবণ-

দ্রাবক ৩ আং, যবক্ষার-দ্রাবক ২।০ আং, জল ৫ আং ; একত্র মিলাইয়া, ইহার তিন আং, ১ গ্যালন্ জলের সহিত মিশ্রিত করিলে স্নানজল প্রস্তুত হয়। অথবা, ৬ আং জল-মিশ্র দ্রাবক, ১ গ্যালন্ জলের সহিত মিশ্রিত করিয়া লইবে। এই জল ঈষদুষ্ণ করিয়া পদ, জঙ্ঘা, ঊর্দ্ধাদি ধৌত করিবে এবং শরীরের দক্ষিণপার্শ্ব বাহ্-মূল পর্য্যন্ত স্পঞ্জ ভিজাইয়া মুছিবে। এই প্রকরণ প্রত্যহ দুই বেলা ১০ মিনিট্ পর্য্যন্ত করিবে। স্নানের নিমিত্ত তৈজসপাত্র ব্যবহার করিবে না এবং যে স্পঞ্জ ব্যবহার করিবে, তাহা শীতল জলে ফেলিয়া রাখিবে ; নচেৎ স্পঞ্জ দ্রাবকের তেজে নষ্ট হইয়া যায়।

পাণ্ডুরোগে এবং যকৃৎরোগসম্ভূত অতিসার এবং শোথ হইলে, উপর্য্যুক্তরূপে যবক্ষার-লবণদ্রাবক ব্যবহার করিলে বিস্তর উপকার দর্শে।

উপদংশ রোগের দ্বিতীয় অবস্থায় ইহা আভ্যন্তরিক ও বাহ্য প্রয়োগ করিলে উপকার হয়। ১০ মিনিম্ মাত্রায় সার্জা সহযোগে দিবসে তিন বার ব্যবস্থা করিবে। মুখমধ্যে ঔপদংশিক ক্ষত হইলে, মধু ও জলের সহিত মিশ্রিত করিয়া ইহার কুল্য ব্যবস্থা করিলে বিলক্ষণ উপকার হয়।

গ্যাঙ্গ্রিন্ অব্ দি লঙ্স্ (শটিত ফুস্ফুস্) রোগে, শটিত দ্রব্য শরীরস্থ হওন প্রযুক্ত উৎপাত সকল নিবারণার্থ, ডাং সি, বি, উইলিয়ম্স্ ইহা ব্যবহার করিতে অনুমতি দেন।

পুরাতন কাশরোগে, ইহার জলে বক্ষঃস্থল মুছাইলে অধিক কফনিঃসরণ লাঘব হয় এবং রোগের অন্যান্য উপদ্রব হ্রাস হয়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, এসিডম্ নাইট্রো-হাইড্রোক্লোরিকম্ ডাইলিউটম্ ; ইংরাজী, ডাইলিউ-টেড্ নাইট্রো-হাইড্রোক্লোরিক্ এসিড্ ; বাঙ্গালা, জলমিশ্র যবক্ষার-লবণদ্রাবক। যবক্ষারদ্রাবক, ৩ আং ; লবণদ্রাবক, ৪ আং ; পরিস্রুত জল, ২৫ আং। উভয় দ্রাবক মিলাইয়া ২৪ ঘন্টা পর্য্যন্ত রাখিবে, পরে ক্রমশঃ জলমিশ্রিত করিয়া লইবে। মাত্রা, ৫ মিনিম্ হইতে ২০ মিনিম্ পর্য্যন্ত।

---

৩৫শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| এসিডম্ ফস্ফরিকম্ ডাইলিউটম্। | ডাইলিউটেড্ ফস্ফরিক্ এসিড্। |
| (Acidum Phosphoricum Dilutum) | (Diluted Phosphoric Acid) |

প্রস্তুতকরণ। ফস্ফরস্, ৪১৩ গ্রেণ্ ; যবক্ষার দ্রাবক, ৬ আউন্স্ ; পরিস্রুত জল, যথা-প্রয়োজন। যবক্ষার দ্রাবকের সহিত ৮ আং জল মিলাইয়া ফস্ফরস্

সহযোগে বকযন্ত্রে স্থাপন করিয়া মৃদুসন্তাপ দ্বারা লীবিগস্ কণ্ডেন্সর মধ্যে চুয়াইবে; আধার ভাণ্ডে ৫ আউন্স্ আসিলে, তাহা পুনরায় বকযন্ত্র মধ্যে দিয়া চুয়াইবে, যে পর্য্যন্ত না সমুদায় ফস্ফরস্ দ্রবীভূত হয়। তখন বকযন্ত্রস্থ দ্রব্যকে চীনপাত্রে ঢালিয়া অগ্নি সন্তাপ দ্বারা গাঢ় করিবে, যে পর্য্যন্ত না লোহিতবর্ণ ধূমবিম্ব নির্গমণ শেষ হয়, এবং বর্ণহীন, গাঢ়, শর্করার পাকের ন্যায় পদার্থ প্রাপ্ত হওয়া যায়। শীতল হইলে ইহাকে এ পরিমাণ পরিস্রুত জলে দ্রব করিবে যেন সমুদায়ে ১ পাইন্ট্ পূর্ণ হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন তরল,এবং অম্লাস্বাদ এবং অন্যান্য অম্ললক্ষণ যুক্ত। রাসায়নিক উপাদান; ফস্ফরস্ ১ অংশ, অক্সিজেন্ ৫ অংশ, এবং জল ৩ অংশ। আপেক্ষিক ভার ১·০৮। এমোনিয়া নাইট্রেট্ অব্ সিল্ভর্ সহযোগে পীতবর্ণ হইয়া অধঃস্থ হয়; এই পীতবর্ণ দ্রব্য এমোনিয়াতে এবং জলমিশ্র যবক্ষার দ্রাবকে দ্রবণীয়। অগ্নি সন্তাপ দ্বারা উড়াইলে যাহা অবশিষ্ট থাকে, তাহা লোহিতোত্তাপে গলে; পরে শীতল হইলে স্বচ্ছ হয়।

ক্রিয়া। বলকারক, শৈত্যকারক, পরিবর্ত্তক, কামোদ্দীপক, অধিকমাত্রায় স্নায়বীয় ও ধামনিক উত্তেজক। অত্যন্ত অধিক মাত্রায়, প্রাদাহিক বিষক্রিয়া করে এবং মৃত্যুর পূর্ব্বে আক্ষেপ ও অচৈতন্য উপস্থিত করে। ডাং পেবীর পরীক্ষা দ্বারা প্রকাশ পায় যে, ডিওডিনমের মধ্যে ইহা পিচকারি দ্বারা প্রয়োগ করিলে প্রস্রাবে মধুমেহের চিহ্ন উপস্থিত হয়।

আময়িক প্রয়োগ। টাইফস্ ও টাইফএড্ জ্বর রোগে, অন্যান্য দ্রাবকের ন্যায় ইহা প্রয়োগ করা যায়। স্ক্রফিউলা রোগে, ডাং ব্যলগ্যান্, ইহার বিস্তর প্রশংসা করিয়াছেন। তিনি কহেন যে, ইহার ফল আইওডিন্, কড্লিভর্ অয়েল বা বেরিয়ম্ অপেক্ষা কোন অংশেই ন্যূন নহে।

মধুমেহ রোগে ফস্ফরিক্ এসিড্ সংযুক্ত পানীয় দ্বারা আশু পিপাসা দমন হয়। অপর, ফস্ফেটিক্ অশ্মরী রোগে প্রস্রাবের ক্ষারত্ব দোষ নিবারণার্থ ইহা প্রয়োগ করা যায়।

কেরীজ্ নামক অস্থিরোগে ইহার ধৌত উপকারক।

মাত্রা, ২০—৪০ মিনিম্ পর্য্যন্ত; জলমিশ্র করিয়া প্রয়োগ করিবে।

---

### ৩৬ শ বলকারক।

### গন্ধক-দ্রাবক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| এসিডম্ সল্ফিউরিকম্ | সল্ফিউরিক্ এসিড্। |
| ( Acidum Sulphuricum ) | ( Sulphuric Acid ) |

প্রস্তুত করণ। গন্ধক অথবা হিরাকস, এবং কিঞ্চিৎ যবক্ষার দগ্ধ করিয়া

উভয় ধূমকে জলীয় বাষ্পের সহিত সীসনির্ম্মিত যন্ত্র মধ্যে একত্র করিলে, ইহাদের পরস্পরের রাসায়নিক সংযোগ ও বিয়োগ দ্বারা গন্ধক-দ্রাবক প্রস্তুত হয়। ইহা বিশুদ্ধ দ্রাবক নহে। ইহাকে অয়েল্ অব্ বিট্রিয়ল্ কহে।

১৮৬৪ খ্রীষ্টাব্দের ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়া মতে নিম্নলিখিত প্রকরণ অনুসারে বিশুদ্ধ গন্ধক-দ্রাবক প্রস্তুত হয়।

অপরিশুদ্ধ গন্ধক-দ্রাবক, ১২ আং ; সল্ফেট্ অব্ এমোনিয়া চূর্ণ, ।০ আং। একত্র মিলাইয়া বকযন্ত্রে চুয়াইবে। চুয়াইবার সময়, যন্ত্র মধ্যে কয়েক খণ্ড প্লাতিনা ধাতু রাখিবে। দশমাংশ চুয়াইয়া পরিত্যাগ করিবে। পরে নূতন আধার-ভাণ্ড সংযুক্ত করিয়া চুয়াইবে। যন্ত্র মধ্যে ১ আং থাকিতে নামাইয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন তৈলাকার; তীক্ষ্ণ অম্লাস্বাদ, গন্ধহীন, অত্যন্ত জলশোষক, জলমিশ্রিত করিলে তপ্ত হয় ; জান্তব বা ঔদ্ভিজ্জ পদার্থকে দগ্ধ করে, কাষ্ঠ খণ্ড ইহাতে ডুবাইলে দগ্ধ হইয়া অঙ্গারবর্ণ হয়। আপেক্ষিক ভার ১·৮৪৩। জল মিশ্রিত গন্ধক-দ্রাবকে ক্লোরাইড অব্ বেরিয়ম্ সংযোগ করিলে, যথেষ্ট পরিমাণে শ্বেতবর্ণ সল্ফেট্ অব্ বেরাইটা অধঃস্থ হয়। ৬২০ তাপাংশে স্ফুটিত হয়, আর ২৯০ তাপাংশে সংযত হয়। বিশুদ্ধ গন্ধক-দ্রাবক, প্লাতিনা পাত্রে রাখিয়া তপ্ত করিলে সম্পূর্ণ উড়িয়া যায়, কিছুমাত্র অবশিষ্ট থাকে না, হিরাকস জলে দ্রব করিয়া ইহাতে দিলে ধূম্রবর্ণ হয় না, তাহাতে জানা যায় যে, নাইট্রিক্ এসিড্ মিশ্রিত নাই ; জলমিশ্র করিয়া ইহাতে সল্ফিউরেটেড্ হাইড্রোজেন্ বায়ু প্রবেশ করাইলে পীতবর্ণ দ্রব্য অধঃস্থ হয় না, ইহা দ্বারা জানা যায় যে,সিম্বলক্ষার সংযুক্ত নাই। রাসায়নিক উপাদান, গন্ধক ২ অংশ, অক্সিজেন্ বায়ু ৩ অংশ এবং জল ১ অংশ।

অসম্মিলন। ক্ষার ও ক্ষার কার্বনেট্ ; ধাতু সমস্তের অক্সাইড্ ; সীস-শর্করা ; বেরাইটা ; ক্লোরাইড্ অব্ ক্যাল্সিয়ম্ ইত্যাদি।

ক্রিয়া। অল্পমাত্রায়, যথাযোগ্য জলমিশ্র করিয়া সেবন করিলেই, ইহা বল-কারক, সঙ্কোচক, শৈত্যকারক, এবং ক্ষারনাশক। কয়েকদিবস সেবন করিলে ক্ষুধার উদ্রেক হয়, পরিপাক শক্তি এবং পোষণ ক্রিয়া বৃদ্ধি হয়, এবং কোষ্ঠ কঠিন হইয়া উঠে। ডাং ক্রিষ্টিসন্ কহেন যে, ইহা দ্বারা প্রস্রাব বৃদ্ধি হয়, এবং শোথ রোগে অন্যান্য মূত্রকারক ঔষধ বিফল হইলে কখন কখন জলমিশ্র গন্ধক-দ্রাবক দ্বারা প্রস্রাব হয়। অপর, ইহা দ্বারা শরীরের উষ্ণতা হ্রাস হয় এবং ধমনীর পুষ্টি ও দ্রুতত্ব লাঘব হয়।

কিঞ্চিৎ অধিক মাত্রায়, অথবা দীর্ঘ কালাবধি অল্পমাত্রায় সেবন করিলে, অজীর্ণ, উদরে বেদনা ও ভেদ উপস্থিত করে।

অধিক মাত্রায় সেবন করিলে, অথবা, নির্জ্জল গন্ধকদ্রাবক সেবন করিলে প্রদাহিক (ইরিটেণ্ট্) ও দাহক (করোসিব্) বিষক্রিয়া করে। নির্জ্জল গন্ধক-দ্রাবক সেবন করিবামাত্রই মুখ, তালু, গলা ও পাকাশয় ভয়ানক জ্বলিয়া উঠে, এবং বমন হইতে থাকে, বমনের সহিত অন্তস্ত্বকের খণ্ড সকল এবং কৃষ্ণবর্ণ নষ্ট রক্ত নির্গত হইতে থাকে। অন্ত্র মধ্যে বেদনা উপস্থিত হয় এবং এই বেদনা এরূপ দুঃসহ হইয়া উঠে যে, সমুদায় শরীর ধনুকের ন্যায় বক্র হইয়া যায়, এবং হস্ত পদাদির পেশী সকল ও কখন কখন আক্ষিপ্ত হয়। কখন কোষ্ঠ বদ্ধ হয়, কখন বা রক্তমিশ্রিত ভেদ হইতে থাকে। মুখাভ্যন্তরিক শ্লৈষ্মিক ঝিল্লি শুভ্র, স্ফীত ও কোমল হয়; আর মুখ গাঢ় শ্লেষ্মায় পূর্ণ থাকে, তাহাতে বাক্যোচ্চারণ বা কোন দ্রব্য গলাধঃকরণের ক্ষমতা থাকে না। এ ভিন্ন, শ্বাস-নালীর মুখে প্রদাহ হওয়া বশতঃ স্বরভঙ্গ হয়, এবং ক্বচিৎ বা শ্বাসরোধ হইয়া মৃত্যু হয়। অনতি-বিলম্বেই অবসাদনের লক্ষণ সকল উপস্থিত হয়। শরীর শীতল ও ঘর্ম্মাভিষিক্ত, নাড়ী ক্ষীণ ও অব্যবস্থিত, অস্থিরতা, কাতরতা, মুখমণ্ডল শীর্ণ,ম্লান, পাণ্ডুবর্ণ ও যাতনায় বিকৃত ইত্যাদি লক্ষণ প্রকাশ পাইয়া মৃত্যু হয়। প্রায় মৃত্যুকাল পর্য্যন্ত চৈতন্য থাকে; ১২ ঘণ্টা হইতে ৪৮ ঘণ্টার মধ্যে মৃত্যু হয়। ক্বচিৎ বা কয়েক ঘণ্টার মধ্যেই মৃত্যু হয়, কখন বা মাত্রার অল্পতা প্রযুক্ত শীঘ্র মৃত্যু না হইয়া মাসেক দুই মাস পর্য্যন্ত রোগী কষ্ট পাইতে থাকে; সর্ব্বদা বমন হয়, আর, শ্লৈষ্মিক ঝিল্লির খণ্ড সকল বমনের সহিত নির্গত হয়, মুখে পচা দুর্গন্ধ হয় এবং রোগী ক্রমশঃ জীর্ণ, শীর্ণ অব-সন্ন হইয়া পঞ্চত্ব পায়। কখন বা এমত হয় যে, দ্রাবক গলাধঃকরণ না হইয়া কেবল মুখের মধ্যেই ক্রিয়া প্রকাশ করে।

মৃত দেহ পরীক্ষা। অন্নবহা নাড়ীর শ্লৈষ্মিক ঝিল্লিতে প্রদাহ ও দাহন চিহ্ন। জলমিশ্র গন্ধক-দ্রাবক দ্বারা বিষাক্ত হইলে প্রদাহ চিহ্ন অধিক পাওয়া যায়; দ্রাবক নির্জ্জল হইলে দাহন চিহ্নই অধিক। মুখ, গলা ও পাকাশয়স্থ শ্লৈষ্মিক ঝিল্লি পাংশু-বর্ণ, কোমল ও স্ফীত এবং অনায়াসেই উঠান যায়; পাকাশয় মধ্যে গাঢ় কৃষ্ণবর্ণ, আঠাবৎ আল্‌কাতরার ন্যায় রক্তমিশ্রিত শ্লেষ্মা পাওয়া যায়, এবং ইহা ধৌত করিলে পাকাশয়স্থ শ্লৈষ্মিক ঝিল্লি কোন স্থানে প্রদাহ বশতঃ রক্তবর্ণ, কোন স্থানে ঐ ঝিল্লির আণ্ডলালিক রসাদির সহিত দ্রাবক সংযুক্ত বিধায় শ্বেতবর্ণ, এবং কোন স্থানে দগ্ধ হওন বিধায় কৃষ্ণবর্ণ দেখা যায়। কখন কখন পাকাশয় ভেদ করিয়া উদর গহ্বর মধ্যে দ্রাবক নিঃসৃত হয়; তাহা হইলে অন্ত্রাবরক সৈহিক ঝিল্লিতে (পেরিটোনিয়ম) প্রদাহ ও দাহন চিহ্ন দেখা যায়। পাকাশয় হইতে দ্রাবক অন্ত্র মধ্যে প্রবেশ করিলে অন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লিতে প্রদাহ ও দাহন চিহ্ন দেখা যায়।

বিষ-মাত্রা। ডাং ক্রিষ্টিসন্ কহেন যে, নির্জ্জল দ্রাবক অর্দ্ধ ড্রাম্ সেবন দ্বারা মৃত্যু হইয়াছে। কিন্তু এক ব্যক্তি ৬ ড্রাম্ খাইয়াও রক্ষা পাইয়াছিল। শূন্যোদরে অতি অল্প মাত্রাতেই ভয়ানক হইয়া উঠে; কারণ, দ্রাবক এককালে পাকাশয়স্থ শ্লৈষ্মিক ঝিল্লিতে পড়িয়া তাহাকে দগ্ধ করে। কিন্তু পাকাশয় আহার্য্য দ্রব্য দ্বারা পূর্ণ থাকিলে, দ্রাবক তাহার সহিত মিশ্রিত হয়, সুতরাং তাহার তেজোহ্রাস হয়।

গন্ধক-দ্রাবক দ্বারা বিষাক্ত হইলে, তাহার চিকিৎসা প্রথমতঃ যথেষ্ট পরিমাণে স্নিগ্ধ পানীয় দ্বারা দ্রাবকের তেজোহ্রাস করিবে, পরে, বিষ দমনার্থে ক্ষার প্রয়োগ করিবে। ক্ষারের মধ্যে ম্যাগ্নিসিয়া, খড়ি, চূণ ও সোডা বিধেয়। অভাবে, সাজি-মাটি, সাবান, নারিকেল পত্র বা কদলী পত্র ভস্ম ব্যবস্থা করিবে। প্রদাহের নিমিত্ত স্নিগ্ধ পানীয়, অহিফেণ, উদর প্রদেশে জলৌকা বা পুল্‌টিস্ আদি প্রদাহনিবারক প্রক্রিয়া সকল প্রয়োজন মত ব্যবস্থা করিবে। অবসন্নাবস্থায় উত্তেজক ঔষধ ও পুষ্টিকর আহার দ্বারা জীবনী-শক্তি উন্নত রাখিবার চেষ্টা করিবে।

আময়িক প্রয়োগ। সীস-শূল রোগে এবং সীস-ধাতু দ্বারা বিষাক্ত হইলে, ইহা দ্বারা বিশেষ উপকার হয়। ডাং বেনেট কহেন যে, যখন তিনি প্যারিস্ নগরে মোং জান্দ্রঁার শিষ্য ছিলেন, তখন, সীস ধাতু দ্বারা বিষাক্ত অনেক রোগীর গন্ধক-দ্রাবক দ্বারা চিকিৎসা দেখিয়াছিলেন। ৪০—৪৫ মিনিম্ গন্ধক দ্রাবক, ১ পাইন্ট্ জলের সহিত মিলাইয়া প্রত্যহ দুই তিন পাইন্ট্ প্রয়োগ করা হইত; অন্য কোন ঔষধ দেওয়া যাইত না; কেবল এতৎ সহযোগে গন্ধকের ভাব্‌রা দেওয়া যাইত। এই-রূপ চিকিৎসা দ্বারা সীস-শূল রোগে, দুই তিন দিবসের মধ্যে বেদনা লাঘব হইত, এবং ক্রমশঃ কোষ্ঠ সরল হইত। দুই জন পুরাতন সীস-পক্ষাঘাতগ্রস্ত রোগী ব্যতীত, সীস ধাতুদ্বারা বিষাক্ত যত রোগী আসিয়াছিল, প্রায় সকলেই এই প্রক্রিয়া দ্বারা আরোগ্য লাভ করিয়াছিল। অপর, সীস-ধাতু-জনিত রোগ সকলের পক্ষে গন্ধক-দ্রাবক বারক (প্রফিল্যাক্‌টিক্) রূপে কার্য্য করে। ১৮৪২ সালের "ল্যান্সেট্" নামক পত্রে, ব্রিটিশ্ সফেদার কুঠীর অধ্যক্ষ লিখিয়াছেন যে, গত ১৫ মাস অবধি তিনি তাঁহার কুঠীতে গন্ধক দ্রাবক সংযুক্ত পানীয় ব্যবহার করিতেছেন; তদবধি এক জন কর্ম্ম-চারিরও সীস-শূল হয় নাই; কিন্তু ইতিপূর্ব্বে এ রোগ তাঁহার কুঠীতে সর্ব্বদাই হইত।

বিবিধ রক্তস্রাব রোগে, রক্তরোধার্থ ইহা ব্যবহার করা যায়। রক্তবমন রোগে ইহা বিশেষ উপকারক। গ্যালিক্ এসিড্ সহযোগে প্রয়োগ করিলে ইহা অত্যন্ত উপকার দর্শায়।

যক্ষ্মা রোগে এবং পূযজ জ্বরাদিতে অতিঘর্ম্ম নিবারণার্থ ইহার তুল্য আশু ফলপ্রদ ঔষধ আর নাই। ১০—৩০ মিনিম্ মাত্রায়, হেন্‌বেনের অরিষ্ট সহযোগে প্রয়োগ করিবে।

ডাং নেলিগান্ ও অন্যান্য বিজ্ঞ চিকিৎসকগণ পুরাতন উদরাময় ও হেক্‌টিক্ জ্বরের অতি-ঘর্ম্ম ও ক্ষীণকর উদরাময় নিবারণার্থ ইহা প্রয়োগ করিতে অনুরোধ করেন।

বিসূচিকা এবং উদরাময় রোগে, অনেক বিজ্ঞ চিকিৎসক ইহা ব্যবস্থা করেন। জলমিশ্র দ্রাবক ১০—৩০ মিনিম্ মাত্রায় অর্দ্ধ বা এক ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে। বালকদিগের পক্ষে বয়ঃক্রম বিবেচনা করিয়া ২—৫ মিনিম্ মাত্রায় প্রয়োগ করিবে। টাইফএড্ জ্বরে উদরাময় নিবারণার্থ, ডাং কেনেডী ইহাকে সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ ঔষধ বিবেচনা করেন। প্রয়োজন মতে অহিফেণের অরিষ্ট সহযোগে ব্যবস্থা করা যায়।

অবিরাম জ্বরে [ কণ্টিনিউড্ ফিবর্ ] এবং টাইফএড্ জ্বরে, গন্ধক-দ্রাবক, ঔদ্ভিজ্জ তিক্ত সহযোগে ব্যবস্থা করা, অধ্যাপক হস্, ডাং মর্চিসন্ প্রভৃতি বিজ্ঞ চিকিৎসকদিগের অনুমিত। ২৫—৩০ মিনিম্ মাত্রায় ৩—৪ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে।

সংশ্লিষ্ট বসন্ত রোগে [ কন্‌ফ্লুয়েণ্ট্ স্মল্‌পক্স্ ], বসন্ত সকল নষ্টরক্তে পূর্ণ হইলে, এবং প্রস্রাবের সহিত নষ্টরক্ত নির্গত হইলে, ডাং টমসন্ কহেন যে, গন্ধক-দ্রাবক দ্বারা বিশেষ উপকার হয়। এতৎ সহযোগে আসব ও বলকারক ঔষধ প্রয়োগ করিবে।

বিবিধ চর্ম্ম রোগে, বিশেষতঃ লাইকেন্, প্রুরাইগো, এবং পুরাতন আম্বাত ( অর্টিকেরিয়া ) রোগে, চন্‌চনি, শড়্‌শড়ানি ও চুল্‌কানি নিবারণার্থ জলমিশ্র গন্ধক-দ্রাবকের তুল্য আর উপায় নাই।

পারদ সেবন বশতঃ মুখ আসিলে, ডাং পিয়ার্‌সন্ কহেন যে, গন্ধক-দ্রাবক আভ্যন্তরিক সেবন এবং বার্কের ক্বাথ সহযোগে কুল্যরূপে ব্যবহার করিলে বিস্তর উপকার হয়।

বিষাক্ত জন্তু দংশন করিলে দংশিত স্থানে নির্জ্জল গন্ধক-দ্রাবক লাগাইলে দাহক হইয়া উপকার করে।

এণ্ট্রোপিয়ম্ ( অক্ষিপুট গুড়ান ) এবং এক্‌ট্রোপিয়ম্ ( অক্ষিপুট উল্‌টান ) রোগে, নির্জ্জল গন্ধক-দ্রাবক স্থানিক প্রয়োগ করিলে দাহক হইয়া ক্ষত হয়, ঐ ক্ষত শুষ্ক হইবার সময় সুতরাং চর্ম্ম টানিয়া অক্ষিপুট সমান হয়। লরেন্স্ ও গথ্‌রী প্রভৃতি চক্ষুবৈদ্যেরা এই মত ব্যবস্থা করেন।

পক্ষাঘাত রোগে, পুরাতন বাতরোগে এবং পুরাতন সন্ধিরোগে, গন্ধক-দ্রাবকের মলম ( ১ ড্রাম্, শূকরের বসা ১ আং ) স্থানিক মর্দ্দন করিলে প্রত্যুগ্রতা-সাধন করিয়া উপকার করে।

নিক্রোসিস্ রোগে এরোমাটিক্ সল্‌ফিউরিক্ এসিড্ স্থানিক প্রয়োগে বিশেষ উপকার করে।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, এসিডম্ সল্‌ফিউরিকম্ ডাইলুটম্ ; ইংরাজী, ডাইল্যুটেড্ সল্‌ফিউরিক্ এসিড্ ; বাঙ্গালা, জলমিশ্র গন্ধক দ্রাবক। গন্ধক দ্রাবক, ৭ আং ; পরিস্রুত জল, যথা-প্রয়োজন। প্রথমতঃ দ্রাবকের সহিত ৭৭ আং জল মিলাইবে, পরে এ পরিমাণে জল সংযোগ করিবে, যেন ৬০ তাপাংশে ৮৩॥০ আং হয়। অথবা, গন্ধক-দ্রাবক, ১৩৫০ গ্রেণ্ ; পরিস্রুত জল, যথা-প্রয়োজন। দ্রাবকের সহিত আবর্ত্তন দ্বারা এ পরিমাণে জল মিলাইবে, যেন ৬০ তাপাংশে ১ পাইন্ট্ পরিমাণ হয়। মাত্রা, ৫—৩০ মিনিম্।

২। ল্যাটিন্, এসিডম্ সল্‌ফিউরিকম্ এরোমাটিকম্ ; ইংরাজী, এরোমাটিক্ সল্‌ফিউরিক্ এসিড্ ; বাঙ্গালা, সুগন্ধ গন্ধক দ্রাবক। গন্ধক-দ্রাবক, ৩ আং ; শোধিত সুরা, ২ পাইন্ট্ ; দারুচিনি স্থূলচূর্ণ, ২ আং ; শুণ্ঠীচূর্ণ, ১॥০ আং। সুরার সহিত ক্রমশঃ গন্ধক-দ্রাবক মিলাইয়া তাহাতে দারুচিনি ও শুণ্ঠী সপ্তাহ পর্য্যন্ত ভিজাইয়া রাখিবে, ও সর্ব্বদা আলোড়িত করিবে। পরে, ছাঁকিয়া লইবে। মাত্রা, ৫—৩০ মিনিম্।

---

## রৌপ্যধাতু (সিল্‌ভার) ঘটিত ঔষধ সমস্ত।

৩৭শ বলকারক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| আর্জেণ্টাই নাইট্রাস্। | নাইট্রেট্ অব্ সিভার্। |
| [ Argenti Nitras ] | [ Nitrate of Silver ] |

এক অংশ অক্সিজেন্‌যুক্ত রৌপ্য এবং এক অংশ যবক্ষার-দ্রাবকসংযুক্ত লবণ।

প্রস্তুত করণ। বিশুদ্ধ রৌপ্য, ৩ আং ; যবক্ষার-দ্রাবক, ২॥০ আং ; পরিস্রুত জল, ৫ আং। যবক্ষার-দ্রাবক ও জল কাচভাণ্ড মধ্যে একত্র মিলাইয়া তাহাতে মৃদু সন্তাপ দ্বারা রৌপ্য দ্রব করিবে। দ্রব হইলে, উপরের স্বচ্ছ একটি চীনপাত্রে ঢালিয়া লইয়া গাঢ় করিয়া দানা বাঁধিবার নিমিত্ত রাখিয়া দিবে। দানা প্রস্তুত হইলে, ছাঁকিয়া, বিনা সন্তাপে শুষ্ক করিয়া লইবে। উপর্য্যুক্ত অনুষ্ঠানে ঔদ্ভিজ্জ বা জান্তব কোন পদার্থের সংস্রব যেন না থাকে।

নাইট্রেট্ অব্ সিল্‌ভারকে বর্ত্তিকাকার করিতে হইলে, উপর্য্যুক্ত দানাযুক্ত নাইট্রেট্‌কে প্লাতিনা বা চীনপাত্র মধ্যে অগ্নিসন্তাপ দ্বারা গলাইয়া ছাঁচে ঢালিয়া

দিবে। এই বর্ত্তিকাকার নাইট্রেট্ অব্ সিল্ভার্‌কে সামান্যতঃ লুনার কষ্টিক্, বাঙ্গালা, কাষ্টিকি, কহে।

স্বরূপ ও রাসায়নিক তত্ব। চেপ্টা ষট্‌প্রদেশবিশিষ্ট, বর্ণহীন দানাযুক্ত; অথবা, শ্বেতবর্ণ বর্ত্তিকাকার; তীক্ষ্ণ কষায় আস্বাদ; পরিস্রুত জলে এবং শোধিত সুরাতে দ্রবণীয়; এই দ্রব বর্ণহীন; আলোক লাগিলে বিবর্ণ হয় না; কিন্তু কোন জান্তব বা ঔদ্ভিজ্জ পদার্থ সংযুক্ত থাকিলে আলোক দ্বারা কৃষ্ণবর্ণ হয়। ইহাতে লবণ-দ্রাবক বা লবণ বা অন্য কোন ক্লোরিণযুক্ত লবণ দিলে, শ্বেতবর্ণ দধিবৎ ক্লোরাইড্ অব্ সিল্ভার্ অধঃস্থ হয়। এই ক্লোরাইড্ আলোক লাগিলে কৃষ্ণবর্ণ হয় এবং এমোনিয়া দ্রবে দ্রব হয়। এ ভিন্ন; ক্ষার, ক্ষারকার্বনেট্, যবক্ষার-দ্রাবক ভিন্ন অন্যান্য দ্রাবক, আইওডিন্ এবং এতৎ সংযুক্ত লবণাদি দ্বারা অদ্রবণীয়রূপে অধঃস্থ হয়। অপর, ইহাতে ফস্ফরস্, তাম্র বা লৌহধাতু দিলে রৌপ্যধাতু পৃথক্ হইয়া অধঃস্থ হয়। জান্তব ফাইব্রিন্ ও আণ্ডলালিক রসাদি এতৎ সহযোগে শ্বেতবর্ণ ও অদ্রবণীয় হয়। কাষ্টিকিকে অঙ্গার সহযোগে ক্লোরাইড্ দ্বারা দগ্ধ করিলে, ইহার যবক্ষার দ্রাবক উড়িয়া যায়, এবং বিশুদ্ধ রৌপ্যধাতু রহিয়া যায়। বিশুদ্ধতা সংস্থাপন;—১০ গ্রেণ্ বিশুদ্ধ নাইট্রেট্ অব্ সিল্ভার্, ২ ড্রাম পরিস্রুত জলে দ্রব করিয়া, তাহাতে লবণ দ্রাবক দিলে যাহা অধঃস্থ হয় তাহা শুষ্ক করিয়া তৌলিলে, ৮·৪৪ গ্রেণ্ পরিমাণ হয়, আর অধঃস্থ দ্রব্য ছাঁকিয়া লইলে যে জল থাকে, তাহা জলস্বেদন যন্ত্র দ্বারা শুষ্ক করিলে কিছুমাত্র অবশিষ্ট থাকে না।

অসম্মিলন। যবক্ষার দ্রাবক ভিন্ন সমুদায় দ্রাবক ও অম্ল এবং তৎসংযুক্ত লবণ; ক্ষার ও ক্ষারকার্বনেট্; পরিস্রুত জল ভিন্ন অন্য জল; ক্লোরিণ ও তৎসংযুক্ত লবণ; ঔদ্ভিজ্জ সঙ্কোচক, অণ্ডলাল, দুগ্ধ ইত্যাদি।

ক্রিয়া। অল্পমাত্রায় বলকারক, আক্ষেপনিবারক, সঙ্কোচক ও অবসাদক। ইহার বলকরণ ক্রিয়া স্নায়ুমণ্ডলের উপর বিশেষ রূপে প্রকাশ পায়। বহুকাল সেবন করিলে শরীর নীলবর্ণ হয়। কিঞ্চিৎ অধিক মাত্রায়, উগ্রতা সাধন করিয়া পাকাশয়ে বেদনা, বিবমিষা, বমন ও কচিৎ ভেদ উপস্থিত করে। অধিকমাত্রায় দাহক বিষক্রিয়া করে। ইহা দ্বারা বিষাক্ত হইলে, বিষনাশার্থ অণ্ডলাল ও লবণ প্রয়োগ করিবে এবং যথেষ্ট পরিমাণে স্নিগ্ধ পানীয় বিধান করিবে। যাতনা নিবারণার্থ অহিফেণ ব্যবস্থা করিবে এবং প্রদাহ দমনার্থ যথাবিধ চিকিৎসা করিবে।

স্থানিক ক্রিয়া। সঙ্কোচক, উত্তেজক, আবরক, ফোস্কা-কারক ও দাহক। চর্ম্মে সংলগ্ন করিলে চর্ম্ম কৃষ্ণবর্ণ হয়, অধিক পরিমাণে লাগাইলে দাহক হইয়া স্ফোটোৎপাদন করে। ক্ষতস্থানে বা শ্লৈষ্মিক ঝিল্লিতে লাগাইলে ঐ স্থানের আণ্ডলালিক রসের সহিত সংযুক্ত হইয়া শ্বেতবর্ণ, অদ্রবণীয় সরের ন্যায় পড়িয়া ঐ স্থানকে আব-

রণ করে ; এ ভিন্ন, দাহক হইয়া কার্য্য করে। ইহা দ্বারা চর্ম্ম কৃষ্ণবর্ণ হইলে, আইও-ডিনের অরিষ্ট লাগাইয়া তদুপরি হাইপোসল্‌ফাইট্‌ অব্‌ সোডাদ্রব লাগাইলে, অথবা সায়েনাইড্‌ অব্‌ পটাশিয়ম্‌ দ্রব দ্বারা ধুইলে, বর্ণচ্যুত হয়।

নাইট্রেট্‌ অব্‌ সিল্‌ভার্‌প্রয়োগকালে নিম্নলিখিত কয়েকটি বিষয় স্মরণরাখা কর্ত্তব্য।

১। নাইট্রেট্‌ অব্‌ সিল্‌ভার্‌ সেবন আরম্ভ করিবার পূর্ব্বে, মৃদু বিরেচক দ্বারা কোষ্ঠ পরিষ্কার করিয়া লইবে।

২। প্রদাহ সত্ত্বে প্রয়োগ করিবে না ; প্রদাহ দমনের পর প্রয়োগ কর্ত্তব্য।

৩। গঁদ বা কোন অনুগ্র ঔদ্ভিজ্জ সার সহযোগে বটিকাকারে প্রয়োগ করিবে ; বিশেষ যত্নপূর্ব্বক মর্দ্দন করিয়া বটিকা প্রস্তুত করিবে।

৪। মধ্যে মধ্যে ঔষধ ক্ষান্ত রাখিয়া মৃদু বিরেচক ব্যবস্থা করিবে। তাহা হইলে বহু দিবস পর্য্যন্ত ঔষধ প্রয়োগ করা যাইতে পারে। সর্ব্বদা রোগীর মুখা-ভ্যন্তর দেখিবে, কিঞ্চিন্মাত্রও বিবর্ণত্ব দৃষ্ট হইলে ঔষধ ক্ষান্ত রাখিবে।

৫। লবণযুক্ত আহার অতি অল্প ব্যবস্থা করিবে। ঔষধ সেবনের অনতি-পূর্ব্বে বা অনতিপরে লবণযুক্ত আহার অবিধেয়।

৬। রৌদ্র সেবা নিষেধ করিবে ; কারণ, রৌদ্র লাগিলে চর্ম্ম শীঘ্র বিবর্ণ হয়। ঔষধ সেবন দ্বারা চর্ম্ম বিবর্ণ হইতে আরম্ভ হইলে, ঔষধ ক্ষান্ত রাখিয়া বর্ণ সংস্কারের নিমিত্ত আইওডাইড্‌ অব্‌ পটাশিয়ম্‌ বা যবক্ষার দ্রাবক বা ক্রিন্‌ অব্‌ টার্টার্‌ প্রয়োগ করিবে।

৭। গলমধ্যে বা লিঙ্গনাল মধ্যে কাষ্টিক প্রয়োগকালে যদি একখণ্ড ভাঙ্গিয়া রহিয়া যায়, তবে তৎক্ষণাৎ লবণজল সেবন করাইবে বা পিচকারির দ্বারা প্রয়োগ করিবে।

৮। কাষ্টিক দ্রবের পিচকারি প্রয়োগ করিতে হইলে, কাচনির্ম্মিত পিচকারি ব্যবহার করিবে।

৯। কাষ্টিক দ্রব চক্ষে প্রয়োগ করিলে, কখন কখন চক্ষু বিবর্ণ হয়। তন্নিরা-করণার্থ ডাং ডিক্সন্‌, হাইপোসল্‌ফাইট্‌ অব্‌ সোডাদ্রব (১০ গ্রেণ্‌, জল ১ আং) প্রয়োগ করিতে অনুমতি করেন।

১০। ঔষধ ব্যবস্থা করিবার পূর্ব্বে, ইহাদ্বারা চর্ম্ম বিবর্ণ হইবার যে সম্ভাবনা, তাহা রোগীকে জ্ঞাত করা উচিত।

আন্তরিক প্রয়োগ। অজীর্ণ রোগে, বিশেষতঃ পাকাশয়-শূল ( গ্যাষ্ট্রল্‌জিয়া ), এবং পাইরোসিস্‌ উপস্থিত হইলে, কাষ্টিক মহৌষধ। ।০ গ্রেণ্‌ হইতে অর্দ্ধ গ্রেণ্‌ মাত্রায়, প্রয়োজনানুসারে ট্যারাক্সেকমের সার বা হেন্‌বেনের সার বা অহিফেণের সার সহযোগে বটিকাকারে দিবসে ২।৩ বার প্রয়োগ করিবে। ঔষধ শূন্যোদরে

ব্যবস্থা করিবে। পুরাতন পাকাশয়প্রদাহ রোগে (ক্রনিক্ গ্যাষ্ট্রাইটিস্) এবং পাকাশয়ে ক্ষত হইলে, ইহা প্রায় অব্যর্থ।

অতিসার রোগে, ইহা বিস্তর ব্যবহৃত হইয়াছে। তরুণাতিসারে ডাং হেয়ার্ নিম্নলিখিত মতে ইহার পিচকারি ব্যবস্থা করেন। প্রথমতঃ ৩।৪ পাইন্ট্ উষ্ণ জলের এনিমা দ্বারা বৃহদন্ত্র পরিষ্কার করিয়া লইবে; প্রথমবারে যদি বদ্ধমল সকল নির্গত না হয় তবে পুনর্ব্বার দিবে। পরে, ১০—১৫ গ্রেণ্ নাইট্রেট্ অব্ সিল্ভার্ ২—৩ পাইন্ট্ পরিস্রুত জলে দ্রব করিয়া প্রয়োগ করিবে। দীর্ঘ নলযুক্ত পিচকারি ব্যবহার করিবে, এবং নল সরলান্ত্রের ঊর্দ্ধ পর্য্যন্ত প্রবিষ্ট করাইবে; তাহা হইলে কাষ্টিকদ্রব সমুদায় বৃহদন্ত্রে লাগিবে। এইরূপ চিকিৎসা দ্বারা বৃহদন্ত্রস্থ ক্ষত সকল শুষ্ক হইয়া আরোগ্য হয়।

পুরাতন অতিসার রোগে নাইট্রেট্ অব্ সিল্ভার্, অহিফেণ ও ইপেকাকুয়ানা সহযোগে মহোপকারক। ডাং ম্যাক্গ্রেগর্ নিম্নলিখিত বটিকা ব্যবস্থা করেন। নাইট্রেট্ অব্ সিল্ভার্ ২ গ্রেণ্, অহিফেণ ৬ গ্রেণ্, ইপেকাকুয়ানা ৬ গ্রেণ্, লবঙ্গের তৈল ৬ বিন্দু। ইহাতে ৬ বটিকা প্রস্তুত করিয়া, ২—৩ ঘন্টা অন্তর এক বটিকা ব্যবস্থা করিবে। অথবা, ডোবর্শ্ পৌডর্ সহযোগে বটিকাকারে দেওয়া যাইতে পারে। এ চিকিৎসা প্রায় নিষ্ফল হয় না, এবং ইহা দ্বারা অতি উৎকট অবস্থা হইতেও রোগী পরিত্রাণ পাইয়াছে। ডাং ম্যাক্গ্রেগর্ নিম্নলিখিত পিচকারিও ব্যবস্থা করেন। নাইট্রেট্ অব্ সিল্ভার্ ২০ গ্রেণ্, পরিস্রুত জল ২ আং, কিঞ্চিৎ অহিফেণ সংযুক্ত করিয়া পিচকারি দিবে। তিনি কহেন যে, ইহা দ্বারা বেগ ও শূল নিবারণ হয়।

পুরাতন উদরাময় রোগে ইহা দ্বারা উপকার হয়। যক্ষ্মাজনিত উদরাময় নিবারণার্থ, ডাং গ্রেব্স্ ইহাকে অতি উৎকৃষ্ট ঔষধ বিবেচনা করেন।

শৈশবাবস্থায় উদরাময় রোগে, সীস-শর্করা প্রভৃতি সঙ্কোচক ব্যর্থ হইলে ইহা দ্বারা উপকার হয়। ডাক্তার উইল্শায়ার্ কহেন যে, ইহাদ্বারা অবশ্যই ভেদ বারণ হয়। তিনি নিম্নলিখিত ব্যবস্থা দেন। নাইট্রেট্ অব্ সিল্ভার্ ১ গ্রেণ্, জলমিশ্র যবক্ষার দ্রাবক ৫ মিনিম্, গঁদের মণ্ড ৬ ড্রাম্, শর্করার পাক ৬ ড্রাম্। মাত্রা, ১ ড্রাম্, ৩।৪ ঘন্টা অন্তর। ইহা ১ বৎসর বয়স্ক বালককে অনায়াসে প্রয়োগ করা যাইতে পারে। ফ্রেঞ্চ্ চিকিৎসকেরা নাইট্রেট্ অব্ সিল্ভার্ বিস্তর ব্যবস্থা করেন। তাঁহারা খাইতে দেন এবং পিচকারি দ্বারাও ব্যবস্থা করেন।

১৮৫৬ খ্রীষ্টাব্দে, ডাক্তার ব্যারী বিসূচিকা রোগে ইহা ব্যবহার করিয়া অনুরাগ প্রকাশ করিয়াছেন। প্রতিবার ভেদের পর ১ গ্রেণ্ মাত্রায় প্রয়োগ করিতে তিনি ব্যবস্থা দেন। এ ভিন্ন, ভেদ নিবারণার্থ ইহার পিচকারিও কেহ কেহ ব্যবহার করিয়া থাকেন।

অপর, কোরিয়া এবং মৃগীরোগে ইহাদ্বারা অনেক উপকার দর্শে; কিন্তু তাম্র ও দস্তাঘটিত ঔষধের তুল্য উপকারক নহে।

হুপিংকফ্ রোগে তরুণাবস্থা উত্তীর্ণ হইবার পর, মেং ট্রুসো ইহার বিস্তর প্রশংসা করেন, এবং নিম্নলিখিত ব্যবস্থা দেন। নাইট্রেট্ অব্ সিল্ভার্ ⅛ গ্রেণ্, শর্করার পাক ॥০ আং, পরিস্রুত জল ১ আং। একবৎসর বয়স্ক বালকের নিমিত্ত মাত্রা ১ ড্রাম্। অপর, ডাক্তার ই ওয়াট্সন্ কহেন যে, কাষ্টিক দ্রব (১৫ গ্রেণ্, জল ১ আউন্স্) কণ্ঠনালীর মুখে লাগাইতে, অনেকগুলি রোগী আরোগ্য লাভ করিয়াছে।

শ্বাসকাশে, বিরামাবস্থায়, ইহা প্রয়োগ করিলে ক্রমশঃ শ্বাসকষ্ট ও কাশের উগ্রতা নিবারণ হয়।

হিষ্টিরিয়াঘটিত শিরঃপীড়াতে, ডাক্তার গ্রেব্স্ এবং ডাং জে জন্সন্ ইহার বিস্তর প্রশংসা করেন। বিরামাবস্থায় ॥০ গ্রেণ্ মাত্রায় দিবসে ৪।৫ বার প্রয়োগ করিবে। কোষ্ঠবদ্ধ থাকিলে অল্প পরিমাণে ইন্দ্রবারুণ্যাদি বটিকা সহযোগে ব্যবস্থা করিবে।

পারদজনিত পক্ষাঘাত রোগে (মার্কুারিয়েল্ পাল্জী) ডাক্তার সেমেণ্টিনাই ইহা ব্যবহার করিয়া সিদ্ধকাম হইয়াছেন। ১ গ্রেণের অষ্টমাংশ হইতে আরম্ভ করিয়া ক্রমশঃ ৩ গ্রেণ্ পর্য্যন্ত মাত্রা বৃদ্ধি করিবে।

বাহ্যপ্রয়োগ। বিবিধ চক্ষুরোগে ইহা ব্যবহৃত হয়। পূয়যুক্ত চক্ষুপ্রদাহে (প্যুরুলেণ্ট অফ্থাল্মিয়া) সকল চিকিৎসকে এক বাক্যে ইহার উপযোগিতা স্বীকার করেন। ইহার প্রয়োগ বিষয়ে, অনেকে ইহার উগ্রদ্রব (৫।১০ গ্রেণ্, জল ১ আং) ব্যবস্থা করিতে অনুমতি করেন। কিন্তু মেং ওয়াল্টন্ কহেন যে, উগ্র দ্রবদ্বারা চক্ষের শ্লৈষ্মিক ঝিল্লিতে উগ্রতাসাধন হইয়া পুরাতন প্রদাহ জন্মিবার সম্ভাবনা; অর্দ্ধ গ্রেণ্ হইতে ২ গ্রেণ্ পরিমাণে ১ আউন্স্ জলে দ্রব করিয়া বারম্বার প্রয়োগ করিলে সম্পূর্ণ উপকার হয়। ঔষধ লাগাইবার পূর্ব্বে চক্ষু উত্তমরূপে ধৌত করিয়া লইবে।

স্ক্রফিউলাজনিত চক্ষুপ্রদাহে ইহাদ্বারা বিস্তর উপকার হয়। ইহার কলিরিয়ম্ চক্ষুমধ্যে দিবে, আর অক্ষিপুটের চর্ম্ম জলদ্বারা আর্দ্র করিয়া তাহাতে কাষ্টিক ঘষিয়া দিবে, যে পর্য্যন্ত না উহা কৃষ্ণবর্ণ হয়। একবার দিলেই প্রায় অশ্রুবিগলন (ল্যাক্রিমেসন্) ও আলোকাতঙ্ক (ফটোফোবিয়া) নিবারণ হয়। আইওডিন্ লাগাইলেও এইরূপ উপকার হয়।

অক্ষিপুটাভ্যন্তরিক প্রদাহে (অফ্থাল্মিয়া টার্সাই) এবং গ্রান্যুলার্ কঞ্জংটাই-বাতে কাষ্টিক লাগাইলে উপকার হয়। কর্ণিয়াতে ক্ষত হইলে কাষ্টিক দ্রব (২।৪ গ্রেণ্, জল ১ আউন্স্) প্রয়োগ করিলে উপকার হয়। কর্ণিয়া অস্বচ্ছ হইলে উপর্য্যুক্ত দ্রব দ্বারা কর্ণিয়া ক্রমশঃ পরিষ্কার হয়।

মূত্রযন্ত্র ও জননেন্দ্রিয়ের বিবিধ রোগে, নাইট্রেট্ অব্ সিলভার্ প্রয়োগ করা যায়। যথা;—

রজঃস্তম্ভ (এমিনোরিয়া) রোগে, যদি ইহা অন্য রোগের উপসর্গ না হয়, তবে ঋতুর প্রাক্কালে জরায়ুমুখে কাষ্টিক লাগাইলে রজঃ প্রকাশ পায়।

জরায়ুমুখে ও জরায়ুস্কন্ধে ক্ষত হইলে, কাষ্টিক্ স্থানিক প্রয়োগ করিলে শীঘ্র প্রতিকার লাভ হয়। জরায়ুস্কন্ধে প্রদাহে, ডাক্তার বেনেট্ ইহাকে অতিশ্রেষ্ঠ ঔষধ বিবেচনা করেন। জরায়ুতে ক্যান্সর্ (কর্কটিকা) হইলে, প্রথমাবস্থায়, ডাক্তার অ্যাশ্ওয়েল্ কহেন যে, উগ্র কাষ্টিক দ্রব (৩০।৬০ গ্রেণ্, জল ৪ ড্রাম্) স্থানিক প্রয়োগ করিলে বিস্তর উপকার হয়। শ্বেতপ্রদর রোগে কাষ্টিক দ্রব (৩ গ্রেণ্, জল ১ আউন্স্) যোনিমধ্যে পিচকারি দিলে উপকার হয়।

প্রমেহ রোগে, রিকর্ড্, অ্যাক্টন, ডাক্তার গ্রেব্স্ প্রভৃতি প্রধান প্রধান চিকিৎসকেরা ইহার পিচকারি ব্যবস্থা করেন। কাষ্টিক ১০ গ্রেণ্, পরিস্রুত জল ১ আং, এই মত পিচকারী, রোগের আরম্ভে বিধান করিলে প্রায় আশু আরোগ্য হয়। এই পিচকারি দিবসে ১০—১২ বার দিবে। যদি পূয তরল বা রক্তমিশ্রিত হইয়া উঠে, তবে ক্ষান্ত রাখিয়া ফট্কিরির পিচকারি প্রয়োগ করিবে। এ ভিন্ন, বিরেচকাদি প্রদাহনিবারক প্রক্রিয়া ও ব্যবস্থা করিবে। পুরাতন প্রমেহ রোগে ২।৪ গ্রেণ্ কাষ্টিক, ১ আং জলে দ্রব করিয়া পিচকারি দিলে উপকার হয়। স্ত্রীলোকদিগের প্রমেহ রোগে, যোনি পথের পার্শ্বে এবং জরায়ুস্কন্ধে কাষ্টিক লাগাইতে, রিকর্ড্ ব্যবস্থা দেন। প্রথমতঃ পূয নিঃস্রবণ বৃদ্ধি হয়, কিন্তু অল্প দিবসের মধ্যেই হ্রাস হইয়া যায় এবং শীঘ্রই আরোগ্য লাভ হয়।

লিঙ্গনাল বন্ধ (ষ্ট্রীক্চার্ অব্ দি ইউরিথ্রা) হইলে কাষ্টিক প্রয়োগ করা যায়। শলাকা-মুখে কাষ্টিক লাগাইয়া লিঙ্গনাল মধ্যে চালাইয়া দিবে, যে স্থলে নাল বন্ধ হইয়াছে তথায় অল্পক্ষণ চাপিয়া রাখিয়া বাহির করিয়া লইবে; ইহাতে বন্ধস্থল ক্ষয় পাইয়া ক্রমশঃ পথ মুক্ত হয়। এরূপ চিকিৎসাতে, রক্তস্রাব, প্রদাহ, লিঙ্গনালাক্ষেপ আদি বিবিধ উৎপাতের সম্ভাবনা। ইদানীং ইহা ব্যবহৃত হয় না, কারণ, অস্ত্র চিকিৎসা দ্বারা অপেক্ষাকৃত অল্প ক্লেশে কার্য্যসাধন করা যায়।

শুক্রমেহ (স্পার্মেটোরিয়া) রোগে লিঙ্গনাল মধ্যে কাষ্টিক লাগাইলে আশু উপকার দর্শে। সার্ এবেরার্ড, হোম্ লালিমাণ্ড্, ডাং র‍্যাঙ্কিং প্রভৃতি বিজ্ঞ চিকিৎসকগণ ইহা ব্যবহার করিয়া অনুরাগ প্রকাশ করিয়াছেন। এই প্রক্রিয়া সাবধানে কর্ত্তব্য, নচেৎ প্রদাহাদি হইবার সম্ভাবনা।

পুরাতন মূত্রাশয় প্রদাহে, কাষ্টিক দ্রব (২।৫ গ্রেণ্, জল ১ আং) মূত্রাশয় মধ্যে পিচকারি দিতে, ডাং ম্যাক্ডনেল্ সাহেব ব্যবস্থা দেন। তিনি কহেন যে,

প্রথমতঃ উষ্ণ জল দ্বারা মূত্রাশয় ধৌত করিবে, পরে পিচকারি প্রয়োগ করিবে। এককালে ৪ আউন্সের ঊর্দ্ধ প্রয়োগ করিবে না, আর, মূত্রাশয় মধ্যে ঔষধ ১ মিনিটের ঊর্দ্ধ রাখিবে না। ঔষধ প্রয়োগের পর প্রস্রাব অস্বচ্ছ বা রক্তমিশ্রিত হইলে, স্নিগ্ধ পানীয়, উষ্ণ জলের স্বেদ, অহিফেণাদি ব্যবস্থা করিবে।

ঔপদংশীয় আদ্যক্ষতে (স্যাঙ্কর্) কাষ্টিকি অতি উত্তম দাহক। ক্ষত প্রকাশ পাইলেই প্রয়োগ করা কর্ত্তব্য। বিলম্ব হইলেই ঔপদংশীয় বিষ শরীরস্থ হয়, তখন লাগাইলে কেবল স্থানিক ক্ষত শুখায়, কিন্তু শরীর বিষাক্ত হইয়া থাকে এবং পরে নানা প্রকারে প্রকাশ পায়। বাবি ও অর্বুদাদি বসাইবার নিমিত্ত কাষ্টকির স্থানিক প্রয়োগ উপকারক।

মুখ, তালু ও গলাদিতে প্রদাহ ও ক্ষতাদি হইলে কাষ্টিকি মহোপকারক। কণ্ঠনাল প্রদাহ (ক্রুপ্) রোগে, উগ্র কাষ্টিকি দ্রব (কাষ্টিকি ২০—৬০ গ্রেণ্, জল ১ আং), অথবা কাষ্টিকি, স্থানিক প্রয়োগ করিলে আশু প্রতিকার হয়। এ ভিন্ন, স্বরযন্ত্রপ্রদাহে এবং গলমধ্যে প্রদাহ হইলেও কাষ্টিকি উপকার করে।

ডিফ্‌থিরিয়া এবং অ্যাফ্‌থি নামক মুখমধ্যস্থ ক্ষত রোগে, উগ্র কাষ্টিকি দ্রব মহোপকারক। পারদ সেবন বশতঃ মুখ আসিলে, ডাং সীমণ্ড্ কহেন যে, উগ্র-কাষ্টিকিদ্রব স্থানিক প্রয়োগের মধ্যে অতি শ্রেষ্ঠ।

দগ্ধস্থানে কাষ্টিকি দ্রব লাইতে, মেং হিগিন্‌বটন্, মেং স্কী এবং মেং কম্ব্ প্রভৃতি বহুদর্শী চিকিৎসকগণ আদেশ করেন। ১০—১৫ গ্রেণ্ কাষ্টিকি, ১ আউন্স্ জলে দ্রব করিয়া লাগাইবে, পরে তুলা লাগাইয়া পটি বাঁধিবে।

বিবিধ চর্ম্ম রোগে কাষ্টিকি স্থানিক প্রয়োগ করিলে উপকার হয়। বসন্ত রোগে, দানা সকল পূযপূর্ণ হইবার পূর্ব্বে কাষ্টিকি লাগাইলে অমনি মিলাইয়া যায়, দাগ হয় না। অতএব মুখমণ্ডলে এবং সর্ব্বদা দ্রষ্টব্য অন্যান্য স্থানে লাগাইবে। দানা সকলের অগ্রভাগ ছিঁড়িয়া, কাষ্টিকিবর্ত্তিকার অগ্রভাগ সূক্ষ্ম করিয়া প্রতি দানার মধ্যে প্রবেশ করাইবে। এই প্রক্রিয়াতে যাতনা অধিক হয়, অতএব শ্রেষ্ঠ উপায় এই যে, কাষ্টিকি ১—২ ড্রাম্, ১ আং জলে দ্রব করিয়া বসন্ত দানার মুখ না ছিঁড়িয়া অমনি লাগাইবে।

এরিসিপেলাস্ রোগে, কাষ্টিকির বেষ্টন দিলে রোগ আর বিস্তীর্ণ হইতে পারে না। রোগস্থান ছাড়াইয়া চতুর্দ্দিক বেষ্টন করিয়া কাষ্টিকি বা উগ্র কাষ্টিকিদ্রব লাগাইবে; এবং সমুদায় রোগস্থান ব্যাপিয়া লাগাইবে। ডাং হিগিন্‌বটন্ কহেন যে, উগ্রদ্রব (২০ গ্রেণ্, জল ১ ড্রাম্) উত্তমরূপে লাগাইলে অবশ্যই প্রতিকার লাভ হয়। অপর, হার্পিজ্ জোষ্টার্ রোগে এবং পেম্ফাইগস্ রোগে ফোস্কা গলিয়া গেলে কাষ্টিকি দ্রব উপকারক।

সকোষার্ব্বুদ ( এন্সিষ্টেড্ টিউমর্ ) রোগে, ডাং উইল্সন্ কহেন যে, অর্ব্বুদচ্ছেদ করিয়া আভ্যন্তরিক রসাদি নির্গত করণানন্তর, কোষ মধ্যে কাষ্টিকির পিচকারি প্রয়োগ করিলে অথবা কাষ্টিকি বুলাইয়া দিলে আরোগ্য হয়।

অন্যান্য প্রকার চর্ম্ম প্রদাহে ও চর্ম্ম রোগে, এবং ব্রণাদিতে, প্রদাহ বশতঃ জ্বালা ও যন্ত্রণা নিবারণার্থ কাষ্টিকি দ্রব উপকারক। ওনিকিয়া নামক নখ রোগে নখের উপর কাষ্টিকি লাগাইলে আরোগ্য হয়।

কোন কারণ বশতঃ সন্ধি মধ্যে রস সঞ্চয় হইলে, সন্ধির উপরের চর্ম্ম জল দ্বারা আর্দ্র করিয়া তাহাতে ।০ ইঞ্চ্ অন্তর কাষ্টিকি রেখাকারে বুলাইয়া দিবে; তাহাতে ফোস্কা হইবে, ফোস্কা শুকাইলে পুনর্ব্বার দিবে। এইরূপ চিকিৎসা দ্বারা ডাং মরিট্জ্ ২০ জন রোগীকে আরোগ্য করিয়াছেন।

বিবিধ ক্ষত রোগে কাষ্টিকি, স্থানিক প্রয়োগ দ্বারা বহু উপকার হয়। উগ্র ক্ষতে (ইরিটেবল্ অল্সার্) জ্বালা ও যন্ত্রণা নিবারণ করে এবং ক্ষতের আণ্ডলালিক রসের সহিত মিলিয়া অদ্রবণীয় আবরক রূপে উপকার করে। পুরাতন নিরঙ্কুর ক্ষতে লাগাইলে উত্তেজক হইয়া অঙ্কুর প্রকাশ করে। দীর্ঘাঙ্কুরযুক্ত ক্ষতে লাগাইলে দাহক হইয়া অঙ্কুর সকলকে খর্ব্ব করে।

শয্যাক্ষতে, ক্ষত হইবার পূর্ব্বে, আরক্তিমতা প্রকাশ পাইলেই, নাইট্রেট্ অব্ সিল্ভার্ দ্রব ( ১ আউন্সে ২০ গ্রেণ্ ) তুলি দ্বারা প্রয়োগ করিলে আরক্তিমতা দূর হয় ও ক্ষত হওন রহিত হয়।

যোনি, গুহ্য আদি কণ্ডূয়নে ইহার ক্ষীণ দ্রব যথেষ্ট উপকারক।

বিষালু জন্তু দংশন করিলে, দংশিতস্থানে কাষ্টিকি উত্তমরূপে লাগাইলে দাহক হইয়া উপকার করে। ডিসেক্টিং উণ্ড্ অর্থাৎ শবচ্ছেদকালে হস্তাদি কাটিয়া গেলে তৎক্ষণাৎ ক্ষতেতে এবং ক্ষতের চতুষ্পার্শ্বে কাষ্টিকি লাগাইলে উপকার হয়।

শিরাপ্রদাহ ( ফ্লিবাইটিস্ ) এবং শোষক শিরাপ্রদাহ রোগে কাষ্টিকিদ্রব অতি শ্রেষ্ঠ ঔষধ। প্রদাহ দমন হয় এবং জ্বালা ও যন্ত্রণা নিবারণ হয়।

মাত্রা, আভ্যন্তরিক প্রয়োগের নিমিত্ত ⅙ গ্রেণ্ হইতে ⅓ গ্রেণ্ পর্য্যন্ত।

---

৩৮শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| আর্জেণ্টাই অক্সাইডম্। | অক্সাইড্ অব্ সিল্ভার। |
| ( Argenti Oxidum ) | ( Oxide of Silver ) |

প্রস্তুত করণ। নাইট্রেট্ অব্ সিল্ভারের দানা, ॥০ আং; চূণদ্রব, ৩॥০ পাইণ্ট্; পরিস্রুত জল, ১০ আং। নাইট্রেট্ অব্ সিল্ভারকে ৪ আং পরিস্রুত জলে দ্রব করিয়া চূণের দ্রবের সহিত এক বোতলে মিশ্রিত করিয়া উত্তমরূপে নাড়িয়া

রাখিয়া দিবে। যাহা অধঃস্থ হইবে তাহাকে অবশিষ্ট পরিস্রুত জল দ্বারা ধৌত করিয়া ২১২ তাপাংশের অনধিক সন্তাপে শুষ্ক করিয়া লইবে।

রাসায়নিক সংযোগ ও বিয়োগ। নাইট্রেট্ অব্ সিল্ভারের যবক্ষার-দ্রাবক চূর্ণের সহিত সংযুক্ত হইয়া নাইট্রেট্ অব্ লাইম্ হয়; অক্সাইড্ অব্ সিল্ভার্ পৃথক্ হইয়া অধঃস্থ হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। পাটলবর্ণ চূর্ণ; এমোনিয়াতে ও যবক্ষার-দ্রাবকে দ্রবণীয়; অগ্নিসন্তাপ দিলে ইহার অক্সিজেন্ উড়িয়া যায়, বিশুদ্ধ রৌপ্য থাকে। রাসায়নিক উপাদান, রৌপ্য ১ অংশ, অক্সিজেন্ ১ অংশ। ২৯ গ্রেণ্ বিশুদ্ধ অক্সাইড্ অব্ সিল্ভার্ দগ্ধ করিলে, ২৭ গ্রেণ্ রৌপ্য পাওয়া যায়। ক্রিয়োজোট্ সহযোগে অত্যন্ত তপ্ত হয়, এমন কি, কখন শিখা বিশিষ্ট হইয়া উঠে।

ক্রিয়া। স্নায়বীয় বলকারক, আক্ষেপনিবারক, মৃদুসঙ্কোচক ও মৃদুদাহক। ইহার ক্রিয়া,অনেক বিষয়ে নাইট্রেট্ অব্ সিল্ভারের ন্যায় কিন্তু তদপেক্ষা অতি মৃদু। ইহা সেবন দ্বারা শীঘ্র চর্ম্ম বিবর্ণ হয় না। ডাং থুরেট্ কহেন যে, ইহার ক্রিয়া জরায়ু-মণ্ডলীতে বিশেষরূপে প্রকাশ পায়। ইহাদ্বারা কখন কখন লালনিঃসরণ হয়।

নিষেধ। প্রদাহ ও রক্তাধিক্য থাকিলে এবং তরুণ রোগে নিষিদ্ধ।

আময়িক প্রয়োগ। রজোধিক রোগে, প্রদাহ ও রক্তাধিক্য না থাকিলে এবং রোগী শিথিল প্রকৃতি ও দুর্ব্বল হইলে, ইহাদ্বারা বিশেষ উপকার হয়। সার্ জে আরার্ এই লবণ দ্বারা ৩০ জন স্ত্রীলোকের চিকিৎসা করিয়াছিলেন, সকলেই আরোগ্য লাভ করিয়াছিল; এক জনেরও চর্ম্মের বিবর্ণত্ব হয় নাই। ডাং থুরেট্ বিবেচনা করেন যে, পর্য্যায় জ্বরে কুইনাইন্ যেরূপ উপকার করে, উপদংশে পারদ যেরূপ উপকার করে, রজোধিক রোগে ইহাও তদ্রূপ।

রক্তবমন ও রক্তোৎকাশ রোগে, সার্ জে আরার্ ইহার বিস্তর প্রশংসা করেন। অর্দ্ধ গ্রেণ্ বা ১ গ্রেণ্ মাত্রায় দিবসে ৩ বার প্রয়োগ করিবে। অজীর্ণ রোগে পাকাশয়ে উগ্রতা থাকিলে এবং পাকাশয়-শূল (গ্যাষ্ট্রাল্জিয়া) এবং পাইরোসিস্ হইলে, ডাং গোল্ডিং বার্ড্ ইহাকে অতিশ্রেষ্ঠ ঔষধ বিবেচনা করেন। সঙ্কোচক, অবসাদক ও বলকারক হইয়া উপকার করে।

প্রমেহ রোগে, ইহার মলম (১০ গ্রেণ্, শূকরের বসা ১ ড্রাম্), বুজীতে বা শলাকাতে মাখাইয়া লিঙ্গনাল মধ্যে লাগাইলে প্রতিকার হয়। ঔপদংশীয় ক্ষতেতেও এই মলম উপকার করে। কর্ণিয়াতে ক্ষত হইলে ইহা নিম্নলিখিত মতে প্রয়োগ করিলে উপকার হয়। অক্সাইড্ অব্ সিল্ভার্ ১ ড্রাম্, জলপাইএর তৈল ১ আং; একত্র মিলাইয়া তুলি দ্বারা লাগাইবে।

মাত্রা, অর্দ্ধ গ্রেণ্ হইতে ২ গ্রেণ্ পর্য্যন্ত।

৩৯শ বলকারক।

লাটিন্‌। ইংরাজী।

আর্জেণ্টাই ক্লোরাইডম্‌। ক্লোরাইড্‌ অব্‌ সিলভার্‌।

[Argenti Chloridum] [Chloride of Sliver]

(ব্রিটিশ্‌ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

প্রস্তুত করণ। নাইট্রেট্‌ অব্‌ সিল্‌ভার্‌ দ্রবে লবণ বা লবণদ্রাবক দিলে ইহা অধঃস্থ হয়। পরে ছাঁকিয়া শুষ্ক করিয়া লইবে।

ক্রিয়া। স্নায়বীয় বলকারক, পরিবর্ত্তক, বমনকারক। স্ক্রফিউলা, উপদংশ ও স্ত্রীরোগে ইহা ব্যবহৃত হয়। উদরাময় ও অতিসার রোগে, ডাং পেরি ইহার বিস্তর প্রশংসা করেন।

মাত্রা, ।০ গ্রেণ্‌ হইতে ২—৩ গ্রেণ্‌ পর্য্যন্ত, বলকারক ও পরিবর্ত্তক। ৩০ গ্রেণ্‌ মাত্রায়, বমনকারক।

---

## বিস্‌মথ্‌ ধাতুঘটিত ঔষধ সমস্ত।

৪০শ বলকারক।

লাটিন। ইংরাজী।

বিস্‌মথাই সব্‌ নাইট্রাস্‌। সব্‌নাইট্রেট্‌ অব্‌ বিস্‌মথ্‌।

(Bismuthi Subnitras) [Subnitrate of Bismuth)

প্রতিসংজ্ঞা। বিস্‌মথাই নাইট্রাস্‌; বিস্‌মথম্‌ আল্‌বম্‌; বিস্‌মথাই ট্রিস্‌ নাইট্রাস্‌।

প্রস্তুত করণ। বিস্‌মথ্‌ ধাতু স্থূল চূর্ণ, ২ আং; যবক্ষার দ্রাবক, ৪ আং; পরিস্রুত জল, ১ গ্যাং। যবক্ষার দ্রাবকের সহিত ৩ আং জল মিলাইয়া তাহাতে ক্রমে ক্রমে বিস্‌মথ্‌ চূর্ণ দিবে। উচ্ছলন শেষ হইলে, ১০ মিনিট্‌ পর্য্যন্ত প্রায় স্ফুটিত হয় এরূপ অগ্নি সন্তাপ দিয়া ছাঁকিবে। পরে গাঢ় করিয়া ২ আং হইলে, অর্দ্ধ গ্যালন্‌ জল মিশাইবে। যাহা অধঃস্থ হইবে, ছাঁকিয়া, অবশিষ্ট জল দ্বারা ধৌত করিয়া, ১৫০ তাপাংশের অনধিক সন্তাপে শুষ্ক করিয়া লইবে।

রাসায়নিক সংযোগ ও বিয়োগ। উপর্য্যুক্ত প্রক্রিয়াতে, যবক্ষার দ্রাবকে বিস্‌মথ্‌ চূর্ণ দিলে, বিনক্সাইড্‌ অব্‌ নাইট্রোজেন্‌ বায়ু উচ্ছলিত হইয়া নির্গত হয়; টর্‌নাইট্রেট্‌ অব্‌ বিস্‌মথ্‌ দ্রব হইয়া থাকে। এই দ্রবে জল দিলে হোয়াইট্‌ বিস্‌মথ্‌ অধঃস্থ হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, ক্ষুদ্র, শল্কাকার, দানাযুক্ত চূর্ণ, শুষ্ক; গন্ধাস্বাদরহিত; জলে দ্রব হয় না; যবক্ষার দ্রাবকে উচ্ছলিত না হইয়া দ্রব হয়;

সল্‌ফিউরেটেড্ হাইড্রোজেন্ দ্বারা কৃষ্ণবর্ণ হয়। রাসায়নিক উপাদান, টরক্সাইড্ অব্ বিস্‌মথ্ ১ অংশ, যবক্ষার দ্রাবক ১ আং।

ক্রিয়া। সঙ্কোচক, পরিবর্ত্তক, স্নায়বীয় বলকারক, আক্ষেপনিবারক। পাকাশয়স্থ স্নায়ুর উপর অবসাদন ক্রিয়া প্রকাশ করে। অধিক মাত্রায়, উদরে বেদনা, ভেদ ও বমন উপস্থিত করে, এবং কচিৎ স্নায়ুমণ্ডলের উপর ক্রিয়া প্রকাশ করিয়া, শিরোঘূর্ণন, অচৈতন্য, আক্ষেপাদি লক্ষণ প্রকাশ করে। বাহ্য প্রয়োগে মৃদু সঙ্কোচক।

আময়িক প্রয়োগ। পাকাশয়ের দৌর্ব্বল্য বশতঃ অজীর্ণ রোগে, ইহা মহৌষধ। পাকাশয়-শূল থাকিলে, কিঞ্চিৎ ম্যাগ্নিসিয়া সহযোগে অথবা, কিঞ্চিৎ বেলেডোনার সার সহযোগে, প্রয়োগ করিলে আশু উপকার দর্শে। পাইরোসিস্ রোগে, ডাক্তার মারসেট্ ইহার প্রতি বিস্তর অনুরাগ প্রকাশ করিয়াছেন।

পাকাশয়মধ্যে ক্ষত থাকিলে ৫ গ্রেণ্ মাত্রায় দিবসে ৩ বার প্রয়োগ করিলে ক্ষত শীঘ্র শুষ্ক হয়; আর পাকাশয়স্থ শ্লৈষ্মিক ঝিল্লির আময়িক অবস্থা পরিবর্ত্তিত হইয়া স্বাভাবিক অবস্থা হয়।

উদরাময় রোগে দৌর্ব্বল্য থাকিলে, অথবা, যক্ষ্মাজনিত উদরাময় হইলে, ডাক্তার থিওফাইলস্ টম্পসন্ ইহাকে অতি শ্রেষ্ঠ ঔষধ বিবেচনা করেন। তিনি ২১ জন উদরাময়গ্রস্ত রোগীকে বিস্‌মথ্ দ্বারা চিকিৎসা করিয়াছিলেন, তাহাতে ১৫ জন আরোগ্যলাভ করিয়াছিল, ৪ জনের কিঞ্চিৎ উপকার হইয়াছিল, আর আর জনের কিছুমাত্র ফল দর্শে নাই। যক্ষ্মারোগে দুর্দ্দম উদরাময় দমনার্থ অধিক মাত্রায় ব্যবহৃত হয়।

অনেক বিজ্ঞ চিকিৎসক পুরাতন অতিসার রোগে, ডোবর্শ পৌডর্ সহযোগে প্রয়োগ করিতে আদেশ করেন।

ডাক্তার উইলিয়েম্‌স্ কহেন যে, পুরাতন স্বরযন্ত্র প্রদাহে, অতি উৎকট অবস্থানেও এবং যক্ষ্মাজনিত হইলেও ইহা দ্বারা উপকার হয়। ইন্‌ফ্লেসন্ অর্থাৎ ফুৎকারদ্বারা ইহার সূক্ষ্ম চূর্ণ স্থানিক প্রয়োগ করিবে।

ডাক্তার কোপ্‌লণ্ড্ মূর্চ্ছারোগে, ইহা ব্যবহার করিয়াছেন; তিনি কহেন যে, দন্তাবটিত ঔষধের ন্যায় ইহা উপকার করে।

প্রমেহ রোগে, বিস্‌মথ্ ॥০ আউন্স, গ্লিস্‌রীন্ ১ আউন্স ও জল ৩ আউন্স্ পিচকারিরূপে প্রয়োগ করিলে উপকার দর্শে।

অপর, দদ্রু রোগে এবং অন্যান্য পুরাতন চর্ম্মরোগে ইহার মলম (১ ড্রাম্, শূকরের বসা ১ আং) মর্দ্দন করিলে উপকার হয়। ফিসর্ অব্ দি এনস্ রোগে, ১ অংশ বিস্‌মথ্ এবং ৩ অংশ গ্লিস্‌রীন্ মিলাইয়া লাগাইলে উপকার হয়।

মাত্রা, ৫ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্‌, ট্রোচিসাই বিসমথাই ; ইংরাজী, বিস্‌মথ্‌ লোজেঞ্জেস্‌। হোয়াইট্‌ বিস্‌মথ্‌, ১৪৪০ গ্রেণ্‌ ; কার্বনেট্‌ অব্‌ ম্যাগ্নিসিয়া, ৪ আং ; অধঃপাতিত কার্বনেট্‌ অব লাইম্‌ ৬ আং ; শর্করা, ২৯ আং ; আরবি গঁদ চূর্ণ, ১ আং ; আরবি গঁদের মণ্ড, ২ আং ; গোলাবজল, যথা-প্রয়োজন। সমুদায় দ্রব্য একত্র উত্তম রূপে মিলাইয়া ৭২০ চাক্তি প্রস্তুত করিয়া মৃদুসন্তাপে শুষ্ক করিয়া লইবে। ইহার প্রতি চাক্তিতে ২ গ্রেণ্‌ বিস্‌মথ্‌ আছে। মাত্রা, ১—৬ চাক্তি।

ল্যাটিন্‌, লাইকর বিস্‌মথাই এট্‌ এমোনি সিট্রেটিস্‌ ; ইংরাজী, সোল্যুসন অব্‌ নাইট্রেট্‌ অব্‌ বিস্‌মথ্‌ এণ্ড্‌ এমোনিয়া। বিশুদ্ধ বিস্‌মথ্‌, ৪৩০ গ্রেণ্‌ ; যবক্ষার দ্রাবক, ২ আং ; জম্বীরাম্ল, ২ আং ; এমোনিয়া দ্রব, যথা-প্রয়োজন ; পরিস্রুত জল, যথা-প্রয়োজন। ১ আং পরিস্রুত জলের সহিত যবক্ষার দ্রাবক মিশ্রিত করিয়া, তাহাতে ক্রমশঃ বিস্‌মথ্‌ সংযোগ করিবে. উচ্ছলন শেষ হইলে, ১০ মিনিট্‌ পর্য্যন্ত প্রায় স্ফুটিত করিয়া ছাঁকিবে ; পরে গাঢ় করিয়া ২ আং করিবে, অনন্তর ৫ আং জলে জম্বীরাম্ল দ্রব করিয়া ইহার সহিত মিশ্রিত করণানন্তর ক্রমশঃ এমোনিয়া দ্রব সংযোগ করিবে, যে পর্য্যন্ত না তাহা অধঃস্থ হয়, তাহা পুনর্দ্রবীভূত হয় এবং সমুদায় সমক্ষারাম্লত্ব প্রাপ্ত হয় ; পরিশেষে পরিস্রুত জল দ্বারা ১ পাইণ্ট্‌ পূর্ণ করিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন, তরল, লাবণিক ও ঈষৎ ধাতব আস্বাদ, আপেক্ষিক ভার ১·১২২, জলের সহিত মিশ্রিত হয় ; পটাশ্‌ দ্রব সহযোগে তপ্ত করিলে এমোনিয়া নির্গত হয়, লবণ দ্রাবক সংযোগ করিলে শ্বেতবর্ণ দ্রব্য অধঃস্থহয়।

ইহার প্রতি ড্রামে ৩ গ্রেণ্‌ অক্সাইড্‌ অব্‌ বিস্‌মথ্‌ আছে। ইহার বিশেষ গুণ এই যে, বিস্‌মথ্‌ দ্রবাবস্থায় থাকাতে শীঘ্র শোষিত হয়। পাকাশয়ের উগ্রতা নিবারণার্থ ইহা বিশেষ উপকারক। মাত্রা, ॥০ ড্রাম্‌ হইতে ১ ড্রাম্‌ পর্য্যন্ত।

ল্যাটিন্‌, বিস্‌মথাই কার্বনাস্‌ ; ইংরাজী, কার্বনেট্‌ অব্‌ বিস্‌মথ্‌। বিশুদ্ধ বিস্‌মথ্‌, ২ আং ; যবক্ষার দ্রাবক, ৪ আং ; কার্বনেট্‌ অব্‌ এমোনিয়া, ৬ আং ; পরিস্রুত জল, যথা-প্রয়োজন। ৩ আং পরিস্রুত জলের সহিত যবক্ষার দ্রাবক মিশ্রিত করিয়া তাহাতে ক্রমশঃ বিস্‌মথ্‌ সংযোগ করিবে ; উচ্ছলন শেষ হইলে ১০ মিনিট্‌ পর্য্যন্ত প্রায় স্ফুটিত করিয়া ছাঁকিবে ; পরে গাঢ় করিয়া ২ আং করিবে ; অনন্তর কার্বনেট্‌ অব্‌ এমোনিয়াকে ২ পাইণ্ট্‌ পরিস্রুত জলে দ্রব করিয়া, ইহার সহিত অল্পে অল্পে মিশ্রিত করিবে এবং অনবরত আলোড়ন করিবে ; যাহা অধঃস্থ হইবে ছাঁকিয়া লইয়া পরিস্রুত জল দ্বারা বারংবার ধৌত করিবে, যে পর্য্যন্ত না ধৌত জল আস্বাদরহিত হয় ; পরে শোষক কাগজ দ্বারা চাপিয়া লইয়া ১৫০ তাপাংশের অনধিক সন্তাপে শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ চূর্ণ, সল্‌ফিউরেটেড্ হাইড্রোজেন্ দ্বারা কৃষ্ণবর্ণ হয়, জলে দ্রব হয় না, যবক্ষার-দ্রাবকে উচ্ছলিত হইয়া দ্রব হয়।

শিশুদিগের দন্ত উঠিবার সময় বমন নিবারণার্থ এবং দুর্ব্বল শিশুদিগের উদরাময় দমনার্থ ইহা বিশেষ উপকারক। এ ভিন্ন, অজীর্ণ রোগে এবং পাকাশয়-শূল আদি রোগেও উপকার করে। মাত্রা, প্রাপ্ত বয়স্কের প্রতি, ১০—১৫ গ্রেণ্; শৈশবাবস্থায় ১—৫ গ্রেণ্।

---

৪১শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| বিস্‌মথাই অক্সাইডম্। | অক্সাইড্ অব বিস্‌মথ্। |
| [ Bismuthi Oxidum ] | [ Oxide of Bismuth ] |

প্রস্তত করণ। সব্‌নাইট্রেট্ অব্ বিস্‌মথ্, ১ পৌণ্ড্; সলিউসন্ অব্ সোডা ৪ পাইন্ট্; একত্র করিয়া পাঁচ মিনিট পর্য্যন্ত ফুটাইয়া লইবে; পরে, ঐ মিশ্র শীতল হইলে ও অক্সাইড্ অধঃস্থ হইলে উপরিস্থিত তরলাংশ ঢালিয়া ফেলিবে, এবং ঐ অধঃস্থ দ্রব্যকে পরিস্রুত জল দ্বারা উত্তমরূপে ধৌত করিয়া লইবে; এবং অবশেষে ঐ অক্‌সাইড্‌কে জলস্বেদন যন্ত্রোত্তাপে শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। চূর্ণ, ঈষৎ পীতবর্ণ। উত্তাপধারা রক্তবর্ণ করিলেও ইহার পরিমাণ হ্রাস হয় না; জলে দ্রব হয় না; যবক্ষার দ্রাবক ও তাহার অর্দ্ধ পরিমাণ জল একত্র মিশ্রিত করিলে তাহাতে দ্রব হয়। ঐ মিশ্রের সহিত যে পরিমাণে অক্‌সাইড্ দ্রব হয়, সেই পরিমাণ মিশ্রিত করিয়া ১০ গুণ বা ২০ গুণ জল মিশাইলে শ্বেতবর্ণ দ্রব্য অধঃস্থ হয়। ঐ যবক্ষার দ্রাবক দ্রব জলমিশ্র গন্ধক দ্রাবক বা নাইট্রেট্ অব্ সিল্‌ভার্ সহযোগে অধঃস্থ হয় না। যবক্ষার দ্রাবক দ্রবে ক্লোরাইড্ অব্ এমোনিয়া দ্রব সংযোগ করিলে শ্বেতবর্ণ দ্রব্য অধঃস্থ হয়। এবং উহাতে এমোনিয়া দ্রব মিশাইয়া ছাঁকিয়া, লবণ দ্রাবক সংযোগ করিলে ঘোলাটে হইয়া যায়। মাত্রা, ৫—১৫ গ্রেণ্।

ক্রিয়া। কার্ব্বনেট্ অব্ বিস্‌মথের ন্যায়।

---

বিস্‌মথ্ ধাতুঘটিত অন্যান্য ঔষধও আছে, কিন্তু সে সকল ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই। তাহাদের ক্রিয়া হোয়াইট্ বিস্‌মথের ন্যায়। অতএব তাহাদের বিশেষ বর্ণনা না করিয়া কেবল নামোল্লেখ করা যাইতেছে।

বিস্‌মথাই ট্যানাস্। অক্‌সাইড্ অব্ বিস্‌মথ্ ও ট্যানিক্ এসিড্ সহযোগে প্রস্তুত হয়। উদরাময় রোগে বিশেষ উপকারক। মাত্রা, ২০—৩০ গ্রেণ্।

বিস্‌মথাই বেলিরিয়েনাস্‌। নাইট্রেট্‌ অব্‌ বিস্‌মথ্‌ দ্রবে বেলিরিয়েনেট্‌ অব্‌ সোডা সংযোগ করিলে ইহা অধঃস্থ হয়। শ্বেতবর্ণ, জলে দ্রবণীয়, চূর্ণ। পাকাশয়-শূল রোগে, বিশেষতঃ হিষ্টিরিয়া সংযুক্ত হইলে উপকার করে। বেলেডোনার সার সহযোগে বটিকাকারে প্রয়োগ করিলে বিশেষ উপকার হয়। মাত্রা, ॥০ গ্রেণ্‌ হইতে ২ গ্রেণ্‌ পর্য্যন্ত।

---

## ক্যাড্‌মিয়ম্‌ ধাতুঘটিত ঔষধ সমস্ত।

### ৪২শ বলকারক।

| ল্যাটিন্‌। | ইংরাজী। |
|---|---|
| ক্যাড্‌মিয়াই আইওডাইডম্‌। | আইওডাইড্‌ অব্‌ ক্যাড্‌মিয়ম্‌। |
| (Cadmii Iodidum) | (Iodide of Cadmium) |

এই লবণ ক্যাড্‌মিয়ম্‌ ধাতু এবং আইওডিন্‌ সহযোগে প্রস্তুত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। চেপ্টা, শ্বেতবর্ণ, মৌক্তিক আভাযুক্ত, দানাবিশিষ্ট; ৬০০ তাপাংশে গলে; লোহিতোত্তাপে নীল-লোহিত ধূম উত্থিত হয়; জলে এবং শোধিত সুরাতে দ্রবণীয়; এই দ্রবে সল্‌ফিউরেটেড্‌ হাইড্রোজেন্‌ বায়ু বা সল্‌ফাইড্‌ অব্‌ এমোনিয়ম্‌ সংযোগ করিলে পীতবর্ণ দ্রব্য অধঃস্থ হয়। রাসায়নিক উপাদান, ক্যাড্‌মিয়ম্‌ ধাতু ১ অংশ, আইওডিন্‌ ১ অংশ।

ক্রিয়া। স্নায়বীয় বলকারক, আক্ষেপনিবারক, সঙ্কোচক ও শোষক; বাহ্য-প্রয়োগার্থ ব্যবহৃত হয়। স্থানিক প্রয়োগে উত্তেজক, এবং আইওডাইড্‌ অব্‌ লেডের পরিবর্ত্তে প্রয়োজিত হয়। আইওডাইড্‌ অব্‌ লেডের ন্যায়, ইহা দ্বারা চর্ম্ম পীতবর্ণ ধারণ করে না। স্ক্রফিউলাজনিত গ্রন্থি বিবর্দ্ধন ও কোন কোন দুর্দ্দম চর্ম্মরোগে ইহার মলম উপকারক।

### প্রয়োগরূপ।

ল্যাটিন্‌, অঙ্গুয়েণ্টম্‌ ক্যাড্‌মিয়াই আইওডিডাই; ইংরাজী, অয়েণ্ট্‌মেণ্ট্‌ অব্‌ আইওডাইড্‌ অব্‌ ক্যাড্‌মিয়ম্‌। আইওডাইড্‌ অব্‌ ক্যাড্‌মিয়ম্‌ চূর্ণ, ৬২ গ্রেণ্‌; মোমের মলম, ১ আং। একত্র মিশ্রিত করিয়া লইবে।

---

### ৪৩শ বলকারক।

| ল্যাটিন্‌। | ইংরাজী। |
|---|---|
| ক্যাড্‌মিয়াই সল্‌ফাস্‌। | সল্‌ফেট্‌ অব্‌ ক্যাড্‌মিয়ম্‌। |
| (Cadmii Sulphas) | (Sulphate of Cadmium) |

(ব্রিটিশ্‌ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

কার্বনেট্‌ ক্যাড্‌মিয়মকে, জলমিশ্র গন্ধকদ্রাবকে দ্রব করণান্তর, গাঢ় করিয়া রাখিলে, সল্‌ফেট্‌ অব্‌ জিঙ্কের ন্যায় ইহার দানা প্রস্তুত হয়।

ক্রিয়া। সল্‌ফেট্‌ অব্‌ জিঙ্কের ন্যায়, কিন্তু তদপেক্ষা দশগুণ উগ্র ; এ বিধায় আভ্যন্তরিক প্রয়োগ করা যায় না। কর্ণিয়াতে ক্ষত হইলে এবং পুরাতন চক্ষু প্রদাহে, ইহার দ্রব (১—২ গ্রেণ্‌, জল ১ আং) অথবা, ইহার মলম (২ গ্রেণ্‌, শূকরের বসা ৮০ গ্রেণ্‌) চক্ষে দিলে উপকার হয়। কর্ণে পূয হইলে ইহার দ্রবের পিচকারি উপকারক।

---

৪৪শ বলকারক।

সিরিয়ম্ (Cerium) ধাতুঘটিত ঔষধ।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| সিরিয়াই অক্‌জ্যালাস্‌। | অক্‌জ্যালেট্‌ অব্‌ সিরিয়ম্‌। |
| (Cerii Oxalas) | (Oxalate of Cerium) |

সিরিয়ম্ ধাতুঘটিত কোন লবণ-দ্রবে অক্‌জ্যালেট্‌ অব্‌ এমোনিয়া দ্রব সংযোগ করিলে ইহা অধঃস্থ হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ চূর্ণ, জলে দ্রব হয় না ; লোহিতোত্তাপে পাটলবর্ণ হয়, তখন স্ফুটিত লবণদ্রাবকে সম্পূর্ণ দ্রব হয়। রাসায়নিক উপাদান, অক্সাইড্‌ অব্‌ সিরিয়ম্‌ ১ অংশ এবং অক্‌জ্যালিক্‌ এসিড্‌ ১ অংশ।

ক্রিয়া। স্নায়বীয় বলকারক এবং আক্ষেপ নিবারক।

আময়িক প্রয়োগ। মৃগী, কোরিয়া এবং হিষ্টিরিয়া প্রভৃতি আক্ষেপজনক রোগে নাইট্রেট্‌ অব্‌ সিল্‌ভারের পরিবর্ত্তে ব্যবহার করা যায়।

অজীর্ণ রোগে, পাকাশয়ের উগ্রতা ও বেদনা, এবং বমনাদি নিবারণার্থ ইহা প্রয়োগ করা যায় ; বিস্‌মথের ন্যায় কার্য্য করে, গর্ভাবস্থায় বমন নিবারণার্থ ইহা বিশেষ উপযোগী।

মাত্রা, ১ গ্রেণ্‌ হইতে ২ গ্রেণ্‌ পর্য্যন্ত।

এ ভিন্ন, নাইট্রেট্‌ ও অক্সাইড্‌ অব্‌ সিরিয়ম্‌ ও ব্যবহৃত হয়।

---

তাম্রধাতু।

| ল্যাটিন্‌। | ইংরাজী। |
|---|---|
| কুপ্রম। | কপর্‌। |
| [Cuprum] | [Copper] |

সাধারণ ক্রিয়া। তাম্রধাতুঘটিত ঔষধ মাত্রই অল্প পরিমাণে স্থানিক সঙ্কোচক ; কিঞ্চিৎ অধিক পরিমাণে উগ্রতাসাধক ; অধিক পরিমাণে দাহক। অল্প মাত্রায় সেবন করিলে, ইহার ক্রিয়া আগ্নেয়, বলকারক, সঙ্কোচক ; শোষিত

কমলাস্বকের অরিষ্ট, ॥০ আং; পিপর্‌মেণ্ট্ ওয়াটর্, যথা প্রয়োজন। অরিষ্টদ্বয় ভিন্ন, অন্য সমুদায় দ্রবকে ১২ আং পিপর্‌মেণ্ট্ ওয়াটরে ৩ দিবস পর্য্যন্ত আবৃত পাত্র মধ্যে ভিজাইয়া রাখিবে এবং মধ্যে মধ্যে আলোড়ন করিবে, পরে ছাঁকিয়া এ পরিমাণে পিপর্‌মেণ্ট্ ওয়াটর্ মিশ্রিত করিবে যেন ১২॥০ আং পরিমাণ হয়, শেষে অরিষ্টদ্বয় মিশ্রিত করিয়া বোতল মধ্যে উত্তমরূপে বদ্ধ করিয়া রাখিবে। মাত্রা, ১—২ আং।

৫০শ বলকারক।

ল্যাটিন্। ইংরাজী।

ফেরি আর্শেনিয়াস্। আর্শেনিয়েট্ অব্ আয়রণ্

(Ferri Arsenias) (Arseniate of Iron)

প্রস্তুত করণ। হিরাকস, ৯ আউন্স্; ৩০০ তাপাংশে শুষ্ক আর্শেনিয়েট্ অব্ সোডা, ৪ আং; এসিটেট্ অব্ সোডা, ৩ আং; স্ফুটিত পরিস্রুত জল, যথা প্রয়োজন। হিরাকসকে ৩ পাইণ্ট্ জলে দ্রব করিবে এবং অপর দুই দ্রব্যকে ২ পাইণ্ট্ জলে দ্রব করিয়া ইহার সহিত মিলাইবে। যাহা অধঃস্থ হইবে ছাঁকিয়া লইয়া ১০০ তাপাংশের অনধিক সন্তাপে তপ্ত স্থানে রাখিয়া শুষ্ক করিয়া লইবে।

রাসায়নিক সংযোগ ও বিয়োগ। উপর্য্যুক্ত প্রক্রিয়াতে আর্শেনিয়েট্ অব্ সোডার আর্শেনিক্ এসিড্, হিরাকসের লৌহের সহিত সংযুক্ত হইয়া আর্শেনিয়েট্ অব্ আয়রণ্ হয়। আর, হিরাকসের গন্ধক দ্রাবক, আর্শেনিয়েট্ অব্ সোডা এবং এসিটেট্ অব্ সোডা এই উভয় লবণের সোডার সহিত সলফেট্ অব্ সোডা হইয়া জলে দ্রবীভূত থাকে, সুতরাং এসিটেটের সির্কা দ্রাবক বিযুক্ত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। নির্দ্দিষ্টাকার হীন, গন্ধাস্বাদ রহিত, হরিৎবর্ণ চূর্ণ; জলে দ্রব হয় না; লবণ দ্রাবকে দ্রবণীয়; এই দ্রবে ফেরোসায়েনাইড্ অব্ পটাশিয়ম্ দিলে ঘোর নীলবর্ণ হইয়া অধঃস্থ হয়। রাসায়নিক উপাদান, প্রোটোক্সাইড্ অব্ আয়রণ্ ৩ অংশ, আর্শেনিক্ এসিড্ ১ অংশ।

ক্রিয়া। রক্তজনক, বলকারক, ও পরিবর্ত্তক। ফলতঃ ইহাতে লৌহ এবং আর্শেনিক্ উভয় ধাতুর ক্রিয়াই বর্ত্তে। স্থানিক প্রয়োগে দাহক।

আময়িক প্রয়োগ। বিবিধ চর্ম্মরোগে ইহা বিশেষ উপকার করে। গোদ, কুরন্দ, হার্পিজ্, এক্‌জীমা, সোরায়েসিস্, কুষ্ঠ (লেপ্রা), ল্যুপস্ প্রভৃতি চর্ম্মরোগে ইহা ব্যবহৃত হয়। ব্যবস্থা, আর্শেনিয়েট্ অব্ আয়রণ্ ৩ গ্রেণ, যষ্টিমধু চূর্ণ ।০ ড্রাম্, কমলার পাক যথা-প্রয়োজন। উত্তমরূপে একত্র মর্দ্দন করিয়া ৪৮ বটিকা প্রস্তুত করিবে। প্রত্যহ ১ বটিকা প্রয়োগ করিবে। মোং ডুপেরায় কহেন যে, আর্শেনিক্ ঘটিত অন্যান্য ঔষধাপেক্ষা ইহা অধিক সহ্য হয়, এবং যথাযোগ্য মাত্রায় প্রত্যহ প্রয়োগ করিলে, পুরাতন ও উৎকট চর্ম্মরোগ নিবারণ হয়।

মেং কার্মাইকেল, ক্যান্সর্ রোগে, ইহা দাহকের নিমিত্ত স্থানিক প্রয়োগ করিতেন। কিন্তু শোষিত হইয়া বিষক্রিয়া করিবার আশঙ্কা থাকা প্রযুক্ত এক্ষণে পরিত্যক্ত হইয়াছে।

মাত্রা, ১/১৬ গ্রেণ্ হইতে ॥০ গ্রেণ্ পর্য্যন্ত।

৫১শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ফেরি কার্বনাস্ স্যাকারেটা। | স্যাকারেটেড্ কার্বনেট্ অব্ আয়রণ্। |
| (Ferri Carbonas Saccharata) | (Saccharated Carbonate of Iron) |

প্রস্তুত করণ। হিরাকস, ২ আং; কার্বনেট্ অব্ এমোনিয়া, ১।০ আং; ফুটিত পরিস্রুত জল, ২ গ্যালন্; শর্করা, ১ আং। হিরাকস এবং কার্বনেট্ অব্ এমোনিয়াকে অর্দ্ধ গ্যালন্ জলে পৃথক্ পৃথক্ দ্রব করিবে, পরে উভয় দ্রব একত্র মিলাইয়া আবৃত পাত্র মধ্যে ২৪ ঘণ্টা পর্য্যন্ত রাখিয়া দিবে। যাহা অধঃস্থ হইবে ছাঁকিয়া লইয়া উপরস্থ স্বচ্ছ জলে অবশিষ্ট জল মিলাইয়া উত্তমরূপে আলোড়ন করিয়া রাখিয়া দিবে, পুনরায় যাহা অধঃস্থ হইবে ছাঁকিয়া লইবে। উভয় অধঃস্থ দ্রব্য বস্ত্র মধ্যে রাখিয়া চাপিয়া লইয়া শর্করার সহিত খলে মর্দ্দন করিবে। অবশেষে, ২১২ তাপাংশের অনধিক সন্তাপে শুষ্ক করিয়া লইবে।

রাসায়নিক সংযোগ ও বিয়োগ। উপর্য্যুক্ত প্রক্রিয়াতে হিরাকসের লৌহ, কার্বনেট্ অব্ এমোনিয়ার কার্বনিক্ এসিড্ সহযোগে কার্বনেট্ অব্ আয়রণ্ হইয়া অধঃস্থ হয়। আর হিরাকসের গন্ধক দ্রাবক এবং কার্বনেট্ অব্ সোডার সোডা সংযুক্ত হইয়া সল্‌ফেট্ অব্ সোডা রূপে জলে দ্রবীভূত থাকে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। পাটলবর্ণ, স্থূলচূর্ণ, ঈষৎ মিষ্ট ধাতব কষায় আস্বাদ; উষ্ণ জলমিশ্র লবণ দ্রাবকে দ্রবণীয়, দ্রবকালে উচ্ছলিত হয়। এই দ্রবে ফেরি সায়েনাইড্ অব্ পটাশিয়ম্ দিলে নীলবর্ণ হইয়া যথেষ্ট পরিমাণে অধঃস্থ হয়। রাসায়নিক উপাদান, প্রোটোক্সাইড্ অব্ আয়রণ্ ১ অংশ, কার্বনিক্ এসিড্ ১ অংশ, শর্করা এবং পরক্সাইড্ অব্ আয়রণ্।

ক্রিয়া। রক্তজনক ও বলকারক। পাকাশয়ে অনায়াসে দ্রব হয়; স্থানিক উগ্রতা প্রকাশ করে না। ইহার ক্রিয়ার মাধুর্য্য বিধায় স্ত্রীলোক ও বালকদিগকে ব্যবস্থা করা যায়।

মাত্রা, ৫ গ্রেণ্ হইতে ১০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, পাইল্যুলা ফেরি কার্বনেটিস্; ইংরাজী, পিল্ অব্ কার্বনেট্ অব আয়রণ্। স্যাকারেটেড্ কার্বনেট অব্ আয়রণ্, ১ আং; গোলাবের খণ্ড, ।• আং। একত্র মর্দ্দন করিয়া লইবে। মাত্রা, ৫ গ্রেণ্—১০ গ্রেণ্।

২। ল্যাটিন্, মিশ্চুরা ফেরি কম্পজিটা; ইংরাজী, কম্পোণ্ড্ মিক্শ্চর্ অব্ আয়রণ্; বাঙ্গালা, লৌহাদি মিশ্র। হিরাকস, ২৫ গ্রেণ্; কার্বনেট্ অব্ পটাশ্, ৩০ গ্রেণ্; গন্ধবোলচূর্ণ, ৬০ গ্রেণ্; শর্করা, ৬০ গ্রেণ্; জায়ফলের স্পিরিট্, ৪ ড্রাম্; গোলাবজল, ৯॥০ আং। হিরাকস ভিন্ন, অন্যান্য দ্রব্য ৭ আং গোলাব জলের সহিত উত্তমরূপে মর্দ্দন করিয়া মিশ্রিত করিবে, পরে, অবশিষ্ট ২॥০ আং গোলাব-জলে হিরাকস দ্রব করিয়া, ইহার সহিত মিলাইয়া বোতলের মধ্যে এরূপ বন্ধ করিয়া রাখিবে, যেন বায়ু প্রবেশ না করে, কারণ, বায়ু প্রবেশ করিলে ইহার কার্বনেট্ অব্ আয়রণ্ পরক্সাইড্ হইয়া যায়। মাত্রা, ১ আং—২ আং, দিবসে ২। ৩ বার।

ক্রিয়া। রক্তজনক, বলকারক, রজোনিঃসারক। পূযজ জ্বরে ইহা বিশেষ উপকার করে; এ নিমিত্ত ইহাকে এণ্টিহেক্টিক্ মিক্শ্চর্ কহে। ইহাকে গ্রিফিথ্স্ মিক্শ্চর্ও কহা যায়।

আময়িক প্রয়োগ। নীরক্তাবস্থায়, ক্লোরোসিস্ এবং রজস্তম্ভ রোগে বিশেষ উপকার করে। পূযজ জ্বরে এবং যক্ষ্মা রোগে দৌর্ব্বল্য ও রক্তহীনতা নিবারণের নিমিত্ত বিশেষ উপকারক। ইহা দ্বারা কখন কখন শিরঃপীড়া ও বিবমিষা উপস্থিত হয় এবং শরীরের উত্তাপ বৃদ্ধি হয়; এমত অবস্থায় প্রয়োগ ক্ষান্ত রাখিবে।

রক্তহীনতা ও দৌর্ব্বল্য বশতঃ মৃগীরোগে, ডাক্তার হোপ্, ইহাকে অন্যান্য লৌহ ঘটিত ঔষধাপেক্ষা শ্রেষ্ঠ বিবেচনা করেন, এবং ১—৩ ড্রাম্ পরিমাণে মুসর্ব্ব-রের ক্বাথ সহযোগে আহারের ১।৩ ঘণ্টা পর ব্যবস্থা করেন।

পুরাতন কাশ রোগে (ব্রঙ্কাইটিস্) বলাধানের নিমিত্ত এবং অধিক কফনিঃসরণ লাঘব করণার্থ, ডাক্তার গ্রেব্স্ ইহা ব্যবস্থা করেন। ১—২ ড্রাম্ মাত্রায়, ১ আং বাদামমিশ্র সহযোগে, দিবসে ৩ বার বিধান করেন।

ব্রাইটানর্ (ব্রাইট্স্ ডিজীজ্) নামক মূত্রগ্রন্থি রোগে ডাক্তার কোপলণ্ড্ ইহাকে শ্রেষ্ঠ ঔষধ বিবেচনা করেন।

৫২শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ফেরিয়েট্ এমোনি সাইট্রাস্। | সাইট্রেট্ অব্ আয়রণ্ এণ্ড্ এমোনিয়া। |
| (Ferri et Ammoniæ Citras) | (Citrate of Iron and Ammonia) |

প্রস্তুত করণ। পর্সল্ফেট্ অব্ আয়রণ্ দ্রব, ৮ আউন্স্; এমোনিয়া দ্রব, ১৯॥০ আউন্স্; জম্বীরাম্ল (সাইট্রিক্ এসিড্), ৪ আউন্স্; পরিস্রুত জল, যথা প্রয়োজন। পর্সল্ফেট্ অব্ আয়রণ্ দ্রবে ২ পাইণ্ট্ জল মিশ্রিত করিবে এবং এমো-নিয়া দ্রবের সহিত ২ পাইণ্ট্ জল মিলাইবে, পরে উভয় দ্রব একত্র করিয়া কয়েক মিনিট্ পর্য্যন্ত উত্তমরূপে আবর্ত্তন করিবে; যে হাইড্রেটেড্ পরক্সাইড্ অব্ আয়রণ

অধঃস্থ হইবে, তাহা বস্ত্রের ছাঁকনিতে সংগ্রহ করিয়া উত্তমরূপে ধৌত করিবে, যে পর্য্যন্ত ধৌত জলে ক্লোরাইড্ অব্ বেরিয়ম্ দিলে অস্বচ্ছ হয়। পরে, ৮ আউন্স্ জলে সাইট্রিক্ এসিড্ দ্রব করিয়া পরক্সাইড্ অব্ আয়রণের সহিত তপ্ত করিবে, পরে, ইহাতে ৫॥০ আউন্স্ এমোনিয়া দ্রাবক মিলাইয়া গাঢ় করিবে; শর্করার পাকের ন্যায় গাঢ় হইলে, কাচ বা চীন ফলকে পাতলা করিয়া ঢালিয়া ১০০ তাপাংশের অনধিক সন্তাপে শুষ্ক করিবে। অবশেষে খণ্ড খণ্ড করিয়া বোতল মধ্যে উত্তম রূপে বন্ধ করিয়া রাখিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। পাতলা, স্বচ্ছ, হরিৎমিশ্রিত পাটলবর্ণ, শল্কাকার, ঈষৎ মিষ্ট ও কষায় আস্বাদ; লিট্‌মস্ কাগজকে আরক্তিম করে; জলে দ্রবণীয়; শোধিত সুরাতে দ্রব হয় না। সোডা দ্রবের সহিত তপ্ত করিলে এমোনিয়া নির্গত হইয়া পরক্সাইড্ অব্ আয়রণ্ অধঃস্থ হয়। ইহাকে দগ্ধ করিলে শতকরা ২৭ অংশ পরক্সাইড্ অব্ আয়রণ্ পাওয়া যায়।

ক্রিয়া। বলকারক ও রক্তজনক, ইহার সঙ্কোচন গুণ নাই। ইহার ক্রিয়ার মাধুর্য্য হেতু শৈশবাবস্থায় এবং পাকাশয়ে লৌহঘটিত উগ্র ঔষধ অসহ্য হইলে বিধেয়।

আময়িক প্রয়োগ। শৈশবাবস্থায় রোগান্তে দৌর্ব্বল্য ও রক্তহীনতা নিবারণার্থ কলম্বার ফাণ্ট্ সহযোগে প্রয়োগ করিবে; স্ক্রফিউলা এবং টেবীজ্ মেসেণ্টেরিকা রোগে ইহা বিশেষ উপকার করে। ১—৩ গ্রেণ্ মাত্রায় শর্করার পাক সহযোগে ব্যবস্থা করিবে।

মাত্রা, ৫—১০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, ভাইনম্ ফেরি সাইট্রেটিস্; ইংরাজী, ওয়াইন্ অব্ সাইট্রেট্ অব্ আয়রণ্। সাইট্রেট্ অব্ আয়রণ্ এণ্ড্ এমোনিয়া, ১৬০ গ্রেণ্; অরেঞ্জ্ ওয়াইন্, ১ পাইণ্ট্। দ্রব করিয়া ৩ দিবস পর্য্যন্ত রাখিয়া দিবে; পরে, ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—৪ ড্রাম্। ইহার প্রতি আউন্সে ৯ গ্রেণ্ সাইট্রেট্ অব্ আয়রণ্ আছে।

৫৩শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ফেরি এট্ কোয়াইনি সাইট্রাস্। | সাইট্রেট্ অব্ আয়রণ্ এণ্ড্ কুইনিয়া। |
| (Ferri et Quiniæ Citras) | (Citrate of Iron and Quinia) |

প্রস্তুত করণ। পর্‌সল্‌ফেট্ অব্ আয়রণ্ দ্রব, ৪॥০ আউন্স্; পরিস্রুত জল, যথা-প্রয়োজন; সাইট্রিক্ এসিড্ (জম্বীরাম্ল), ৩ আউন্স্; সল্‌ফেট্ অব্ কোয়াইনিয়া, ১ আউন্স্; জলমিশ্র গন্ধকদ্রাবক, ১২ ড্রাম্; এমোনিয়া দ্রব, যথা প্রয়োজন।

প্রথমতঃ পর্‌সল্‌ফেট অব্ আয়রণ্ দ্রবের সহিত ২ পাইণ্ট্ জল মিশ্রিত

করিবে, এবং ৮ আউন্স্ এমোনিয়া দ্রবের সহিত ২ পাইন্ট্ জল মিশ্রিত করিয়া উভয়কে একত্র মিলাইবে এবং উত্তমরূপে আলোড়ন করিবে। অনন্তর ২ ঘণ্টা পর্য্যন্ত রাখিয়া দিবে এবং মধ্যে মধ্যে আলোড়ন করিবে। অনন্তর যাহা অধঃস্থ হইবে, ছাঁকিয়া পরিস্রুত জলদ্বারা ধৌত করিবে; ধৌত জলে ক্লোরাইড্ অব্ বেরিয়ম্ দিলে যখন কিছুই অধঃস্থ না হইবে তখন ধৌত সিদ্ধ হইবে। এই প্রক্রিয়া দ্বারা অক্সাইড্ অব্ আয়রণ্ প্রস্তুত হয়। অপর, সলফেট্ অব্ কোয়াইনাকে ৮ আউন্স্ পরিস্রুত জলের সহিত মিশ্রিত করিয়া তাহাতে জলমিশ্র গন্ধক দ্রাবক দিবে, দ্রব হইলে পর কিঞ্চিৎ অধিক পরিমাণে এমোনিয়া দ্রব সংযোগ করিবে, ইহাতে বিশুদ্ধ কোয়াইনা অধঃস্থ হইবে। ইহাকে ছাঁকিয়া ১॥০ পাইন্ট্ পরিস্রুত জলদ্বারা ধৌত করিবে।

অনন্তর জম্বীরাম্লকে ৫ আং পরিস্রুত জলে দ্রব করিয়া জলস্বেদন যন্ত্রোত্তাপে তপ্ত করিবে এবং তাহাতে পূর্ব্ব-প্রস্তুত অক্সাইড্ অব্ আয়রণ্ সংযোগ করিয়া আবর্ত্তন করিবে; দ্রব হইলে পর, কোয়াইনা সংযোগ করিয়া আবর্ত্তন করিবে যে পর্য্যন্ত না দ্রব হয়; পরে শীতল হইলে, ১২ ড্রাম্ এমোনিয়া দ্রব, ২ আং পরিস্রুত জলের সহিত মিশ্রিত করিয়া ইহাতে ক্রমশঃ সংযোগ করিবে এবং ঘন ঘন আবর্ত্তন করিবে, যেন প্রতিবার এমোনিয়া সংযোগ করাতে যে কোয়াইনা অধঃস্থ হয়, তাহা পুনরায় দ্রবীভূত হয়; পরে ছাঁকিয়া গাঢ় করিয়া শর্করার পাকের ন্যায় করিবে, অবশেষে চীন বা কাচ ফলকে ঢালিয়া ১০০ তাপাংশে শুষ্ক করিয়া খণ্ড খণ্ড করিয়া বোতল মধ্যে উত্তম রূপে বদ্ধ করিয়া রাখিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। হরিৎ মিশ্রিত স্বর্ণ বর্ণ, পাতলা, শল্কাকার, তিক্ত ও ধাতবকষায় আস্বাদ, জলাকর্ষক, জলে দ্রবণীয়। ইহার দ্রবে এমোনিয়া দিলে শ্বেতবর্ণ হইয়া অধঃস্থ হয়, ফেরোসায়েনাইড্ বা ফেরিসায়েনাইড্ অব্ পটাশিয়ম্ দিলে নীলবর্ণ হয়। রাসায়নিক উপাদান, জম্বীরাম্ল, লৌহঘটিত পরক্সাইড্ এবং প্রোটোক্সাইড্ এবং কোয়াইনা।

ক্রিয়া। রক্তজনক, বলকারক ও পর্য্যায়নিবারক। ইহার ক্রিয়ার মাধুর্য্য হেতু ইহা বালক, স্ত্রীলোক ও দুর্ব্বল ব্যক্তির পক্ষে বিশেষ উপযোগী।

মাত্রা, ৫ গ্রেণ্ হইতে ১০ গ্রেণ্ পর্য্যন্ত।

৫৪শ বলকারক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| ফেরি আইওডাইডম্। | আইওডাইড্ অব্ আয়রণ্। |
| (Ferri Iodidum) | (Iodide of Iron) |

প্রস্তুত করণ। সূক্ষ্ম লৌহতার, ১॥০ আং; আইওডিন্, ৩ আং; পরিস্রুত

জল, ১৫ আঃ। ৩ আঃ জল ভিন্ন সমুদায় দ্রব্য কাচভাণ্ড মধ্যে রাখিয়া ১০ মিনিট্ পর্য্যন্ত মৃদু সন্তাপে তপ্ত করিবে, পরে উত্তাপ বৃদ্ধি করিয়া ফুটাইবে, যে পর্য্যন্ত না দ্রব হয় এবং দ্রবের লোহিত বর্ণ বিচ্যুত হয়। পরে, কাগজের ছাঁকনি দ্বারা উজ্জ্বল লৌহ পাত্র মধ্যে ছাঁকিবে এবং অবশিষ্ট জল দ্বারা ছাঁকনি ধৌত করিয়া লইবে। এক্ষণে ফুটাইয়া গাঢ় করিবে। যখন দেখিবে যে, একখণ্ড লৌহ তারের অগ্রভাগ দ্বারা এক বিন্দু উঠাইলে শীতল হইয়া সংযত হয় তখন চীন ফলকে ঢালিয়া দিবে, সংযত হইলে খণ্ড খণ্ড করিয়া বোতল মধ্যে উত্তমরূপে বদ্ধ করিয়া রাখিবে।

স্বরূপ রাসায়নিক তত্ত্ব। দানাযুক্ত; হরিৎমিশ্রিত পাটলবর্ণ; গন্ধহীন; কষায় আস্বাদ; জলাকর্ষক; জলে দ্রবণীয়; এই দ্রব বায়ুতে রাখিলে পরক্সাইড্ অব্ আয়রণ্ অধঃস্থ হয় এবং আইওডিন্ বিযুক্ত হয়, তখন ইহাতে আইওডিনের গন্ধ পাওয়া যায়। শ্বেতসারের মণ্ড সহযোগে নীলবর্ণ হয়। ফেরিড্সায়েনাইড্ অব্ পটাশিয়ম্ সহযোগেও নীলবর্ণ হয়। রাসায়নিক উপাদান, লৌহ ১ অংশ, আইওডিন্ ১ অংশ, জল ৪ অংশ।

অসম্মিলন। ক্ষার, অম্ল, অধিকাংশ ধাতুঘটিত লবণ, ঔদ্ভিজ্জ কষায় দ্রব্য, শ্বেতসার ইত্যাদি।

ক্রিয়া। রক্তজনক, বলকারক, পরিবর্ত্তক, মূত্রকারক, রজোনিঃসারক, মৃদু বিরেচক। সেবন করিলে, শোষিত হইয়া মূত্রপথে নির্গত হয়; প্রস্রাবে আইওডিন্ অধিক পাওয়া যায়, লৌহের অংশ অতি অল্প। ইহা দ্বারা মল কৃষ্ণবর্ণ হয়। অধিক মাত্রায় সেবন করিলে অন্নবহা নালীতে উগ্রতা জন্মায়।

আময়িক প্রয়োগ। স্ক্রুফিউলা এবং যক্ষ্মা জনিত নীরক্তাবস্থায়, ইহা অতি শ্রেষ্ঠ ঔষধ। কেবল, কখন কখন কিঞ্চিৎ উগ্র হয়। ইহার পাক ২০ মিনিম্ হইতে ১ ড্রাম মাত্রায় দিবসে ৩ বার প্রয়োগ করিবে।

স্ক্রুফিউলা বশতঃ রস-গ্রন্থি সকল বিবর্দ্ধিত হইলে, এবং টেবীজ্ মেসেণ্টেরিকা রোগে, এবং স্ক্রুফিউলা রোগ অন্য কোন প্রকারে প্রকাশ পাইলে, আইওডাইড্ অব্ আয়রণের পাক মহোপকারক। ইহা দ্বারা শরীরে বলাধান হয় ও রক্ত হয় এবং বিবর্দ্ধিত গ্রন্থি সকল হ্রাস হয়।

যক্ষ্মারোগে ইহা দ্বারা বিস্তর উপকার হয়। লুই কহেন যে, ইহা দ্বারা শরীরের ভার বৃদ্ধি হয়। কড্লিভর্ অয়েল্ সহযোগে ব্যবস্থা করিবে।

রজস্তম্ভ এবং কষ্টরজ রোগে, বিশেষতঃ যদি রোগীর স্ক্রুফিউলা থাকে, ইহা দ্বারা বিশেষ উপকার হয়। অর্দ্ধ ড্রাম্ হইতে ১ ড্রাম্ মাত্রায় ইহার পাক ব্যবস্থা করিবে।

ক্লোরোসিস্ রোগে ডাঃ অ্যাশওয়েল নিম্নলিখিত ব্যবস্থা দেন। আইওডাইড্

অব্ আয়রণ্, ১৬ গ্রেণ্; টিংচর্ অব্ কলম্বা, ১ আং; জল, ৭ আং। মাত্রা, ১ আং দিবসে ৩ বার।

শ্বেতপ্রদর রোগে ইহার আভ্যন্তরিক ও বাহ্য প্রয়োগ করা যায়। বাহ্য প্রয়োগের নিমিত্ত রিকর্ড্ ইহার পিচকারি ব্যবস্থা করেন; অর্দ্ধ ড্রাম্ বা ১ ড্রাম্, ৮ আং জলে দ্রব করিয়া যোনি মধ্যে পিচকারি দিবে; অথবা পিয়র্কুইনের মতে ইহার মলম (১ ড্রাম্—শূকরের বসা ১ আং) ঊরুদেশে মর্দ্দন করিবে। প্রমেহ রোগে ইহার দ্রবের (১ গ্রেণ্—জল ২ আং) পিচকারি ব্যবস্থা করা যায়।

ক্যাটার্ অব্ দি ইউটারস্ (জলভাঙ্গা) রোগে, অর্থাৎ জরায়ু হইতে অধিক শ্লেষ্মানিঃসরণ হইলে, অধ্যাপক ট্রেল, ইহার পিচকারি (১ ড্রাম্,—জল ১২ আউন্স) ব্যবস্থা করেন। ২৯ জন রোগীর মধ্যে এই পিচকারি দ্বারা ২৫ জন আরোগ্য লাভ করিয়াছিল।

মধুমেহ রোগে ইহা মহোপকারক। অল্পমাত্রায় আরম্ভ করিয়া দীর্ঘকাল পর্য্যন্ত প্রয়োগ করিবে এবং মাংসাহার ব্যবস্থা করিবে।

উপদংশ রোগের দ্বিতীয় অবস্থায়, শরীর জীর্ণ ও দুর্ব্বল হইয়া পড়িলে, আইওডাইড্ অব্ আয়রণ্ সার্জা সহযোগে ব্যবস্থা করিলে আশু উপকার দর্শে। এতৎ সহযোগে পারদঘটিত ঔষধ ব্যবহার করিবে না, কারণ, পারদ ও আইওডিন্ সংযুক্ত হইয়া বিন্আইওডাইড্ অব্ মার্কুরি হইলে প্রাদাহিক বিষক্রিয়া করিবার সম্ভাবনা।

অণ্ডাশয়ের বিধানীয় বিকার রোগে, ডাক্তার কোপ্লণ্ড্ ইহাকে অতিশ্রেষ্ঠ ঔষধ বিবেচনা করেন। অণ্ডাশয়শোথ (ওভেরিয়ান্ ড্রপ্সি) রোগেও তিনি ইহার প্রশংসা করেন। আভ্যন্তরিক প্রয়োগ করিবে, এবং বস্তিদেশে ও ঊরুদেশে আইওডিন্ স্থানিক ব্যবস্থা করিবে।

পুরাতন যকৃৎ রোগে, ডাক্তার বিনেবল্স্ ইহার বিস্তর প্রশংসা করেন। উপযুক্ত অবস্থা বিবেচনা করিয়া ১ গ্রেণ্ মাত্রায় দিবসে ৩ বার আরম্ভ করিয়া ক্রমশঃ মাত্রা বৃদ্ধি করিবে। প্লীহা এবং যকৃৎ বিবর্দ্ধন রোগে, বিশেষতঃ তৎসহযোগে রক্তহীনতা থাকিলে বিশেষ উপকার করে। জ্বরসংযুক্ত থাকিলে কুইনাইন্ সহযোগে বিধেয়।

মাত্রা, ১—৫ গ্রেণ্ পর্য্যন্ত।

## প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, সিরপস্ ফেরি আইওডাইডাই; ইংরাজী, সিরপ্ অব্ আইওডাইড্ অব্ আয়রণ্। সূক্ষ্ম লৌহতার, ১ আউন্স্; আইওডিন্, ২ আউন্স্; শর্করা, ২৮ আউন্স্; পরিস্রুত জল, ১৩ আউন্স্। প্রথমতঃ মৃদু সন্তাপ দ্বারা, ১০

আউন্স্ জলে শর্করা দ্রব করিবে; পরে আইওডিন্, লৌহতার এবং অবশিষ্ট ৩ আউন্স্ জল এক কাচভাণ্ড মধ্যে রাখিয়া মৃদুসন্তাপ দিবে; উপরে শুভ্রফেণ হইতে আরম্ভ হইলে, তপ্ত থাকিতে থাকিতে শর্করার পাকের উপর ছাঁকিয়া মিশ্রিত করিয়া বোতলের মধ্যে উত্তমরূপে বদ্ধ করিয়া রাখিবে। ইহার প্রতি ড্রামে ৪।০ গ্রেণ্ আইওডাইড্ অব্ আয়রণ্ আছে। মাত্রা, ॥০—১ ড্রাম্।

২। ল্যাটিন্,পাইল্যুলা ফেরি আইওডিডাই; ইংরাজী, পিল্ অব্ আইওডাইড্ অব্ আয়রণ্। সূক্ষ্ম লৌহতার, ৪০ গ্রেণ্; আইওডিন্, ৮০ গ্রেণ্; শর্করা, ৭০ গ্রেণ্; যষ্টিমধু চূর্ণ, ১৪০ গ্রেণ্; পরিস্রুত জল, ৫০ মিনিম্। লৌহ, আইওডিন্ ও জল একত্র একটি শিশি মধ্যে রাখিয়া উত্তমরূপে আলোড়ন করিবে, শ্বেতবর্ণ ফেণ দৃষ্ট হইলে শর্করার উপর এক খলে ঢালিয়া সত্বর মর্দ্দন করিতে থাকিবে, এবং ক্রমশঃ যষ্টিমধু মিলাইয়া বটিকা প্রস্তুত করিবে। ইহার ৩ গ্রেণে ১ গ্রেণ্ আইওডাইড্ অব্ আয়রণ্ আছে। মাত্রা, ৩ গ্রেণ্ হইতে ৫। ১০ গ্রেণ্ পর্য্যন্ত।

---

## ৫৫শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ফেরি অক্সাইডম্ ম্যাগ্নেটিকম্। | ম্যাগ্নেটিক্ অক্সাইড্ অব্ আয়রণ্। |
| ( Ferri Oxidum Magneticum ) | ( Magnetic Oxide of Iron ) |

ইহাকে ফেরি অক্সাইডম্ও কহে। খনি মধ্যে পাওয়া যায়; বৃহৎ খণ্ড সকলকে চুম্বক ( লোড্ষ্টোন্ ) কহে।

প্রস্তুত করণ। পর্ সল্ফেট্ অব্ আয়রণ্ দ্রব, ৫॥০ আং; হিরাকস, ২ আং; সোডা দ্রব, ৪ পাইণ্ট্; পরিস্রুত জল, যথা প্রয়োজন। হিরাকসকে ২ পাইণ্ট্ জলে দ্রব করিয়া তাহাতে পর্সল্ফেট্ অব্ আয়রণ্ দ্রব সংযোগ করিবে; অপর সোডা দ্রবের সহিত মিশ্রিত করিয়া উত্তমরূপ আবর্ত্তন করিবে; অনন্তর, ফুটাইয়া ২ ঘণ্টা পর্য্যন্ত রাখিয়া দিবে এবং মধ্যে মধ্যে আবর্ত্তন করিবে; যাহা অধঃস্থ হইবে ছাঁকিয়া পরিস্রুত জল দ্বারা ধৌত করিবে; ধৌত জলে ক্লোরাইড্ অব্ বেরিয়ম্ দিলে যখন কিছু অধঃস্থ না হয় তখন ধৌতসিদ্ধি হইবে, অবশেষে ১২০ তাপাংশের অনধিক সন্তাপে শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। কৃষ্ণবর্ণ, গন্ধাস্বাদহীন চূর্ণ; চুম্বকের গুণবিশিষ্ট; সমানাংশ জলমিশ্রিত লবণ-দ্রাবকে উচ্ছলিত না হইয়া দ্রব হয়। এই দ্রবে ফেরো-সায়েনাইড্ ও ফেরিড্ সায়েনাইড্ অব্ পটাশিয়ম্ দিলে, নীলবর্ণ হইয়া অধঃস্থ হয়। রাসায়নিক উপাদান, পরক্সাইড্ এবং প্রোটোক্সাইড্ অব্ আয়রণ্ সংযুক্ত লবণ।

ক্রিয়া। বলকারক ও রক্তজনক; উগ্রতা মাত্র নাই। মাত্রা, ৫ গ্রেণ্ হইতে ১০ গ্রেণ্ পর্য্যন্ত।

৫৬শ বলকারক।

| ল্যাটিন। | ইংরাজী। |
| --- | --- |
| ফেরি পরক্সাইডম্ হিউমিডম্। | ময়েষ্ট পরক্সাইড অব্ আয়রণ্। |
| (Ferri Peroxidum Humidum) | (Moist Peroxide of Iron) |

পূর্ব্ব নাম। ফেরি পরক্সাইডম্ হাইড্রেটম্।

প্রস্তুত করণ। পর্‌সল্‌ফেট্ অব্ আয়রণ্ দ্রব, ৪ আউন্স্; সোডা দ্রব, ৩৩ আউন্স্; পরিস্রুত জল, যথা প্রয়োজন। পরসল্‌ফেট্ অব্ আয়রণ্ দ্রবের সহিত জল মিশাইয়া তাহাতে সোডা দ্রব ক্রমশঃ দিবে এবং উত্তমরূপে আলোড়ন করিবে। যাহা অধঃস্থ হইবে বস্ত্রের ছাঁকনিতে সংগ্রহ করিয়া পরিস্রুত জলদ্বারা ধৌত করিবে। ধৌতজলে ক্লোরাইড্ অব্ বেরিয়ম্ দিলে যখন অনচ্ছ না হইবে তখন ধৌত সিদ্ধ হইবে। অবশেষে শুষ্ক না করিয়া চীন ভাণ্ড মধ্যে উত্তমরূপে বদ্ধ করিয়া রাখিবে।

রাসায়নিক সংযোগ ও বিয়োগ। উপর্য্যুক্ত প্রক্রিয়াতে পর্‌সল্‌ফেট্ অব্ আয়রণের গন্ধক দ্রাবক, সোডা সহযোগে সল্‌ফেট্ অব্ সোডা হইয়া দ্রবীভূত থাকে, পরক্সাইড্ অব্ আয়রণ্ অধঃস্থ হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। রক্ত-পাটলবর্ণ, কোমল, আর্দ্র, মসৃণ পিণ্ড; জলমিশ্র লবণ দ্রাবকে দ্রব হয়; এই দ্রবে ফেরোসায়েনাইড্ অব্ পটাশিয়ম্ দিলে নীলবর্ণ হইয়া অধঃস্থ হয়। দগ্ধ করিলে ইহার সমুদায় জল নির্গত হইয়া শতকরা ১৩ অংশ পরক্সাইড্ অব্ আয়রণ্ রহিয়া যায়। রাসায়নিক উপাদান, পরক্সাইড্ অব্ আয়রণ্ ২ অংশ, জল ৩ অংশ এবং কিয়দংশ অসংযুক্ত জল।

আময়িক প্রয়োগ। আর্শেনিক্ (শঙ্খ-বিষ) দ্বারা বিষাক্ত হইলে বিষনাশার্থ ইহা প্রয়োগ করা যায়। আর্শেনিক্ দ্বারা বিষাক্ত ৩১ জনকে ইহা দ্বারা চিকিৎসা করা হইয়াছিল; তন্মধ্যে ২৯ জন আরোগ্য পায় আর ২ জনের ঔষধ বমন হইয়া যাওয়াতে কোন উপকার হয় নাই। অধিক মাত্রায় প্রয়োগ না করিলে উপকার হয় না। ডাক্তার টেলর্ এবং ডাক্তার ম্যাক্‌লাগান্ কহেন, যে পরিমাণে আর্শেনিক্ সেবন করা হইয়াছে তাহার ১২ গুণ প্রয়োগ করিবে, ডিবর্জ্জী তাহার ২২ গুণ প্রয়োগ করিতে বিধি দেন, কেহ কেহ আর্শেনিকের ৩২ গুণ প্রয়োগ করিতে ব্যবস্থা দেন। অধিক কাল থাকিলে ইহার ক্রিয়ার হানি হয়, অতএব সদ্য প্রস্তুত করিয়া ব্যবহার করা উচিত। ময়েষ্ট পরক্সাইড উপস্থিত না থাকিলে তৎপরিবর্ত্তে হাইড্রেটেড্ পরক্সাইড্ ব্যবস্থা করিবে।

মাত্রা, ।০—॥০ আং।

৫৭শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| ফেরি পরক্সাইডম্ হাইড্রেটম্। | হাইড্রেটেড্ পরক্সাইড্ অব্ আয়রণ্। |
| (Ferri Peroxidum Hydratum) | (Hydrated Peroxide of Iron) |

প্রতিসংজ্ঞা। ফেরি সেস্কুই অক্সাইডম্; ফেরি অক্সাইডম্ রুব্রম্; ফেরি পরক্সাইডম্। ইহা খনিজ দ্রব্য। কখন দানাযুক্তরূপে পাওয়া যায়, তখন ইহাকে স্পেকিউলার্ আয়রণ্ কহে। কখন বা গোল পিণ্ডাকারে পাওয়া যায়, তখন রেড্ হিমেটাইট্ কহে। ঔষধার্থ ময়েষ্ট্ পরক্সাইড্ অব্ আয়রণ্কে ২১২ তাপাংশের অনধিক সন্তাপে শুষ্ক করিয়া প্রস্তুত করা যায়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঘোর পাটলবর্ণ চূর্ণ; গন্ধাস্বাদ রহিত, জলমিশ্রিত লবণ দ্রাবকে অগ্নি সন্তাপ দ্বারা দ্রব হয়; এই দ্রবে ফেরোসায়েনাইড্ অব্ পটাশিয়ম্ দিলে নীলবর্ণ হইয়া অধঃস্থ হয়। রাসায়নিক উপাদান, লৌহ ২ অংশ, অক্সিজেন্ ৩ অংশ, জল, ১ অংশ।

ক্রিয়া। রক্তজনক, বলকারক, রজোনিঃসারক ও কৃমিনাশক। ইহাদ্বারা স্থানিক উগ্রতা জন্মে না। সেবন করিলে অন্ত্রমধ্যে সংযত হইয়া অন্ত্র বদ্ধ করিতে পারে, অতএব মধ্যে মধ্যে মৃদুবিরেচক ব্যবস্থা করিবে।

আময়িক প্রয়োগ। নীরক্তাবস্থায়, ক্লোরোসিস্ রোগে, এবং দৌর্ব্বল্য বশতঃ রজস্তম্ভ রোগে ইহা ব্যবহার করা যায়। স্নায়ু-শূলে, বিশেষতঃ রোগী দুর্ব্বল হইলে, ইহা দ্বারা উপকার হয়। ১ ড্রাম্ মাত্রায় ৬ ঘণ্টা অন্তর আরম্ভ করিয়া ক্রমশঃ মাত্রা বৃদ্ধি করিবে।

বিবিধ আক্ষেপজনক রোগে ইহা উপকারক। হিষ্টিরিয়া রোগে বিশেষতঃ হিষ্টিরিয়া জনিত স্বরভঙ্গ হইলে ডাক্তার রবর্টসন এই ব্যবস্থা দেন: পরক্সাইড্ আয়রণ্ ২০—৩০ গ্রেণ্, বেলিরিয়েন্ চূর্ণ ১০ গ্রেণ, দিবসে ৩ বার। শৈশবাবস্থায় কন্‌বল্‌সন্ রোগে ডাক্তার লোকক্ ইহার বিস্তর প্রশংসা করেন; তিনি কহেন যে, স্নায়বীয় দৌর্ব্বল্য বশতঃ রোগ হইলে এবং মস্তিষ্কে রক্তাধিক্য না থাকিলে ইহাদ্বারা বিশেষ উপকার হয়। ডাক্তার এস্ লরেন্স্ কহেন যে, যদি আক্ষেপের বিরামাবস্থায় নাড়ী স্থির থাকে, আর, যদি কোন বিধানীয় রোগ না থাকে, তবে পাকাশয় ও অন্ত্র পরিষ্কার করিয়া এবং অন্য কোন স্নায়বীয় উগ্রতার কারণ থাকিলে তাহা নিবারণ করিয়া অব্যাজে লৌহ প্রয়োগ করিবে।

মধুমেহ রোগে দৌর্ব্বল্য থাকিলে ডাং প্রৌট্ ইহাকে শ্রেষ্ঠ ঔষধ বিবেচনা করেন। ক্যান্সর্ রোগে কার্মিকেল্ সাহেব পরক্সাইড্ অব্ আয়রণ্ দিবসে ৷৹—১ ড্রাম্ পরিমাণে ভিন্ন ভিন্ন মাত্রায় প্রয়োগ করিতে উপদেশ দেন। কোষ্টবদ্ধ

নিবারণার্থ॥০—১ গ্রেণ্ এলোজ্ সহযোগে প্রয়োগ করিবে। শিরঃপীড়া বা শ্বাসকষ্ট আদি উপস্থিত হইলে, ইহার পরিবর্ত্তে কর্পূর ব্যবস্থা করেন ও জলের সহিত মলনরূপে প্রস্তুত করিয়া বাহ্যপ্রয়োগ করেন। কিন্তু, এক্ষণে এরূপ চিকিৎসা বিরল।

বাতরোগে ডাঃ রবার্টসন্ ইহার বিস্তর প্রশংসা করেন। ঔষধপ্রয়োগ পূর্ব্বে অন্ত্র পরিষ্কার করিবে ও ক্ষার ব্যবস্থা দ্বারা প্রস্রাব স্বাভাবিক অবস্থায় আনিবে।

অপর, ধনুষ্টঙ্কার, হুপিংকফ্, কোরিয়া, প্যারালিসিস্ এজিটান্স্ প্রভৃতি রোগ, স্নায়বীয় দৌর্ব্বল্য বশতঃ হইলে ইহাদ্বারা উপকার হয়। মার্কুরিয়েল্ ট্রেমর্ রোগে অর্থাৎ পারদ সেবনবশতঃ স্নায়বীয় দৌর্ব্বল্য হইয়া কম্প হইলে, ডাক্তার ওয়াট্সন্ পরক্সাইড্ ব্যবস্থা করেন।

মহীলতার ন্যায় কৃমিরোগে, ডাক্তার রশ্ ইহার বিস্তর প্রশংসা করেন। ৫।৩০ গ্রেণ্ মাত্রায় প্রত্যহ প্রয়োগ করিবে এবং মধ্যে মধ্যে বিরেচক ব্যবস্থা করিবে।

মাত্রা, ১০—৬০ গ্রেণ্ পর্য্যন্ত।

### প্রয়োগরূপ।

ল্যাটিন্, এম্প্লাষ্ট্রম্ ফেরি; ইংরাজী, প্ল্যাষ্টর্ অব্ আয়রণ্; বাঙ্গালা, লৌহ-পলস্ত্রা। হাইড্রেটেড্ পরক্সাইড্ অব্ আয়রণ্, ১ আউন্স্; বর্গণ্ডি পিচ্, ২ আউন্স্; সীসপলস্ত্রা, ৮ আউন্স্। শেষোক্ত দুই দ্রব্যকে অগ্নিসন্তাপে গলাইয়া তাহাতে পরক্সাইড্ সংযোগ করিবে; পরে নামাইয়া উত্তমরূপে আবর্ত্তন করিবে যে পর্য্যন্ত না শীতল হইয়া কঠিন হয়।

### ৫৮শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ফেরি ফস্ফাস্। | ফস্ফেট্ অব্ আয়রণ্। |
| [Ferri Phosphas] | [Phosphate of Iron] |

প্রস্তুত করণ। হিরাকস, ৩ আউন্স্; ফস্ফেট্ অব্ সোডা, ২॥০ আউন্স্; এসিটেট্ অব্ সোডা, ১ আউন্স্; স্ফুটিত পরিস্রুত জল, ৪ পাইন্ট্। হিরাকসকে অর্দ্ধেক জলে দ্রব করিবে; অবশিষ্ট অর্দ্ধেক জলে অপর দুই দ্রব্যকে দ্রব করিবে; পরে, দুই দ্রব একত্র করিয়া উত্তমরূপে আলোড়ন করিবে; যাহা অধঃস্থ হইবে ছাঁকিয়া লইয়া উষ্ণ পরিস্রুত জল দ্বারা ধৌত করিবে, যে অবধি ধৌতজলে ক্লোরাইড্ অব্ বেরিয়ম্ দিলে অধঃস্থ হয়। পরে ১০০ তাপাংশের অনধিক সন্তাপে শুষ্ক করিয়া বোতল মধ্যে উত্তমরূপে বন্ধ করিয়া রাখিবে।

রাসায়নিক সংযোগ ও বিয়োগ। উপর্যুক্ত প্রক্রিয়াতে হিরাকসের অক্সাইড্ অব্ আয়রণের সহিত ফস্ফেট্ অব্ সোডার ফস্ফরিক্ এসিড্ সংযুক্ত হইয়া, ফস্ফেট্ অব্ আয়রণ্ হইয়া অধঃস্থ হয়; হিরাকসের গন্ধক দ্রাবক, ফস্ফেট্ এবং এসিটেট্ অব্ সোডার সোডা সহযোগে, সল্‌ফেট্ অব্ সোডা হইয়া জলে দ্রবীভূত থাকে, সুতরাং এসিটিক্ এসিড্ বিযুক্ত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঈষৎ নীলবর্ণ; নির্দ্দিষ্টাকারহীন চূর্ণ; জলে দ্রব হয় না; যবক্ষার দ্রাবকে দ্রবণীয়; এই দ্রবে টার্টারিক্ এসিড্ (দ্রাক্ষাম্ল) এবং এমোনিয়া সংযুক্ত করিয়া, পরে এমোনিয়ো সল্‌ফেট্ এবং ম্যাগ্নিশিয়া দিলে, এমোনিয়া ফস্ফেট্ অব্ ম্যাগ্নিশিয়া অধঃস্থ হয়; ফেরোসায়েনাইড্ এবং ফেরিড্ সায়েনাইড্ অব্ পটাসিয়ম্ দ্বারাও ইহা অধঃস্থ হয়।

ক্রিয়া। রক্তজনক, পরিবর্ত্তক ও বলকারক। ইহা দ্বারা স্থানিক উগ্রতা প্রকাশ পায় না।

আময়িক প্রয়োগ। দৌর্ব্বল্য ও রক্তহীনতাতে অন্যান্য লৌহঘটিত ঔষধের ন্যায় প্রয়োগ করা যায়। মধুমেহ রোগে, ডাক্তার বিনেবল্‌স্ এবং ডাক্তার প্রৌট্ উভয়েই ইহার প্রতিষ্ঠা করেন। ১।২ গ্রেণ্ মাত্রায় প্রত্যহ আরম্ভ করিয়া ক্রমশঃ ২০।৩০ গ্রেণ্ পর্য্যন্ত মাত্রা বৃদ্ধি করিবে।

রিকেট্‌স্ নামক অস্থিরোগে ইহার পাক চূণ সহযোগে বিস্তর ব্যবহৃত হয়।

ক্যান্সর্ রোগে, ডাক্তার কার্মাইকেল্ ইহা আভ্যন্তরিক ও স্থানিক প্রয়োগ করিতেন। বিশেষ ফল না হওয়াতে এক্ষণে পরিত্যক্ত হইয়াছে।

মাত্রা, ৫—১০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, সিরপস্ ফেরি ফস্ফেটিস্; ইংরাজী, সিরপ্ অব্ ফস্ফেট্ অব্ আয়রণ্। গ্র্যান্যুলেটেড্ হিরাকস্, ২২৪ গ্রেণ্; ফস্ফেট্ অব্ সোডা, ২০০ গ্রেণ্; এসিটেট্ সোডা, ৭৪ গ্রেণ্; জলমিশ্র ফস্ফরিক্ এসিড্ ৫॥০ আউন্স্; শর্করা, ৮ আউন্স্; পরিস্রুত জল, ৮ আউন্স্। হিরাকসকে ৭ আউন্স্ জলে দ্রব করিবে; এবং ফস্ফেট্ ও এসিটেট্ অব্ সোডাকে অবশিষ্ট ৪ আউন্স্ জলে দ্রব করিবে; পরে দুই দ্রব একত্র মিশাইয়া উত্তমরূপে আলোড়ন করিলে, যাহা অধঃস্থ হইবে, তাহা বস্ত্রের ছাঁকনিতে সংগ্রহ করিয়া পরিস্রুত জলদ্বারা ধৌত করিবে, যে অবধি ধৌতজলে ক্লোরাইড্ অব্ বেরিয়ম্ দিলে অধঃস্থ হয়। এক্ষণে, শোষক কাগজের মধ্যে উত্তমরূপে চাপিয়া লইয়া, জলমিশ্র ফস্ফরিক এসিডে দ্রব করিবে, পরিশেষে, এই দ্রবে শর্করা দ্রব করিবে। মাত্রা, অর্দ্ধ ড্রাম্ হইতে ২ ড্রাম্ পর্য্যন্ত। ইহার প্রতি ড্রামে ১ গ্রেণ্ ফস্ফেট্ অব্ আয়রণ্ আছে।

৫৯ শ বলকারক।

## হিরাকস।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ফেরি সল্ফাস্। | সল্ফেট্ অব্ আয়রণ্। |
| (Ferri Sulphas) | (Sulphate of Iron) |

ইহাকে সামান্যতঃ গ্রীন্ বিট্রিয়ল্ কহে। খনিতে যে গন্ধক ও লৌহ সংযুক্ত লবণ (বাইসল্ফিউরেট্ অব্ আয়রণ) পাওয়া যায়, তাহাকে জলদ্বারা আর্দ্র করিয়া বায়ুতে কিছুকাল রাখিলে বায়ু হইতে অক্সিজেন্ গ্রহণ করিয়া সল্ফেট্ অব্ আয়রণ্ হয়। সামান্য হিরাকস এইরূপে প্রস্তুত করা যায়। ইহা বিশুদ্ধ হিরাকস নহে; ইহাতে অন্যান্য দ্রব্য মিশ্রিত থাকে। ঔষধার্থ, ব্রিটিশ্ ফার্মাকোপিয়ানুসারে নিম্নলিখিত প্রকরণে বিশুদ্ধ হিরাকস প্রস্তুত করা যায়।

প্রস্তুত করণ। লৌহতার, ৪ আং; গন্ধক দ্রাবক, ৪ আং; পরিস্রুত জল, ১॥০ পাইণ্ট্। লৌহতার এবং জল এক চীন পাত্রে রাখিয়া তদুপরি গন্ধকদ্রাবক ঢালিয়া দিবে। উচ্ছলন ক্ষান্ত হইলে পর, ১০ মিনিট্ পর্য্যন্ত ফুটাইয়া শোষক কাগজ দ্বারা ছাঁকিয়া দানা বাঁধিবার নিমিত্ত শীতল স্থানে রাখিয়া দিবে। ২৪ ঘণ্টার পর দানা সকল সংগ্রহ করিয়া শোষক কাগজের উপর শুষ্ক করিয়া লইবে। ছাঁকিবার পর, যদি এক বোতলের মধ্যে ৮ আং সুরার সহিত মিলাইয়া আলোড়ন করা যায়, তবে দানা না বাঁধিয়া ক্ষুদ্র ক্ষুদ্র গোলাকার রূপ প্রাপ্ত হয়। ইহাকে ফেরি সল্ফাস্ গ্র্যানুলেটা কহে।

রাসায়নিক সংযোগ ও বিয়োগ। উপর্য্যুক্ত প্রক্রিয়াতে ১ অংশ লৌহ, জলের ১ অংশ অক্সিজেন্ সহযোগে প্রোটক্সাইড্ অব্ আয়রণ্ হয়। ইহা, গন্ধকদ্রাবক সহযোগে হিরাকস (সল্ফেট্ অব্ আয়রণ্) হয়; জলের হাইড্রোজেন্ উচ্ছলিত হইয়া নির্গত হইয়া যায়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। দীর্ঘায়ত, চতুষ্প্রদেশযুক্ত দানাবিশিষ্ট; হরিৎবর্ণ; গন্ধহীন, কষায় আস্বাদ; জলে দ্রবণীয়। শোধিত সুরাতে দ্রব হয় না। ইহার দ্রবে ক্লোরাইড্ অব্ বেরিয়ম্ দিলে শ্বেতবর্ণ হইয়া অধঃস্থ হয়। ফেরিড্ সায়েনাইড্ অব্ পটাশিয়ম্ দিলে নীলবর্ণ হইয়া অধঃস্থ হয়। হিরাকস দ্রব বায়ুতে রাখিলে বায়ুর অক্সিজেন্ সহযোগে ঈষৎ লোহিত বর্ণ পরসল্ফেট্ হইয়া অধঃস্থ হয়, কিন্তু লৌহতার সংযুক্ত করিয়া রাখিলে এরূপ হয় না। অগ্নিসন্তাপ দিলে ইহার জলীয়াংশ শুষ্ক হয় এবং ইহা শ্বেতবর্ণ অস্বচ্ছ চূর্ণ হয়। অধিক সন্তাপে ইহা পরক্সাইড্ অব্ আয়রণ্ হয়। রাসায়নিক উপাদান, প্রোটক্সাইড্ অব্ আয়রণ্ ১ অংশ, গন্ধক দ্রাবক ১ অংশ, জল ৭ অংশ।

অসম্মিলন। ক্ষার ও ক্ষারকার্বনেট্, গন্ধক দ্রাবক ভিন্ন সমুদায় দ্রাবক, অধিকাংশ ধাতব লবণ; ট্যানিন্ ও গ্যালিক্ এসিড্ ও তৎসংযুক্ত দ্রব্যাদি।

ক্রিয়া। ইহার স্থানিক ক্রিয়া সঙ্কোচক। অধিক পরিমাণে উগ্রতাসাধক। আভ্যন্তরিক প্রয়োগে রক্তজনক, বলকারক, রজোনিঃসারক, পর্য্যায়নিবারক, কৃমিনাশক। ইহা দ্বারা কোষ্ঠ বদ্ধ হয়, ও মল কৃষ্ণবর্ণ হয়। অধিক মাত্রায়, পাকাশয়ে বেদনা ও জ্বালা এবং বমন উপস্থিত হয়। অত্যন্ত অধিক মাত্রায় প্রাদাহিক বিষক্রিয়া করে।

আময়িক প্রয়োগ। নীরক্তাবস্থায় ইহা অতি শ্রেষ্ঠ ঔষধ। কোনায়াম্ বা হেন্‌বেনের সার সহযোগে দিলে ইহার উগ্রতা হ্রাস হয়, এবং মুসর্ব্বর বা রেউচিনি সহযোগে দিলে কোষ্ঠকঠিন হয় না। ডাঃ টর্ণ্‌বুল্ নিম্নলিখিত ব্যবস্থা দেন। হিরাকস, মুসর্ব্বর এবং হেন্‌বেনের সার, প্রত্যেক ২০ গ্রেণ্, একত্র করিয়া দ্বাদশ বটিকা প্রস্তুত করিবে। প্রত্যহ ৩ বটিকা ব্যবস্থা করিবে। এভিন্ন, গন্ধক দ্রাবক সহযোগে মিশ্ররূপে প্রয়োগ করিলে ইহার ক্রিয়ার প্রাখর্য্য হয়। প্লীহা রোগে কুইনাইন্ ও বিরেচক সহযোগে প্রয়োগ করিলে আশু প্রতিকার লাভ হয়। ক্লোরোসিস্ রোগে, ডাঃ মার্‌সাল্ হল্ ইহাকে প্রায় অমোঘৌষধ বিবেচনা করেন, এবং সমানাংশ [২ গ্রেণ্] মুসর্ব্বর সহযোগে আহারের পূর্ব্বে ব্যবস্থা দেন। রজস্তম্ভ রোগে ইহা বিশেষ উপকার করে। বটিকাকারে অথবা লৌহাদিমিশ্র রূপে ব্যবস্থা করিবে।

নীরক্তাবস্থা বশতঃ হৃৎকম্প হইলে, ডাঃ এবর্‌ক্রম্বী নিম্নলিখিত ব্যবস্থা দেন, এবং ডাঃ হোপ্ তাহার প্রশংসা করেন। হিরাকস ও মুসর্ব্বর প্রত্যেক ২ গ্রেণে দারুচিনি চূর্ণ ৫ গ্রেণ্। ইহাতে ২ বটিকা প্রস্তুত করিয়া আহারের পূর্ব্বে প্রয়োগ করিবে।

পর্য্যায়জ্বরে ইহা দ্বারা বিস্তর উপকার হয়। ডাঃ ওয়্যারিং কহেন যে, তিনি প্রায় ২০০ শত ঐকাহিক, দ্ব্যহিক এবং ত্র্যহিক পর্য্যায়জ্বরগ্রস্ত রোগীকে ইহা প্রয়োগ করিয়াছিলেন; তাহাতে, দ্বি-তৃতীয়াংশের অধিক আরোগ্য লাভ করিয়াছিল। ২—৩ গ্রেণ্ মাত্রায়, হেন্‌বেনের সার সহযোগে ব্যবস্থা করিবে, অথবা, কোয়াসিয়ার ফাণ্টের সহিত মিশ্ররূপে প্রয়োগ করিবে। রক্তহীনতা ও প্লীহা বিবর্দ্ধন থাকিলে বিশেষ উপকার হয়। রক্তাধিক্য এবং পাকাশয়ে উগ্রতা থাকিলে অবিধেয়। জ্বর দুর্দ্দম হইলে মাত্রা বৃদ্ধি করিবে। সপর্য্যায় শিরার্দ্ধশূল ( ইণ্টার্‌মিটেণ্ট্ হেমিক্রেনিয়া ) রোগে ইহা উপকার করে। অন্যান্য স্নায়ুশূল রোগে ও ইহা উপকারক। বার্ক্ বা কুইনাইন্ সহযোগে ব্যবস্থা করিবে।

পাকশয় মধ্যে ক্ষত হইলে এবং কার্ডাল্‌জিয়া ( বুক্‌জ্বালা ) এবং গ্যাষ্ট্রোডিনিয়া

রোগে ডাক্তার এবর্‌ক্রম্বী ইহা ব্যবহার করিয়া উপকার স্বীকার করিয়াছেন। মুসর্ব্বর সহযোগে ব্যবস্থা করিবে।

জরায়ুতে ক্যান্সর্ হইলে ডাক্তার অ্যাশ্‌ওয়েল্ কহেন যে, ইহার পিচকারি (১—১॥০ ড্রাম্—জল ১ পাইণ্ট্) দ্বারা পূযের দুর্গন্ধ ও উগ্রতানিবারণ হয়।

সরলান্ত্র নির্গমন রোগে (প্রোল্যাপ্সস্ রেক্টাই) ডাক্তার বিন্সেণ্ট্ ইহার পিচকারি (২ গ্রেণ্—জল ১ আউন্স্) ব্যবস্থা করেন। তিনি কহেন, একপক্ষ পিচকারি দিলে প্রায় আরোগ্য হয়। অর্শরোগে অধিক রক্তস্রাব হইলে, যদি প্রদাহ না থাকে, তবে শেষোক্ত পিচকারি প্রত্যহ প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়।

এরিসিপেলাস্ রোগে, ইহার ধৌত (১ ড্রাম্—জল ১ পাইণ্ট্) স্থানিক প্রয়োগ করিতে বেল্লো আদেশ করেন। তিনি ৪০ জন রোগীকে ইহা প্রয়োগ করিয়াছিলেন; সকলেই ৪৮ ঘণ্টার মধ্যে উপকার পাইয়াছিল।

ঔপদংশীয় ক্ষতে ইহার চূর্ণ স্থানিক প্রয়োগ করিলে ক্ষতের অবস্থা পরিবর্ত্তিত হইয়া আরোগ্যোন্মুখ হয়।

মাত্রা, ২ গ্রেণ্ হইতে ৫ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, ফেরিসল্‌ফাস্ এক্‌সিকেটা; ইংরাজী, ড্রায়েড্ সল্‌ফেট্ অব্ আয়রণ্; বাঙ্গালা, দগ্ধ হিরাকস। হিরাকসকে চীন পাত্রে রাখিয়া মৃদুসন্তাপ দিবে, এবং ক্রমশঃ ৪০০ তাপাংশ পর্য্যন্ত সন্তাপ বৃদ্ধি করিবে। বাষ্প নির্গমন শেষ হইলে চূর্ণ করিয়া বোতল মধ্যে রাখিবে। মাত্রা, ॥০ গ্রেণ্ হইতে ৩ গ্রেণ্ পর্য্যন্ত।

৬০ শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ফিরম্ টার্টারেটম্। | টার্টারেটেড্ আয়রণ্। |
| (Ferrum Tartaratum) | (Tartarated Iron) |

প্রতিসংজ্ঞা। ফেরিপটাসিয়ো-টার্ট্রাস্; ফিরম্ টার্টারাইজেটম্; টার্টারাইজ্‌ড্ আয়রণ্।

প্রস্তুত করণ। পর্‌সল্‌ফেট্ অব্ আয়রণ্ দ্রব, ৫॥০ আং; এমোনিয়া দ্রব, ১০ আং; ক্রিম্ অব্ টার্টার চূর্ণ, ২ আং; পরিস্রুত জল, যথা-প্রয়োজন। এমোনিয়া দ্রবকে ৩ পাইণ্ট্ পরিস্রুত জলের সহিত মিশ্রিত করিবে, এবং পর্‌সল্‌ফেট্ অব্ আয়রণ্ দ্রবকে ২ পাইণ্ট্ জলের সহিত মিশ্রিত করিয়া ইহার সহিত মিলাইবে এবং অনবরত আলোড়ন করিবে, পরে ২ ঘণ্টা পর্য্যন্ত রাখিয়া দিবে এবং মধ্যে মধ্যে আলোড়ন করিবে। যাহা অধঃস্থ হইবে, ছাঁকিয়া ধৌত করিবে যে অবধি ধৌত জলে ক্লোরাইড্ অব্ বেরিয়ম্ দিলে কিছু অধঃস্থ হয়; অনন্তর, এই অধঃপতিত

দ্রব্যকে চীন পাত্র মধ্যে ক্রিম্ অব্ টার্টারের সহিত উত্তমরূপে মিলাইয়া ২৪ ঘণ্টা পর্য্যন্ত রাখিয়া দিবে, পরে, ইহাতে ১৪০ তাপাংশের অনধিক সন্তাপ দিবে এবং ক্রমশঃ ১ পাইণ্ট্ পরিস্রুত জল সংযোগ করিবে এবং উত্তমরূপে আবর্ত্তন করিবে; যখন আর দ্রব না হয় তখন ছাঁকিয়া ১৪০ তাপাংশের অনধিক সন্তাপে গাঢ় করিবে; শর্করার পাকের ন্যায় হইলে চীন বা কাচফলকে পাতলা করিয়া ঢালিয়া ১২০ তাপাংশে শুষ্ক করিবে; অবশেষে খণ্ড খণ্ড করিয়া বোতল মধ্যে উত্তমরূপে বদ্ধ করিয়া রাখিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। পাতলা শল্কাকার; স্বচ্ছ; লোহিতবর্ণ; কষায় ও ঈষৎ মিষ্ট; অল্প জল-শোষক; জলে দ্রবণীয়; সুরাতে অল্প দ্রব হয়; ইহার দ্রবে কিঞ্চিৎ লবণ দ্রাবক মিলাইয়া ফেরোসায়েনাইড্ অব্ পটাশিয়ম্ দিলে হরিৎ-বর্ণ হইয়া অধঃস্থ হয়। ইহাকে সোডা দ্রবের সহিত ফুটাইলে পরক্সাইড্ অব্ আয়রণ্ অধঃস্থ হয়। রাসায়নিক উপাদান, পরক্সাইড্ অব্ আয়রণ্ ১ অংশ, পটাশ্ ১ অংশ, টার্টারিক্ এসিড্ ১ অংশ।

ক্রিয়া। রক্তজনক, বলকারক, মূত্রকারক; অধিক মাত্রায় কৃমিনাশক। ইহার ক্রিয়ার মাধুর্য্য হেতু স্ত্রীলোক ও শিশুকে প্রয়োগ করা যায়।

আময়িক প্রয়োগ। রক্তহীনতাতে অন্যান্য লৌহঘটিত ঔষধের ন্যায় প্রয়োগ করা যায়। অপর, শোথ ও উদরী রোগে, প্রদাহাদি না থাকিলে, ডাং ডার্‌ওয়েন্ কহেন যে, ইহা বলকারক ও মূত্রকারক হইয়া উপকার করে।

কৃমিরোগে, স্ত্রীলোক ও বালকদিগের পক্ষে, ডাং টম্‌সন্ ইহার প্রশংসা করেন। তিনি কহেন যে, ক্যালোমেল্ ও স্ক্যামনি দ্বারা অন্ত্র পরিষ্কার করিয়া অর্দ্ধড্রাম্ বা এক ড্রাম্ মাত্রায় প্রত্যহ প্রয়োগ করিবে।

উপদংশীয় ফ্যাজিডেনিক্ ক্ষতে, মেং অ্যাক্টন্ ইহা আভ্যন্তরিক ও বাহ্য প্রয়োগ করিতে ব্যবস্থা দেন। এই চিকিৎসা রিকর্ড্ সাহেবেরও অনুমত।

মাত্রা, ৫ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত। কৃমিনাশার্থ, ৩০—৬০ গ্রেণ্।

৬১শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| লাইকর্ ফেরি পরক্লো রিডাই ফর্সিয়র। | ষ্ট্রং সোল্যুসন্ অব্ পরক্লোরাইড্ অব্ আয়রণ্। |
| (Liquor Ferri Perchloridi Fortior) | (Strong Solution of Perchloride of Iron) |

প্রস্তুত করণ। লৌহতার, ২ আং; লবণ দ্রাবক, ১২ আং; যবক্ষার দ্রাবক, ৯ ড্রাম্ পরিস্রুত জল, ৮ আং। ৮ আং লবণ দ্রাবক পরিস্রুত জলের সহিত

মিশ্রিত করিয়া লৌহ তারের উপর ক্রমশঃ ঢালিয়া দিবে, আর, যে পর্য্যন্ত না তার দ্রবীভূত হয়, মৃদু সন্তাপ দিবে। পরে ছাঁকিয়া অবশিষ্ট লবণ-দ্রাবক এবং যবক্ষার দ্রাবক সংযোগ করিয়া তপ্ত করিবে, লোহিতবর্ণ ধূম নির্গত হইয়া সমুদায়-পাটলবর্ণ হইলে, জলস্বেদন যন্ত্রোত্তাপ দ্বারা গাঢ় করিয়া ১০ আং পরিমাণ করিবে।

রাসায়নিক সংযোগ ও বিয়োগ। প্রথমতঃ লৌহ, লবণ-দ্রাবকের ক্লোরিন্ সহযোগে প্রোটো-ক্লোরাইড্ অব্ আয়রণ্ হয়, হাইড্রোজেন বায়ু নির্গত হইয়া যায়। পরে, যবক্ষার দ্রাবক সংযোগ করিলে ঐ প্রোটো-ক্লোরাইড্ অব্ আয়রণ্ যবক্ষার দ্রাবক হইতে অক্সিজেন্ গ্রহণ করিয়া পর্ক্লোরাইড্ রূপ প্রাপ্ত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। রক্ত-পাটল বর্ণ দ্রব, গন্ধহীন, তীক্ষ্ণকষায় ও অম্লাস্বাদ; জল ও সুরার সহিত মিশ্রিত হয়; ইহাতে নাইট্রেট্ অব্ সিল্ভার্ দিলে শ্বেতবর্ণ ক্লোরাইড্ অব্ সিল্ভার্ অধঃস্থ হয় এবং ফেরোসায়েনাইড্ অব্ পটাশিয়ম্ দিলে নীলবর্ণ হইয়া অধঃস্থ হয়। রাসায়নিক উপাদান, লৌহ ২ অংশ, ক্লোরিন্ ৩ অংশ।

ক্রিয়া। প্রবল সঙ্কোচক, রক্তরোধক, ও দাহক; এভিন্ন, রক্তজনক ও বলকারক। সঙ্কোচন ক্রিয়ার নিমিত্তই অধিক ব্যবহৃত হয়।

আময়িক প্রয়োগ। এনিউরিজম্ রোগে, লিয়ন্ নগরস্থ ডাক্তার প্রাবাজ্ ইহার পিচকারি প্রথম ব্যবহার করেন। প্রথমতঃ এনিউরিজমের ঊর্দ্ধ ও অধোভাগে ধমনী চাপিয়া তাহার রক্তস্রোত বদ্ধ করিবে; পরে হাইপোডার্মিক্ সিরিঞ্জের মুখে সূক্ষ্ম স্বর্ণনল সংযোগ করিয়া তদ্দ্বারা এনিউরিজম্‌কে অতি তির্য্যগ্‌ভাবে ভেদ করিয়া ২—৪ বিন্দু পর্ক্লোরাইড্ দ্রব প্রয়োগ করিবে। এ চিকিৎসাতে বিস্তর বিপদ সম্ভব, অতএব অতি সাবধানে কর্ত্তব্য।

শিরাবিবর্দ্ধন রোগে (ব্যারিকোজ্ বেন্স্), ব্যারিকোজ্ ক্ষতে এবং নীবস্ রোগে ইহার পিচকারি অন্যান্য উপায় অপেক্ষা শ্রেষ্ঠ। ইহা দ্বারা বিবর্দ্ধিত শিরা-মধ্যস্থ রক্ত সংযত হওন বিধায় শিরা বদ্ধ হয়। এ চিকিৎসাতেও বিপদের আশঙ্কা আছে, অতএব সাবধানে কর্ত্তব্য। এমত ঘটিয়াছে যে, পিচকারি দিবামাত্র রোগীর মৃত্যু হইয়াছে।

হস্পিটাল্ গ্যাংগ্রিন্ নামক দুষ্টক্ষতে ইহা প্রয়োগ করা যায়। কেহ কেহ ইহাকে দ্রাবক অপেক্ষা শ্রেষ্ঠ বিবেচনা করেন। এভিন্ন, ফঙ্গস্‌টিউমর্, ইউটরাইন্ পলিপাই ও অর্শাদি রোগে ইহা দ্বারা রক্তরোধ হয়। জরায়ুতে ক্যান্সর্ হইলে ইহার পিচকারি (১ ড্রাম্—জল ২॥০ আউন্স্) উপকারক। এ ভিন্ন, বিবিধ রক্তস্রাবে ইহা স্থানিক প্রয়োগ করিলে তৎক্ষণাৎ রক্তরোধ হয়।

পূর্ব্বযুক্ত চক্ষু প্রদাহে, ডাক্তার, ডি কণ্ডি স্থানিক প্রয়োগ করিতে ব্যবস্থা দেন। কর্ণিয়া প্রদাহে (কিরেটাইন্) ইহার দ্বারা উপকার হয়।

প্রসবান্তরক্তস্রাবে ডাং বার্লিস্ জরায়ু মধ্যে ইহার দ্রব (লাইকর্ ফেরি পর্‌ক্লোরাইড্ ৪ আউন্স্, জল ১২ আউন্স্) পিচকারি দ্বারা প্রয়োগ করিয়া উপকার প্রাপ্ত হইয়াছেন।

তরুণ বা পুরাতন লিঙ্গনাল প্রদাহে (ইউরিথ্রাইটিস্) ইহার আভ্যন্তরিক প্রয়োগ এবং পিচকারিরূপে স্থানিক প্রয়োগ করিলে উপকার হয়। ঔপদংশীয় আদ্য ক্ষতের প্রথমাবস্থায় ইহা স্থানিক প্রয়োগ করিলে ক্ষতের অবস্থা পরিবর্ত্তিত হয়, আর ঔপদংশীয় বিষ শরীরস্থ হইতে পারে না।

যক্ষ্মা রোগে, ডাক্তার জোন্স্ ইহার বিস্তর প্রশংসা করেন। তিনি কহেন যে, যক্ষ্মা রোগের সকল অবস্থাতেই ইহা উপকার করে।

অতিসার রোগে, মে' বডন্ ইহা ব্যবস্থা করেন। শর্করার পাক সহযোগে দিবসে ৩।৪ বার প্রয়োগ করিবে এবং ইহার পিচকারি ব্যবস্থা করিবে।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, লাইকর্ ফেরি পর্‌ক্লোরিডাই ; ইংরাজী, সোল্যুশন্ অব্ পর্‌ক্লোরাইড্ অব্ আয়রণ্। পর্‌ক্লোরাইড্ অব্ আয়রণ্ উগ্রদ্রব, ৫ আউন্স্ ; পরিস্রুত জল, ১৫ আউন্স্। মিশ্রিত করিবে ; মাত্রা, ১০—৩০ মিনিম্।

২। ল্যাটিন্, টিংচ্যুরা ফেরি পর্‌ক্লোরিডাই ; ইংরাজী, টিংচর্ অব্ পর-ক্লোরাইড্ অব্ আয়রণ্। পর্‌ক্লোরাইড্ অব্ আয়রণ্ উগ্রদ্রব, ৫ আউন্স্ ; শোধিত সুরা, ১৫ আউন্স্। মিশ্রিত করিয়া বোতল মধ্যে রাখিবে। মাত্রা, ১০—৪০ মিনিম্।

অসম্মিলন। ক্ষার ; ক্ষার কার্বনেট্ ; চূণের জল ; সীস ও রৌপ্যঘটিত লবণ ; গঁদ ; ট্যানিন্ ও গ্যালিক্ এসিড্।

ক্রিয়া। রক্তজনক, বলকারক, মূত্রকারক, প্রবল সঙ্কোচক, রক্তরোধক এবং দাহক। ইহাদ্বারা কোষ্ঠবদ্ধ হয়। অধিক পরিমাণে সেবন করিলে প্রাদাহিক বিষক্রিয়া করে।

আময়িক প্রয়োগ। মূত্রযন্ত্র ও জননেন্দ্রিয়ের বিবিধ রোগে ইহা উপকার করে। যথা, মূত্রগ্রন্থির রোগ বশতঃ মূত্রাশয়রোগ হইলে, সার্ বেঞ্জামিন্ ব্রোডী, ইহা ব্যবস্থা করেন। ৮—১৬ মিনিম্ মাত্রায়, বকুর ফাণ্ট্ সহযোগে প্রয়োগ করিবে। লিঙ্গনাল মধ্যে আক্ষেপ বশতঃ প্রস্রাব বন্ধ হইলে, ১০ মিনিম্ মাত্রায় অর্দ্ধ ঘণ্টা বা ১৫ মিনিট্ অন্তর ব্যবস্থা করিবে। ইহা কচিৎ নিষ্ফল হয়। এতৎ সহযোগে উষ্ণ কটিস্নান, মলদ্বারে অহিফেণের পিচকারি ইত্যাদি ব্যবস্থা করিবে।

শৈশবাবস্থায় শয্যামূত্র রোগে ইহা দ্বারা কখন কখন বিশেষ উপকার হয়। ৩—১০ মিনিম্ মাত্রায়, হেন্‌বেনের অরিষ্ট সহযোগে দিবসে ৩ বার ব্যবস্থা করিবে।

মূত্রগ্রন্থি, মূত্রাশয়, জরায়ু হইতে রক্তস্রাব রোগে, রোগী দুর্ব্বল ও রক্তহীন

হইলে, ১০—২০ মিনিম্ মাত্রায় দিবসে ৩—৪ বার ইহা প্রয়োগ করিবে। রক্ত-প্রস্রাব রোগে, ডাং ওয়েন্‌রীজ্, লৌহঘটিত সকল ঔষধ অপেক্ষা ইহাকে শ্রেষ্ঠ বিবেচনা করেন। অপর, শ্বেতপ্রদর ও কষ্টরজঃ রোগে, ডাং ক্লে ইহার বিস্তর প্রশংসা করেন। ৮ মিনিম্ মাত্রায়, কিঞ্চিৎ অহিফেণের অরিষ্ট সহযোগে, ৪ ঘণ্টা অন্তর ব্যবস্থা করিতে অনুমতি দেন।

প্রমেহ রোগে, পুরাতন অবস্থায় ক্যান্থারিডিজের অরিষ্ট সহযোগে প্রয়োগ করিতে ডাং প্যারেরা আদেশ করেন। ডাং রিঙ্গার ইহার অর্দ্ধড্রাম্, জল অর্দ্ধ পাইন্ট্, ও লডেনম্ ১ ড্রাম্, একত্র মিশ্রিত করিয়া পিচকারি প্রয়োগ করেন।

প্রষ্টেটোরিয়া রোগে, অধ্যাপক গ্রস্ কহেন যে, কুঁচিলা সহযোগে প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়।

আওলালিক প্রস্রাব রোগে ইহা মহোপকারক। এ রোগে রক্তকণিকা সকল অধিক পরিমাণে নষ্ট হয়, সুতরাং লৌহঘটিত ঔষধ দ্বারা উপকার হয়। তন্মধ্যে ডাং ইটন্ পর্‌ক্লোরাইড্ অব্ আয়রণের অরিষ্টকে শ্রেষ্ঠ বিবেচনা করেন, কারণ, ইহা দ্বারা রক্তের উৎকর্ষ সাধিত হয় এবং প্রস্রাব বৃদ্ধি হয়। কাইলস্ ইউরিন্ রোগেও ইহা উপকার করে। মিং ডট্ এক জন রোগীকে ১৫ মিনিম্ মাত্রায় কোয়াসিয়ার ফাণ্ট্ সহযোগে প্রয়োগ করিয়া আরোগ্য করিয়াছিলেন।

মধুমেহ রোগে রোগী দুর্ব্বল হইলে ইহা দ্বারা উপকার হয়। মেং ক্লে, নিম্ন-লিখিত প্রয়োগ দ্বারা ৩ জন রোগীকে আরোগ্য করিয়াছিলেন। পর্‌ক্লোরাইড্ অব্ আয়রণের অরিষ্ট ২ ড্রাম্; অহিফেণের অরিষ্ট ১॥০ ড্রাম্; কুইনাইন্ ৮ গ্রেণ্; জল ৬ আং। ১ আং পরিমাণে দিবসে ৩ বার।

নীরক্তাবস্থায় ইহা অতি উত্তম রক্তজনক। ক্লোরোসিস্ রোগে ডাং গোলডিং বার্ড্ ইহাকে সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ ঔষধ বিবেচনা করেন।

যক্ষ্মারোগে অতিঘর্ম্ম নিবারণার্থ ডাং ওয়াট্‌সন্ ৩০ মিনিম্ মাত্রায় দিবসে ৩ বার ইহা ব্যবস্থা করেন। এ ভিন্ন, এ রোগে রক্তজনক হইয়াও ইহা উপকার করে।

বেরিবেরি নামক শোথ রোগে মেং রিড্‌লী ইহা ব্যবস্থা করিতে বিস্তর অনুরোধ করিয়াছেন। তিনি সিংহল দ্বীপে এ রোগের বিস্তর চিকিৎসা করিয়াছিলেন।

সূত্রখণ্ডবৎ কৃমিরোগে ইহার পিচকারি মহোপকারক। প্রথমে বিরেচক দ্বারা কোষ্ঠ পরিষ্কার করিয়া, পরে ইহার পিচকারি (অর্দ্ধ আং—জল অর্দ্ধ পাইন্ট্) প্রয়োগ করিবে। ডাং ডাব্‌ওয়েল্ কহেন যে, এ চিকিৎসা প্রায় বিফল হয় না।

এরিসিপেলাস্ রোগে ইহা অমোঘৌষধ। এডিন্‌বরানিবাসী মেং বেল্ কহেন যে, তিনি ২৫ বৎসর পর্য্যন্ত ইহা ব্যবস্থা করিয়াছেন, কখন অসিদ্ধকাম হন নাই। ইহা দ্বারা কেবল রোগ নিবারণ হয় এমত নহে, রোগান্তে রোগীর

অবস্থা পূর্ব্বাপেক্ষা উৎকৃষ্ট হয়। ঔষধ প্রয়োগের পূর্ব্বে বিরেচক দ্বারা অন্ত্র পরিষ্কার করিয়া লইবে, পরে রোগ সামান্য হইলে ১০—১৫ মিনিম্ মাত্রায় ২ ঘণ্টা অন্তর ঔষধ প্রয়োগ করিবে, যে পর্য্যন্ত না আরোগ্য লাভ হয়। রোগ উৎকট বিবেচনা হইলে, ২০—২৫ মিনিম্ মাত্রা ব্যবস্থা করিবে, জ্বর ও প্রলাপাদি থাকিলেও ইহা রহিত করিবে না, কোষ্ঠ পরিষ্কার রাখিবে এবং পুষ্টিকর আহার বিধান করিবে। রোগ যে কোন কারণ সম্ভূত হউক, আর রোগী যে কোন অবস্থাতে চিকৎসার অধীনস্থ হউক, এইরূপ চিকিৎসাই কর্ত্তব্য। মেং বেলের ভ্রাতা, ডাং চার্লস্ বেল্, শৈশবাবস্থায় এরিসিপেলাস্ রোগে ২—৩ মিনিম্ মাত্রায় ব্যবস্থা করিয়া ইহার উপযোগিতা স্বীকার করিয়াছেন; এবং এরিসি-পেলাসের স্বরূপ বলিয়া সূতিকাজ্বরে ব্যবস্থা করিতে অনুরোধ করিয়াছেন।

অপর; এরিসিপেলাস্ রোগে ইহার চমৎকার ফলদৃষ্টে, মেং এচ নীড্ স্কার্লাটিনা রোগে ইহা ব্যবহার করিয়া বিস্তর প্রশংসা করিয়াছেন। রোগীর বয়ঃক্রম বিবেচনা করিয়া, ৫—১৫ মিনিম্ মাত্রায় ৩।৪ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে। ডিফ্থিরিয়া রোগে ডাং রাঙ্কিং ইহার প্রতি অনুরাগ প্রকাশ করিয়াছেন।

পর্পিউরা হেমোর‍্যাজিকা রোগে মেং পাইজ্ ইহাকে অতি শ্রেষ্ঠ ঔষধ বিবেচনা করেন। তিনি কহেন, ইহা দ্বারা দুই দিবসের মধ্যে রক্তস্রাবণভাব নিবারণ হয়, এবং অতি শীঘ্র আরোগ্য লাভ হয়।

নাসিকা হইতে রক্তস্রাবরোধার্থ ইহার পিচকারি (১—২ ড্রাম্—জল ৬ আং) উপকারক। জলৌকা ক্ষত হইতে রক্তস্রাব এবং দন্তোৎপাটনের পর রক্তস্রাব-রোধার্থ ইহা উত্তম স্থানিক প্রয়োগ।

ঔপদংশিক উপ-মাংসে (ভিনিরিয়েল্ ওয়ার্টস্), এবং ক্ষতাঙ্কুর দীর্ঘ হইলে ইহা দাহক হইয়া উপকার করে। ক্ষতাদি হইতে অধিক পূয বা রসনিঃস্রবণ হইলে, জলের সহিত মিলাইয়া ইহার ধৌত প্রয়োগ করিলে সঙ্কোচক হইয়া উপকার করে।

---

৬২শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| **লাইকর্ ফেরি পর-নাইট্রেটিস্।** | **সোল্যুশন্ অব্ পরনাইট্রেট্ অব্ আয়রণ্।** |
| ( Liquor Ferri Pernitratis ) | ( Solution of Pernitrate of Iron ) |

প্রস্তুত করণ। সূক্ষ্ম লৌহতার, ১ আং; যবক্ষার-দ্রাবক, ৪॥০ আং; পরিস্রুত জল, যথা-প্রয়োজন। যবক্ষার-দ্রাবকে ১৬ আং জল মিশ্রিত করিয়া তাহাতে লৌহতার দিয়া রাখিবে। তার দ্রবীভূত হইলে, পরিস্রুত জল দ্বারা ১॥০ পাইন্ট্ পূর্ণ করিবে।

রাসয়নিক সংযোগ ও বিয়োগ। উপর্য্যুক্ত প্রক্রিয়াতে কিয়দংশ যবক্ষার দ্রাবকের অক্‌সিজেন্ সহযোগে লৌহ, পরক্‌সাইড্ রূপ প্রাপ্ত হয়, বিনক্‌সাইড্ অব্ নাইট্রোজেন্ বায়ু নির্গত হইয়া যায়। পরে ঐ পরক্‌সাইড্ অব্ আয়রণ্ অবশিষ্ট যবক্ষার দ্রাবকে দ্রবীভূত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। রক্ত পাটলবর্ণ, অম্ল ও কষায় আস্বাদ; ফেরো-সায়েনাইড্ অব্ পটাশিয়ম্ সহযোগে নীলবর্ণ হইয়া অধঃস্থ হয়, নির্জ্জল গন্ধক দ্রাবক সংযোগ করিয়া হিরাকস দ্রব দিলে ঘোর পাটলবর্ণ হয়। রাসায়নিক উপাদান, পরক্‌সাইড্ অব্ আয়রণ্ ১ অংশ, যবক্ষার দ্রাবক ৩ অংশ।

ক্রিয়া। রক্তজনক, বলকারক, সঙ্কোচক ও রক্তরোধক।

আময়িক প্রয়োগ। উদরাময় রোগে ইহা বিশেষ উপকারক। শৈশবাবস্থায় ইহার আভ্যন্তরিক প্রয়োগ করা যায় এবং পিচকারিরূপে ব্যবহার করা যায়; শ্বেত-প্রদর রোগে ইহা আভ্যন্তরিক ও স্থানিক প্রয়োগ করিলে উপকার হয়।

বিবিধ রক্তস্রাব রোগে রক্তোৎকাশ, রক্তবমন, রক্তভেদ, রক্তপ্রস্রাব, রক্তপ্রদর ইত্যাদিতে ইহা বিলক্ষণ উপকারক; বলকারক ও সঙ্কোচক হইয়া উপকার করে। ঐ সকল রোগে সেবন করাইবে এবং প্রয়োজন মত পিচকারি দ্বারা স্থানিক প্রয়োগ করিবে।

অপর, নীরক্তাবস্থায় এবং প্লীহাদি রোগে রক্তজননার্থ ইহা বিলক্ষণ উপযোগী। মাত্রা, ১০ মিনিম্ হইতে ৬০ মিনিম্ পর্য্যন্ত।

---

### ৬৩শ বলকারক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| লাইকর্ ফেরি পর্-সল্‌ফেটিস্। | সোলুশ্যন্ অব্ পর্‌সল্‌ফেট্ অব্ আয়রণ্। |
| ( Liquor Ferri Persulphatis ) | ( Solution of Persulphate of Iron ) |

প্রস্তুত করণ। হিরাকস, ৮ আং; গন্ধক-দ্রাবক ৬ ড্রাম্; যবক্ষার-দ্রাবক, ৬ ড্রাম্; পরিস্রুত জল, যথা প্রয়োজন। গন্ধক দ্রাবকের সহিত ১০ আং জল মিশ্রিত করিয়া তাহাতে অগ্নিসন্তাপ দ্বারা হিরাকস দ্রব করিবে। পরে যবক্ষার দ্রাবকে ২ আং জল মিলাইয়া ইহাতে সংযোগ করিবে। পরে ফুটাইবে। যে পর্য্যন্ত না লোহিত বর্ণ ধূম নির্গত হয় এবং এই দ্রব লোহিতবর্ণ হয়। পরে, একবিন্দু উঠাইয়া প্রুসিয়েট্ অব্ পটাশ্ দ্বারা পরীক্ষা করিয়া দেখিবে, যদি নীলবর্ণ হয় তবে আরও কয়েক বিন্দু যবক্ষার দ্রাবক দিয়া ফুটাইবে। অবশেষে, শীতল হইলে পরিস্রুত জল দ্বারা ১১ আং পূর্ণ করিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ধূম্রবর্ণ, গাঢ়দ্রব; গন্ধহীন; অত্যন্ত কষায়

আস্বাদ; জল ও সুরার সহিত মিশ্রিত হয়, ক্লোরাইড্ অব্ বেরিয়ম্ দ্বারা শ্বেত-বর্ণ হইয়া অধঃস্থ হয়, এবং ফেরোসায়েনাইড্ অব্ পটাশিয়ম্ দ্বারা নীলবর্ণ হইয়া অধঃস্থ হয়; ফেরিড্ সায়েনাইড্ দ্বারা কিছুই হয় না। রাসায়নিক উপাদান, পরক্সাইড্ অব আয়রণ্ ১ অংশ, গন্ধক দ্রাবক ৩ অংশ, জলে দ্রবীভূত থাকে।

ক্রিয়া। অতি প্রবল সঙ্কোচক ও রক্তরোধক। রক্তরোধার্থ স্থানিক প্রয়োগ করিবে।

---

৬৪শ বলকারক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| টিংচুয়ারা ফেরি এসিটেটিস্। | টিংচর্ অব্ এসিটেট্ অব্ আয়রণ্। |
| ( Tinctura Ferri Acetatis ) | ( Tincture of Acetate of Iron ) |

প্রস্তুত করণ। পর্সল্‌ফেট্ অব্ আয়রণ্ দ্রব, ২॥০ আং; এসিটেট্ অব পটাশ্ ২ আং; শোধিত সুরা, যথা প্রয়োজন। পর্সল্‌ফেট্ অব্ আয়রণ্ দ্রবের সহিত ৮ আং সুরা মিলাইবে এবং এসিটেট্ অব্ পটাশ্‌কে ১০ আং সুরাতে উত্তমরূপে আলোড়ন করিবে, পরে ছাঁকিবে এবং ছাঁকনির উপর এ পরিমাণে সুরা ঢালিয়া দিবে যেন ১ পাইণ্ট্ পূর্ণ হয়। মাত্রা ৫ মিনিম্—৩০ মিনিম্।

এভিন্ন কয়েকটি লৌহঘটিত ঔষধ আছে, যাহা ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই। এস্থলে ইহাদের নাম মাত্র উল্লেখ করা যাইতেছে।

১। ল্যাটিন্, ফেরি ল্যাক্টস্; ইংরাজী, ল্যাক্টেটর অব্ আয়রণ্। হিরাকসের দ্রবেতে ল্যাক্টেট্ অব্ লাইম্ দিলে ইহা অধঃস্থ হয়। ক্রিয়া, বলকারক ও রক্ত-জনক। মাত্রা, ১ হইতে ২ গ্রেণ্ পর্য্যন্ত।

২। ল্যাটিন্, ফেরি ভেলিরিয়েনাস্; ইংরাজী, ভেলিরিয়েনেট্ অব্ আয়রণ্। পর্সল্‌ফেট্ অব্ আয়রণ্ দ্রবে ভেলিরিয়েনেট্ অব্ সোডা দিলে ইহা অধঃস্থ হয়। ক্রিয়া, রক্তজনক, বলকারক ও আক্ষেপনিবারক। হিষ্টিরিয়া রোগে দৌর্ব্বল্য ও রক্তহীনতা থাকিলে ব্যবহৃত হয়। মাত্রা, ১—৩ গ্রেণ্।

৩। সিট্রেট্ অব্ আয়রণ্ মাত্রা, ২—১০ গ্রেণ্।

৪। ল্যাটিন্, ফেরি ব্রোমাইডম্; ইংরাজী, ব্রোমাইড্ অব্ আয়রণ্। এক অংশ লৌহ এবং এক অংশ ব্রোমিন্ সংযুক্ত লবণ। ক্রিয়া, আইওডাইড্ অব্ আয়রণের ন্যায়। স্ক্রফিউলা এবং টিউবর্কল রোগে ইহা বিলক্ষণ উপকারক। রজস্তম্ভ এবং জরায়ু বিবর্দ্ধন রোগেও ইহা দ্বারা উপকার হয়। ১—৩ গ্রেণ্ মাত্রায় বটিকাকারে প্রয়োগ করিবে। গ্রন্থি স্ফীত হইলে এবং গলগণ্ড রোগে ইহার মলম্ ( ব্রোমাইড্ অব্ আয়রণ্ ১ অংশ, গ্লিস্‌রিন্ ১ অংশ, শূকরের বসা ১৪ অংশ ) মর্দ্দন করিলে উপকার হয়।

নিম্নলিখিত মতে ইহার পাক (সিরপ্‌স্ ফেরি ব্রোমাইডম্) প্রস্তুত করিয়া ব্যবহার করা যায়। ব্রোমাইড অব্ আয়রণ্, ২০০ গ্রেণ্; লৌহতার, ৮৫ গ্রেণ্; জল, ২০০০ গ্রেণ্। একত্রে তপ্ত করিবে, হরিৎবর্ণ দ্রব্য প্রস্তুত হইলে তাহাতে অগ্নি-সন্তাপ দ্বারা ১৪০০ গ্রেণ্ শর্করা দ্রব করিয়া লইবে। মাত্রা, ১০—৬০ মিনিম্ পর্য্যন্ত।

৫। ল্যাটিন্, ফেরি এট্ এলুমিনি বাইসল্‌ফাস্; ইংরাজী, বাইসল্‌ফেট্ অব্ আয়রণ্ এণ্ড এলুমিনা; ক্রিয়া, রক্তজনক ও সঙ্কোচক। স্রাবণ ক্রিয়ার আধিক্য ও স্থানিক শিথিলতা নিবারণার্থ ইহা বিশেষ উপযোগী। মাত্রা, ৫—১০ গ্রেণ্।

---

## টিন্‌ধাতু ঘটিত ঔষধ সমস্ত।

টিন্‌ধাতু প্রকৃত অবস্থায় ঔষধার্থ ব্যবহৃত হয় না। পূর্ব্বে টিন্‌চূর্ণ ক্রিমিনাশার্থ ২০ গ্রেণ্ হইতে ৪০ গ্রেণ্ মাত্রায় গুড়ের সহিত প্রয়োগ করা হইত। এক্ষণে ইহা পরিত্যক্ত হইয়াছে। টিন্‌ধাতুকে অগ্নিসন্তাপে গলাইয়া শীতল জলে ফেলিলে তাহাকে গ্র্যান্যুলেটেড্ টিন্ কহে। টিন্‌ধাতুকে ল্যাটিন্ ভাষায় ষ্টানম্ কহে।

### ৬৫শ বলকারক।

ল্যাটিন্। ষ্ট্যানাই ক্লোরাইডম্। (Stanii Chloridum)

ইংরাজী। ক্লোরাইড্ অব্ টিন্। (Chloride of Tin)

(ব্রিটিশ্ ফর্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

এক অংশ টিন্‌ধাতু এবং এক অংশ ক্লোরিন্ সংযুক্ত লবণ।

প্রস্তুত করণ। টিন্‌ধাতুকে লবণ-দ্রাবকে দ্রব করিয়া গাঢ় করণান্তর রাখিয়া দিলে ইহার দানা প্রস্তুত হয়।

ক্রিয়া। স্নায়বীয় বলকারক, আক্ষেপনিবারক ও ক্রিমিনাশক। অধিক মাত্রায়, আক্ষেপ ও পক্ষাঘাত উপস্থিত করে।

আময়িক প্রয়োগ। মৃগী, কোরিয়া এবং অন্যান্য স্নায়বীয় রোগে ইহা ব্যবহৃত হইয়াছে। ইহা দ্বারা পাকাশয় বা অন্ত্রে উগ্রতা উপস্থিত হইলে প্রয়োগ রহিত করিবে। পুরাতন চর্ম্ম-রোগে ইহা দ্বারা উপকার হয়। ফিতার ন্যায় ক্রিমিরোগে ইহা ব্যবহৃত হইয়া থাকে।

মাত্রা $\frac{1}{16}$ গ্রেণ্ হইতে অর্দ্ধ গ্রেণ্ পর্য্যন্ত, বটিকাকারে প্রয়োগ করিবে।

---

## দস্তা বা রঙ্গধাতু।

ল্যাটিন্। জিঙ্কম্। (Zincum)

ইংরাজী। জিঙ্ক্। (Zinc)

সাধারণ ক্রিয়া। এই ধাতু প্রকৃত অবস্থায় ক্রিয়াহীন। কিন্তু এতৎসংযুক্ত ঔষধ সকল বিবিধ গুণযুক্ত। ইহাদের স্থানিক ক্রিয়া, মাত্রা বিশেষে সঙ্কোচক,

উত্তেজক বা দাহক। আভ্যন্তরিক ক্রিয়া, অল্পমাত্রায়, সঙ্কোচক, আগ্নেয়, স্নায়বীয় বলকারক ও আক্ষেপনিবারক; তদপেক্ষা অধিক মাত্রায় বমনকারক। অত্যন্ত অধিক মাত্রায় প্রাদাহিক বিবক্রিয়া করে। ইহারা যে শোষিত হইয়া কার্য্য করে তাহার প্রমাণ এই যে, সেবন করিবার পর, ঘর্ম্ম প্রস্রাবাদি শরীরস্থ রসে রাসায়নিক পরীক্ষা দ্বারা দস্তা পাওয়া যায়। অধিক পরিমাণে দস্তা-ধাতুঘটিত লবণ সেবন করিয়া বিষাক্ত হইলে, পাকাশয় এবং অন্ত্রমধ্যে প্রদাহ লক্ষণ প্রকাশ পায়, এবং স্নায়ু-মণ্ডলের উপর ক্রিয়া দর্শাইয়া আক্ষেপ ও পক্ষাঘাত উপস্থিত করে। এতন্নিরাকরণার্থ, ম্যাগ্নিসিয়া বা অন্য কোন ক্ষার প্রয়োগ করিবে, যথেষ্ট পরিমাণে স্নিগ্ধ-পানীয় ব্যবস্থা করিবে, এবং প্রদাহের নিমিত্ত যথানিয়ম চিকিৎসা করিবে।

দস্তাধাতুঘটিত ঔষধ বহুকাল সেবন করিলে, অথবা অন্য কোন প্রকারে দস্তা ধাতু শরীরস্থ হইলে, শরীর শীর্ণ, পাণ্ডুবর্ণ ও দুর্ব্বল, জিহ্বা সমল, কোষ্ঠ কঠিন, শূলবেদনা, উদর স্ফীত, চর্ম্ম শুষ্ক, অধঃশাখায় শোথ ইত্যাদি লক্ষণ প্রকাশ পায়। কিন্তু দস্তাধাতুর সংস্রব হইতে পৃথক্ হইয়া বিরেচক ও বলকারক ঔষধ সেবন করিলে, এ সকল লক্ষণ শীঘ্র নিবৃত্ত হয়।

দস্তাধাতুকে অগ্নিসন্তাপে গলাইয়া শীতল জলে ঢালিয়া দিলে, তাহাকে গ্র্যানু-লেটেড্ জিঙ্ক্ কহে।

---

৬৬শ বলকারক।

শ্বেত তুঁতিয়া।

ল্যাটিন্। — ইংরাজী।

**জিঙ্কাই সল্ফাস্।** — **সল্ফেট্ অব্ জিঙ্ক্।**

(Zinci Sulphas) — (Sulphate of Zinc)

প্রস্তত করণ। গ্র্যানুলেটেড্ জিঙ্ক্, ১৬ আং; গন্ধক দ্রাবক, ১২ আং; পরিস্রুত জল, ৪ পাইণ্ট্; ক্লোরিন্ দ্রব, যথা-প্রয়োজন; কার্বনেট্ অব্ জিঙ্ক্, যথা-প্রয়োজন। দস্তাকে চীনপাত্রে রাখিয়া, গন্ধক দ্রাবককে জলের সহিত মিশ্রিত করিয়া, তদুপরি ঢালিয়া দিবে; উচ্ছলন শেষ হইয়া আসিলে মৃদুসন্তাপ দিবে। পরে, ছাঁকিয়া তাহাতে উত্তমরূপে আলোড়ন দ্বারা ক্লোরিন্ দ্রব মিলাইবে, যে পর্য্যন্ত ইহা ক্লোরি-ণের গন্ধযুক্ত না হয়। এক্ষণে ইহাতে আলোড়ন দ্বারা ক্রমশঃ কার্বনেট্ অব্ জিঙ্ক্ মিলাইবে; পাটলবর্ণ দ্রব্য অধঃস্থ হইতে আরম্ভ হইলে রাখিয়া দিবে। সমুদায় অধঃস্থ হইলে, উপরের স্বচ্ছ জল ছাঁকিয়া লইয়া গাঢ় করিবে; সর পড়িতে আরম্ভ হইলে রাখিয়া দিবে। দানা বাঁধিলে ছাঁকিয়া লইয়া, শোষক কাগজের উপর রাখিয়া শুষ্ক করিবে।

রাসায়নিক সংযোগ ও বিয়োগ। উপর্যুক্ত প্রক্রিয়াতে জিঙ্ক্‌ ধাতু, জলের অক্সিজেনের সহিত সংযুক্ত হইয়া অক্সাইড্‌ অব্‌ জিঙ্ক্‌ হয়, পরে গন্ধকদ্রাবক সহযোগে সল্‌ফেট্‌ অব্‌ জিঙ্ক্‌ হয়; জলের হাইড্রোজেন্‌ বায়ু উচ্ছলিত হইয়া নির্গত হইয়া যায়। ক্লোরিন্‌ দিবার তাৎপর্য্য এই যে, দস্তার সহিত লৌহ, ম্যাঙ্গেনিজ্‌ বা টীন্‌ আদি ধাতু মিলিত থাকিলে ইহা তাহাদিগকে পরক্সাইড্‌ করে, পরে, কার্বনেট্‌ অব্‌ জিঙ্কের দ্বারা ঐ পরক্সাইড্‌ অধঃস্থ হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন, স্বচ্ছ, ক্ষুদ্র দানাযুক্ত; দেখিতে অক্জ্যালিক্‌ এসিড্‌ এবং এপ্‌সম্‌ শল্টের দানার ন্যায়; প্রভেদ এই যে, সল্‌ফেট্‌ অব্‌ জিঙ্কের আস্বাদ, কষায় ও ধাতব; অক্জ্যালিক্‌ এসিডের আস্বাদ, অম্ল; এপ্সম্‌ শল্টের আস্বাদ, তিক্ত। সল্‌ফেট্‌ অব্‌ জিঙ্ক্‌ জলে দ্রবণীয়; সুরাবীর্য্যে দ্রব হয় না। ইহার দ্রবে হাইড্রোসল্‌ফিউরেট্‌ অব্‌ এমোনিয়া এবং ক্লোরাইড্‌ অব্‌ বেরিয়ম্‌ দিলে শ্বেতবর্ণ হইয়া অধঃস্থ হয়। অগ্নিসন্তাপে গলে পরে, জল শুষ্ক হইলে শ্বেতবর্ণ ও অস্বচ্ছ চূর্ণ হয়। অধিক উত্তাপে ইহার উপাদান পৃথক্‌ হইয়া পড়ে; রাসায়নিক উপাদান, অক্সাইড্‌ অব্‌ জিঙ্ক্‌ ১ অংশ, গন্ধকদ্রাবক ১ অংশ, জল ৭ অংশ।

অসম্মিলন। ক্ষার ও ক্ষার কার্বনেট্‌, সীস-শর্করা, নাইট্রেট্‌ অব্‌ সিল্‌ভার্‌, ঔদ্ভিজ্জ সঙ্কোচক।

ক্রিয়া। অল্প মাত্রায়, সঙ্কোচক, স্নায়বীয় বলকারক, আক্ষেপনিবারক ও বমনকারক। অধিক মাত্রায় প্রাদাহিক বিষক্রিয়া করে। ইহার বমনকরণ ক্রিয়ার বিশেষ এই যে, ইহাদ্বারা শীঘ্র ও অনায়াসে বমন হয়; অধিক দৌর্ব্বল্য বা গ্লানি হয় না। ইহাদ্বারা বিষাক্ত হওনের লক্ষণ ও চিকিৎসা পূর্ব্বে কথিত হইয়াছে। বাহ্য প্রয়োগে সঙ্কোচক, উত্তেজক, ও দাহক। ইহার দাহকক্রিয়ার বিষয়ে অধ্যাপক সিম্প্‌সন্‌ বিস্তর অনুরাগ প্রকাশ করেন। দাহকের নিমিত্ত তিনি দগ্ধ সল্‌ফেট্‌ অব্‌ জিঙ্ক্‌ ব্যবস্থা করেন। ক্ষত স্থানের নিমিত্ত দগ্ধ সল্‌ফেট্‌ অব্‌ জিঙ্ক্‌, গ্লিসরিন্‌ সহযোগে, এবং অক্ষত স্থানের নিমিত্ত নির্জ্জল গন্ধকদ্রাবক সহযোগে প্রলেপরূপে ব্যবস্থা দেন।

আময়িক প্রয়োগ। বিষভোজীর পক্ষে বমনকরণার্থ সল্‌ফেট্‌ অব্‌ জিঙ্ক্‌ সর্ব্বাপেক্ষা অধিক ব্যবহৃত হয়। ২০।৩০ গ্রেণ্‌ মাত্রায় উষ্ণ জলে দ্রব করিয়া প্রয়োগ করিবে। শীঘ্র ও বিনা ক্লেশে বমন হয়।

ক্রুপ্‌ রোগে, বমনকরণার্থ ইহা প্রয়োগ করা যায়। ১ ড্রাম্‌ পরিমাণে, ১ আউন্স্‌ জলে দ্রব করিয়া ১ ড্রাম্‌ মাত্রায়, ২০ মিনিট্‌ অন্তর প্রয়োগ করিবে। তুঁতিয়া অপেক্ষা ইহার ক্রিয়ার মাধুর্য্য বিধায় তৎপরিবর্ত্তে ব্যবহার করা যায়।

কোরিয়া রোগে, স্নায়বীয় বলকারক ও আক্ষেপনিবারক হইয়া উপকার করে।

১৮৪৫ খ্রীষ্টাব্দে গাইজ্ হস্পিটাল্ নামক চিকিৎসালয়ের রিপোর্টে প্রকাশ এই যে, ১৩ জন কোরিয়া রোগগ্রস্ত ব্যক্তির মধ্যে সল্‌ফেট্ অব্ জিঙ্ক্ দ্বারা ১২ জন আরোগ্য লাভ করে। তৎপরবৎসরের রিপোর্টে বিদিত যে, ডাক্তার হিউজ্ এই ঔষধ দ্বারা ৬৩ জনের চিকিৎসা করেন ; তন্মধ্যে ৪৫ জন সম্পূর্ণ আরোগ্য লাভ করে, ২ জন কিঞ্চিৎ উপকৃত হয়, অবশিষ্ট ১৬ জনের কিছু উপকার দর্শে না। অল্প মাত্রায় আরম্ভ করিয়া, ক্রমশঃ ৩৬ গ্রেণ্ মাত্রায় দিবসে ৩ বার ব্যবস্থা করা হইয়াছিল। কিন্তু তাহাতে কাহারও বমন বা বিবমিষা হয় নাই। ডাং ব্যাবিংটন্ এই চিকিৎসার প্রতি অনুরাগ প্রকাশ করেন। তিনি কহেন যে, তিনি বিস্তর রোগীর এই রূপে চিকিৎসা করিয়াছেন ; কখন অসিদ্ধকাম হন নাই।

মৃগী রোগেও ইহা দ্বারা উপকার হয় ; কিন্তু কোরিয়াতে ইহা যেরূপ উপকার করে,মৃগীতে তদ্রূপ নহে। মৃগী রোগে ইহা অপেক্ষা ভেলিরিয়েনেট্ অব্ জিঙ্ক্ শ্রেষ্ঠ।

হিষ্টিরিয়া, রোগে, রোগ দৌর্ব্বল্যবশতঃ হইলে ইহা দ্বারা উপকার হয়। অনেক স্ত্রীলোকের, লৌহ অপেক্ষা ইহা অধিক সহ্য হয়। ১ গ্রেণ্ মাত্রায়, জেন্‌সিয়েনের সারের সহিত দিবসে ২।৩ বার ব্যবস্থা করিবে।

হুপিংকফ্ রোগে ডাং ফুলার্ এবং মেং গ্যারাওয়ে ইহা ব্যবস্থা করিয়া বিশেষ উপকার লাভ করিয়াছেন। বয়ঃক্রম বিবেচনা করিয়া অর্দ্ধ গ্রেণ্ হইতে ১ গ্রেণ্ পরিমাণে, ⅙ গ্রেণ্ বেলাডনার সার সহযোগে ব্যবস্থা করিবে।

এ ভিন্ন, বক্ষঃশূলে এবং শ্বাসকাশেও ইহা ব্যবহার করা যায়। পর্য্যায়জ্বরে ডাং জোসেফ্ ব্রোণ্ এবং সার্, জে, ম্যাক্‌গ্রেগর্ ইহা ব্যবহার করিয়াছেন। ডাং ব্রোণ্ ইহাকে আর্শেনিক্ অপেক্ষা ন্যূন বিবেচনা করেন না। টাইফএড্ জ্বরে স্নায়বীয় দৌর্ব্বল্য ও অস্থিরতা নিবারণার্থ ডাং হির্ সাহেব ইহার প্রশংসা করেন।

উদরাধ্মান রোগে, বিশেষতঃ বৃহদন্ত্রে বায়ু জন্মিয়া উদরাধ্মান ও কোষ্ঠ বদ্ধ হইলে, ডাং ট্রং ইহার বিস্তর প্রশংসা করেন, এবং নিম্নলিখিত ব্যবস্থা দেন। সল্‌ফেট্ অব জিঙ্ক্ ১৮ গ্রেণ, অহিফেণ ৩ গ্রেণ্, আরবি গঁদের মণ্ড যথা-প্রয়োজন। ইহাতে ৬ বটিকা প্রস্তুত করিয়া, ১। ১ বটিকা দিবসে ৪। ৫ বার প্রয়োগ করিবে। উদরে সহ্য হইলে অহিফেণ ত্যাগ করিয়া, জেন্‌সিয়েনের সার বা রেউচিনির বটিকা সহযোগে ব্যবস্থা করিবে।

পুরাতন উদরাময় ও অতিসার রোগে ইপেকাকুয়ানা ও অহিফেণ সহযোগে ব্যবহার করিলে উপকার হয়। কিন্তু ইহা নাইট্রেট্ অব্ সিল্‌ভারের তুল্য গুণ-কারক নহে।

তালু-পার্শ্বগ্রন্থি প্রদাহে, [ টন্‌সিলাইটিস্ ] ইহাদ্বারা উপকার হয়। গ্রন্থিতে যদি পূয হইয়া থাকে, এবং অস্ত্র করা দুঃসাধ্য হয়, তবে সল্‌ফেট্ অব্ জিঙ্ক্ বমন

করণ মাত্রায় প্রয়োগ করিলে, বমনের বেগে গ্রন্থি ফাটিয়া পূয নির্গত হইয়া যায়। এভিন্ন, রোগের প্রথম উদ্যমে ইহা দ্বারা বমন করাইলে রোগ অমনি নিবারণ হয়।

চক্ষুপ্রদাহে ইহার ধৌত ( কলিরিয়ম্ ) বিস্তর ব্যবহৃত হইয়া থাকে। ১—৪ গ্রেণ্ পরিমাণে ১ আং পরিস্রুত জলে দ্রব করিয়া প্রয়োগ করিবে; লাইকর্ প্লম্বাই সব্ এসিটেটিস্ বা গ্লিস্রিন্ সংযুক্ত করিয়া দিলে বিশেষ উপকার হয়।

প্রমেহ রোগে ইহার পিচকারি মহোপকারক। ১—৫ গ্রেণ্ পরিমাণে ১ আং জলের সহিত পিচকারি ব্যবস্থা করিবে। ইহাতে কিঞ্চিৎ গ্লিস্রিন্ বা লাইকর্ প্লম্বাই সব্ এসিটেটিস্ মিলাইলে বিশেষ ফলপ্রদ হয়। গ্লীট্ এবং শ্বেতপ্রদর রোগেও ইহার পিচকারি ব্যবহার করা যায়।

মুখমধ্যে পঁচিত ক্ষত হইলে, ১০ গ্রেণ্ সলফেট্ অব্ জিঙ্ক্, অর্দ্ধ আউন্স্ মধুর সহিত উত্তরূপে মিলাইয়া স্থানিক প্রয়োগ করিলে উপকার হয়।

জলদোষের পীড়াতে ( হাইড্রোসিল্ ) ইহার পিচকারি ( ১ ড্রাম্, জল ১ পাঃ ) সার্ আষ্ট্লি কূপর্ ব্যবহার করিতেন। আইওডিন্ দুষ্প্রাপ্য হইলে ইহা ব্যবহার্য্য।

পুরাতন ক্ষতে অধিক পূযনিঃস্রবণ হইলে এবং অঙ্কুর সকল শিথিল ও দীর্ঘ হইলে ইহার ধৌত সঙ্কোচক ও উত্তেজক হইয়া উপকার করে।

ক্যান্সর্ ( কর্কটিকা ) ক্ষতে, দগ্ধ, সলফেট্ অব্ জিঙ্ক্ নির্জ্জল গন্ধকদ্রাবকের সহিত মর্দ্দন করিয়া প্রলেপ দিতে ডাঃ সিম্প্সন্ অনুমতি দেন। ইহা অতি শ্রেষ্ঠ দাহক।

মাত্রা, ১—৫ গ্রেণ্, বলকারক; ২০—৩০ গ্রেণ্, বমন কারক।

৬৭শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| জিঙ্কাই এসিটাস্। | এসিটেট্ অব্ জিঙ্ক্। |
| (Zinci Acetas) | (Acetate of zinc) |

প্রস্তুত করণ। কার্বনেট্ অব্ জিঙ্ক্, ২ আং; সির্কাম্ল, যথা প্রয়োজন; পরিস্রুত জল, ৬ আং। ৩ আং সির্কাম্ল ও জল একটী কাচভাণ্ড মধ্যে মিলাইয়া তাহাতে কার্বনেট্ অব্ জিঙ্ক্ ক্রমে ক্রমে দিবে। পরে মৃদু সন্তাপ দিবে এবং ক্রমশঃ সির্কাম্ল মিলাইবে, যে পর্য্যন্ত না কার্বনেট্ অব্ জিঙ্ক্ সমুদায় দ্রব হয়। পরে, কয়েক মিনিট্ পর্য্যন্ত ফুটাইয়া, ছাঁকিয়া দানা বাঁধিবার নিমিত্ত রাখিয়া দিবে। দানা বাঁধিলে, ছাঁকিয়া শোষক কাগজের উপর বিনা সন্তাপে শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। পাতলা, বর্ণহীন, ঈষৎ স্বচ্ছ, মুক্তার ন্যায় উজ্জ্বল দানাযুক্ত; তীক্ষ্ণ কদর্য্য আস্বাদ। রাসায়নিক উপাদান, অক্সাইড্ অব্ জিঙ্ক্ ১ অংশ, সির্কাম্ল ১ অংশ, জল ২ অংশ। ইহাতে গন্ধক দ্রাবক দিলে সির্কার গন্ধ নির্গত

হয়; ইহার দ্রবে সল্‌ফিউরেটেড্‌ হাইড্রোজেন্ বায়ু দিলে শ্বেতবর্ণ হইয়া অধঃস্থ হয়।

ক্রিয়া। সঙ্কোচক, স্নায়বীয় বলকারক, আক্ষেপনিবারক ও বমনকারক। অধিক মাত্রায় ভেদ ও বমন উপস্থিত করে। ইহার প্রায় আভ্যন্তরিক প্রয়োগ হয় না।

আময়িক প্রয়োগ। পুরাতন প্রমেহ এবং শ্বেতপ্রদর রোগে ইহার পিচকারি (২। ৪ গ্রেণ্—জল ১ আং) বিলক্ষণ উপকার করে। সার আইলি কূপর্ নিম্ন লিখিত পিচকারি ব্যবস্থা করিতেন। সলফেট্ অব্ জিঙ্ক্ ৬ গ্রেণ্, লাইকর প্লম্বাই সব এসিটেটিস্ ডাইলিউটস্ ৪ আং; ইহাতে রাসায়নিক বিয়োগ সাধিত হইয়া এসিটেট্ অব্ জিঙ্ক্ হয়।

চক্ষুপ্রদাহে ইহার কলিরিয়ম্ উপকারক।

মাত্রা, ১—২ গ্রেণ্ বলকারক; ১০—২০ গ্রেণ্ বমনকারক।

৬৮শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| **জিন্সাই কার্বনাস।** | **কার্বনেট অব জিঙ্ক।** |
| (Zinci Carbonas) | (Carbonate of zinc) |

জিঙ্ক্ ধাতুর অক্সাইড্ এবং কার্বনিক্ এসিড্ বায়ু সংযুক্ত লবণ। দস্তার আকরে ইহা অপরিশুদ্ধ অবস্থায় পাওয়া যায়; তাহাকে ক্যালেমিনা কহে এই দ্রব্যকে লেবিগেসন্ দ্বারা সূক্ষ্ম চূর্ণ করিলে, ঐ চূর্ণকে ক্যালেমিনা প্রিপ্যারেটা কহে।

ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়া মতে নিম্নলিখিত প্রকরণ দ্বারা ইহা প্রস্তুত করা যায়। সলফেট্ অব্ জিঙ্ক্ ১০ আং এবং কার্বনেট অব সোডা ১০ আং, পৃথক্ পৃথক্ ১ পাইণ্ট্ ফুটিত পরিস্রুত জলে দ্রব করিয়া, একত্র আবর্ত্তন করিয়া মিলাইবে। উচ্ছলন শেষ হইলে ১৫ মিনিট্ পর্য্যন্ত ফুটাইয়া রাখিয়া দিবে, যাহা অধঃস্থ হইবে তাহা ফুটিত পরিস্রুত জলে বারংবার ধৌত করিবে, ধৌত জলে ক্লোরাইড্ অব্ বেরিয়ম্ দিলে কিছু অধঃস্থ না হইলে ধৌত সিদ্ধ হইবে; অধঃস্থ দ্রব্যকে ছাঁকিয়া মৃদু সন্তাপে শুষ্ক করিয়া লইবে।

রাসায়নিক সংযোগ ও বিয়োগ। উপর্য্যুক্ত প্রক্রিয়াতে সলফেট্ অব্ জিঙ্কের গন্ধক দ্রাবক, কার্বনেট্ অব্ সোডার সোডা সহযোগে সলফেট্ অব্ সোডা হইয়া জলে দ্রবীভূত থাকে, এবং কার্বনেট অব সোডার কার্বনিক্ এসিড্ বায়ুর কিয়দংশ সলফেট্ অব জিঙ্ক্ হইতে পৃথক্‌ভূত অক্সাইড্ অব্ জিঙ্ক্ সহযোগে কার্বনেট অব্ জিঙ্ক্ রূপে অধঃস্থ হয়। কিয়দংশ কার্বনিক্ এসিড্ বায়ু উচ্ছলিত হইয়া নির্গত হইয়া যায়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, গন্ধাস্বাদবিহীন চূর্ণ; জলে অদ্রবণীয়; গন্ধক দ্রাবকে উচ্ছলিত হইয়া দ্রব হয়।

ক্রিয়া। ইহার আভ্যন্তরিক ক্রিয়া, স্নায়বীয় বলকারক ও আক্ষেপনিবারক; কিন্তু প্রায় ব্যবহৃত হয় না। বাহ্য প্রয়োগে, সঙ্কোচক ও শুষ্ককারক (ডেসিকেণ্ট্)। দগ্ধক্ষত, ঘর্ষণক্ষত এবং অপরাপর ক্ষতাদিতে প্রয়োগ করা যায়। ক্ষতের উপর চূর্ণ দেওয়া যায়, অথবা ইহার মলম লাগান যায়। ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে ইহার কোন প্রয়োগরূপ নাই। লণ্ডন্ ফার্ম্মাকোপিয়া মতে সিরেটম্ ক্যালামিনি নামক যে মলম আছে, (ক্যাল্মিনা প্রিপ্যারেটা ৭॥০ আং, মোম ৭॥০ আং, জলপাইএর তৈল ১ পাইণ্ট্) তাহা ব্যবহারে উত্তম।

---

৬৯ শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| জিন্সাই ক্লোরাইডম্। | ক্লোরাইড্ অব্ জিঙ্ক্। |
| ( Zinci Chloridum ) | ( Chloride of zinc ) |

এক অংশ দস্তা ধাতু এবং এক অংশ ক্লোরিন্ সংযুক্ত লবণ।

প্রস্তুত করণ। গ্র্যাণ্যুলেটেড্ জিঙ্ক্, ১৬ আং; লবণ দ্রাবক, ৪৪ আং; ক্লোরিন্ দ্রব, যথা প্রয়োজন; কার্বনেট্ অব্ জিঙ্ক্, যথা-প্রয়োজন; পরিস্রুত জল, ১ পাইণ্ট্। লবণ দ্রাবক ও জল একত্র মিলাইবে, পরে দস্তাকে একটি চীন পাত্রে রাখিয়া তদুপরি ঐ জলমিশ্র দ্রাবক ক্রমে ক্রমে ঢালিয়া বালুকাস্বেদন যন্ত্র দ্বারা মৃদু সন্তাপ দিবে, যে পর্য্যন্ত হাইড্রোজেন্ বায়ু নির্গম শেষ না হয়। পরে অর্দ্ধ ঘণ্টা পর্য্যন্ত ফুটাইয়া এবং ফুটাইলে যে জল হ্রাস হয় তাহা পূর্ণ করিয়া, শীতল স্থানে রাখিয়া দিবে এবং পুনঃ পুনঃ আলোড়ন করিবে। অনন্তর ছাঁকিয়া ক্রমশঃ আবর্ত্তন দ্বারা ইহাতে ক্লোরিন্ দ্রব মিলাইবে, যে পর্য্যন্ত না ইহা ক্লোরিণের গন্ধযুক্ত হয়; তখন, কার্বনেট্ অব্ জিঙ্ক্ অল্পে অল্পে মিলাইবে এবং আলোড়িত করিবে। পাটলবর্ণ দ্রব্য অধঃস্থ হইতে আরম্ভ হইলে শোষক কাগজ দ্বারা চীন পাত্র মধ্যে ছাঁকিয়া গাঢ় করিবে। যখন দেখিবে, একটি কাচদণ্ডাগ্র করিয়া ইহার এক বিন্দু উঠাইলে, তাহা মোমের ন্যায় সংযত ও শ্বেতবর্ণ হয়, তখন যথাযোগ্য ছাঁচে ঢালিয়া দিবে; সংযত হইলে, শীতল হইবার পূর্ব্বে বোতল মধ্যে উত্তমরূপে বন্ধ করিয়া রাখিয়া দিবে। কিন্তু গাঢ় করিয়া ২ পাইণ্ট্ করিয়া লইলে লাইকর্ জিন্সাই ক্লোরিডাই প্রস্তুত হয়।

রাসায়নিক সংযোগ ও বিয়োগ। উপর্য্যুক্ত প্রক্রিয়াতে লবণ দ্রাবকের হাইড্রোজেন্ বায়ু নির্গত হইয়া যায় এবং ক্লোরিন্ দস্তার সহিত সংযুক্ত হয়। ক্লোরিন্ দ্রব এবং কার্বনেট্ অব্ জিঙ্ক্ দিবার তাৎপর্য্য, পূর্ব্বে সল্ফেট্ অব্ জিঙ্ক্ প্রস্তুত করণের প্রক্রিয়াতে প্রকাশ করা হইয়াছে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, অস্বচ্ছ, বর্ত্তিকাকার বা খণ্ডাকার; জলাকর্ষক, বায়ুতে রাখিলে আর্দ্র হয়; জল, সুরা এবং ইথরে দ্রবণীয়, হাইড্রোসল্ফিউরেট্ অব্ এমোনিয়া এবং নাইট্রেট্ অব্ সিলভার সহযোগে শ্বেতবর্ণ হইয়া অধঃস্থ হয়। অণ্ডলাল ও জেলেটিন্ সহযোগেও অধঃস্থ হয়।

ক্রিয়া। অল্প মাত্রায়, স্নায়বীয় বলকারক ও আক্ষেপনিবারক, কিন্তু, প্রায় ব্যবহৃত হয় না। অধিক মাত্রায়, ভয়ানক দাহক বিষক্রিয়া করে। বাহ্য প্রয়োগে, দাহক। স্থানিক প্রয়োগ করিলে তথাকার জেলেটিন্ ও আণ্ডলালিক রসের সহিত সংযুক্ত হইয়া দাহন ক্রিয়া প্রকাশ করে। এ ভিন্ন, ইহা পচননিবারক ও দুর্গন্ধহারক।

আময়িক প্রয়োগ। ক্যান্সর্ রোগে দাহকের নিমিত্ত ইহা ব্যবহৃত হয়। ক্ষতের দুষ্টাংশ দগ্ধ করিয়া আরোগ্যোন্মুখ করে। প্ল্যাষ্টার্ অব্ প্যারিস্ বা গোধূম চূর্ণের সহিত মিশ্রিত করিয়া প্রয়োগ করা যায়।

ল্যুপস্ রোগে এবং পুরাতন ক্ষতে, ক্ষতের পার্শ্বে ও অভ্যন্তর উপাস্থির ন্যায় কঠিন হইয়া উঠিলে, ক্লোরাইড্ অব্ জিঙ্ক্ দ্বারা বিস্তর উপকার হয়। ডাং র‍্যাঙ্কিং কহেন যে, ল্যুপস্ রোগে ইহা অতি শ্রেষ্ঠ দাহক। অপর, নিভাই, ওয়ার্ট ও কণ্ডিলমেটা নষ্ট করিয়া উপকার করে।

প্রমেহ রোগে, মেং লইড্ ইহার প্রশংসা করেন। ১ গ্রেণ্ ক্লোরাইড্; ১ আং জলে দ্রব করিয়া ৪। ৬ ঘণ্টা অন্তর পিচকারি ব্যবস্থা করিবে।

প্রমেহঘটিত চক্ষুপ্রদাহে ইহার কলিরিয়ম্ (১ গ্রেণ্—জল ১ আং) উপকার করে।

দন্তক্ষতে, দন্ত-গহ্বর মধ্যে ইহা প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়। প্ল্যাষ্টার্ অব্ প্যারিসের সহিত মিশ্রিত করিয়া একখণ্ড মোমের অগ্রভাগ দ্বারা উঠাইয়া দন্ত-গহ্বর মধ্যে চাপিয়া দিবে।

পচাক্ষতে ইহার ধৌত বা ইহার জলীয় দ্রবের দ্বারা (ইরিগেসন্) মহোপকারক। পচননিবারণ হয় এবং ক্ষত শীঘ্র আরোগ্যোন্মুখ হয়।

---

৭০ শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| জিন্সাই অক্সাইডম্। | অক্সাইড্ অব্ জিঙ্ক্। |
| ( zinci Oxidum ) | ( Oxide of zinc ) |

প্রস্তুত করণ। কার্বনেট্ অব্ জিঙ্ক্কে মূষা মধ্যে দগ্ধ করিলে, তাহার কার্বনিক্ এসিড্ উড়িয়া যায়, এবং অক্সাইড্ অব্ জিঙ্ক্ থাকে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, কোমল, গন্ধাস্বাদরহিত চূর্ণ; জলে দ্রব হয় না, আগ্নসন্তাপে পীতবর্ণ হয়। যবক্ষার দ্রাবকে উচ্ছলিত না। ইহা দ্রব হয়। রাসায়নিক উপাদান, দস্তা ধাতু ১ অংশ, অক্সিজেন্ ১ অংশ।

অসম্মিলন। অম্ল, অম্লাধিক লবণ ও ক্ষার।

ক্রিয়া। অল্প মাত্রায় স্নায়বীয় বলকারক ও আক্ষেপনিবারক। অধিক মাত্রায়, ভেদ ও বমন উপস্থিত করে। বাহ্য প্রয়োগে, সঙ্কোচক ও শুষ্ককারক।

আময়িক প্রয়োগ। কোরিয়া রোগে ইহা বিশেষ উপকার করে। ডাং রেডিংফীল্ড্ ইহা দ্বারা ৪০ জন রোগীর চিকিৎসা করিয়াছিলেন; এক জন ভিন্ন সকলেই আরোগ্য লাভ করিয়াছিল। ডাং ক্রফোর্ড সাহেব ও ইহার প্রতি অনুরাগ প্রকাশ করিয়াছেন; তিনি কহেন যে, সল্ফেট্ অব্ জিঙ্ক্ অপেক্ষা ইহা সহ্য হয়। মৃগী রোগেও ইহা ব্যবহৃত হইয়াছে।

আক্ষেপজনিত শ্বাসকাশে ৫—২০ গ্রেণ্ মাত্রায় দিবসে ২। ৩ বার প্রয়োগ করিতে ডাং উইদর্ণ্ ব্যবস্থা দেন। হুপিংকফ্ রোগে, বয়ঃক্রম বিবেচনায় ১—৩ গ্রেণ্ মাত্রায়, হেন্‌বেন্ বা বেলাডনার সারের সহিত প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়।

ক্ষীণকর অতিবর্ম্ম নিবারণার্থ ইহা ২।৪ গ্রেণ্ মাত্রায় প্রতি রাত্রে প্রয়োগ বিশেষ উপযোগী। স্নায়বীয় শিরঃপীড়ায় ডাং হ্যামণ্ড্ ইহা ২।৫ গ্রেণ্ মাত্রা প্রয়োগ করিতে উপদেশ দেন।

পর্য্যায় জ্বরে, ডাং হেণ্ডি ২—৫ গ্রেণ্ মাত্রায় ব্যবস্থা করিয়া অনুরাগ প্রকাশ করিয়াছেন। তিনি কহেন যে, কখন কখন বার্ক্ প্রভৃতি ব্যর্থ হইলে ইহা দ্বারা প্রতিকার হইয়াছে।

বালকদিগের উদরাময় রোগে ডাং ব্রেকেনরিজ্ ২।৪ গ্রেণ্ মাত্রায় অক্সাইড্ অব্ জিঙ্ক্ প্রয়োগ করিতে বিস্তর অনুরোধ করেন।

পুরাতন মদাতঙ্ক রোগে, ডাং মার্শেট্ ইহার বিস্তর প্রশংসা করেন। ২ গ্রেণ্ মাত্রায় আহারান্তে ব্যবস্থা করিবে, এবং রোগীকে সুরাপান নিষেধ করিবে; এবং মাত্রা, ৬—৮ গ্রেণ্ পর্য্যন্ত ক্রমশঃ বৃদ্ধি করিবে।

পূর্ব্বোক্ত চক্ষুপ্রদাহ, স্ক্রফিউলা জনিত চক্ষুপ্রদাহ এবং অপ্থাল্মিয়া টার্সাই রোগে, ইহার মলম চক্ষু মধ্যে লাগাইলে উপকার হয়।

অপর, শয্যাক্ষতে, ঘর্ষণক্ষতে, দগ্ধক্ষতে, চূচুক বিদারণ ক্ষতে, এবং হার্পিজ্, একজিমা, ইম্পিটাইগো প্রভৃতি চর্ম্ম রোগে ইহার স্থানিক প্রয়োগ দ্বারা উপকার হয়। চূর্ণ বা মলম প্রয়োগ করিবে।

মাত্রা, ২ গ্রেণ্ হইতে ৫। ১০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ জিন্‌সাই ; ইংরাজী,অয়েণ্ট্‌মেণ্ট্ অব্ জিঙ্ক্। অক্‌সাইড্ অব জিঙ্ক্, সূক্ষ্মচূর্ণ, ৮০ গ্রেন্, বেন্‌জোয়েটেড্ লার্ড, ১ আং। বেন্‌জোয়েটেড্ লার্ডকে মৃদুসন্তাপে গলাইয়া তাহাতে অক্‌সাইড্ অব্ জিঙ্ক্ আবর্ত্তন দ্বারা মিলাইবে।

---

৭১শ বলকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| জিঙ্কাই ভেলিরিয়েনস্। | ভেলিরিয়েনেট্ অব্ জিঙ্ক্। |
| ( Zinci Valeriinas ) | ( Valerianate of zinc ) |

প্রস্তুত করণ। সল্‌ফেট্ অব্ জিঙ্ক্, ৫৮০ আং ; ভেলিরিয়েনেট্ অব্ সোডা, ৫ আং ; পরিস্রুত জল, যথা প্রয়োজন। উভয় লবণকে ২ পাইণ্ট্ জলে পৃথক্ পৃথক্ দ্রব করিয়া তপ্ত করিবে, ফুটিবার উপক্রম হইলে একত্র মিলাইবে ; শীতল হইলে যে দানা প্রস্তুত হয় তাহা উঠাইয়া লইবে ; অবশিষ্ট জলকে ২০০ তাপাংশের অনধিক সন্তাপে গাঢ় করিয়া, ৪ আউন্স্ করিয়া শীতল করিলে, যে দানা হইবে তাহাও ছাঁকিয়া লইবে। এক্ষণে এই উভয় দানাকে একত্র করিয়া পরিস্রুত জল দ্বারা ধৌত করিবে, যে পর্য্যন্ত না ধৌত জলে ক্লোরাইড্ অব্ বেরিয়ম্ দিলে অতি অল্প মাত্র অধঃস্থ হয়। অবশেষে দানা সকল, শোষক কাগজের উপর বিনা সন্তাপে শুষ্ক করিয়া লইবে।

রাসায়নিক সংযোগ ও বিয়োগ। উপর্য্যুক্ত প্রকরণে, ভেলিরিয়েনেট্ অব্ সোডার ভেলিরিয়েনিক্ এসিড্ সল্‌ফেট্ অব্ জিঙ্ক্‌স্থ অক্‌সাইড্ অব্ জিঙ্ক্ সহযোগে ভেলিরিয়েনেট্ অব্ জিঙ্ক্ হয়, আর ভেলিরিয়েনেট্ অব্ সোডার সোডা, সল্‌ফেট্ অব্ জিঙ্কের গন্ধক দ্রাবক সহযোগে সল্‌ফেট্ অব্ সোডা হইয়া জলে দ্রবীভূত থাকে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, মুক্তার ন্যায় উজ্জ্বল, চেপ্টা দানাযুক্ত, ধাতব আস্বাদ ; উষ্ণজল, ইথর্ ও সুরাবীর্য্যে দ্রবণীয় ; শীতল জলে অতি অল্প দ্রব হয়। ইহাকে দগ্ধ করিয়া জলমিশ্র গন্ধক দ্রাবকে দ্রব করিয়া তাহাতে হাইড্রোসল্‌ফিউরেট্ অব্ এমোনিয়া দিলে শ্বেতবর্ণ দ্রব্য অধঃস্থ হয়।

ক্রিয়া। স্নায়বীয় বলকারক, আক্ষেপনিবারক ও কৃমিনাশক।

আময়িক প্রয়োগ। মৃগীরোগে দস্তাধাতুঘটিত অন্যান্য ঔষধাপেক্ষা শ্রেষ্ঠ। অল্পমাত্রায় আরম্ভ করিয়া ক্রমশঃ মাত্রা বৃদ্ধি করিবে।

এভিন্ন, কোরিয়া, হিষ্টিরিয়া এবং নিউরাল্‌জিয়াতে ও ব্যবহৃত হয়।

মাত্রা, অর্দ্ধ গ্রেণ্ হইতে ' গ্রেণ্ পর্য্যন্ত দিবসে ৩ বার।

# গন্ধদ্রব্য সমস্ত। এরোমাটিক্স্‌।

## জান্তব গন্ধদ্রব্য।

### ১ম গন্ধদ্রব্য।

### কৃমিদানা।

ল্যাটিন। ইংরাজী।

কক্কাস্‌। কচিনীল্‌।

( Coccus ) ( Cochineal )

নং ৬




কক্‌কস্‌ ক্যাক্‌টাই।

ক। পুং পতঙ্গ, পক্ষবিস্তৃত।

খ। স্ত্রী পতঙ্গ, স্বাভাবিক আকার।

গ। স্ত্রী পতঙ্গ, বর্দ্ধিত আকার।

ঘ। গর্ভবতী স্ত্রী পতঙ্গ।

হেমিপ্‌টিরা জাতীয় কক্কাস্‌ ক্যাক্‌টাই নামক স্ত্রী পতঙ্গ। মার্‌কিন্‌ খণ্ডে, মেক্‌সিকো দেশে, টেনেরিফ্‌ উপদ্বীপে এবং এসিয়া খণ্ডে জাবা উপদ্বীপে জন্মে। ইহাকে উষ্ণ জলে নিমগ্ন করিয়া পরে শুষ্ক করিয়া লওয়া হয়।

ইহার কোন বিশেষ ক্রিয়া নাই; কখন কখন আক্ষেপনিবারণার্থ ব্যবহৃত হইয়াছে। হুপিংকফ্‌রোগে উপকার করে। ফার্ম্মাকোপিয়াতে ইহার সুন্দর লোহিতবর্ণের নিমিত্ত এলাদি অরিষ্ট এবং কম্পৌণ্ড্‌ টিংচর্‌ অব্‌ সিঙ্কোনা প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্‌, টিংচ্যুরা কক্‌সাই; ইংরাজী, টিংচর্‌ অব্‌ কচিনীল্‌। কচিনীল্‌ চূর্ণ, ২॥০ আং; পরীক্ষিত সুরা, ১ পাইন্ট্‌। সপ্তাহ পর্য্যন্ত ভিজাইয়া নিঙ্গড়াইয়া ছাঁকিয়া লইবে। উত্তম বর্ণের নিমিত্ত ব্যবহৃত হয়।

## ঔদ্ভিজ্জ গন্ধদ্রব্য।

### ২য় গন্ধদ্রব্য।

ল্যাটিন। ইংরাজী।

এনিথাই ফ্রক্‌টস্‌। ডিল্‌ফ্রুট্‌।

( Anethi Fructus ) ( Dill Fruit )

অম্বেলিফেরি জাতীয় এনিথম্‌ গ্রেবিয়োলেন্স্‌ নামক বৃক্ষের ফল। ইংলণ্ডে এবং ইউরোপের দক্ষিণ অঞ্চলে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বাদামি; চেপ্টা; জীরার ন্যায় ক্ষুদ্র; সদ্গন্ধ-যুক্ত; রুক্ষ ও ঈষৎ তিক্ত আস্বাদ। ইহাতে বায়ি তৈল আছে এবং এই তৈলই ইহার গন্ধাস্বাদের আধার।

ক্রিয়া। আগ্নেয় উত্তেজক ও বায়ুনাশক। শৈশবাবস্থায় উদরাধ্মানাদি নিবারণার্থ বিশেষ উপযোগী। বিরেচকের উগ্রতা হ্রাসকরণার্থ তৎসহযোগে ব্যবহার করা যায়।

চূর্ণের মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ৬০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ওলিয়ম্ এনিথাই; ইংরাজী, অয়েল্ অব্ ডিল্। ডিল্ চুয়াইয়া প্রস্তুত করা যায়। মাত্রা, ১—৪ মিনিম্।

২। ল্যাটিন্, একোয়া এনিথাই; ইংরাজী, ডিল্ ওয়াটর্। ডিল্ কুট্টিত, ১ পৌং; জল, ২ গ্যালন্। এক গ্যালন্ চুয়াইয়া লইবে। মাত্রা, ১—২ আং।

এতদ্দেশীয় শোয়াদানা, ডিলের পরিবর্ত্তে ব্যবহার করা যাইতে পারে।

---

৩য় গন্ধদ্রব্য।

মৌরি।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| এনিসাই ফ্রুক্টস্। | এনিসীড্। |
| ( Anisi Fructus ) | ( Aniseed ) |

অম্বেলিফেরি জাতীয় পিম্পিনেলা এনিসম্ নামক বৃক্ষের ফল। ইউরোপ ও এসিয়া খণ্ডে জন্মে।

ক্রিয়া। আগ্নেয়, উত্তেজক ও বায়ুনাশক। উদরাধ্মান ও শূলাদি রোগে উপকার করে। এভিন্ন, ইহা দ্বারা কাশের উগ্রতা দমন হয়।

চূর্ণের মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ৬০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ

১। ল্যাটিন্, এসেন্সিয়া এনিসাই; ইংরাজী, এসেন্স্ অব্ এনিস্। মৌরির তৈল, ১ আং; শোধিত সুরা, ৪ আং। দ্রব করিয়া লইবে। মাত্রা ১০—২০ মিনিম্।

২। ল্যাটিন্, ওলিয়ম্ এনিসাই; ইংরাজী, অয়েল্ অব্ এনিসীড্; বাঙ্গালা, মৌরির তৈল। মৌরি চুয়াইয়া প্রস্তুত করা যায়। বর্ণহীন বা ঈষৎ পীতবর্ণ; মৌরির ন্যায় গন্ধযুক্ত; রুক্ষ ও মিষ্ট আস্বাদ। মাত্রা, ১—৪ মিনিম্।

ফার্ম্মাকোপিয়া মতে, কর্পূরাদি অরিষ্ট, টিংচ্যুরা ওপিয়াই এমোনিয়েটা এবং এসেন্সিয়া এনিসি প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

৪র্থ গন্ধদ্রব্য।

## তিক্ত কমলালেবু।

লাটিন্। অর‍্যান্সিয়াই ফ্রাক্টস্। (Aurantii Fructus) নং ৬

ইংরাজী। বিটার্ অরেঞ্জ্। (Bitter Orange)



সাইট্রস্ বিগারেডিয়া।

অর‍্যান্সিয়েসি জাতীয় সাইট্রস্ বিগারেডিয়া নামক বৃক্ষের পক্ব ফল। ইউরোপের দক্ষিণ দেশ ইহার জন্মস্থান।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, টিংচ্যুরা অর‍্যান্সিয়াই রিসেন্টীস্ ইংরাজী, টিংচর অব্ ফ্রেশ্ অরেঞ্জ্ পীল্; বাঙ্গালা, টাট্‌কা কমলা ত্বকের অরিষ্ট। তিক্ত কমল এবং শোধিত সুরা সমান অংশ লইবে। সাবধানে কমলা ত্বকের রঙ্গিনাংশের ছিল্কা তুলিয়া ৬ আউন্স্ পরিমাণে লইয়া সপ্তাহ পর্য্যন্ত ১ পাইন্ট্ সুরার সহিত ভিজাইয়া রাখিবে এবং পুনঃ পুনঃ আলোড়িত করিবে। পরে ঢালিয়া নিঙ্গড়াইয়া ছাঁকিয়া লইবে ও সুরা দ্বারা ১ পাইন্ট্ পূর্ণ করিবে। মাত্রা, ১—২ ড্রাম্।

৫ম গন্ধদ্রব্য।

## কমলালেবুর ত্বক্।

ল্যাটিন। অর‍্যান্সিয়াই কর্টেক্স্। (Aurantii Cortex) নং ৭

ইংরাজী। অরেঞ্জ্ পীল্। (Orange Peel)



(সাইট্রস অর‍্যানসিয়ম্।)

দুই প্রকার কমলালেবুর ত্বক্ ঔষধার্থ ব্যবহৃত হয়। ১, সাইট্রস্ বিগারেডিয়া; ইংরাজী, বিটর্ অরেঞ্জ্; বাঙ্গালা, তিক্ত কমলালেবু। ২, সাইট্রস্ অর‍্যান্সিয়ম্; ইংরাজী, সুইট্ অরেঞ্জ্ বাঙ্গালা, মিষ্ট কমলালেবু। ইহারা উভয়েই অর‍্যান্সিয়েসি জাতীয়। ত্বকের অভ্যন্তর প্রদেশস্থ শ্বেতাংশ পরিত্যাগ করিয়া ব্যবহার করা যায়।

ক্রিয়া। আগ্নেয়, উত্তেজক ও বায়ুনাশক। সদ্গন্ধের নিমিত্ত অন্যান্য ঔষধ সহযোগে ব্যবহার করা যায়। ইহার সদ্গন্ধ এবং উত্তেজন ক্রিয়ার আধার বায়িতৈল।

ফার্ম্মাকোপিয়ামতে কম্পৌণ্ড্ ইন্‌ফিউজন্ অব্ জেন্সিয়েন্, কম্পৌণ্ড্ টিংচর্ অব্ জেন্সিয়েন্, কম্পৌণ্ড্ টিংচর্ অব্ সিঙ্কোনা, জেন্সিয়েন্ মিক্শ্চর্ এবং কম্পৌণ্ড্ স্পিরিট্ অব্ হর্শ্ র‍্যাডিস্ প্রস্তুত করিতে কমলালেবুর ত্বক্ ব্যবহৃত হয়।

আময়িক প্রয়োগ। জ্বর ও প্রদাহ জনিত রোগে সরবৎ সহ কমলার রস পানীয় রূপে ব্যবহার করিলে উপকার করে।

স্কর্বী রোগে কমলা মহোপকারক।

ফ্রাক্সে, হিষ্টিরিয়া ও অন্যান্য স্নায়বীয় বিকারে কমলাপুষ্পের জল, উত্তেজনার্থ ও আক্ষেপ নিবারণার্থ ১—২ আউন্স্ মাত্রায় ব্যবহৃত হয়। অজীর্ণ রোগে ইহার অরিষ্ট ও ফাণ্ট্, মৃদু উত্তেজক ও বলকারক হইয়া উপকার করে।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ইন্‌ফিউজম্ অর‍্যান্সিয়াই; ইংরাজী, ইন্‌ফিউজন্ অব্ অরেঞ্জ্ পীল্; বাঙ্গালা, কমলালেবুর ত্বকের ফাণ্ট্। তিক্ত কমলালেবুর ত্বক্, ॥০ আউন্স্; স্ফুটিত পরিস্রুত জল, ১০ আউন্স্। আবৃত পাত্র মধ্যে ১৫ মিনিট্ পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—২ আউন্স্।

২। ল্যাটিন্, ইন্‌ফিউজম্ অর‍্যান্সিয়াই কম্পজিটা; ইংরাজী, কম্পৌণ্ড্ ইন্‌ফিউজন্ অব্ অরেঞ্জ্ পীল্; বাঙ্গালা, কমলাদি ফাণ্ট্। তিক্ত কমলার ত্বক্, ।০ আং; সরস জম্বীর ত্বক্, ৬০ গ্রেণ্; লবঙ্গ কুট্টিত, ৩০ গ্রেণ্; স্ফুটিত পরিস্রুত জল, ১০ আং। আবৃত পাত্র মধ্যে ১৫ মিনিট্ পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১ আং—২ আং।

৩। ল্যাটিন্, সিরপস্ অর‍্যান্সিয়াই; ইংরাজী, সিরপ্ অব্ অরেঞ্জ্ পীল্; বাঙ্গালা, কমলাত্বকের পাক। কমলাত্বকের অরিষ্ট, ১ আং; শর্করার পাক, ৭ আং। মিশ্রিত করিয়া লইবে। মাত্রা, ১ ড্রাম্—২ ড্রাম্।

৪। ল্যাটিন্; টিংচ্যুরা অর‍্যান্সিয়াই; ইংরাজী, টিংচর্ অব্ অরেঞ্জ্ পীল্; বাঙ্গালা, কমলাত্বকের অরিষ্ট। তিক্ত কমলার ত্বক্ কুট্টিত, ২ আং, পরিক্ষিত সুরা, ১ পাইণ্ট্। সপ্তাহ পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিবে এবং পরীক্ষিত সুরা দ্বারা ১ পাইণ্ট্ পূর্ণ করিবে। মাত্রা, ১—২ ড্রাম্।

কমলার পুষ্প হইতে নিম্নলিখিত প্রয়োগরূপ প্রস্তুত হয়।

১। ল্যাটিন্, একোয়া অর‍্যান্সিয়াই ফ্লোরিস্; ইংরাজী, অরেঞ্জ্ ফ্লোয়ার্ ওয়াটর্; বাঙ্গালা, কমলাপুষ্পের জল। কমলাপুষ্পকে জলের সহিত চুয়াইয়া ইহা প্রস্তুত করা যায়। সদ্গন্ধের নিমিত্ত অন্যান্য ঔষধের সহিত ব্যবহৃত হয়। মাত্রা, ১ আং—২ আং।

কমলাপুষ্পকে জলের সহিত চুয়াইলে উপরে এক প্রকার বায়ি-তৈল বা আতর ভাসে, তাহাকে অয়েল্ অব্ নিরোলাই কহে।

২। ল্যাটিন্, সিরপস্ অর‍্যান্সিয়াই ফ্লোরিস্; ইংরাজী, সিরপ্ অব্ অরেঞ্জ্ ফ্লোয়ার্; বাঙ্গালা, কমলা পুষ্পের পাক। কমলাপুষ্পের আরক, ৮ আং; শর্করা, ৩ পৌণ্ড্; পরিস্রুত জল, যথা প্রয়োজন। ১৬ আং জলেতে অগ্নিসন্তাপ দ্বারা শর্করা দ্রব করিবে, শীতল-প্রায় হইলে কমলাপুষ্পের আরক মিশাইবে; পরে, পরি-স্রুত জল মিলাইয়া ৪৷৹ পৌণ্ড্ পূর্ণ করিবে। মাত্রা, ১ আং—২ আং।

---

৬ষ্ঠ গন্ধদ্রব্য।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ক্যানিলি আল্বি কর্টেক্স্। | ক্যানিলা আল্বা বার্ক্। |
| (Canellæ Albæ Cortex) | (Canella Alba Bark) |

গটিফরি জাতীয় ক্যানিলা আল্বা নামক বৃক্ষের বল্কল্। মার্কিন্ খণ্ডে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। খণ্ড খণ্ড বা নলাকারে গুটিত; ঈষৎ পীত বা শ্বেত বর্ণ, লবঙ্গের ন্যায় সদ্গন্ধযুক্ত, উগ্র কটু আস্বাদ। ইহাকে জলের সহিত চুয়াইলে বায়িতৈল পাওয়া যায়। এভিন্ন, ইহাতে তিক্ত সার আছে।

ক্রিয়া। উত্তেজক এবং বায়ুনাশক। বিরেচক এবং বলকারক ঔষধ সহযোগে ব্যবহৃত হয়।

রেউচিনির আসব প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

৭ম গন্ধদ্রব্য।

ছোট এলাচ।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| কার্ডেমোমম্। | কার্ডেমমস। |
| (Cardamomum) | (Cardamoms) |

জিঞ্জিবরেসি জাতীয় এলিটেরিয়া কার্ডেমোমম্ নামক বৃক্ষের ফল। ঔষধার্থ এই ফলের বীজ ব্যবহৃত হয়। মলক্কা উপদ্বীপে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ন্যূনাধিক অর্দ্ধ ইঞ্চ্ দীর্ঘ; তিন প্রদেশ যুক্ত; পীত পাটলবর্ণ; বাহ্য প্রদেশ কুঞ্চিত; বীজ সকল ক্ষুদ্র, কুঞ্চিত, ঘোর পাটলবর্ণ; বিশেষ সদ্গন্ধ যুক্ত; রুক্ষ আস্বাদ। এই বীজে অস্থায়ী তৈল আছে; এই তৈলই ইহার গন্ধাস্বাদের আধার।

ক্রিয়া। আগ্নেয়, উত্তেজক ও বায়ুনাশক। অন্যান্য ঔষধ সহযোগে ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, টিংচুারা কার্ডেমোমাই কম্পজিটা; ইংরাজী, কম্পৌণ্ড্ টিংচর্ অব্

কার্ডেমমস্; বাঙ্গালা, এলাদি অরিষ্ট। এলাচের বীজ কুট্টিত, ।০ আউন্স; বিলাতী জীরা কুট্টিত, ।০ আউন্স; বীজ রহিত কিস্‌মিস্, ২ আউন্স; দারুচিনি কুট্টিত, ॥০ আউন্স; কৃমিদানা চূর্ণ, ৬০ গ্রেণ্; পরীক্ষিত সুরা, ১ পাইণ্ট্। পর্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ॥০—২ ড্রাম্।

---

৮ম গন্ধদ্রব্য।

বিলাতি জীরা।

ল্যাটিন।
কারুই ফ্রাক্টস্।
(Carui Fructus)
নং ১৭

ইংরাজী।
ক্যারাওয়ে ফ্রুট্।
(Caraway Fruit)



ক্যারম্ কারুই।

আম্বেলিফেরি জাতীয় ক্যারম্ কারুই নামক দ্বিবার্ষিক ওষধির ফল। ইউরোপ খণ্ডে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ব। এক ইঞ্চের ষষ্ঠাংশ দীর্ঘ, স্থূল-মধ্য, বক্র, পঞ্চশিরা যুক্ত, প্রায় মধ্যে দ্বিধা হইয়া পড়ে; সুস্বাদ ও সদ্‌গন্ধযুক্ত। ইহাতে বায়িতৈল আছে।

ক্রিয়া। আগ্নের, উত্তেজক, ও বায়ু নাশক। বিরেচকাদি ঔষধ সহযোগে ব্যবহৃত হয়। বালক ও স্ত্রীলোকদিগের উদরাধ্মান হইলে বায়ু নিবারণার্থ ইহা উপকারক। ফার্ম্মাকোপিয়া মতে, গোলমরীচ খণ্ড, এলাদি অরিষ্ট এবং সোণামুখীর অরিষ্ট প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

চূর্ণের মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ৬০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, একোয়া কারুই; ইংরাজী, ক্যারাওয়ে ওয়াটর্; বাঙ্গালা, বিলাতী জীরার জল। বিলাতী জীরা কুট্টিত, ১ পৌং; জল, ২ গ্যালন্। ১ গ্যালন্ চুয়াইয়া লইবে। মাত্রা, ১—২ আং।

২। ল্যাটিন্, ওলিয়ম্ কারুই; ইংরাজী, অয়েল্ অব্ ক্যারাওয়ে; বাঙ্গালা, বিলাতি জীরার তৈল; বিলাতী জীরা চুয়াইয়া প্রস্তুত করা যায়; ১—৫ মিনিম্। ফার্ম্মকোপিয়া মতে, স্ক্যামনি খণ্ড এবং বার্বেডোজ্ মুসব্বরের বটিকা প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

এ প্রদেশস্থ কৃষ্ণজীরা (কারুই নাইগ্রম্) এতৎ পরিবর্ত্তে ব্যবহার করা যাইতে পারে।

---

৯ম গন্ধদ্রব্য।

লবঙ্গ।

| ল্যাটিন। | ইংরাজী। |
| --- | --- |
| ক্যারিওফাইলম্। | ক্লবস্। |
| ( Caryophyllum ) | ( Cloves ) |

মর্টেসি জাতীয় ক্যারিওফাইলম্ এরোমাটিকস্ নামক বৃক্ষের শুষ্ক কলিকা; ভারত সমুদ্রস্থ উপদ্বীপে জন্মে।

নং ৯



ক্যারিওফাইলম্ এরোমাটিকস।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ন্যূনাধিক অর্দ্ধ ইঞ্চ দীর্ঘ; অগ্রভাগে পুষ্পদল সকল গোলাকার মুণ্ডের ন্যায় অবস্থিত; তন্নিম্নে তিনটি বৃন্তদল, দৃঢ় প্রবর্দ্ধন রূপে সংলগ্ন এবং তন্নিম্নে বৃন্ত; বিশেষ সদ্গন্ধযুক্ত; তীক্ষ্ণঝাল আস্বাদ; জ্বলনক্ষম; নখ দ্বারা চাপিলে তৈল নির্গত হয়। জলের সহিত চুয়াইলে বায়ুতৈল পাওয়া যায়; এভিন্ন, ইহাতে কিঞ্চিৎ ট্যানিক্ এসিড্, ধূনা এবং সার পাওয়া যায়। ইহার ফাণ্টে যবক্ষার দ্রাবক দিলে লোহিত বর্ণ হয় এবং পর্‌ক্লোরাইড্ অব্ আয়রণ্ দিলে নীলবর্ণ হয়। স্মরণ রাখা কর্ত্তব্য যে, মর্ফিয়া এবং পাইমেণ্টোর ফাণ্ট্‌তেও যবক্ষার দ্রাবক এবং পর্‌ক্লোরাইড্ অব্ আয়রণ্ দ্বারা ঐ বর্ণ প্রকাশ পায়।

অসম্মিলন। লৌহ, দস্তা, সীস, রৌপ্য ও রসাঞ্জনঘটিত লবণ।

ক্রিয়া। আগ্নেয়, উত্তেজক ও বায়ুনাশক। ইহার বায়ুতৈল ইহার ক্রিয়ার প্রধান কারণ।

আময়িক প্রয়োগ। পাকাশয়ের দৌর্ব্বল্য বশতঃ অজীর্ণ রোগে ইহার ফাণ্ট্ বা ইহার তৈল উপকারক। উদরাধ্মান থাকিলে বিশেষ উপকার করে। ডাং ডিউইস্ কহেন যে, গর্ভাবস্থায় বমন নিবারণার্থ ইহা মহোপকারক। জ্বর সত্ত্বে অবিধেয়।

দন্তক্ষতে দন্ত-গহ্বর মধ্যে ইহার তৈল প্রয়োগ করিলে আশু যাতনা নিবারণ হয়।

লবঙ্গ চূর্ণের মাত্রা, ৫ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ইনফিউজম্ ক্যারিওফাইলি; ইংরাজী, ইনফিউজন অব্ ক্লবস্; বাঙ্গালা, লবঙ্গের ফাণ্ট্। লবঙ্গ কুট্টিত, ।০ আউন্স্; ফুটিত পরিস্রুত জল, ১০

আউন্স্। অর্দ্ধঘণ্টা পর্য্যন্ত আবৃত পাত্র মধ্যে ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—২ আউন্স্।

২। ল্যাটিন্, ওলিয়ম্ ক্যারিওফাইলি; ইংরাজী অয়েল্ অব্ ক্লবস্; বাঙ্গালা, লবঙ্গের তৈল। লবঙ্গকে জলের সহিত চুয়াইয়া প্রস্তুত করা যায়। শতকরা ১৭—২২ অংশ তৈল পাওয়া যায়। এই তৈল, সুরবীর্য্য, ইথর্, সির্কাদ্রাবক ও স্থায়ি তৈলে দ্রবণীয়। মাত্রা, ১—৫ মিনিম্। ফার্ম্মাকোপিয়া মতে স্যামনি খণ্ড, ইন্দ্রবারুণ্যাদি বটিকা, এবং ইন্দ্রবারুণী ও হেন্‌বেনের বটিকা প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

১০ম গন্ধদ্রব্য।

## দারুচিনি।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| সিনেমোমাই কর্টেক্স। | সিনেমন্ বার্ক। |
| ( Cinnamomi Cortex ). | ( Cinnamon Bark ) |

লরেসি জাতীয় সিনেমোমম্ জীলানিকম্ নামক বৃক্ষের বল্কলের আভ্যন্তরিকাংশ। তরুণ শাখার বল্কলই গ্রহণ করা যায়। সিংহল দ্বীপে জন্মে। চীন দেশেও এক প্রকার দারুচিনি জন্মে; তাহাকে ক্যাসিয়া কহে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। পাতলা; পাটলবর্ণ; কয়েক খণ্ড একত্র করিয়া নলাকারে গুড়াইয়া বিক্রয়ার্থ প্রেরিত হয়; সদ্গন্ধযুক্ত মিষ্ট ও তীক্ষ্ণ আস্বাদ। চীনদেশীয় ক্যাসিয়া ইহা অপেক্ষা স্থূল এবং এক খণ্ডকেই নলাকারে গুড়ান হয়। ইহাতে বায়িতৈল ও কিঞ্চিৎ ট্যানিক্ এসিড্ আছে; ট্যানিক্ এসিড্ থাকা প্রযুক্ত, ইহার ফাণ্ট্, পর্‌ক্লোরাইড্ অব্ আয়রণ্ এবং জেলেটিন্ সহযোগে অধঃস্থ হয়। চীনদেশীয় ক্যাসিয়াতে শ্বেতসার আছে, অতএব তাহার ফাণ্টে আইওডিন্ দিলে নীলবর্ণ হয়; দারুচিনিতে তাহা হয় না।

ক্রিয়া। আগ্নেয় উত্তেজক, বায়ুনাশক ও ঈষৎ সঙ্কোচক। জর্ম্মন দেশীয় চিকিৎসকেরা ইহাকে জরায়ু-সঙ্কোচক বিবেচনা করেন।

আময়িক প্রয়োগ। উদরাধ্মান ও অন্ত্রাক্ষেপাদি রোগে ইহা বিলক্ষণ উপকার করে; পুরাতন উদরাময় রোগে সঙ্কোচক হইয়া উপকার করে; খটিকা ও অহিফেণ সহযোগে ব্যবহার করা যায়। বমন ও বিবমিষা নিবারণার্থ ইহার ফাণ্ট্ উপকারক।

জরায়ুপেশীর ক্ষীণতাবশতঃ প্রসব বিলম্ব হইলে ইহার অরিষ্ট ১ ড্রাম্ পরিমাণে ৬ ঘণ্টা অন্তর প্রয়োগ করিলে জরায়ুসঙ্কোচন হয়। এই চিকিৎসা মসির্মানা এবং ট্যানারের অনুমত।

রজোধিক রোগে দারুচিনির তৈল প্রয়োগ বিশেষ প্রশংসার সহিত উল্লিখিত হইয়াছে। ডাং ট্যানার্ ইহাকে জরায়বীয় রক্তস্রাবে বিশেষ ফলপ্রদ বিবেচনা করেন।

দন্তক্ষতে দন্তগহ্বর মধ্যে ইহার তৈল ১ বিন্দু প্রয়োগ করিলে যাতনা নিবারণ হয়।

দারুচিনি চূর্ণের মাত্রা, ৫ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত।

ফাৰ্ম্মাকোপিয়া মতে নিম্নলিখিত ঔষধ সকল প্রস্তুত করণার্থ দারুচিনি ব্যবহৃত হয়। সুগন্ধ গন্ধক-দ্রাবক; লগ্‌উডের ক্বাথ; খদিরের ফাণ্ট্; সুগন্ধখটিকাচূর্ণ; খদিরাদি চূর্ণ; কম্পৌণ্ড্ কাইনো চূর্ণ; এলাদি অরিষ্ট; খদিরের অরিষ্ট; কম্পৌণ্ড্ টিংচর্ অব্ ল্যাবেণ্ডর্ এবং অহিফেণাসব।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, একোয়া সিনেমোমাই; ইংরাজী, সিনেমন্ ওয়াটর্; বাঙ্গালা, দারুচিনির জল। দারুচিনি কুট্টিত, ২০ আং; জল, ২ গ্যালন্। ১ গ্যালন্ চুয়াইয়া লইবে। মাত্রা, ১—২ আং।

২। ল্যাটিন্, টিংচ্যুরা সিনেমোমাই; ইংরাজী, টিংচর্ অব্ সিনেমন্; বাঙ্গালা. দারুচিনির অরিষ্ট। দারুচিনি স্থূলচূর্ণ, ২॥০ আং; পরীক্ষিত সুরা, ১ পাইণ্ট্। প্যার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ১—২ ড্রাম্।

৩। ল্যাটিন্, পল্‌বিস্ সিনেমোমাই কম্পজিটস্; ইংরাজী, কম্পৌণ্ড্ পৌডর্ অব্ সিনেমন্; বাঙ্গালা, দারুচিন্যাদি চূর্ণ। দারুচিনি, ১ আং; এলাচির বীজ, ১ আং; শুণ্ঠী, ১ আং। পৃথক্ পৃথক্ সূক্ষ্ম চূর্ণ করিয়া একত্র মিলাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১০—৩০ গ্রেণ্।

৪। ল্যাটিন্, ওলিয়ম্ সিনেমোমাই; ইংরাজী, অয়েল্ অব্ সিনেমন্; বাঙ্গালা. দারুচিনির তৈল। দারুচিনি চুয়াইয়া প্রস্তুত করা যায়। সিংহলদ্বীপ হইতে আমদানি হয়। সদ্যোজাত তৈল পীতবর্ণ; পুরাতন হইলে লোহিত হয়। জলে ডুবিয়া যায়। মাত্রা, ১—৫ মিনিম্।

---

## ১১শ গন্ধদ্রব্য।

## ধনিয়া।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| কোরিয়াণ্ড্রাই ফ্রুক্টস্। | কোরিয়াণ্ডর ফ্রুট্। |
| ( Coriandri Fructus ) | ( Coriander Fruit ) |

অম্বেলিফেরি জাতীয় কোরিয়াণ্ড্রম্ সেটাইবম্ নামক ওষধির পক্ব ফল। এতদ্দেশে বিস্তর জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। গোলাকার, শ্বেতমরীচের ন্যায়; পীত-পাটলবর্ণ, সুস্বাদ ও সদ্গন্ধযুক্ত। ইহাতে বায়বীয়তৈল আছে, এই তৈল ইহার গন্ধাস্বাদের আধার।

নং ১১



ক্রিয়া। আগ্নেয়, উত্তেজক ও বায়ুনাশক। সোণামুখীর উগ্রতা নিবারণার্থ অন্যান্য গন্ধদ্রব্য অপেক্ষা ইহা শ্রেষ্ঠ।

ফার্মাকোপিয়া মতে, সোণামুখীর খণ্ড, সোণামুখীর অরিষ্ট, মিশ্চ্যুরা জেন্সিয়েনি, রেউচিনির অরিষ্ট ও রেউচিনির পাক প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

চূর্ণের মাত্রা, ৩০ গ্রেণ্ হইতে ৬০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ওলিয়ম্ কোরিয়ণ্ড্রাই; ইংরাজী, অয়েল্ অব্ কোরিয়াণ্ডর্; বাঙ্গালা, ধনিয়ার তৈল। ধনিয়াকে জলের সহিত চুয়াইয়া প্রস্তুত করা যায়। মাত্রা, ১—৫ মিনিম্। ফার্মা-কোরিয়াণ্ড্রম সেটাইবস। কোপিয়াতে সোণামুখীর পাক প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

১২শ গন্ধদ্রব্য।

কুম্কুম্, জাফ্রান্।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| ক্রোকস। | সাফ্রন্। |
| ( Crocus ) | ( Saffron ) |

আইরিডেসি জাতীয় ক্রোকস্ সেটাইবস্ নামক বৃক্ষের পুষ্পের গর্ভকেশর। কাশ্মীর এবং পারস্য দেশে, এবং ইউরোপ খণ্ডেও জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। সূত্রবৎ সূক্ষ্ম বৃন্ত, অগ্রভাগ স্থূল এবং তিন খণ্ডে বিভক্ত; সদ্গন্ধযুক্ত; পীত-লোহিতবর্ণ; তিক্ত এবং রুক্ষ আস্বাদ।

ক্রিয়া। উত্তেজক এবং বায়ুনাশক; কেহ কেহ ইহাকে রজোনিঃসারক বিবেচনা করেন। সুন্দরবর্ণ এবং সদ্গন্ধের নিমিত্ত অন্যান্য ঔষধ সহযোগে ব্যবহৃত হয়।

ডাং মর্গেন্টাই ইহাকে ক্লোরোসিস্ রোগে বিশেষ উপযোগিতার সহিত ব্যবহার করিয়াছেন। তিনি বিবেচনা করেন যে, কৈশিক নাড়ীর ক্রিয়া বৃদ্ধিতে ইহা বিশেষ উপকার করে ও লৌহঘটিত লবণের সমতুল্য কার্য্য করে।

অধিকদিন জাফ্রান সেবন করিলে, প্রস্রাবে, ঘর্ম্মে ও অন্যান্য স্রাবণে ইহার বর্ণ বর্ত্তে।

প্রয়োগরূপ।

ল্যাটিন্ টিংচ্যুরা ক্রোসাই; ইংরাজী, টিংচর্ অব্ সাফ্রন্; বাঙ্গালা, কুম্কুমের অরিষ্ট। কুম্কুম্, ১ আং; পরীক্ষিত সুরা, ১ পাইণ্ট্। পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ১—২ ড্রাম্।

ফার্মাকোপিয়ামতে মুসর্ব্বরাদির ক্বাথ,মুসর্ব্বর এবং গন্ধবোলের বটিকা,সুগন্ধখটিকা-চূর্ণ,কম্পৌণ্ড টিংচর্ অব্ সিঙ্কোনা এবং রেউচিনির অরিষ্ট প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

১৩শ গন্ধদ্রব্য।

## কাবাবচিনি।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| কিউবেবা। | কিউবেব্স্। |
| ( Cubeba ) | ( Cubebs ) |

পাইপরেসি জাতীয় কিউবেবা আফিসিনেলিস্ নামক লতার শুষ্ক অপক্ব ফল। জাবা ও তন্নিকটস্থ অন্যান্য উপদ্বীপে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। আকার ও অবয়ব গোলমরীচের ন্যায়, প্রভেদ এই যে, ইহার বর্ণ গোলমরীচ অপেক্ষা ফিকা এবং ইহাতে একটি বৃন্ত সংযুক্ত থাকে; বিশেষ উগ্র সদ্গন্ধযুক্ত, রুক্ষ কর্পূরনিভ আস্বাদ। সুরা এবং ইথর্ দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়। ইহার চূর্ণ দেখিতে অহিফেণের ন্যায়; এবং শীঘ্র নষ্ট হইয়া যায়, এ নিমিত্ত প্রয়োগ কালে চূর্ণ করিয়া লইবে। ইহাতে শতকরা ১০৷৷০ অংশ বায়িতৈল দুই প্রকার ধূনা, এক তরল এবং কোপেবার ন্যায় গন্ধ ও আস্বাদযুক্ত; অপর, পাটলবর্ণ, ঘন ও রুক্ষ আস্বাদযুক্ত; এবং কিউবেবিন্ নামক দানাযুক্ত বীর্য্য, সর্ব্বমতে গোলমরীচের বীর্য্য পিপরিণের ন্যায় পাওয়া যায়।

ক্রিয়া। আগ্নেয়, উত্তেজক, বায়ুনাশক ও কফনিঃসারক। ইহাদ্বারা সমুদায় শ্লৈষ্মিক ঝিল্লি উত্তেজিত হয়, কিন্তু মূত্রযন্ত্র ও জননেন্দ্রিয়ের উপর এই উত্তেজন ক্রিয়া বিশেষরূপে প্রকাশ পায়; ইহা সেবন করিলে প্রস্রাব বৃদ্ধি হয়, প্রস্রাবের বর্ণ গাঢ় হয় এবং প্রস্রাব ইহার গন্ধযুক্ত হয়। অধিক মাত্রায়, পাকাশয় ও অন্ত্র-মধ্যে উগ্রতা প্রকাশ করিয়া, উদরে জ্বালা ও বেদনা এবং ভেদ, বমন ও বিবমিষা উপস্থিত করে; এবং মূত্র যন্ত্রে উগ্রতা প্রকাশ করিয়া মূত্রকৃচ্ছ্র রোগের লক্ষণ জন্মায়। কখন কখন চর্ম্মে আম্বাতের ন্যায় নির্গত হয়। এ ভিন্ন, নাড়ী চঞ্চল, পিপাসা ও শরীর উষ্ণ করে।

আময়িক প্রয়োগ। প্রমেহ রোগে, ইহা বিশেষরূপে ব্যবহৃত হইয়া থাকে। রোগের প্রথম উদ্যমে যে পরিমাণে পাকাশয়ে সহ্য হইতে পারে, প্রয়োগ করিবে; কারণ, রোগ যত পুরাতন হয় ততই ইহাদ্বারা অদম্য হইয়া উঠে। প্রদাহের প্রাবল্য থাকিলে অবিধেয়। মেং জেফ্রিস্ বিবেচনা করেন যে, প্রদাহ সত্ত্বেই ইহা দ্বারা অধিক উপকার হয়। কেহ কেহ কহেন যে, ইহা দ্বারা অণ্ডপ্রদাহের সম্ভাবনা হয়; কিন্তু ইহার কোন প্রমাণ পাওয়া যায় না। সার্ অ্যাষ্ট্লি কুপর্ কহেন যে, কাবাবচিনি দ্বারা লিঙ্গনাল মধ্যে এক প্রকার প্রদাহ জন্মে, এবং এই প্রদাহ দ্বারা প্রমেহ জনিত প্রদাহ দমিত হয়। কার্বনেট্ অব্ সোডা বা ফট্‌কিরি সহযোগে প্রয়োগ করিলে ইহার ক্রিয়া বৃদ্ধি হয়।

অপর, শ্বেতপ্রদর রোগে ইহা ব্যবহার করা যায়; এবং ডায়ের্টর্শ্ কহেন যে, শুক্রমেহ রোগে স্বপ্নদোষ নিবারণার্থ ইহা বিশেষ উপকারক।

পুরাতন মূত্রাশয় প্রদাহে, সার্ বেঞ্জামিন্ ব্রোডি কহেন যে, অল্প পরিমাণে (১০—১৫ গ্রেণ্) সাবধান পূর্ব্বক প্রয়োগ করিলে ইহা উপকার করে। প্রষ্টেট্ গ্রন্থির পুরাতন প্রদাহে ২০ গ্রেণ্ মাত্রায় দিবসে ৩ বার প্রয়োগ করিলে উপকার হয়।

অর্শরোগে গোলমরীচের পরিবর্ত্তে ব্যবহৃত হইয়া থাকে। পুরাতন কাশ রোগে অধিক কফনিঃসরণ লাঘব করণার্থ এবং শরীর উত্তেজনার্থ ইহা উপকারক। অল্প পরিমাণে বারংবার প্রয়োগ করিবে।

এ ভিন্ন, গলক্ষতে শিথিলতা থাকিলে ইহা চাক্তিরূপে প্রয়োগ করিলে উপকার করে।

কাবাবচিনি চূর্ণের মাত্রা, ২০ গ্রেণ্ হইতে ১২০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ওলিয়ম্ কিউবেবি; ইংরাজী, অয়েল্ অব্ কিউবেবস্; বাঙ্গালা, কাবাবচিনির তৈল। কাবাবচিনি কুট্টিত করিয়া জলের সহিত চুয়াইলে ইহা প্রস্তুত হয়। এই তৈল বর্ণহীন বা ঈষৎ হরিৎবর্ণ, স্বচ্ছ, উৎপতিষ্ণু, জল অপেক্ষা লঘু; উগ্র, তিক্ত আস্বাদ। মাত্রা, ৫—১৫ মিনিম্; ক্রমশঃ মাত্রা বৃদ্ধি করিবে। শর্করা বা গঁদের মণ্ড সহযোগে ব্যবস্থা করা যায়।

২। ল্যাটিন্, টিংচ্যুরা কিউবেবি; ইংরাজী, টিংচর্ অব্ কিউবেবস্; বাঙ্গালা, কাবাবচিনির অরিষ্ট। কাবাবচিনি চূর্ণ, ২॥০ আং; শোধিত সুরা, ১ পাং। পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ॥০—২ ড্রাম্।

---

## ১৪শ গন্ধদ্রব্য।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| ফেনিকিউলাই ফ্রক্টস্। | ফেনেল ফ্রুট্। |
| **(Foeniculi Fructus)** | **(Fennel Fruit)** |

অম্বেলিফেরি জাতীয় ফেনিকিউলম্ ডল্সি নামক ওষধির ফল। ইউরোপ খণ্ডের দক্ষিণ অঞ্চলে জন্মে। মাল্টা উপদ্বীপ হইতে আনীত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ন্যূনাধিক ।০ ইঞ্চ্ দীর্ঘ এবং তদর্দ্ধ প্রস্থ, অণ্ডাকৃতি, চেপ্টা, ধনুকাকারে বক্র; অষ্টশিরাযুক্ত। বিশেষ সুগন্ধ ও সুস্বাদ; ইহাতে বায়ি তৈল আছে।

ক্রিয়া। আগ্নেয়, উত্তেজক ও বায়ুনাশক। ডাক্তার রুথ্ কহেন যে, ইহার দুগ্ধ নিঃসারক (গ্যাক্টেগগ্) গুণ বিলক্ষণ আছে। অন্যান্য ঔষধ সহযোগে ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, একোয়া ফেনিকিউলাই ; ইংরাজী, ফেনেল ওয়াটর্ ; স্থইট্‌ফেনেল্ কুট্টিত, ১ পৌণ্ড্ ; জল, ২ গ্যালন্। ১ গ্যালন্ চুয়াইয়া লইবে। মাত্রা, ১—২ আউন্স। শৈশবাবস্থায় উদরাধ্মান হইলে বায়ুনাশার্থ ব্যবহার করা যায়।

---

১৫শ গন্ধদ্রব্য।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| **ল্যাভ্যাণ্ডিউলা।** | **ল্যাভেণ্ডর্।** |
| (Lavaudula) | (Lavander) |

লেবেয়েটি জাতীয় ল্যাভেণ্ডিউলা বীরা নামক বৃক্ষের পুষ্প। দক্ষিণ ইউরোপে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ক্ষুদ্র নীল-লোহিতবর্ণ ; সদ্‌গন্ধযুক্ত ; জলাপেক্ষা সুরা দ্বারা ইহার গুণ অধিক গৃহীত হয়। ইহাতে বায়ৃতৈল আছে।

ক্রিয়া। আগ্নেয়, উত্তেজক, বায়ুনাশক ও আক্ষেপনিবারক। সদ্‌গন্ধের নিমিত্ত বিবিধ ঔষধ সহযোগে ব্যবহার করা যায়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ওলিয়ম্ ল্যাভাণ্ডিউলি ; ইংরাজী, অয়েল্ অব্ ল্যাবেণ্ডর্। ল্যাভেণ্ডর্ পুষ্পকে জলের সহিত চুয়াইয়া প্রস্তত করা যায়। বর্ণহীন বা ঈষৎ পীতবর্ণ ; ল্যাবেণ্ডর্ পুষ্পের সদ্‌গন্ধযুক্ত ; রুক্ষ আস্বাদ। সদ্‌গন্ধের নিমিত্ত অন্যান্য ঔষধ সহযোগে ব্যবহার করা যায়। ফার্ম্মাকোপিয়া মতে, কর্পূরাদি মর্দ্দন প্রস্তত করিতে ব্যবহৃত হয়। মাত্রা, ১—৫ মিনিম্।

২। ল্যাটিন্, স্পিরিটস্ ল্যাভাণ্ডিউলি ; ইংরাজী, স্পিরিট্ অব্ ল্যাভেণ্ডর্। ল্যাভেণ্ডর্ তৈল, ১ আং ; শোধিত সুরা, ৪৯ আং। দ্রব করিয়া লইবে। মাত্রা, ৩০—৬০ মিনিম্।

৩। ল্যাটিন্, টিংচ্যুরা ল্যাভেণ্ডিউলি কম্পজিটা ; ইংরাজী, কম্পৌণ্ড্ টিংচর্ অব্ ল্যাভেণ্ডর্। ল্যাভেণ্ডর্ তৈল, ১॥০ ড্রাম্ ; রোজ্‌মেরি তৈল, ১০ মিনিম্ ; দারুচিনি কুট্টিত, ১৫০ গ্রেণ্ ; জায়ফল কুট্টিত, ১৫০ গ্রেণ্ ; রক্তচন্দন কাষ্ঠ, ৩০০ গ্রেণ্ ; শোধিত সুরা, ২ পাইণ্ট্। তৈলদ্বয় ভিন্ন, অন্যান্য দ্রব্যকে সপ্তাহ পর্য্যন্ত সুরাতে ভিজাইয়া রাখিবে, পরে ছাঁকিয়া লইয়া উহাতে উভয় তৈল, দ্রব করিয়া অপর সুরা দ্বারা ২ পাইণ্ট পূর্ণ করিবে। মাত্রা, ॥০—২ ড্রাম্।

---

১৬শ গন্ধদ্রব্য।

## জম্বীরত্বক্।

ল্যাটিন।
লিমোনিস্ কর্টেক্স্।
(Limonis Cortex).
নং ১২।

ইংরাজী।
লেমন্ পীল্।
(Lemon Peel)



সাইট্রস্ লিমোনম্।

অর‍্যান্সিয়েসি জাতীয় সাইট্রস্ লিমোনম্ নামক বৃক্ষের ফলের ত্বক্। ত্বকের অভ্যন্তর প্রদেশস্থ শ্বেতাংশ পরিত্যাগ করিয়া ব্যবহার করা যায়। ইহার গাত্রে সুগন্ধ বায়ুতৈল পূর্ণ ক্ষুদ্র ক্ষুদ্র কোষ সকল আছে। ইহার ক্রিয়া আগ্নেয় ও উত্তেজক। সদ্গন্ধের নিমিত্ত অন্যান্য ঔষধ সহযোগে ব্যবহৃত হয়।

ফার্মাকোপিয়া মতে জম্বীরের পাক প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, টিংচ্যুরা লিমোনিস্; ইংরাজী, টিংচর্ অব্ লেমন্ পীল্; বাঙ্গালা, জম্বীরত্বকের অরিষ্ট সরস জম্বীরত্বক্, ২॥০ আং; পরীক্ষিত সুরা, ১ পাইণ্ট্। সপ্তাহ পর্য্যন্ত ভিজাইয়া নিঙ্গড়াইয়া ছাঁকিবে, পরে পরীক্ষিত সুরা দ্বারা ১ পাইণ্ট্ পূর্ণ করিবে। মাত্রা, ১—২ ড্রাম্।

২। ল্যাটিন্, ওলিয়ম্ লিমোনিস্; ইংরাজী, অয়েল্ অব্ লেমন্; বাঙ্গালা, জম্বীর তৈল। জম্বীরত্বক্কে নিষ্পীড়ন দ্বারা, অথবা, জলের সহিত চুয়াইয়া ইহা প্রস্তুত করা যায়। এই তৈল, বর্ণহীন, স্বচ্ছ, সদ্গন্ধযুক্ত, উৎপতিক্ত, সুরা-বীর্য্যে সম্পূর্ণ দ্রবণীয়। ক্রিয়া; উত্তেজক, বায়ুনাশক ও ঘর্ম্মকারক। সদ্গন্ধের নিমিত্ত অন্যান্য ঔষধ সহযোগে ব্যবহার করা যায়। মাত্রা, ১—৫ মিনিম্। ফার্ম্মাকোপিয়া মতে এরোমাটিক্ স্পিরিট্ অব্ এমোনিয়া এবং লিনিমেণ্টম্ পটাশিয়াই আইওডিডাই কম্ সেপোনি প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

সাইট্রস্ লিমেটা নামক জম্বীর বিশেষের ত্বক্ নিষ্পীড়ন করিয়া বা জলের সহিত চুয়াইয়া যে তৈল প্রস্তুত করা যায় তাহাকে ওলিয়ম্ বর্গেমাই বা অয়েল্ অব্ বর্গেমট্ কহে। সদ্গন্ধের নিমিত্ত ব্যবহৃত হয়। ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।

১৭শ গন্ধদ্রব্য।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ম্যাটিসি ফোলিয়া। | ম্যাটিকো লীব্স্। |
| (Maticæ Folia) | (Matico Læves) |

পাইপরেসি জাতীয় অর্ট্যাস্থি ইলঙ্গেটা নামক বৃক্ষের শুষ্ক পত্র। মার্কিন্ খণ্ডস্থ পীরু প্রদেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ২—৮ ইঞ্চ্ দীর্ঘ, ঊর্দ্ধ প্রদেশ শিরাময়; নিম্ন-প্রদেশ লোমশ; উষ্ণ ও ঈষৎ কষায় আস্বাদ; কাবাবচিনির ন্যায় গন্ধযুক্ত। ইহাতে বায়িতৈল, ম্যাটিসিন্ নামক তিক্তসার এবং ধূনা পাওয়া যায়।

ক্রিয়া। আভ্যন্তরিক প্রয়োগ করিলে শ্লৈষ্মিক ঝিল্লির উত্তেজন করে এবং কাবাবচিনির ন্যায়, প্রমেহ, শ্বেতপ্রদর এবং মূত্রাশয়ের বিবিধ রোগে প্রয়োগ করা যায়। এ ভিন্ন, রক্ত রোধার্থ ইহার বাহ্য প্রয়োগ উপকারক; কোন স্থান কাটিয়া তথা হইতে, বা জলৌকা দংশিত স্থান হইতে রক্তস্রাব হইলে, ইহার প্রয়োগ দ্বারা আশু রক্তরোধ হয়। ক্ষত স্থানে ইহার নিম্নপ্রদেশ লাগাইবে।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ইন্‌ফিউজম্ ম্যাটিসি; ইংরাজী, ইন্‌ফিউজন্ অব্ ম্যাটিকো। ম্যাটিকো ॥০ আং; ফুটিত পরিস্রুত জল, ১০ আং। আবৃত পাত্র মধ্যে অর্দ্ধ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—২ আং।

---

১৮শ গন্ধদ্রব্য।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| মেন্থা পিপরিটা। | পিপরমিণ্ট্। |
| (Mentha Piperita) | (Peppermint) |

লেবিয়েটি জাতীয় মেন্থা পিপরিটা নামক পুষ্পিত বৃক্ষ। পৃথিবীর চারিখণ্ডেই পাওয়া যায়।

ঔষধার্থ ইহার বায়িতৈল ব্যবহৃত হয়। ক্রিয়া, আগ্নেয়, উত্তেজক, বায়ুনাশক ও আক্ষেপনিবারক। উদরাধ্মান, আধ্মানশূল, বিবমিষা, এবং পাকাশয় ও অন্ত্রের আক্ষেপযুক্ত পীড়ায় ইহার বায়িতৈল দ্বারা যথেষ্ট উপকার প্রাপ্ত হওয়া যায়।

সূতিকাজ্বরে ডাং ডভ্ ইহাকে টার্পিন তৈল পরিবর্ত্তে ব্যবহার করিয়া সন্তোষ-জনক ফল প্রাপ্ত হইয়াছেন। তিনি, রোগ সাতিশয় প্রবল হইলে, ২৪ ঘণ্টায় বহু বারে ৩০—৪০ মিনিম্ মাত্রায় প্রয়োগ করেন।

মুখমণ্ডলের বায়ুশূল রোগে চৈনেরা সাধারণতঃ পিপমিণ্ট্ তৈল লেপন করিয়া থাকে।

ডাং এল্‌ফ্রেড্‌ রাইট্‌ পিপর্‌মিণ্ট্‌ তৈল গাউট্‌ রোগে প্রয়োগ করিয়া আশু ফল প্রাপ্ত হইয়াছেন।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্‌ ওলিয়ম্‌ মেন্থি পিপরিটি; ইংরাজী অয়েল্‌ অব্‌ পিপর্‌মিণ্ট্‌। সরস পুষ্প চুয়াইয়া প্রস্তুত করা যায়। ঈষৎ পীতবর্ণ; বিশেষ উগ্র সদ্গন্ধযুক্ত; আস্বাদ রুক্ষ, শেষে শীতল বোধ হয়। মাত্রা, ২—৫ মিনিম্‌।

২। ল্যাটিন্‌, স্পিরিটস্‌ মেন্থি পিপরিটি; ইংরাজী, স্পিরিট্‌ অব্‌ পিপর্‌মিণ্ট্‌ পিপর্‌মিণ্টের তৈল, ১ আং; শোধিত সুরা, ৪৯ আং। দ্রব করিয়া লইবে। মাত্রা, ২০—৬০ মিনিম্‌।

৩। ল্যাটিন্‌, একোয়া মেন্থি পিপরিটি; ইংরাজী, পিপর্‌মিণ্ট্‌ ওয়াটর্‌। পিপর্‌মিণ্টের তৈল, ১॥০ ড্রাম্‌; জল, ১॥০ গ্যালন্‌। ১ গ্যালন্‌ চুয়াইয়া লইবে। মাত্রা, ১—২ আং।

৪। ল্যাটিন্‌, এসেন্‌সিয়া মেন্থি পিপরিটি; ইংরাজী, এসেন্স্‌ অব্‌ পিপর্‌মিণ্ট। পিপর্‌মিণ্ট্‌ তৈল, ১ আং; শোধিত সুরা, ৪ আং। দ্রব করিয়া লইবে। মাত্রা, ১০—২০ মিনিম্‌।

---

১৯শ গন্ধদ্রব্য।

## পুদিনা।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| মেন্থা বিরিডিস্‌। | স্পিয়র্‌মিণ্ট্‌। |
| ( Mentha Viridis ) | ( Spearmint ) |

লেবিয়েটি মেন্থা বিরিডিস্‌ নামক পুষ্পিত বৃক্ষ। পৃথিবীর চারি খণ্ডেই জন্মে। ক্রিয়া, আগ্নেয়, উত্তেজক ও বায়ুনাশক। অন্যান্য ঔষধ সহযোগে ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্‌, ওলিয়ম্‌ মেন্থি বিরিডিস্‌; ইংরাজী, অয়েল্‌ অব্‌ স্পিয়র্‌মিণ্ট্‌; বাঙ্গালা, পুদিনার তৈল। পুদিনাকে জলের সহিত চুয়াইয়া প্রস্তুত করা যায়। মাত্রা, ১—৫ মিনিম্‌।

২। ল্যাটিন্‌, একোয়া মেন্থি বিরিডিস্‌; ইংরাজী স্পিয়র্‌মিণ্ট্‌ ওয়াটর্‌; বাঙ্গালা, পুদিনার জল। পুদিনার তৈল, ১॥০ ড্রাম্‌; জল, ১॥০ গ্যালন্‌। ১ গ্যালন্‌ চুয়াইয়া লইবে। মাত্রা, ১—২ আং।

---

২০শ গন্ধদ্রব্য।

## জায়ফল।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| মাইরিষ্টিকা। | নট্মেগ্। |
| (Myristica) | (Nutmeg) |

মাইরিষ্টিকেসি জাতীয় মাইরিষ্টিকা অফিসিনেলিস্ নামক বৃক্ষের বীজাভ্যন্তরীর শস্য। ভারত সমুদ্রস্থ মলক্কা উপদ্বীপে জন্মে; বঙ্গদেশে, বোর্নো এবং ম্যাডেগ্যাস্কর্ উপদ্বীপে এবং মার্কিন্ খণ্ডে ইহা রোপিত হইয়াছে।

স্বরূপ ও রাসায়নিক তত্ব। গোল বা অণ্ডাকার, হরিতকীর ন্যায়; পাটলবর্ণ; বাহ্য প্রদেশ সীতা দ্বারা জলাকারে চিহ্নিত; অভ্যন্তর রক্ত-ধূসর এবং ধূমলবর্ণ রেখা দ্বারা অঙ্কিত; বিশেষ সদ্গন্ধযুক্ত; রুক্ষ আস্বাদ। ইহা হইতে দুই প্রকার তৈল পাওয়া যায়; স্থায়ী ও বায়ি। জায়ফলকে নিষ্পীড়ন করিলে স্থায়ীতৈল নির্গত হয়। ইহাকে মাইরিস্টিসি এডেপ্স্ অর্থাৎ জায়ফলের বসা কহে। এই তৈল কমলালেবুর বর্ণ; ঘন; জায়ফলের ন্যায় সদ্গন্ধযুক্ত; স্ফুটিত সুরাবীর্য্যে এবং ইথরে দ্রবণীয়। জায়ফলকে চুয়াইলে অস্থায়ীতৈল পাওয়া যায়। ইহা বর্ণহীন বা ঈষৎ পীতবর্ণ, জায়ফলের ন্যায় গন্ধাস্বাদ যুক্ত। জায়ফলের উপরিস্থ আবরণ ঝিল্লিকে জৈত্র (ল্যাটিন্, মেশিস্; ইংরাজী, মেস্) কহে।

ক্রিয়া। আগ্নেয়, উত্তেজক, বায়ুনাশক ও আক্ষেপনিবারক। অধিক মাত্রায়, মাদক; শিরোঘূর্ণন, প্রলাপ ও অচৈতন্যাদি মাস্তিষ্ক উপদ্রব উপস্থিত করে।

নিষেধ। জ্বর, প্রদাহ ও মস্তিষ্কে রক্তাধিক্য থাকিলে অবিধেয়।

আময়িক প্রয়োগ। পুরাতন অতিসার রোগে ব্যবহৃত হয়। ডাং প্যারেরা কহেন যে, তিনি অহিফেণের পরিবর্ত্তে ইহা ব্যবহার করিয়াছেন।

উদরাধ্মান ও আধ্মানশূল রোগে ইহার তৈল প্রয়োগ করিলে প্রতিকার হয়।

দন্তক্ষতে, দন্ত-গহ্বর মধ্যে ইহার তৈল প্রয়োগ করিলে আশু যাতনা নিবারণ হয়।

পুরাতন বাতরোগে এবং পক্ষাঘাতে ইহার স্থায়ীতৈল সোপ্ লিনিমেণ্ট্ সহযোগে মর্দ্দন করিলে উপকার হয়।

জায়ফলের বা জৈত্রের মাত্রা, ৫ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত।

ফার্মাকোপিয়া মতে, কম্পৌণ্ড্ স্পিরিট্ অব্ আর্ম্মোরেসি, কম্পৌণ্ড্ টিংচর অব্ ল্যাভেণ্ডর্, এবং খদিরাদি চূর্ণ প্রস্তুত করিতে জায়ফল ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ওলিয়ম্ মাইরিষ্টিসি; ইংরাজী, ভলেটাইল্ অয়েল্ অব্ নট্মেগ্।

বাঙ্গালা, জায়ফলের বাষ্পিতৈল। জায়ফলকে জলের সহিত চুয়াইয়া প্রস্তুত করা যায়। মাত্রা, ১—৫ মিনিম্।

ফার্ম্মাকোপিয়া মতে, মুসর্ব্বর বটিকা এবং এরোমাটিক্ স্পিরিট্ অব্ এমোনিয়া প্রস্তুত করিতে জায়ফলের বাষ্পি তৈল ব্যবহৃত হয়।

২। ল্যাটিন্, ওলিয়ম্ মাইরিষ্টিসি এক্স্প্রেসম্; ইংরাজী, এক্স্প্রেসেড্ অয়েল্ অব্ নট্মেগ্; বাঙ্গালা, জায়ফলের নিষ্পীড়িত তৈল। জায়ফলকে নিষ্পীড়ন করিলে ইহা নির্গত হয়। ফার্ম্মাকোপিয়া মতে, উষ্ণ পলস্তা এবং পিচ্পলস্তা প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

৩। ল্যাটিন্, স্পিরিটস্ মাইরিষ্টিসি; ইংরাজী, স্পিরিট্ অব্ নট্মেগ্; বাঙ্গালা, জায়ফলের সুরা। জায়ফলের বাষ্পিতৈল, ১ আং; শোধিত সুরা, ৪৯ আং। দ্রব করিয়া লইবে। মাত্রা, ১০—৬০ মিনিম্।

---

## ২১শ গন্ধদ্রব্য।

### বেনার তৈল; খস্খস্ তৈল।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ওলিয়ম্ এণ্ড্রপোগাই। | গ্র্যাস্ অয়েল্। |
| (Oleum Andropogi) | (Grass Oil) |

(ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

গ্রামিনী জাতীয় এণ্ড্রপোগান্ সাইট্রেটম্, এণ্ড্রপোগান্ নার্ডস, এণ্ড্রপোগান্ পাচ্নোডিস্ আদি বিবিধ বেনার বাষ্পিতৈল। সরস তৃণ চুয়াইয়া তৈল প্রস্তুত করা যায়। উক্ত সকল প্রকার বেনা ভারতবর্ষে জন্মে।

স্বরূপ। ঈষৎ পীতবর্ণ, স্বচ্ছ, লেবুর ন্যায় সদ্গন্ধযুক্ত, উগ্র আস্বাদ।

ক্রিয়া। উত্তেজক, বায়ুনাশক, আক্ষেপনিবারক, ঘর্ম্মকারক। বাহ্য প্রয়োগে উগ্রতাসাধক।

আময়িক প্রয়োগ। আধ্মান এবং আধ্মানশূল রোগে এবং পাকাশয়ের উগ্রতাতে ইহা বিশেষ উপকার করে। বিসূচিকা রোগে বমননিবারণ এবং উত্তেজনার্থ ইহা মহোপযোগী। বাত এবং স্নায়ুশূল আদি রোগে ইহার বাহ্য প্রয়োগ দ্বারা উপকার হয়।

মাত্রা, ১—৫ মিনিম্।

---

২২শ গন্ধদ্রব্য।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ওলিয়ম্ ক্যাজুপটি। | অয়েল্ অব্ ক্যাজুপট্। |
| ( Oleum Cajuputi ) | ( Oil of Cajuput ) |

মর্টেসি জাতীয় মেলালুকা মাইনর্ নামক বৃক্ষের পত্র চুয়াইয়া এই বাষি তৈল প্রস্তুত করা যায়। মলক্কা উপদ্বীপে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। পীতমিশ্রিত হরিৎবর্ণ; তরল; স্বচ্ছ; উৎপতিষ্ণু; বড় এলাচ ও কর্পূরের ন্যায় গন্ধযুক্ত; উগ্র আস্বাদ, শেষে শীতল বোধ হয়।

ক্রিয়া। উত্তেজক, বায়ুনাশক, আক্ষেপনিবারক ও ঘর্ম্মকারক।

আময়িক প্রয়োগ। উদরাধ্মান ও আধ্মানশূল রোগে ইহা দ্বারা আশু প্রতিকার লাভ হয়। ৩—৫ মিনিম্ মাত্রায় বারংবার প্রয়োগ করিবে। ডাং গ্যারড্ এবং ব্যাল্ডর্ কহেন যে, ইহা প্রায় নিষ্ফল হয় না।

টাইফস্ ও টাইফএড্ জ্বর রোগে, উত্তেজনার্থ ব্যবহার করা যায়। বিসূচিকা রোগেও ইহা ব্যবহৃত হইয়াছে। হিষ্টিরিয়া রোগে ইহার আভ্যন্তরিক প্রয়োগ উপকারক। স্নায়বীয় শিরঃপীড়াতে ইহার আভ্যন্তরিক ও বাহ্য প্রয়োগ দ্বারা বিলক্ষণ উপকার হয়।

পুরাতন বাত ও গাউট্ রোগে, ইহার আভ্যন্তরিক ও বাহ্য প্রয়োগ দ্বারা বিলক্ষণ উপকার হয়। ৫—৬ মিনিম্ মাত্রায় সেবন করিবে এবং রোগস্থানে উত্তমরূপে মর্দ্দন করিবে।

দন্তক্ষতে দন্ত-গহ্বর মধ্যে এই তৈল ১ বিন্দু প্রয়োগ করিলে যন্ত্রণা নিবারণ হয়। পক্ষাঘাতগ্রস্ত অঙ্গে এবং কোন স্থান থেৎলাইয়া বা মচ্‌কাইয়া গেলে সেই স্থানে ইহা মর্দ্দন করিলে উপকার হয়।

চিল্‌ব্লেন্ রোগে ডাং রবার্টসন্ ক্যাজুপট্ তৈলের স্থানিক প্রয়োগ করিতে উপদেশ দেন। তিনি বলেন যে, অনেক সময়ে একবার মাত্র প্রয়োগেই রোগারোগ্য হয়।

কষ্টরজঃ ( ডিস্মেনোরিয়া ) রোগে বেদনা লাঘবার্থ ক্যাজুপট্ তৈল ব্যবহৃত হয়।

মাত্রা, ১ মিনিম্ হইতে ৫ মিনিম্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, স্পিরিটস্ ক্যাজুপটি, ইংরাজী, স্পিরিট্ অব্ ক্যাজুপট্। অয়েল্ অব্ ক্যাজুপট্, ১ আং; শোধিত সুরা, ৪৯ আং; দ্রব করিয়া লইবে। মাত্রা, ১০ মিনিম্—১ ড্রাম্।

---

## ২৩শ গন্ধদ্রব্য।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| পাইমেণ্টা। | পাইমেণ্টো। |
| ( Pimenta ) | ( Pimento ) |

ইহাকে সামান্যতঃ ইংরাজীতে অল্স্পাইস্ অর্থাৎ সর্ব্বগন্ধ কহে।

মর্টেসি জাতীয় ইউজীনিয়া পাইমেণ্টা নামক বৃক্ষের শুষ্ক অপক্ক ফল। ফল পক্কপ্রায় হইলে সংগ্রহ করিয়া সূর্য্যসন্তাপে শুষ্ক করিয়া লইতে হয়। জামেকা উপদ্বীপে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ক্ষুদ্র মটরের ন্যায় আকার; পাটলবর্ণ; বাহ্য প্রদেশ বন্ধুর; অগ্রভাগে শুষ্ক বৃন্তদল সংযুক্ত; অভ্যন্তরে পীতবর্ণ দুইটি বীজ সংলগ্ন থাকে। লবঙ্গ ও গোলমরীচের ন্যায় গন্ধ; লবঙ্গের ন্যায় উগ্র আস্বাদ। ইহাতে ব্যায়ি ও স্থায়ী দুই প্রকার তৈল এবং কিঞ্চিৎ ট্যানিন্ আছে।

ক্রিয়া। আগ্নেয়, উত্তেজক ও বায়ুনাশক। অন্যান্য ঔষধ সহযোগে, তাহার দুর্গন্ধনিবারণার্থ; বিরেচক সহযোগে, তাহার উগ্রতা নিবারণার্থ; বলকারক ঔষধ সহযোগে, তহার ক্রিয়া বর্দ্ধনার্থ ইহা ব্যবহার করা যায়।

চূর্ণের মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ৩০ গেণ্ পর্য্যন্ত।

### প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, একোয়া পাইমেণ্টি; ইংরাজী, পাইমেণ্টো ওয়াটর্। পাইমেণ্টো কুট্টিত, ১৪ আং; জল, ২ গ্যালন্। চুয়াইয়া লইবে। মাত্রা, ১—২ আং।

২। ল্যাটিন্, ওলিয়ম্ পাইমেণ্টি; ইংরাজী, অয়েল্ অব্ পাইমেণ্টো। পাইমেণ্টো চুয়াইয়া প্রস্তত করা যায়। মাত্রা, ১—৫ মিনিম্।

---

## ২৪শ গন্ধদ্রব্য।

## গোলমরীচ।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| পাইপর্ নাইগ্রম্। | ব্লাক্ পিপর্। |
| (Piper Nigrum) | (Black Pepper) |

পাইপরেসি জাতীয় পাইপর্ নাইগ্রম্ নামক বৃক্ষের শুষ্ক অপক্ক ফল। ভারত সমুদ্রস্থ উপদ্বীপে জন্মে। ওয়েষ্ট্ ইণ্ডীজ্ হইতেই বিলাতে অধিক আমদানি হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ক্ষুদ্র; গোল; বাহ্য প্রদেশে কৃষ্ণবর্ণ, কুঞ্চিত ত্বক্ দ্বারা আচ্ছাদিত; অভ্যন্তরিক বীজ ধূসরবর্ণ, বিশেষ সাক্ষায়ুক্ত, ঝাল আস্বাদ; ইহাতে পিপরীণ্ নামক দানাযুক্ত বীর্য্য, ব্যায়ি তৈল এবং উগ্র ধূনা আছে।

ক্রিয়া। অল্প মাত্রায়, আগ্নেয়, বায়ুনাশক ও উত্তেজক। ইহা দ্বারা ধমনী চঞ্চল হয় এবং চর্ম্মাদি যন্ত্রের ক্রিয়া বৃদ্ধি হয়। সরলান্ত্র, মূত্রযন্ত্র ও জননেন্দ্রিয়ের উপর ইহার ক্রিয়া বিশেষরূপে প্রকাশ পায়। অধিক মাত্রায়, পাকাশয় ও অন্ত্র মধ্যে প্রদাহ উপস্থিত করে। অপর, ইহার পর্য্যায়নিবারণ ক্রিয়াও আছে। বাহ্য প্রয়োগে উগ্রতা সাধক।

নিষেধ। অন্ত্র মধ্যে এবং সরলান্ত্রে প্রদাহ থাকিলে নিষিদ্ধ।

আময়িক প্রয়োগ। পর্য্যায় জ্বরে অনেক বিজ্ঞ চিকিৎসক ইহা ব্যবহার করিয়াছেন। ট্রিনিডাডবাসী ডাং হার্টেল্ কহেন যে, তথাকার পর্য্যায়জ্বরে ইহার বীর্য্য পিপরীণ্ বিশেষ ফলদায়ক।

দুর্ব্বলাবস্থায় এবং বৃদ্ধাবস্থায় অর্শরোগে এবং স্থানিক শিথিলতা বশতঃ সরলান্ত্র নির্গমন রোগে, গোলমরীচের খণ্ড, ১—২ ড্রাম্ মাত্রায় দীর্ঘকাল (৩।৪ মাস) সেবন করিলে উপকার হয়। তরুণ রোগে, প্রদাহ থাকিলে অবিধেয়। ইহা অন্ত্র মধ্যে সংযত হয়, অতএব মধ্যে মধ্যে মৃদু বিরেচন কর্ত্তব্য।

প্রমেহ রোগে, কাবাবচিনির পরিবর্ত্তে, কখন কখন ইহা ব্যবহার করা যায়।

তালুর শিথিলতা নিবারণার্থ ইহার ফাণ্টের কুল্য উপকারক। নিকটদৃষ্টি রোগে, ডাক্তার টর্ণবুল, ইহার উগ্র অরিষ্ট কপালে স্থানিক প্রয়োগ করিতে কহেন। টিনিয়া ক্যাপিটিস্ রোগে ইহার মলম (গোলমরীচ চূর্ণ ৪ আউন্স্; শূকরের বসা ১ পাউণ্ড্) অতি উত্তম স্থানিক প্রয়োগ।

গোলমরীচের চূর্ণের মাত্রা, ৫—২০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, কন্‌ফেক্সিয়ো পাইপরিস্; ইংরাজী, কন্‌ফেক্সন্ অব পিপর্; বাঙ্গালা, গোলমরীচের খণ্ড। গোলমরীচ সূক্ষ্মচূর্ণ, ২ আউন্স্; বিলাতী জীরা সূক্ষ্ম চূর্ণ, ৩ আউন্স্; শোধিত মধু, ১৫ আউন্স্। একত্র মর্দ্দন করিয়া লইবে। মাত্রা, ৩০ গ্রেণ্। ইহা ওয়ার্ডস্ পেষ্ট্ নামক প্রসিদ্ধ অর্শ রোগের ঔষধের অনুরূপ।

---

২৫শ গন্ধদ্রব্য।

জোয়ান।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| টাইকোটিস্ ফ্রক্‌টস্। | আজোয়েন্ ফ্রুট্। |
| (Ptychotis Fructus) | (Ajwain Fruit) |

(ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

অম্বেলিফেরি জাতীয় ক্যারম্ আজোয়েন্ নামক ওষধির ফল। আফ্রিকা এবং ভারতবর্ষে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। অতি ক্ষুদ্র ফল, অনুবীক্ষণ মুকুর দ্বারা দৃষ্টি করিলে গাত্র বন্ধুর বোধ হয়; উগ্র সদ্গন্ধযুক্ত, ঈষৎ তিক্ত এবং ঝাল আস্বাদ। ইহাতে বায়িতৈল আছে এবং এই তৈলই ইহার গন্ধাস্বাদের কারণ।

ক্রিয়া। উত্তেজক, বায়ুনাশক, আগ্নেয় এবং আক্ষেপনিবারক।

আময়িক প্রয়োগ। অজীর্ণ, আধ্মান, আধ্মান-শূল আদি রোগে মহোপকারক।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ওলিয়ম্ টাইকোটিস্; ইংরাজী, অয়েল্ অব্ আজোয়েন্ বা ওমম; বাঙ্গালা, জোয়ানের তৈল। ফল চুয়াইয়া প্রস্তুত করা যায়। সদ্য তৈল বর্ণহীন, কিন্তু ক্রমশঃ ঈষৎ পীতবর্ণ প্রাপ্ত হয়; গন্ধাস্বাদ ফলের ন্যায়; আপেক্ষিক ভার ০·৮৮। মাত্রা, ১—৫ মিনিম্।

২। ল্যাটিন্, একোয়া টাইকোটিস্; ইংরাজী, আজোয়েন্ বা ওমম্ ওয়াটর্; বাঙ্গালা, জোয়ানের জল বা আরক। জোয়ান কুট্টিত, ২০ আং; জল, ২ গ্যালন্। ১ গ্যালন্ চুয়াইয়া লইবে। মাত্রা, ১২ আং।

দুর্গন্ধযুক্ত এবং কদর্য্যাস্বাদ ঔষধের গন্ধাস্বাদ নিবারণের নিমিত্ত তৎসহযোগে প্রয়োজ্য। এরণ্ড তৈলের গন্ধাস্বাদ নিবারণের নিমিত্ত ইহা সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ।

---

২৬শ গন্ধদ্রব্য।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| রোজ্ম্যারিনস্। | রোজ্মেরি। |
| (Rosmarinus) | (Rosemary) |

লেবিয়েটি জাতীয় রোজ্ম্যারিনস্ অফিসিনেলিস্ নামক বৃক্ষের মঞ্জরী। দক্ষিণ ইউরোপ এবং এসিয়া মাইনর্ প্রদেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। সদ্গন্ধযুক্ত; উগ্র তিক্ত ও ঈষৎ কষায় আস্বাদ। ইহাতে বায়িতৈল, ট্যানিন্ ও তিক্তসার পাওয়া যায়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ওলিয়ম্ রোজ্ম্যারিনি; ইংরাজী, অয়েল্ অব্ রোজ্মেরি। রোজ্মেরির মঞ্জরীকে জলের সহিত চুয়াইয়া প্রস্তুত করা যায়। মাত্রা, ১ মিনিম হইতে ৫ মিনিম্ পর্য্যন্ত। ফার্ম্মাকোপিয়া মতে, কম্পোণ্ড্ টিংচর্ অব্ ল্যাভেণ্ডর্ এবং সাবানের মর্দ্দন প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

২। ল্যাটিন্, স্পিরিটস্ রোজ্ ম্যারিনি; ইংরাজী, স্পিরিট্ অব্ রোজ্মেরি। রোজ্মেরির তৈল, ১ আং; শোধিত সুরা, ৪৯ আং; দ্রব করিয়া লইবে। মাত্রা, ২০—৩০ মিনিম্।

রোজ্মেরির তৈল বা স্পিরিট্ টাক রোগে বিস্তর ব্যবহৃত হয়। স্থানিক প্রয়োগ করা যায়।

---

২৭শ গন্ধদ্রব্য।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| স্যাম্বিউসাই ফ্লোরিস্। | এল্ডার্ ফ্লোয়র্। |
| ( Sambuci Floris. ) | ( Elder Flower. ) |

ক্যাপ্রিফোলিয়েসি জাতীয় স্যাম্বিউকস্ নাইগ্রা নামক বৃক্ষের পুষ্প। বিলাতীয় বৃক্ষ।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। সরস পুষ্প শ্বেতবর্ণ, শুষ্ক হইলে পীতবর্ণ হয়; সদ্গন্ধযুক্ত, ঈষৎ তিক্ত আস্বাদ; ইহার গন্ধাস্বাদের মূল কারণ বায়ি তৈল।

ক্রিয়া। উত্তেজক এবং বায়ুনাশক; সদ্গন্ধের নিমিত্ত ইহার জল অন্যান্য ঔষধ সহযোগে ব্যবহৃত হয়। ইহার মূল এবং বক্কলের ক্রিয়া অতি বিরেচক, অধিক মাত্রায় বমনকারক। পূর্ব্বে, শোথ এবং উদরী আদি রোগে ব্যবহৃত হইত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, একোয়া স্যাম্বিউসাই; ইংরাজী, এল্ডার্ ফ্লোয়র্ ওয়াটর্। সরস পুষ্প, ১০ পৌং; জল ২ গ্যালন্। ১ গ্যালন্ চুয়াইয়া লইবে। মাত্রা, ১—২ আং।

---

২৮শ গন্ধদ্রব্য।

শুঠী।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| জিঞ্জিবর্। | জিঞ্জর্। |
| ( Zingiber ) | ( Ginger ) |

জিঞ্জিবরেসি জাতীয় জিঞ্জিবর্ অফিসিনেলিস্ নামক ওষধির শুষ্ক কন্দ। ভারতবর্ষ এবং মার্কিন্ খণ্ডে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ২—৪ ইঞ্চ্ দীর্ঘ; ঈষৎ পীতবর্ণ; সদ্গন্ধযুক্ত; ঝাল আস্বাদ। ইহাতে শুঠীর গন্ধাস্বাদযুক্ত, পীতবর্ণ, বায়িতৈল, ধূনা এবং শ্বেতসার পাওয়া যায়।

ক্রিয়া। আগ্নেয়, উত্তেজক ও বায়ুনাশক। অধিক মাত্রায় পাকাশয়ে উগ্রতা সাধন করে। চর্ব্বণ করিলে লালনিঃসরণ হয়। বাহ্য প্রয়োগে চর্ম্মে উগ্রতা সম্পাদন করে।

আময়িক প্রয়োগ। নিকটদৃষ্টি রোগে, ডাং টর্ণবুল কহেন যে, ইহার স্থানিক প্রয়োগ করিলে উপকার হয়। ইহার উগ্র অরিষ্ট (শুণ্ঠী ১ অংশ, পরীক্ষিত সুরা ২ অংশ) কপালে মর্দ্দন করিবে; তাহাতে পঞ্চম স্নায়ুযুগের শাখা সকল উত্তেজিত হওন বিধায়, কনীনিকার আকুঞ্চন শক্তি বৃদ্ধি হইয়া উপকার হয়।

উদরাধ্মান ও অধ্মানশূল রোগে শুণ্ঠীর অরিষ্ট উপকারক। অপর, বিরেচক ঔষধ সকলের উগ্রতা দমনার্থ তৎসহযোগে বিস্তর ব্যবহৃত হয়।

ডাং প্যারেরা কহেন যে, শিরঃপীড়াতে শুণ্ঠীর পলস্তা কপালে লাগাইলে উপকার হয়। দন্তবেদনাতে শুণ্ঠী চর্ব্বণ করিলে লালনিঃসরণ হইয়া উপকার হয়।

শুণ্ঠী চূর্ণের মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, টিংচ্যুরা জিঞ্জিবরিস্ ফর্টিয়র্; ইংরাজী, ষ্ট্রং টিংচর্ অব্ জিঞ্জর্; বাঙ্গালা, শুণ্ঠীর উগ্র অরিষ্ট। শুণ্ঠীচূর্ণ, ১০ আং; শোধিত সুরা, যথা-প্রয়োজন। শুণ্ঠীচূর্ণকে পার্কোলেসন্ যন্ত্র মধ্যে স্থাপন করিয়া ক্রমশঃ সুরা প্রয়োগ করিবে, যে পর্য্যন্ত না আধার ভাণ্ডে ১ পাইণ্ট্ পূর্ণ হয়। মাত্রা, ৫—২০ মিনিম্।

২। ল্যাটিন্, টিংচ্যুরা জিঞ্জিবরিস্; ইংরাজী, টিংচর্ অব্ জিঞ্জর্; বাঙ্গালা, শুণ্ঠীর অরিষ্ট। শুণ্ঠীচূর্ণ, ২॥০ আং; শোধিত সুরা, ১ পাইণ্ট্। পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ॥০—১ ড্রাম্।

৩। ল্যাটিন্, সিরপস্ জিঞ্জিবরিস্; ইংরাজী, সিরপ্ অব্ জিঞ্জর্; বাঙ্গালা, শুণ্ঠীর পাক। শুণ্ঠীর উগ্র অরিষ্ট, ৬ ড্রাম্; শর্করার পাক্, ১৯ আং। মিশ্রিত করিয়া লইবে। মাত্রা, ॥০—১ ড্রাম্।

চতুর্থ অধ্যায় সমাপ্ত।

# পঞ্চম অধ্যায়।

## অস্থায়ী উত্তেজক ঔষধ সমস্ত।

### ডিফিউজিবল্ ষ্টিমিউলেণ্টস্।

---

### ব্যাপ্ত উত্তেজক।

#### উত্তাপ।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ক্যালর্। | হীট্। |
| [Calor] | [Heat] |

ক্রিয়া। উত্তাপের ক্রিয়া তিন প্রকারে প্রকাশ পায়। ১, ভৌতিক; ২, রাসায়নিক; ৩, জীবানুগত।

১। ভৌতিক ক্রিয়া, প্রসারণ, বিগলন ও তপ্ত করণ।

২। রাসায়নিক ক্রিয়া, বিধানবিয়োগ।

৩। জীবনানুগত ক্রিয়া, সাক্ষাৎ সম্বন্ধে, উত্তেজন; পরম্পরা সম্বন্ধে, অবসাদন।

শরীরের কোন স্থানে উত্তাপ সংলগ্ন করিলে ঐ স্থানের কৈশিক নাড়ী এবং অন্যান্য বিধান প্রসারিত হয়, তাহাতে ঐ স্থান শিথিল, কোমল ও নমনার্হ হয়; এবং ঐ স্থানে রক্তের পরিমাণ ও রক্ত সঞ্চলনের বেগ বৃদ্ধি হয়। আর, ঐ স্থান দিয়া সঞ্চলিত রক্ত তাপস্পর্শে তপ্ত হইয়া শরীরের সর্ব্বত্র উত্তাপ লইয়া যায় এবং তদ্দ্বারা সমুদায় শারীরযন্ত্রের ক্রিয়া উত্তেজিত হয়। অপিচ, ঐ স্থানের স্নায়ু সকল উত্তাপ স্পর্শে উত্তেজিত হইয়া মস্তিষ্কাদি সমুদায় স্নায়ুমূলে উত্তেজনা বিস্তার করিয়া তাহাদিগকে উত্তেজিত করে। এইরূপে, ক্রমশঃ সমুদায় শরীর ও উত্তেজিত হয়; তখন, হৃৎপিণ্ডের স্পন্দন দ্রুত ও প্রবল; ধমনী বেগবতী; দ্রুত শ্বাস প্রশ্বাস; শরীরের উষ্ণতার বৃদ্ধি; স্রাবণ ক্রিয়ার আধিক্য ইত্যাদি ফল প্রকাশ পায়। যদি উত্তাপ অধিক কাল স্থায়ী হয়, অথবা তাহার পরিমাণ অধিক হয় তবে, শ্লৈষ্মিক ঝিল্লির ও মূত্রযন্ত্রের ক্রিয়ার হ্রাস হয়; কিন্তু তৎপরিবর্ত্তে, স্বেদজনন ও পিত্ত নিঃসরণের আধিক্য হয়। স্বেদজনন হইলে, ঐ স্বেদবায়ু দ্বারা উৎপাতিত হইয়া

শৈত্য উদ্ভব করে। এতদপেক্ষা অধিক উত্তাপ হইলে চর্ম্মের ক্রিয়ার হ্রাস হয়, সুতরাং চর্ম্ম শুষ্ক ও উষ্ণ হয় এবং যকৃতের ক্রিয়ার হ্রাস হওয়াতে রক্তাধিক্য হয়।

উত্তেজন ক্রিয়ার নিয়ম এই যে, ক্রিয়ান্তে উত্তেজনার পরিমাণানুসারে অবসাদন হয়। উত্তাপ দ্বারা উত্তেজনাও এই নিয়মাধীন। এই কারণ বশতঃ উষ্ণ জলে অধিকক্ষণ শরীর মগ্ন করিয়া রাখিলে অবসাদন ও দৌর্ব্বল্য হয়, এবং এই কারণ বশতঃ উষ্ণদেশবাসী লোকেরা অলস, দুর্ব্বল, শিথিল প্রকৃতি ও নিরধ্যবসায় হয়।

উত্তাপের উদ্দেশ্য। ১, রক্তসঞ্চলন ও শরীরের উত্তাপ বৃদ্ধিকরণ। এই উদ্দেশে বিসূচিকাদি রোগে হস্ত পদাদি শীতল হইলে, অগ্নিসন্তাপ দেওয়া যায়। ২, শরীরে রক্তের পরিমাণের সমতাকরণ। এই উদ্দেশে মস্তিকে রক্তাধিক্য হইলে, পদতলে উত্তাপ প্রয়োগ করা যায়, এবং আভ্যন্তরিক যন্ত্রাদিতে প্রদাহ হইলে, উষ্ণ জলে স্নান বা উষ্ণ জল স্বেদন ব্যবস্থা করা যায়। ৩, স্বেদজনন। এই উদ্দেশে, জ্বরে, মূত্রগ্রন্থি রোগে এবং বাত আদি রোগে উষ্ণ জল বা বাষ্প দ্বারা স্নান বিধান করা যায়। ৪, রজোনিঃসারণ। এই উদ্দেশে রজস্তম্ভ রোগে উষ্ণ কটিস্নান ব্যবস্থা করা যায়। ৫, শ্বাসযন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লি হইতে শ্লেষ্মানিঃসারণ। এই উদ্দেশে কাশের উগ্রতা ও শুষ্কতা থাকিলে উষ্ণ বাষ্প শ্বাস দ্বারা গ্রহণ করা যায়। ৬, পেশী আদি শারীর বিধানকে শিথিলকরণ; এই উদ্দেশে সন্ধিবিচ্যুতি এবং অন্ত্রবৃদ্ধি রোগে উষ্ণস্নান বিধান করা যায়। ৭, আক্ষেপনিবারণ। এই উদ্দেশে, ধনুষ্টঙ্কার, অন্ত্রশূল, পিত্তপ্রণালী মধ্যে অশ্মরী প্রবেশ ইত্যাদি রোগে উষ্ণস্নান প্রয়োগ করা যায়। ৮, প্রদাহ, আক্ষেপ ও স্নায়ুশূলজনিত বেদনানিবারণ। ৯, প্রদাহ দমন, বা প্রদাহ দমন না হইলে পূযজনন ও পূয নির্গতকরণ, বা প্রদাহাধিক্য বশতঃ কোন স্থান পচিলে ঐ পচা অংশ পৃথক্‌করণ। ১০, দাহন।

প্রয়োগরূপ।

শরীর দুই প্রকারে তপ্ত করা যাইতে পারে। ১, দেহজনিত উত্তাপ বৃদ্ধিকরণ বা আবদ্ধকরণ; ২, শরীরে উত্তাপ সংযোজন।

১। দেহজনিত উত্তাপ বৃদ্ধি করণার্থ, ব্যায়াম, ঘর্ষণ, উত্তেজন, ঘৃত, মাংস ও মদ্যাদি তাপজনক আহারাদির ব্যবস্থা করা যায়। দেহজনিত উত্তাপ আবদ্ধকরণার্থ, পক্ষজ, লোমজ, কীটজ আদি উষ্ণ বস্ত্র দ্বারা শরীর আচ্ছাদন করা যায়।

২। শরীরে উত্তাপ সংযোজন। সূর্য্য, অগ্নি বা অন্য কোন তপ্ত পদার্থের বিকীর্ণ তাপ দ্বারা ইহা সম্পাদিত হইতে পারে। অথবা তপ্ত দ্রব্য শরীরে সংস্পর্শ দ্বারা হইতে পারে; যথা, তপ্ত বায়ু, তপ্ত বালুকা, তপ্ত জলপূর্ণ বোতল, তপ্ত ইষ্টক আদি শুষ্ক উত্তাপ; উষ্ণ বাষ্প বা জলাদি আর্দ্রোত্তাপ।

চিকিৎসাতে উষ্ণ জল ও বাষ্প বিস্তর ব্যবহার করা যায়। অতএব ইহার বিষয় কিঞ্চিৎ বর্ণন করা যাইতেছে।

ক্রিয়া। বাষ্পের ক্রিয়া, ঘর্ম্মকারক, শিথিলকারক, বেদনানিবারক। শ্বাস দ্বারা গ্রহণ করিলে শ্বাসযন্ত্রের শ্লৈষ্মিক ঝিল্লিকে শিথিল ও আর্দ্র করিয়া কাশের উগ্রতা দমন করে এবং কফনিঃসারণ করে।

উষ্ণ জল দ্বারা বিস্তর কার্য্য সম্পাদিত হয়। ১০০ তাপাংশ পর্য্যন্ত তপ্ত জল পান করিলে বমন হয়। এ ভিন্ন, ইহা স্বেদজনক এবং তরলকারক হয়। বাহ্য প্রয়োগে, ইহা দ্বারা বেদনা নিবারণ, স্থানিক শিথিলতা সম্পাদন ও আক্ষেপনিবারণ হয়। ২১২ তাপাংশ পর্য্যন্ত তপ্ত জল দ্বারা প্রত্যুগ্রতা সাধন ও ফোস্কা উৎপাদন হয়। অপর, উষ্ণ জলে শরীর মগ্ন করিয়া রাখিলে, অর্থাৎ ওয়ার্ম্ বাথ্ লইলে প্রথমতঃ উত্তেজন হয়; সর্ব্ব শরীর উষ্ণ ও আরক্তিম, নাড়ী পুষ্ট ও চঞ্চল, শ্বাস প্রশ্বাস দ্রুত হইয়া উঠে, এবং কিয়ৎক্ষণ পরে মস্তকে ভার ও শিরোঘূর্ণন হইতে থাকে। তৎপরে ঘর্ম্ম হয়। এক্ষণে উত্তমরূপে শরীর মুছিয়া বস্ত্রাবৃত করিলে বিলক্ষণ ঘর্ম্ম নির্গত হয়, এবং সমুদায় শরীর শিথিল ও দুর্ব্বল হইয়া পড়ে।

আময়িক প্রয়োগ। টাইফস্ ও টাইফইড্ জ্বর রোগে এবং উৎকট অনুপর্য্যায় জ্বরের আরম্ভে, কখন কখন শরীর শীতল ও জীবনী-শক্তি এরূপ অবসন্ন হইয়া পড়ে যে, পুনরুত্তেজন কঠিন হয়, এবং হৃৎস্পন্দনের ক্ষীণতা প্রযুক্ত রক্ত সঞ্চলনের গতি মন্দ হইয়া যায়। ইহাতে আভ্যন্তরিক যন্ত্র সকলের শিরাতে রক্ত সংগ্রহ হয়। এমত অবস্থাতে ওয়ারম্ বাথ্ বিশেষ উপকার করে। ইহা দ্বারা স্নায়ুশক্তি উদ্দীপ্ত হয়, শ্বাস-গতি দ্রুত হয়, হৃৎপিণ্ড উত্তেজিত হওন বিধায় হৃৎস্পন্দন সবল হইয়া রক্ত সঞ্চালিত হইতে থাকে, এবং চর্ম্মাভিমুখে রক্তের বেগ সমাগত হওয়ায় আভ্যন্তরিক রক্ত সংগ্রহ নিবারণ হয়।

হাম ও বসন্তাদি রোগ চর্ম্ম হইতে বসিয়া গেলে, তাহাদিগকে পুনরায় প্রকাশ-করণার্থ উষ্ণ স্নান বিশেষ উপকারক।

পাকাশয় ডায়েফ্রাম্ আদির আক্ষেপ উপস্থিত হইলে উষ্ণ স্নান মহোপকারক। আক্ষিপ্ত পেশী সকলকে শিথিল করিয়া এবং চর্ম্মে প্রত্যুগ্রতা সাধন করিয়া উপকার করে।

আভ্যন্তরিক যন্ত্রাদি প্রদাহে প্রত্যুগ্রতা সাধক হইয়া উপকার করে। এইরূপে অন্ত্র প্রদাহ, অতিসার, ফুস্ ফুস্ প্রদাহাদি রোগে উপকার করে। পুরাতন গাউট্ ও বাত রোগে এবং পুরাতন পক্ষাঘাতে ইহা দ্বারা উপকার হয়।

অপর, উষ্ণ জল স্থানিক প্রয়োগ করিলে বিবিধ রোগের প্রতিকার হয়। যথা—

কণ্ঠনাল প্রদাহ (ক্রূপ্) রোগে, ডাং মেমান্ কহেন যে, যত উষ্ণ সহ্য হয়

তদ্রূপ জল দ্বারা কণ্ঠদেশে স্বেদ দিবে। অর্দ্ধ ঘণ্টা পর্য্যন্ত স্বেদ দিলে যদি কোন উপকার না হয় তবে ক্ষান্ত করিবে। রোগের প্রথমাবস্থায় এই প্রক্রিয়া করিলে প্রায় প্রতীকার লাভ হয়। স্বরযন্ত্র প্রদাহে এবং ল্যারিঞ্জিস্‌মস্ ষ্ট্রিডিউলস্ রোগেও এই প্রকার উষ্ণস্বেদ উপকার করে।

জ্বর রোগে শিরঃপীড়া নিবারণার্থ অত্যুষ্ণ জল মধ্যে জানু অবধি নিমগ্ন করিবে। ইহা দ্বারা আশু উপকার বোধ হয়। ডাং গ্রেবস্ কহেন যে, জ্বররোগে শিরঃ-পীড়াতে সম্মুখ কপাল ও পশ্চাৎ কপাল প্রদেশে উত্তমরূপে উষ্ণ জল স্বেদন দ্বারা যেরূপ উপকার হয় এরূপ আর কিছুতেই হয় না।

পুরাতন সিষ্টাইটিস্ রোগে, ১—২ আং মাত্রায় অল্পোষ্ণ জল মূত্রাশয় মধ্যে পিচকারি দ্বারা দিবসে ২—৩ বার দিলে বিলক্ষণ উপকার হয়। এই চিকিৎসা, বেঞ্জামিন্ ব্রোডির অনুমত।

মূত্রপ্রণালী মধ্যে অশ্মরী প্রবেশ করিলে যথেষ্ট পরিমাণে উষ্ণ জলের এনিমা প্রয়োগ করিবে এবং উষ্ণস্নান দিবে ইহাতে অনেক প্রতিকার হয়।

জরায়ুমুখের কাঠিন্য বশতঃ প্রসবকষ্ট হইলে, ডাং স্ক্যান্‌জোনাই যে, উপযুক্ত যন্ত্র দ্বারা জরায়ুমুখে উষ্ণ জলের স্রোত প্রবাহিত করিলে শীঘ্র জরায়ুমুখ শিথিল ও প্রসারিত হয়। ডাং টাইলর্ স্মিথ্ উষ্ণ জলের এনিমা ব্যবস্থা করেন।

বিবিধ বাহ্য প্রদাহে এবং ক্ষতাদিতে উষ্ণ জল প্রয়োগ দ্বারা বিস্তর উপকার হয়। লিণ্ট্ বা স্পঞ্জিয়া পিলাইন্ উষ্ণ জলে ভিজাইয়া প্রয়োগ করিবে। পচাক্ষতে উষ্ণ জল ধারা ( ইরিগেসন্ ) অপেক্ষা আশু প্রতিকার দায়ক উপায় প্রায় আর নাই।

---

## ২য় উত্তেজক।

## তাড়িত।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ইলেক্‌ট্রিসিটাস্। | ইলেক্‌ট্রিসিটী। |
| ( Electricitas ) | ( Electricity ) |

এই নৈসর্গিক শক্তি চতুর্ব্বিধরূপে ঔষধার্থ প্রয়োজিত হইয়া থাকে। ১, ইলেক্‌-ট্রিসিটি বায়্ ফ্রিক্‌সন্, অর্থাৎ ঘর্ষণোদ্ভূত তাড়িত। ২, কেমিকেল্ ইলেক্‌ট্রিসিটি, অর্থাৎ রাসায়নিক তাড়িত। ৩, ম্যাগ্‌নেটিক্ ইলেক্‌ট্রিসিটি অর্থাৎ চুম্বকীয় তাড়িত। ৪, কেমিকো-ম্যাগ্‌নেটিক্ ইলেক্‌ট্রিসিটি অর্থাৎ চুম্বকীয়-রাসায়নিক তাড়িত।

এই চারি প্রকার প্রয়োগ সম্পাদনার্থ চারি প্রকার যন্ত্র ব্যবহৃত হয়। তাহা-দের বিশেষ বর্ণন এস্থলে অসঙ্গত বিবেচনায় রহিত করা গেল। অপর, চর্ম্মের নিম্নস্থ পেশী ও স্নায়ু আদিতে ইলেক্‌ট্রিসিটি প্রয়োগ করণার্থ, তাড়িত যন্ত্রের উত্তর

কেন্দ্রের সহিত তীক্ষ্ণ লৌহশলাকা সংযোগ করিয়া, ঐ শলাকা দ্বারা চর্ম্ম ভেদ করণানন্তর অভিলষিত পেশী আদিতে প্রয়োগ করা যায়। এই প্রকরণকে ইলে-কট্রো-পঙ্ক্চর্ কহে।

ক্রিয়া। যে প্রকারেই প্রয়োজিত হউক, ইহার প্রধান ক্রিয়া উত্তেজক। এই উত্তেজনা শরীরের সর্ব্বত্র এককালে প্রকাশ পায় না, কিন্তু যে কোন শারীর যন্ত্রে বা শারীর বিধানে প্রয়োগ করা যায়, সেই বিধান বা সেই যন্ত্রকে উত্তেজিত করে। অপর, শারীর ক্রিয়ার মধ্যে স্পর্শানুভব ও পেশীসঞ্চলন ক্রিয়ার উপর ইহার ফল বিশেষরূপে প্রকাশ পায়।

তাড়িত শক্তি এক উপায় দ্বারা ব্যাপ্ত উত্তেজকের কার্য্য সম্পাদন করিতে পারে; কোন স্নায়ুমূলে এককালে অধিক পরিমাণে ইহা প্রয়োগ করিলে ঐ উত্তেজনা স্নায়ু দ্বারা ব্যাপ্ত হইয়া শরীরের সর্ব্বত্র কার্য্য করিতে পারে। অপর, তাড়িত শক্তি অধিক পরিমাণে অথবা দীর্ঘকাল কোন স্থানে প্রয়োগ করিলে, ঐ স্থানিক জীবনী শক্তি, উত্তেজনার আধিক্য প্রযুক্ত অভিভূত হইয়া অবসন্নাবস্থা প্রাপ্ত হয়।

অত্যন্ত অধিক পরিমাণে একস্থানে প্রয়োগ করিলে ইহা দাহক শক্তি প্রকাশ করে।

মেট্যুসি কহেন যে, স্নায়ুমণ্ডল অপেক্ষা স্নায়ুর উপর তাড়িতের ক্রিয়া অধিক এবং এতদপেক্ষা পেশী সকলের উপর ইহার ক্রিয়া চতুর্গুণ।

চৈতন্যবিধায়ক স্নায়ুর উপর তাড়িতের ক্রিয়া উত্তেজক। প্রত্যেক স্নায়ুর ক্রিয়া বিশেষরূপে উত্তেজিত হয়। গাষ্টেটরি বা স্বাদেন্দ্রিয়ের স্নায়ুতে তাড়িত প্রয়োগ করিলে জিহ্বায় কোন বিশেষ আস্বাদ, ঘ্রাণেন্দ্রিয়ে বিশেষ গন্ধ ইত্যাদি অনুভূত হয়।

সঞ্চালক স্নায়ুতে তাড়িত প্রয়োগ করিলে, সেই স্নায়ু যে সকল পেশীর সঞ্চা-লন বিধান করে, তাহারা কুঞ্চিত হয়। মাদক দ্রব্য দ্বারা বিষাক্ত হইলে বা স্নায়ু-মূল হইতে স্নায়ুর ছেদ, পেশী ও স্নায়ুর যে স্থান উত্তেজিত করা যায় স্নায়ুর তন্ম-ধ্যস্থ কোন স্থান বন্ধন করিলে বা অনবরত এক স্নায়ু উত্তেজিত করিলে তাড়িত ক্রিয়া একেবারে নষ্ট হয়।

তাড়িত দ্বারা পেশী সকল উত্তেজিত হয়। তাড়িত স্রাবণযন্ত্রের উপর কোন ক্রিয়াই প্রকাশ করে না, কিন্তু কেহ কেহ বিবেচনা করেন যে, স্নায়ুমণ্ডল উত্তেজিত হওয়ায় স্রাবণযন্ত্রও উত্তেজিত হয়।

কার্ডিএক্ স্নায়ু তাড়িত দ্বারা উত্তেজিত করিলে হৃৎপিণ্ড সঙ্কুচিত হয়; কিন্তু রক্তসঞ্চালক নাড়ী সকলের কোন বৈলক্ষণ্য লক্ষিত হয় না।

এ ভিন্ন, তাড়িতের রাসায়নিক শক্তি ও চিকিৎসার্থ প্রয়োজিত হইতে পারে।

উপর্য্যুক্ত ক্রিয়া সকল প্রভাবে তাড়িত দ্বারা নিম্নলিখিত কয়েকটি উদ্দেশ্য সম্পাদিত হইতে পারে।

১। কোন শারীর ক্রিয়া বা যন্ত্র নিস্তেজ হইলে তাড়িত দ্বারা তাহা সমুত্তেজিত হইতে পারে।

২। স্পর্শানুভব শক্তি বা পেশী সঞ্চালন শক্তির হ্রাস বা লোপ হইলে, অথবা, চক্ষু, কর্ণাদি জ্ঞানেন্দ্রিয়ের ক্ষীণতা হইলে তাড়িত দ্বারা উদ্দীপ্ত করা যাইতে পারে।

৩। শ্বাসরোধ, মূর্চ্ছা, মাদক দ্রব্যাদি সেবন বশতঃ জীবনী-শক্তি অবসন্ন হইলে, তাহা উত্তেজিত করিবার নিমিত্ত তাড়িত শক্তি ব্যবহার করা যাইতে পারে।

৪। স্নায়ু-শূল ও ধনুষ্টঙ্কারাদি রোগজনিত বিশৃঙ্খল ও অপ্রাকৃত স্পর্শানুভব ও পেশী সঙ্কোচন, তাড়িত শক্তি দ্বারা সাম্য করা যাইতে পারে।

৫। চর্ম্মোপরি ইহার দাহক ক্রিয়া প্রকাশ করিয়া আভ্যন্তরিক প্রদাহাদিতে প্রত্যুগ্রতা সাধন করা যাইতে পারে।

৬। তাড়িত দ্বারা শরীরের স্বাভাবিক বিনাশ ক্রিয়া সমুত্তেজন দ্বারা পরম্পরা সম্বন্ধে শোষণ ক্রিয়ার বৃদ্ধি করিলে, অসঙ্গত পোষণের ফল অর্ব্বুদাদি শোষিত হইতে পারে।

৭। তাড়িতের রাসায়নিক ক্রিয়া দ্বারা, ধমন্যর্ব্বুদমধ্যস্থ রক্ত সংযত, মূত্রাশয় মধ্যস্থ অশ্মরী দ্রব এবং শরীর-প্রবিষ্ট ধাবত বিষ নির্গত করা যাইতে পারে।

আময়িক প্রয়োগ। পক্ষাঘাত রোগে ইহা বিশেষ উপকারক। যদ্যপি রোগ স্থানিক হয়, কিন্তু ঐ স্থানিক বিধানের কোন হানি না হইয়া থাকে; অথবা, যদ্যপি কেবল স্নায়ুমূলের দৌর্ব্বল্য বা অবসাদনজনিত পক্ষাঘাত হয়; অথবা, স্নায়ু-মূলস্থ বা স্নায়ুশাখাস্থ প্রদাহাদি, রোগের মূল কারণ, সম্পূর্ণ তিরোহিত হইয়া থাকে; তাহা হইলে ইলেক্‌ট্রিসিটি দ্বারা বিস্তর উপকার সম্ভাবনা। স্থানিক উত্তেজন বা ঐ স্থানের স্নায়ু বা তৎসংযুক্ত স্নায়ুমূলের উত্তেজন দ্বারা উপকার করে। স্নায়ুমূলে বা ব্যবহিত স্নায়ুতে রক্তাধিক্য বা প্রদাহ থাকিলে ইহা দ্বারা উপকার না হইয়া বরঞ্চ অপকারই সম্ভব।

মস্তিষ্ক মধ্যে রক্ত নিঃসরণ বশতঃ অর্দ্ধাঙ্গ হইলে, ৭।৮ মাস পর্য্যন্ত ইহা অপ্রয়োজ্য। যখন এমত নিশ্চিত হইবে যে, নিঃসৃত রক্ত সম্পূর্ণ শোষিত হইয়াছে এবং প্রদাহ সম্পূর্ণ তিরোহিত হইয়াছে, তখন ইহা ব্যবস্থা করিবে। যদি পেশী সকলের স্থায়ী আক্ষেপ থাকে; তবে ইলেক্‌ট্রিসিটি নিষিদ্ধ; কারণ, মস্তিষ্কে প্রদাহ বা কোমলত্ব থাকিলে এই আক্ষেপ তাহার একটি প্রধান লক্ষণ।

কশেরুকামজ্জার আঘাত লাগিলে যে পক্ষাঘাত হয়, তাহা যদি কশেরুকামজ্জা

সম্পূর্ণ সুস্থাবস্থা প্রাপ্ত হইবার পরও থাকে, তবে তাড়িত প্রয়োগ করিলে উপকার হয়। মজ্জাবিধান নষ্ট হইয়া পক্ষাঘাত হইলে তাড়িত দ্বারা কোন ফলোদয় হয় না।

পক্ষাঘাত রোগ, মস্তিষ্ক রোগজনিত কি কশেরুকামজ্জের রোগ সম্ভূত, তাহা নির্ণয় করণোপায় এস্থলে সংক্ষেপে কহা যাইতেছে। মস্তিষ্ক রোগজনিত পক্ষাঘাত প্রায় পার্শ্বার্দ্ধাঙ্গ (হেমিপ্লিজিয়া) রূপে প্রকাশ পায়, কশেরুকামজ্জের রোগজনিত হইলে অধোঽর্দ্ধাঙ্গ (প্যারাপ্লীজিয়া) রূপ প্রাপ্ত হয়। এ ভিন্ন, মস্তিষ্ক রোগ; বাত রোগ, অথবা পেশী সকলের স্নৈহিক নিকৃষ্টতা জনিত পক্ষাঘাত হইলে ইলেক্‌ট্রিসিটী দ্বারা অবশাঙ্গের পেশী সকল সঙ্কুচিত হয়, কিন্তু কশেরুকামজ্জের রোগজনিত, বা ব্যবহিত স্নায়ুরোগজনিত বা সীস-ধাতুজনিত পক্ষাঘাত হইলে পেশী সকল নিস্পন্দ থাকে।

অপর, ব্যবহিত স্নায়ুতে আঘাত প্রাপ্ত হইলে যে পক্ষাঘাত হয়, যদি স্নায়ু আঘাত হইতে সম্পূর্ণ সুস্থাবস্থা প্রাপ্ত হইবার পরও সে পক্ষাঘাত থাকে, তবে ইলেক্‌ট্রিসিটী দ্বারা বিলক্ষণ উপকার হয়।

হিষ্টিরিয়া জনিত এবং বাত জনিত পক্ষাঘাত রোগে ইহা বিশেষ উপকারক। অপর, স্থানিক পক্ষাঘাত রোগে এবং পেশী সকলের স্নৈহিক নিকৃষ্টতা বশতঃ পক্ষাঘাত হইলে ইহা দ্বারা বিলক্ষণ উপকার হয়। সীসপক্ষাঘাত রোগে যদ্যপি পেশী সকল ইলেক্‌ট্রিসিটী দ্বারা সঙ্কুচিত হয়, তবে ইহা দ্বারা রোগের আশু প্রতিকার হয়। কিন্তু যদি সঙ্কোচন শক্তি লোপ হইয়া থাকে এবং পেশী সকল শীর্ণ হইয়া থাকে, তবে ইলেক্‌ট্রিসিটী দ্বারা উপকার হয় বটে, কিন্তু, অধিক বিলম্বে হয়। অপর, বজ্রাঘাতজনিত পক্ষাঘাতে ও ইহা উপকারক।

স্নায়বীয় বমনে ডাং সেমোলা তাড়িতের বিস্তর প্রশংসা করেন। তিনি বলেন যে, ইহা যে কেবল এই রোগ আরোগ্যার্থ অব্যর্থ ঔষধ এমত নহে, রোগ নিরূপণের পক্ষে ইহা একটি মহৎ উপায়। যদি বমন, পাকাশয়ের কোন আময়িক ক্রিয়াজনিত, অথবা ক্রমি বা পুরাতন জরায়বীয় পীড়া উদ্ভূত স্নায়ুর প্রত্যাবর্ত্তন ক্রিয়াজনিত, নির্দ্দেশ করা দুরূহ হয়, তাহা হইলে একবার মাত্র তাড়িৎ প্রয়োগ করিলে সে বিষয় স্থির করা যায়। বমন বিশুদ্ধ স্নায়বীয় হইলে একবার তাড়িত প্রয়োগেই তাহা দমন হয়, ও উদরে আহার স্থায়ী হয়।

মূত্রাশয়ের পক্ষাঘাত রোগে ইলেক্‌ট্রিসিটি প্রয়োজ্য। কিন্তু, এক বিষয়ে সতর্ক হওয়া আবশ্যক। উদরপ্রদেশীয় পেশী সকলের পক্ষাঘাত বশতঃ প্রস্রাব বদ্ধ হইলে, অর্থাৎ প্রস্রাব ত্যাগ করিবার ক্ষমতা না থাকিলে, উদর প্রদেশীয় পেশীতেই ইলেক্‌ট্রিসিটি বিধেয়। মূত্রাশয়ের পেশীর বৃতীতে পক্ষাঘাত বশতঃ প্রস্রাব বদ্ধ হইলে, মূত্রাশয় মধ্যে প্রয়োজ্য। এ ভিন্ন, কচিৎ এরূপ হয় যে, মূত্রাশয়স্থ শ্লৈষ্মিক

ঝিল্লির স্পর্শানুভব লোপ হইয়া প্রস্রাব বন্ধ হয়, অর্থাৎ মূত্রাশয় মধ্যে প্রস্রাব সংগ্রহ হইলে রোগী জানিতে পারে না, এমত স্থলে মুত্রাশয়স্থ শ্লৈষ্মিক ঝিল্লিতেই ইলেক্‌ট্রিসিটি প্রয়োগ করিবে।

অপর ধ্বজভঙ্গ রোগেও ইলেক্‌ট্রিসিটি দ্বারা উপকার হয়। লিঙ্গে প্রয়োগ করিবে অথবা লিঙ্গনাল বা গুহ্যদ্বার দিয়া শুক্রকোষে (বেসিকিউলি সমিনেলিস্) প্রয়োগ করিবে।

মলদ্বারস্থ অবরোধ(স্ফিঙ্ক্‌টর্) পেশী পক্ষাঘাত বশতঃ সরলান্ত্র নির্গমন রোগে ইলেক্‌ট্রিসিটি দ্বারা আশু প্রতিকার হয়। সরলান্ত্র এবং মলদ্বারস্থ অবরোধক পেশীর পক্ষাঘাত বশতঃ কোষ্ঠবদ্ধ হইলে সরলান্ত্র মধ্যে ইলেক্‌ট্রিসিটি প্রয়োগ করিলে আরোগ্য হয়।

স্বরযন্ত্রে পক্ষাঘাত হইয়া স্বরভঙ্গ বা স্বরলোপ হইলে ইলেক্‌ট্রিসিটি বিধেয়।

অপর, চর্ম্ম, চক্ষু, কর্ণ, নাসিকা ও জিহ্বা, এই পঞ্চ জ্ঞানেন্দ্রিয়ের কার্য্য ক্ষীণ বা লোপ হইলে, (যদ্যপি ইহা স্নায়ুবিধানের বিকার বশতঃ না হইয়া থাকে) ইলেক্‌ট্রিসিটি প্রয়োজ্য।

অপর, শরীরের দৌর্ব্বল্য, ও অবসাদনজনিত বিবিধ রোগে ইলেক্‌ট্রিসিটি প্রয়োগ করা যায়। যথা—

অহিফেণাদি মাদক দ্রব্য দ্বারা বিষাক্ত হইয়া শ্বাসরোধ (এস্ফিক্‌সিয়া) হওনের উপক্রম হইলে, অথবা জলমগ্ন হওন বিধায় শ্বাসরোধ হইলে, কৃত্রিম শ্বাস প্রশ্বাস সংস্থাপনার্থ ইলেক্‌ট্রিসিটি প্রয়োগ করা যায়। কণ্ঠদেশের উভয় পার্শ্বে স্কেলীনস্ এণ্টাইকস্ পেশীর সম্মুখে ফ্রিনিক্ স্নায়ুতে প্রয়োগ করিবে। প্রয়োগ করিবামাত্র অধঃপর্শুকা সকল এবং উদর প্রদেশীয় বৃতি উত্থিত হয়, সুতরাং ফুস্‌ফুস্ মধ্যে বায়ু প্রবেশ করে; কণ্ডক্‌টর্, উঠাইয়া লইলে পর্শুকা সকল এবং উদরবৃতি পড়িয়া যায়, সুতরাং ফুস্‌ফুস্ হইতে বায়ু নির্গত হয়। এইরূপে শ্বাসক্রিয়ার অনুকরণ হয়।

মূর্চ্ছাবস্থায় হৃৎপিণ্ড উত্তেজনার্থ ইলেক্‌ট্রিসিটি প্রয়োগ করা যায়।

বিবিধ স্রাবণক্রিয়া বর্দ্ধনার্থ ইলেক্‌ট্রিসিটি প্রয়োজ্য। যথা,—স্তনে প্রয়োগ করিলে দুগ্ধ নিঃসরণ হয়। রজস্তম্ভ হইলে জরায়ুতে প্রয়োগ করিলে রজোনিঃসরণ হয়, ডাং গোল্‌ডিং বার্ড্ কহেন যে, তিনি কখন ইহাকে নিষ্ফল হইতে দেখেন নাই।

প্রসবের পূর্ব্বে বা প্রসবান্তে রক্তস্রাব হইলে ইহা দ্বারা জরায়ু সঙ্কোচন হইয়া রক্তরোধ হয়, এ ভিন্ন, জরায়ুর ক্ষীণতা বশতঃ প্রসব বিলম্ব হইলে ইহা দ্বারা জরায়ু সঙ্কোচন বৃদ্ধি হইয়া শীঘ্র প্রসব হয়। তাড়িত যন্ত্রের এক কেন্দ্র জরায়ুমুখে সংলগ্ন করিবে এবং অপর কেন্দ্র উদরে প্রয়োগ করিবে। এই চিকিৎসা, ডাং র‍্যাড্‌ফোর্ড, অধ্যাপক সিম্প্‌সন্ এবং ডাং ম্যাকেঞ্জীর অনুমত।

অন্ত্রের ক্ষীণতা বশতঃ কোষ্ঠবদ্ধ হইলে ইলেক্ট্রিসিটি দ্বারা উপকার হয়। ডাং কমিন্ কহেন যে, ইহা প্রায় নিষ্ফল হয় না। যন্ত্রের এক কেন্দ্র গুহ্য মধ্যে প্রবেশ করাইবে অপর কেন্দ্র উদর প্রদেশে দিবে।

ইলেক্ট্রিসিটি দ্বারা উত্তেজিত করিয়া পুরাতন ক্ষতের প্রতিকার করা যাইতে পারে। বিবিধ স্নায়ুশূল রোগে এবং বাতরোগে ইলেক্ট্রিসিটি ব্যবহৃত হয়। যথা—টিক্‌ডলরু, সায়েটিকা, এঞ্জাইনা পেক্টরিস্ ইত্যাদি। টিক্‌ডলরু এবং সায়েটিকা রোগে কখন কখন ইলেক্‌ট্রো-পঙ্ক্‌চর্ বিধান করা যায়।

সীস-শূল রোগে উদর প্রদেশে ইলেক্ট্রিসিটি প্রয়োগ করিলে আশু প্রতিকার লাভ হয়। পুরাতন বাত রোগে, ইহা দ্বারা বিস্তর উপকার হয়, কিন্তু তরুণ রোগে কোন উপকার হয় না, বরঞ্চ অপকার সম্ভাবনা।

বিবিধ আক্ষেপজনক রোগে ইহা বিধান করা যায়। যথা—হিষ্টিরিয়া, কোরিয়া, মৃগী, শ্বাশকাস ইত্যাদি।

নানা প্রকার অর্ব্বুদাদি শোষণের নিমিত্ত ইহা ব্যবহৃত হয়। বিধান বিবর্দ্ধন-জনিত, বাত জনিত, স্ক্রুফিউলা জনিত, পুরাতন প্রদাহ জনিত বা আভিঘাতিক অর্ব্বুদ ইত্যাদি সকল প্রকারেই ইহা প্রয়োজ্য। ইহা দ্বারা স্থানিক বিনাশ ক্রিয়া বৃদ্ধি হইয়া পরস্পরিতরূপে শোষণ ক্রিয়া বৃদ্ধি পায়; এইরূপে অর্ব্বুদ শোষিত হয়। অথবা ইহা কেবল উত্তেজক হইয়া অর্ব্বুদাদিতে শীঘ্র পূয জন্মাইয়া দেয়।

অপর, ইহার রাসায়নিক ক্রিয়া দ্বারা ধমন্যর্ব্বুদ (এনিউরিজম্) মধ্যস্থ রক্ত সংযত করা যায়। এই উদ্দেশে ইলেক্‌ট্রো-পঙ্কচর্ বিধেয়। ব্যারিকোজ্‌বেন্ মধ্যস্থ রক্ত সংযমনার্থ ও ব্যবহার করা যায়। এ ভিন্ন, অশ্মরী দ্রব করণার্থ এবং শরীর হইতে ধাবত বিষ নির্গত করণার্থও প্রয়োগ করা হইয়াছে।

ইহা দ্বারা স্থানিক স্পর্শানুভব লোপ করিয়া অক্লেশে দন্তোৎপাটন করা যাইতে পারে।

---

## ধামনিক উত্তেজক সমস্ত।

### ৩য় উত্তেজক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| এমোনি কার্বনাস্। | কার্বনেট্ অব্ এমোনিয়া। |
| ( Ammoniæ Carbonas ) | ( Carbonate of Ammonia ) |

প্রতিসংজ্ঞা। এমোনি সেস্কুই কার্বনাস্; সেস্কুই কার্বনেট্ অব্ এমোনিয়া।

প্রস্তুত করণ। নিশাদল (হাইড্রোক্লোরেট্ অব্ এমোনিয়া) এবং খটিকা একত্র মিশ্রিত করিয়া উর্দ্ধপাতন করিলে ইহা প্রস্তুত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঈষৎ স্বচ্ছ, দানাযুক্ত পিণ্ডাকার; এমোনিয়ার ন্যায় গন্ধযুক্ত; তীক্ষ্ণ আস্বাদ; উৎপতিষ্ণু; জলে দ্রবণীয়; সুরাতে অপেক্ষাকৃত অল্প দ্রব হয়; বিবিধ দ্রাবক ও অম্লে উচ্ছলিত হইয়া দ্রব হয়। অগ্নিসন্তাপে সম্পূর্ণ উড়িয়া যায়। রাসায়নিক উপাদান, এমোনিয়া, দুই অংশ; কার্ব্বনিক্ এসিড্ বায়ু, ৩ অংশ।

অসম্মিলন। দ্রাবক; এমোনিয়া ভিন্ন ক্ষার, টার্ট্রেট্ ভিন্ন সমুদায় লৌহঘটিত লবণ, সীস-শর্করা; কেলোমেল্; করোসিব্ সব্লিমেট্; ফট্‌কিরি ইত্যাদি।

ক্রিয়া। উত্তেজক, অম্লনাশক, বমনকারক, আক্ষেপনিবারক, স্বেদজনক, কফনিঃসারক। কিছুকাল সেবন করিলে রক্ত, ঘনীভূত ফাইব্রীন্ ও গাঢ় শ্লেষ্মাদি তরল করে। ইহার উত্তেজন ক্রিয়া রক্ত সঞ্চালক যন্ত্রের উপর বিশেষরূপে প্রকাশ পায় এবং শীঘ্রই পর্য্যবসিত হয়। অধিক মাত্রায় সেবন করিলে পাকাশয় ও অন্ত্র মধ্যে প্রদাহ এবং আক্ষেপ উপস্থিত করে। ইহা দ্বারা বিষাক্ত হইলে বিষনাশার্থ ঔদ্ভিজ্জ অম্ল প্রয়োগ করিবে।

আময়িক প্রয়োগ। অজীর্ণ বশতঃ পাকাশয়ে অম্ল, বুকজ্বালা এবং অম্লজনিত উদরাধ্মান হইলে কার্ব্বনেট্ অব্ এমোনিয়া অম্লনাশক হইয়া উপকার করে। ৫ গ্রেণ্—১০ গ্রেণ্ মাত্রায়, ঔদ্ভিজ্জ তিক্ত বা গন্ধদ্রব্যের জলের সহিত প্রয়োগ করিবে।

টাইফস্ ও টাইফএড্ জ্বররোগে, বসন্ত ও এরিসিপেলাসাদি রোগে জীবনী-শক্তি অবসন্ন হইলে উত্তেজনার্থ ইহা মহোপকারক। বার্ক ও আসব সহযোগে প্রয়োজ্য।

কাঙ্ক্রম্ওরিস্ এবং অন্যান্য পচিত ক্ষতে জীবনী-শক্তি উন্নত রাখিবার নিমিত্ত বার্ক্ ও আসব সহযোগে প্রয়োগ করা যায়। এতৎ সহযোগে পুষ্টিকর আহার এবং স্থানিক দাহক প্রয়োগ করিবে।

পুরাতন ব্রঙ্কাইটিস্ রোগে রোগী দুর্ব্বল হইলে, বমন করাইবার নিমিত্ত ৩০—৪০ গ্রেণ্ মাত্রায় কার্বনেট্ অব্ এমোনিয়া ব্যবস্থা করিবে। এ ভিন্ন, ৫—১০ গ্রেণ্ মাত্রায়, সেনেগা এবং কর্পূরাদি অরিষ্ট সহযোগে প্রয়োজ্য। উত্তেজক ও কফঃনিসারক হইয়া উপকার করে। ফুস্ফুস্ প্রদাহের উগ্রতা হ্রাস হইবার পর কার্বনেট্ অব্ এমোনিয়া, ৫—১০ গ্রেণ্ মাত্রায় রোগীর অবস্থা বিবেচনা করিয়া ১—২ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে। সেনেগা ও লোবিলিয়া সহযোগে প্রয়োজ্য। কফনিঃসারক ও উত্তেজক হইয়া এবং প্রদাহজনিত নিঃসৃত ঘনীভূত শ্লেষ্মা এবং ঘনীভূত ফাইব্রিনাদি তরল করিয়া উপকার করে।

মধুমেহ রোগে, ৫—১০ গ্রেণ্ মাত্রায়, ঔদ্ভিজ্জ তিক্ত ও কিঞ্চিৎ অহিফেনের অরিষ্ট সহযোগে ৬ ঘণ্টা অন্তর ব্যবস্থা করিলে উপকার হয়। এতৎ সহযোগে

মাংসাহার বিধান করিবে, এবং শ্বেতসার ও শর্করা সংযুক্ত দ্রব্য নিষেধ করিবে। এই চিকিৎসা ডাং বার্লো সাহেবের অনুমত।

হৃৎপিণ্ড রোগ বশতঃ শ্বাসকাশ রোগে, ডাং হোপ্ কহেন যে, ১০—১৫ গ্রেণ্ মাত্রায় কার্বনেট্ অব্ এমোনিয়া দ্বারা যেরূপ উপকার হয়, এরূপ অন্য কোন ঔষধ দ্বারা হয় না।

হিষ্টিরিয়া এবং হিষ্টিরিয়াজনিত মৃগী রোগে ডাং পেরেরা ইহাকে মহৌষধ বিবেচনা করেন। ১০—২০ গ্রেণ্ মাত্রায় প্রয়োগ করিবে।

স্কালেট্ জ্বররোগে ইহার তুল্য আর ঔষধ নাই। অনেক বিজ্ঞ চিকিৎসক ইহার প্রশংসা করিয়াছেন। মেং উইল্কিন্সন্ দুই শত রোগীকে ইহা ব্যবস্থা করিয়াছিলেন; সকলেই আরোগ্য লাভ করিয়াছিল। ১ ড্রাম্ কার্বনেট্ অব্ এমোনিয়া ৬ আং জলে দ্রব করিয়া, রোগীর এবং রোগের অবস্থা বিবেচনা করিয়া, ১—৪ ড্রাম্ মাত্রায় ১—২ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে। ইহার দ্বারা শীঘ্র রোগ দমন হয় এবং এ রোগে যে সকল উপসর্গ সম্ভব তাহা নিবারিত থাকে।

আঘাৎ, এরিসিপেলাস্, রোজিওলা, এরিথীমা, প্রভৃতি চর্ম্মরোগে ইহা মহোপকারক। মেং উইল্কিন্সন্ কহেন যে, তিনি ১৭ বৎসর পর্য্যন্ত ইহা ব্যবহার করিয়াছেন কখন অসিদ্ধকাম হন নাই। আভ্যন্তরিক প্রয়োগ করিবে এবং নিম্নলিখিত ব্যবস্থা মত বাহ্য প্রয়োগ করিবে। কার্বনেট্ অব্ এমোনিয়া, ১ ড্রাম্; সীস শর্করা, ১ ড্রাম্; গোলাব জল, ৮ আং।

সূতিকোন্মাদ এবং সূতিকাস্তম্ভ (ফ্লেগ্‌মেসিয়াডোলেন্স্) রোগে, দৌর্ব্বল্য ও অবসাদন থাকিলে ইহা দ্বারা উপকার হয়।

পারদ সেবন বশতঃ অবসন্ন হইলে (মার্কুরিয়েল্ এরিথিজম্) কার্বনেট্ অব্ এমোনিয়া কর্পূর সহযোগে করিলে বিশেষ উপকার হয়।

হাইড্রোসিয়ানিক এসিড্, তাম্রকূট, ডিজিটেলিস্ প্রভৃতি অবসাদক দ্বারা বিষাক্ত হইলে উত্তেজনার্থ ইহা প্রয়োগ করা যায়।

সর্প, বৃশ্চিকাদি বিষালু জন্তু দ্বারা দংশিত হইলে উত্তেজনার্থ ইহা প্রয়োজ্য। কিন্তু এতদপেক্ষা লাইকর্ এমোনিয়া শ্রেষ্ঠ।

কার্বনেট্ অব্ এমোনিয়া দ্বারা উচ্ছলৎ পানীয় প্রস্তুত করা যায়। যথা—কার্বনেট্ অব্ এমোনিয়া ২০ গ্রেণ্, এবং জম্বীর রস ৬ ড্রাম্, বা সাইট্রিক্ এসিড ২৩৷৷০ গ্রেণ্, বা টার্টারিক্ এসিড ২৫৷৷০ গ্রেণ্। জ্বরাদি রোগে মধুকরণ ও শৈত্যকরণার্থ প্রয়োগ করা যায়।

কার্বনেট্ অব্ এমোনিয়ার মাত্রা, ৫ গ্রেণ্ হইতে ১৫ গ্রেণ্ পর্য্যন্ত উত্তেজক, ঘর্ম্মকারক ও কফনিঃসারক; ৩০ গ্রেণ্ মাত্রায় বমনকারক।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, স্পিরিটস্ এমোনি এরোমাটিকস্; ইংরাজী, এরোমাটিক্ স্পিরিট অব্ এমোনিয়া। কার্বনেট্ অব্ এমোনিয়া, ৮ আং; উগ্র এমোনিয়া দ্রব, ৪ আং; জায়ফলের বায়ি তৈল, ৪ ড্রাম্; জম্বীর তৈল, ৬ ড্রাম; শোধিত সুরা, ৬ পাইণ্ট; জল, ৩ পাইণ্ট্। একত্র মিলাইয়া ৭ পাইণ্ট্ চুয়াইয়া লইবে। মাত্রা, ॥০ ড্রাম্—১ ড্রাম্। ফার্‌মোকোপিয়া মতে এমোনিয়েটেড্ টিংচর্ অব্ গোয়েকম্ এবং ভেলিরিয়েন্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

৪র্থ উত্তেজক।

উগ্র এমোনিয়া দ্রব।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| এমোনি ফর্সিয়র্ লাইকর্। | ষ্ট্রংসোল্যুশন্ অব্ এমোনিয়া। |
| (Ammoniæ Fortior Liquor) | (Strong Solution of Ammonia) |

শতকরা ৩২॥০ অংশ এমোনিয়া বায়ু জলে দ্রবীকৃত।

প্রস্তুত করণ। নিশাদল স্থূলচূর্ণ, ৩ পৌং; আর্দ্র চূণ, ৪ পৌং; পরিস্রুত জল, ৩২ আং; নিশাদল এবং চূণ একত্র মিলাইয়া একটি লৌহভাণ্ড মধ্যে স্থাপন করিয়া, বালুকাস্বেদন যন্ত্র দ্বারা মৃদুসন্তাপ দিলে এমোনিয়া বায়ু নির্গত হয়। এক বোতল মধ্যে ৩২ আং পরিস্রুত জল রাখিয়া উপযুক্ত নল দ্বারা ঐ এমোনিয়া বায়ু জলমধ্যে প্রবেশ করাইবে এবং লৌহভাণ্ডে ক্রমশঃ উত্তাপ বৃদ্ধি করিবে, যে পর্য্যন্ত না এমোনিয়া বায়ু নির্গমন শেষ হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন; স্বচ্ছ, উৎপতিষ্ণু, ক্ষারগুণ বিশিষ্ট। বিশেষ তীক্ষ্ণগন্ধযুক্ত, অতি উগ্র আস্বাদ, বায়ুতে রাখিলে উগ্রগন্ধযুক্ত ধূম নির্গত হয়; আপেক্ষিক ভার, ০·৮৯১। ইহার প্রতি ড্রামে প্রায় ১৭ গ্রেণ্ এমোনিয়া আছে।

অসম্মিলন। দ্রাবক; অম্ল; লবণ; চূণ এবং বেরাইটা ভিন্ন ক্ষার।

ক্রিয়া। অল্প মাত্রায় যথাযোগ্য জল মিশ্রিত করিয়া সেবন করিলে ইহার প্রধান ক্রিয়া উত্তেজক। এই উত্তেজন ক্রিয়া রক্তসঞ্চালক যন্ত্রের উপর বিশেষরূপে প্রকাশ পায়। সেবন করিলে পাকাশয় মধ্যে উষ্ণতা বোধ হয়, হৃৎস্পন্দন ও ধমনীর গতি দ্রুত হয় এবং শরীর উষ্ণ হয়। এ ভিন্ন, বিবিধ স্রাবণ গ্রন্থিকে উত্তেজিত করিয়া তাহাদের ক্রিয়া বৃদ্ধি করে; চর্ম্মের ক্রিয়া বৃদ্ধি করিয়া ঘর্ম্মকারক হয়; শ্বাস-নালীস্থ শ্লৈষ্মিক ঝিল্লি হইতে অধিক শ্লেষ্মা নিঃসারণ করিয়া কফনিঃসারক হয় এবং মূত্রগ্রন্থির ক্রিয়া বর্দ্ধন করিয়া মূত্রকারক হয়। ইহা দ্বারা প্রস্রাবে ক্ষারত্ব গুণ বর্ত্তে না। এ ভিন্ন, ইহা অম্লনাশ ও আক্ষেপনিবারণ করে। অধিক

মাত্রায় এবং নির্জ্জলাবস্থায় সেবন করিলে দাহক বিষক্রিয়া করে। ইহা দ্বারা বিষাক্ত হইলে, বিষনাশার্থ উদ্ভিজ্জ অম্ল প্রয়োগ করিবে। বাহ্য প্রয়োগে উগ্রতা-সাধক, ফোস্কাকারক বা দাহক। ফোস্কাকরণের নিমিত্ত কএক স্তবক লিণ্ট্ ইহাতে ভিজাইয়া অভিলষিত স্থানে লাগাইয়া এরূপে ঢাকিয়া রাখিবে যে, বায়ু-স্পর্শ না হয়। প্রথমতঃ বরফের ন্যায় শীতল বোধ হয়; কিয়ৎক্ষণ পরে উষ্ণ বোধ হয় এবং জ্বালা করিতে থাকে; ৪—৫ মিনিটের মধ্যে ফোস্কা হয়। ক্যান্থারি-ডিজের ন্যায় ইহা দ্বারা মূত্রযন্ত্রে উগ্রতা হয় না। অপর, ইহার ধূম আঘ্রাণ করিলে শরীর উত্তেজিত হয়; কিন্তু অচৈতন্যাবস্থায় সাবধানে প্রয়োগ করিবে, কারণ, মাত্রাধিক্য হইলে শ্বাসনালীর মধ্যে প্রদাহ উপস্থিত করিতে পারে।

আময়িক প্রয়োগ। টাইফস্ ও টাইফএড্ জ্বরে এবং এতদ্দেশীয় অনুপর্য্যায় জ্বরে অবসন্নাবস্থায় ইহা উত্তেজক হইয়া উপকার করে; এভিন্ন, ইহার স্বেদজনন ক্রিয়া দ্বারা ও উপকার হয়। হাম ও বসন্তাদি রোগ চর্ম্ম হইতে অন্তর্হিত হইলে তাহাদের পুনঃ প্রকাশার্থ এবং জীবনীশক্তি উন্নত রাখিবার নিমিত্ত এমোনিয়া প্রয়োগ করা যায়। ফুস্ফুস্ প্রদাহ প্রভৃতি প্রদাহ রোগে, প্রদাহের উগ্রতা হ্রাস হইলে এবং বাতরোগে প্রয়োগ করা যায়। জীবনী শক্তি উন্নত রাখে, শরীরে বলবিধান করে এবং ইহার ক্ষারত্ব গুণ থাকা প্রযুক্ত প্রদাহ জনিত ঘনীভূত শ্লেষ্মা ও রক্তরসকে তরল করিয়া শোষণোপযোগী করে এবং রক্তে ক্ষারত্ব বিধান করে। পুরাতন শ্বাসনালী প্রদাহে উত্তেজক ও কফনিঃসারক হইয়া উপকার করে। সেনেগা সহযোগে প্রয়োজ্য। এই সকল রোগে ইহার কার্বনেট্ অধিক ব্যবহৃত হয়।

অপিচ, হাইড্রোসিয়ানিক্ এসিড্, তিক্ত বাদামের তৈল, তাম্রকূট আদি অবসাদক দ্বারা বিষাক্ত হইলে, এমোনিয়া উত্তেজক হইয়া উপকার করে। আভ্যন্তরিক প্রয়োগ করিবে, অথবা, রোগী গিলিতে অশক্ত হইলে এমোনিয়ার ধূম আঘ্রাণ করাইবে। সর্পদংশন করিলে এমোনিয়া মহোপকারক; ১০—৩০ মিনিম্ মাত্রায় অর্দ্ধ ঘণ্টা বা ১৫ মিনিট অন্তর সেবন করাইবে এবং ক্ষতস্থান অস্ত্র দ্বারা প্রসারিত করিয়া তাহাতে স্থানিক প্রয়োগ করিবে। বৃশ্চিকাদি দংশন করিলেও ইহার আভ্যন্তরিক ও স্থানিক প্রয়োগ উপকারক।

অজীর্ণ রোগে, অম্লাধিক্য এবং আধ্মাননিবারণার্থ এমোনিয়া উপকারক। ইহা দ্বারা অম্লনাশ হয়, বায়ু নাশ হয় এবং পাকাশয় উত্তেজিত হয়। দ্রাবক দ্বারা বিষাক্ত হইলে বিষনাশার্থ এমোনিয়া প্রয়োগ করা যাইতে পারে। কিন্তু এতদর্থে ম্যাগ্নিসিয়া ও খটিকাদি প্রয়োজ্য।

স্থানিক প্রয়োগ। ফুস্ফুস্ ও শ্বাসনালীঘটিত বিবিধ প্রদাহে, প্রদাহের উগ্রতা

হ্রাস হইবার পর, ইহার মর্দ্দন বক্ষোদেশে প্রয়োগ করিলে প্রত্যুগ্রতা সাধন দ্বারা উপকার হয়।

মূর্চ্ছাবস্থায় ইহার ধূম আঘ্রাণ করাইলে আশু মূর্চ্ছাভঙ্গ হয়। স্বরভঙ্গ হইলে ইহার ঘ্রাণ দ্বারা উপকার হয়। স্নায়বীয় দৌর্ব্বল্য বশতঃ দৃষ্টি ক্ষীণ হইলে ইহার ধূম চক্ষে প্রয়োগ করিলে উপকার হয়। পুরাতন ব্রঙ্কাইটিস্ রোগে প্রভৃতি কফনিঃসরণ লাঘবার্থ শ্বাস প্রয়োগ অনুমোদিত হইয়াছে।

মেং উইলসন্ কহেন যে, দদ্রু রোগে এমোনিয়া লিনিমেণ্ট্ অতি উত্তম ঔষধ। টাকরোগে নিম্নলিখিত ধৌত মহোপকারক। এমোনিয়া দ্রব, ১ আং; বাদামের তৈল, ১ আং; স্পিরিট্ অব্ রোজমেরি, ৩ আং; একোয়া মেলিস্, ৩ আং।

যোনিকণ্ডুয়ন [প্রুরাইটস্ পিউডেণ্ডাই] রোগে, অর্দ্ধড্রাম্ বা ১ ড্রাম্ এমোনিয়া দ্রব অর্দ্ধ পাইণ্ট্ জলের সহিত মিশ্রিত করিয়া যোনিমধ্যে পিচকারি দিলে আশু প্রতিকার লাভ হয়।

টিক্ডলরু প্রভৃত স্নায়ু শূলে ইহার স্থানিক প্রয়োগ উপকারক।

মাত্রা, ৩ মিনিম্ হইতে ১০ মিনিম্ পর্য্যন্ত; যথাযোগ্য জল মিশ্রিত করিয়া প্রয়োগ করিবে।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, লাইকর্ এমোনি; ইংরাজী, সোলুশন্ অব্ এমোনিয়া। উগ্র এমোনিয়া দ্রব, ১ পাইণ্ট্; পরিস্রুত জল, ২ পাইণ্ট্। মাত্রা, ১০ মিনিম্—৩০ মিনিম্। সামান্যতঃ প্রয়োগার্থ ইহাই ব্যবহৃত হইয়া থাকে।

২। ল্যাটিন্, লিনিমেণ্টম্ এমোনি; ইংরাজী, লিনিমেণ্ট্ অব্ এমোনিয়া। সামান্য এমোনিয়া দ্রব, ১ আং। জলপাইএর তৈল, ৩ আং। আলোড়ন দ্বারা মিশ্রিত করিয়া লইবে।

ফার্মাকোপিয়া মতে, কর্পূরাদি মর্দ্দন, পারদমর্দ্দন, এবং এরোমাটিক্ স্পিরিট্ অব্ এমোনিয়া প্রস্তুত করিতে উগ্র এমোনিয়া দ্রব ব্যবহৃত হয়।

---

৫ম উত্তেজক।

লঙ্কা মরীচ।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| ক্যাপ্সিসাই ফ্রুক্টস্ | ক্যাপ্সিকম্ ফ্রুট্। |
| (Capsici Fructus) | (Capsicum Fruit) |

প্রতিসংজ্ঞা। গিনিপেপর্, চিলিপেপর্ কাইন্পেপর্।

সোলেনিসি জাতীয় ক্যাপ্সিকম্ ফাষ্টিজিয়েটম্ নামক বৃক্ষের পক্ব ফল। ভারতবর্ষে, আফ্রিকা এবং মার্কিন্ খণ্ডে জন্মে।

ইহার স্বরূপ বিশেষ বর্ণন অপ্রয়োজন, কারণ, এ প্রদেশে ইহার বহুল প্রচার। ইহাতে ক্যাপ্সিসিন্ নামক এক প্রকার বীর্য্য পাওয়া যায়।

ক্রিয়া। অল্প মাত্রায় ধামনিক উত্তেজক এবং আগ্নেয়। সেবন করিলে ধমনীর স্পন্দন বৃদ্ধি করে এবং পাকাশয়ে উষ্ণতা জন্মায়। অধিক মাত্রায়, পাকাশয়ে প্রদাহ উপস্থিত করে। বাহ্য প্রয়োগে চর্ম্মে উগ্রতা সাধন করে। অপর, ইহার উত্তেজন ক্রিয়া জননেন্দ্রিয়ের উপরও প্রকাশ পায়।

আময়িক প্রয়োগ। উৎকট জ্বরাদি রোগে শৈত্যাবস্থায় উত্তেজনার্থ ব্যবহার করা যায়। এবং এই সকল রোগের অবসন্নাবস্থায় অন্যান্য উত্তেজক সহযোগে ব্যবহৃত হয়।

তালু ও গলমধ্যে গলিত ক্ষতাদিতে ইহার কুল্য মহোপকারক। ইহার অরিষ্ট ॥০ ড্রাম্; পোর্ট্ আসব, ॥০ পাইণ্ট্; কুল্যার্থ প্রয়োগ করিবে।

পাকাশয়ের ক্ষীণতা বশতঃ অজীর্ণ রোগে ইহা উপকারক। লঙ্কামরীচ চূর্ণ, ২—৩ গ্রেণ্; রেউচিন্যাদি বটিকা, ৫ গ্রেণ্; ইপিকাকুয়ানা চূর্ণ, ॥০ গ্রেণ্; ইহাতে ১ বটিকা প্রস্তুত করিয়া ভোজনের ১ ঘণ্টা পূর্ব্বে ব্যবস্থা করিবে।

জ্বরবিকারাদি রোগে প্রলাপ ও তন্দ্রাদি উপস্থিত হইলে পদদ্বয়ে ইহার পলস্তা লাগাইলে প্রত্যুগ্রতা সাধন করিয়া উপকার করে।

অন্ত্র মধ্যে অজীর্ণ ও গলিত খাদ্য, বিশেষতঃ গলিত মৎস্য ও মাংস থাকিলে যে উদরাময় হয়, তাহাতে ইহা বিশেষ উপকারক।

স্বরযন্ত্রের শৈথিল্য বশতঃ স্বরভঙ্গ হইলে, ডাং গ্রেব্স্ নিম্নলিখিত কুল্য ব্যবস্থা দেন। লঙ্কামরীচের অরিষ্ট, ১ ড্রাম্; সিঙ্কোনার ক্বাথ, ৬ আং। দিবসে ৫—৬ বার কুল্য করিবে।

লঙ্কামরীচ চূর্ণের মাত্রা, ॥০ গ্রেণ্ হইতে ২ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, টিংচুরা, ক্যাপ্সিসাই; ইংরাজী, টিংচর্ অব্ ক্যাপ্সিকম্; বাঙ্গালা, লঙ্কামরীচের অরিষ্ট। লঙ্কামরীচ চূর্ণ, ৮০ আং; শোধিত সুরা, ১ পাইণ্ট্। পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ৫—১৫ মিনিম্।

---

### ৬ষ্ঠ উত্তেজক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| এলিমাই। | এলিমাই। |
| ( Elemi ) | ( Elemi ) |

এরিমাইডেসি জাতীয় ক্যানেরিয়ম্ কমিউনি নামক বৃক্ষ হইতে নিঃসৃত ঘনীভূত ধূনাযুক্ত রস। ম্যানিলা হইতে আনীত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। কোমল, শ্যাম, ঈষৎ পীতবর্ণ পিণ্ড; কাল সহকারে শুষ্ক হইয়া কঠিন হয়। বিশেষ সদ্‌গন্ধযুক্ত; শোধিত সুরাতে সম্পূর্ণ দ্রবণীয়।

ক্রিয়া। টার্পিন্ তৈলের ন্যায়; কিন্তু ইহার আভ্যন্তরিক প্রয়োগ হয় না; পুরাতন ক্ষতাদিতে উত্তেজনার্থ ইহার মলম স্থানিক প্রয়োগ করা যায়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ এলিমাই; ইংরাজী, অয়েণ্টমেণ্ট্ অব্ এলিমাই। এলিমাই, ।০ আং; মোমের মলম, ১ আং। অগ্নিসন্তাপে দ্রব করিয়া একত্র মিলাইয়া লইবে।

---

৭ম উত্তেজক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| ল্যারিসিস্ কর্টেক্স্। | লার্চ্ বার্ক্। |
| [Laricis Cortex] | [Larch Bark] |

পাইনেসি জাতীয় ল্যারিক্স্ ইউরোপীয়া বা আবিস্ ল্যারিক্স্ নামক বৃক্ষের উপরত্বচ-বিহীন বল্কল্। ইহা হইতে ভিনিস্ টার্পিন্ প্রস্তুত হয়।

ক্রিয়া। উত্তেজক, মূত্রকারক, অধিক মাত্রায় বিরেচক।

আময়িক প্রয়োগ। ডাঃ হিডল্যান্‌গ্রিন্‌হাউ ইহা পুরাতন ব্রঙ্কাইটিস্ রোগে কফনিঃসরণ লাঘবার্থ ব্যবহার করিয়া বিশেষ উপকার লাভ করিয়াছেন। অন্যান্য আময়িক প্রয়োগ প্রায় টার্পিন্ তৈলের ন্যায় কিন্তু অতি মৃদু।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, টিংচ্যুরা ল্যারিসিস্; ইংরাজী, টিংচর্ অব্ লার্চ্ বার্ক্। লার্চ্ বার্ক্ স্থূলচূর্ণ, ২।০ আং; শোধিত সুরা, ১ পাং। লার্চকে ১৫ আং সুরায় ভিজাইয়া ৪৮ ঘণ্টা পর্য্যন্ত উত্তমরূপে বদ্ধ করিয়া রাখিবে ও সময়ে সময়ে আলোড়িত করিবে। পরে পার্কোলেসন্ যন্ত্র দ্বারা ছাঁকিয়া পুনরায় ৫ আউন্স্ সুরা দ্বারা পার্কোলেসন্ করিবে; পরে উহাকে নিঙ্গড়াইয়া ছাঁকিয়া উভয় দ্রবকে একত্র করিবে ও শোধিত সুরা দ্বারা ১ পাইণ্ট্ পূর্ণ করিবে।

মাত্রা। ২০—৩০ মিনিম্। ইহার ১ পাইণ্টে ১॥০ আউন্স্ লার্চ্ বার্ক্ আছে।

---

৮ম উত্তেজক।

রূমীমস্তকি।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| মাষ্টিক্। | মাষ্টিক্। |
| [Mastiche] | [Mastich] |

টেরেবিন্থেনি জাতীয় পিষ্টেসিয়া লেণ্টিস্কস্ বৃক্ষের ধূনা। বৃক্ষের স্কন্ধে অস্ত্রাঘাত করিলে ইহা নির্গত হয়। ইউরোপীয় তুরস্ক দেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঈষৎ পীতবর্ণ, স্বচ্ছ, ভঙ্গুর ; চর্ব্বণ করিলে নমনীয়, মৃদ্গন্ধ যুক্ত ; দগ্ধ করিলে ইহার গন্ধ উত্তম প্রকাশ পায় ; জলে দ্রব হয় না ; ইথরে সম্পূর্ণ দ্রবণীয়। ক্লোরফরমে, সুরাবীর্য্যে এবং টার্পিন্ তৈলে দ্রব হয়।

ক নং ১৩



খ

পিষ্টেসিয়া লেন্টিস্কস্।
ক। স্ত্রী বৃক্ষ।
খ। পুং বৃক্ষ।

ক্রিয়া। উত্তেজক, সঙ্কোচক এবং মূত্রকারক ; কেহ কেহ কহেন যে, জরায়ুর উপর ও ইহা ক্রিয়া প্রকাশ করে। তুরকীয় কামিনীগণ নিশ্বাস বায়ু সুগন্ধ করণার্থ ও মাড়ি ও দন্তের শিথিলতা নিবারণার্থ রুমিমস্তকী চর্ব্বণ করিয়া থাকে।

আময়িক প্রয়োগ। দন্তক্ষতে দন্ত-গহ্বর মধ্যে ইহা প্রয়োগ করা যায়। ক্লোরফরম্ বা ইথরে দ্রব করিয়া তুলা দ্বারা প্রয়োগ করিবে।

শৈশবাবস্থার উদরাময় রোগে আল্‌বেনীয় ইহা ব্যবহার করেন ; জলের সহিত সিদ্ধ করিয়া সেই জল ব্যবস্থা করেন। মাত্রা, ২০—৬০ গ্রেণ্।

শ্বেতপ্রদর, গ্লীট্, পুরাতন পল্‌মনরি ক্যাটর্ রোগে অধিক পরিমাণে কফ নিঃসরণ লাঘবার্থ ব্যবহৃত হয়।

———

৯ম উত্তেজক।

| লাটিন। | ইংরাজী। |
|---|---|
| অকৃসিজিনিয়ম্। | অকৃসিজেন্। |
| (Oxygenium) | (Oxygen) |

(ব্রিটিশ্ ফার্মাকোপিয়া মতে গৃহীত হয় নাই।)

এই বায়ু সমুদায় জীব পদার্থের প্রধান রাসায়নিক উপাদান। এ ভিন্ন, বায়ুতে শতকরা ২৩ অংশ এবং জলের ৯ অংশে ৮ অংশ আছে। প্রায় সমুদায় ক্ষার, অম্ল ও লবণে এই বায়ু সংযুক্ত আছে। ফলতঃ এই সসাগরা পৃথিবীর ত্রিপাদ অংশ এই বায়ু দ্বারা নির্ম্মিত। অপর, এই বায়ু পশু, পক্ষী, কীট, পতঙ্গাদির প্রাণ স্বরূপ, যেহেতু শ্বাস দ্বারা গৃহীত বায়ু দ্বারা যে রক্ত পরিষ্কৃত হয় তাহা এই বায়ু প্রভাবেই সম্পন্ন হয় ; কারণ, নষ্ট বিধান জনিত কার্ব্বন্ ও হাইড্রোজেন্, অকৃসিজেন্ সহযোগে কার্ব্বনিক্ এসিড্ এবং জলাকার রূপ প্রাপ্ত হইয়া প্রশ্বাস দ্বারা বহিষ্কৃত হয়। বায়ুতে কোন কারণ বশতঃ অক্সিজেনের অল্পতা হইলে সেই বায়ু

গ্রহণ দ্বারা জীবনরক্ষা হয় না; তন্মধ্যে কোন জন্তু রাখিলে শ্বাসরোধ হইয়া তাহার মৃত্যু হয়।

প্রস্তুত করণ। ক্লোরেট্ অব্ পটাশ্‌কে পরক্সাইড্ অব্ ম্যাঙ্গেনিজ্ সহযোগে অগ্নিসন্তাপে তপ্ত করিলে অক্সিজেন্ বায়ু নির্গত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন, স্বচ্ছ, গন্ধাস্বাদরহিত; আপেক্ষিক ভার ১'১০৫৭; কাষ্ঠখণ্ডাদি অগ্নি সংযুক্ত করিয়া ইহাতে নিক্ষেপ করিলে প্রজ্বলিত হইয়া উঠে, একখণ্ড ফক্ষরস্ ইহার মধ্যে নিক্ষেপ করিলে অত্যন্ত উজ্জ্বল শিখাবিশিষ্ট হয়। ইলেক্‌ট্রিসিটি প্রয়োগ করিলে ইহা পূর্ব্বাপেক্ষা গুরু হয় এবং এক প্রকার গন্ধবিশেষ যুক্ত হয় এবং ইহার ক্রিয়ার প্রাখর্য্য হয়। এই অবস্থা প্রাপ্ত হইলে ইহাকে অজোন্ কহে।

ক্রিয়া। উত্তেজক। বিশুদ্ধ অবস্থায় আঘ্রাণ লইলে, নাড়ী চঞ্চল ও বলবতী হয়, শরীরে ঘর্ম্ম হয় এবং অন্তঃকরণের স্ফূর্ত্তি হয়। অধিক পরিমাণে আঘ্রাণ লইলে মৃত্যু হয়। মৃত্যুর পর শিরাস্থ রক্ত পর্য্যন্ত উজ্জ্বল লোহিত বর্ণ দেখা যায়।

আময়িক প্রয়োগ। ক্লোরফরম্, ইথর্, কার্বনিক্ এসিড্ বায়ু, হাইড্রোসিয়ানিক্ এসিড্ প্রভৃতি দ্বারা বিষাক্ত হইয়া শ্বাসরোধের উপক্রম হইলে, অক্সিজেন্ আঘ্রাণ দ্বারা উপকার হয়।

সায়ানোসিস্, ডিফ্‌থিরিয়া এবং গ্যাংগ্রিন্ আদি রোগে ইহার প্রয়োগ উপকারক। আঘ্রাণ করান যায়, অথবা ইহার জলীয় দ্রব পানার্থ প্রয়োগ করা যায়।

অপিচ, ডিমার্ক্ কহেন যে, যক্ষ্মা রোগের প্রারম্ভে জ্বর হইবার পূর্ব্বে এবং স্থানিক লক্ষণ সকল সুস্পষ্ট রূপে প্রকাশ পাইবার পূর্ব্বে, যখন কেবল শরীর শীর্ণ হয় এবং উৎকট মন্দাগ্নি প্রকাশ পায়, তখন অক্সিজেন্ আঘ্রাণ দ্বারা বিলক্ষণ উপকার সম্ভাবনা। যক্ষ্মাগ্রস্ত ব্যক্তির পাকাশয়ের বিকারে বিশেষ উপযোগী। প্রাদাহিক জ্বরে ও জ্বরসংযুক্ত যক্ষ্মা রোগে প্রয়োগ করিলে জ্বর বৃদ্ধি পায় ও রক্তোৎকাশ উপস্থিত হয়।

শ্বাসকাশে ইহার উপযোগিতা অবাধে স্বীকার্য্য। এ ভিন্ন, অন্যান্য যে সকল রোগে অধিক শ্বাসকষ্ট হয়, রক্তস্থ কার্বন্ নির্গত করিয়া রক্ত সংস্কার করণ দ্বারা উপকার করে। শ্বাসকাশ সহযোগে হৃদ্‌পিণ্ডের পীড়া থাকিলে প্রয়োগ নিষিদ্ধ।

মধুমেহ রোগে ইহার প্রয়োগ দ্বারা প্রস্রাবে শর্করার অংশ লাঘব হয়। ক্লোরোসিস্ এবং নীরক্তাবস্থায়, বিশেষতঃ সূতিকাবস্থায় রক্তহীনতাতে ইহা বিশেষ উপকারক। ক্ষুধা বৃদ্ধি করে এবং শরীর সবল করে।

---

## ১০ম উত্তেজক।

| ল্যাটিন। | ইংরাজী। |
| --- | --- |
| ফক্ষরস্। | ফক্ষরস্। |
| ( Phosphorus ) | ( Phosphorus ) |

প্রস্তুত করণ। দগ্ধ অস্থির সহিত জলমিশ্র গন্ধক-দ্রাবক মিশ্রিত করিলে সুপর্ ফস্ফেট্ অব্ লাইম্ প্রস্তুত হয়। এই সুপর্ ফস্ফেট্ অব্ লাইম্‌কে অঙ্গার সহযোগে চুয়াইলে ফক্ষরস্ পাওয়া যায়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। মোমের ন্যায় কোমল; ছাঁচে ঢালিয়া প্রস্তুত করা যায়, এ নিমিত্ত বর্ত্তিকাকার; প্রায় বর্ণহীন; পুরাতন হইলে অস্বচ্ছ ও ঈষৎ লোহিতবর্ণ হয়; পলাণ্ডুর ন্যায় গন্ধযুক্ত; অন্ধকারে জ্যোতিবিশিষ্ট; বায়ুতে রাখিলে ১০০ তাপাংশে প্রজ্বলিত হয়; ১০৮ তাপাংশে গলে; আপেক্ষিক ভার ১.০৭৭; জলে দ্রব হয় না; ইথর, তৈল, বিশুদ্ধ ন্যাফ্থা, স্ফুটিত টর্পেন্টাইন্ এবং বাইসল্‌ফিউরেট্ অব্ কার্বণে দ্রব হয়। বায়ুতে দগ্ধ করিলে ফক্ষরিক্ এসিড্ প্রস্তুত হয়।

ক্রিয়া। উত্তেজক, কামোদ্দীপক, মূত্রকারক ও ঘর্ম্মকারক। ইহার উত্তেজন ক্রিয়া রক্তসঞ্চালক যন্ত্রের উপর বিশেষরূপে প্রকাশ পায়। ইহা দ্বারা নাড়ী-স্পন্দন বৃদ্ধি হয় ও নাড়ী পূর্ণতা প্রাপ্ত হয়, মুখমণ্ডল আরক্তিম হয়, এবং অবশেষে প্রচুর ঘর্ম্ম হয়। দেহের উত্তাপ প্রথমে অতি অল্পমাত্র বৃদ্ধি পায়, পরে পরম্পরিত-রূপে উপরিস্থ কৈশিক শিরা সকলের প্রসারণ ও তন্নিবন্ধন চর্ম্ম হইতে অধিক বাষ্প নির্গমন বশতঃ শরীরের উত্তাপ ২।৩ তাপাংশ হ্রাস হয়। এভিন্ন, স্নায়ুমূল সকলকে উত্তেজিত করিয়া জননেন্দ্রিয়, মূত্রগ্রন্থি ও চর্ম্মের ক্রিয়া বৃদ্ধি করে। সেবন করিলে নিশ্বাসে পলাণ্ডুর ন্যায় গন্ধ নির্গত হয়, প্রস্রাবের পরিমাণ বৃদ্ধি পায়, প্রস্রাব রক্তবর্ণ ও লিথেট্‌স্ সংযুক্ত এবং কখন কখন প্রস্রাব জ্যোতিবিশিষ্ট হয়। বি. ভন্ বয়ার্ বলেন যে, ইহা দ্বারা প্রস্রাবে ইউরিয়ার পরিমাণ অত্যন্ত অধিক হয়। বাহ্য প্রয়োগে দাহক। ইহা দ্বারা যে ক্ষত হয় তাহা শীঘ্র শুষ্ক হয় না। উইগ্‌নার্ পরীক্ষার পর প্রকাশ করিয়াছেন যে, ফক্ষরস্ সেবন করিলে অস্থিনির্ম্মাণক্রিয়া বৃদ্ধি হয়।

অধিক মাত্রায়, পাকাশয়ে ভয়ানক প্রদাহ এবং দাহক ক্রিয়া উপস্থিত করে। কখন কখন পাকাশয়ের গাত্রভেদ করে এবং হৃদ্‌পিণ্ডের ক্রিয়া সাতিশয় ক্ষীণ হয়। বিষমাত্রায় পাণ্ডুরোগ, বমন, রক্তস্রাব আদি যকৃতের প্রবল এট্রফির লক্ষণ প্রকাশ পায়। বিষমাত্রায় রক্তপ্রস্রাব উপস্থিত হয়। মৃত্যুর পূর্ব্বে আক্ষেপ ও অচৈতন্যাদি স্নায়বীয় ক্রিয়া বৈষম্য প্রকাশ পায়। মৃত্যুর পর যকৃতের পেশী সকল ও অন্যান্য যন্ত্রের মেদে পরিবর্ত্তন দৃষ্ট হয়। ১।০ গ্রেণ্ মাত্রায় মৃত্যু হইতে দেখা দিয়াছে।

ইহা দ্বারা বিষাক্ত হইলে যথেষ্ট পরিমাণে স্নিগ্ধ পানীয় সেবন করাইবে এবং তৎসহযোগে ভাণ্ডবাঙ্গার ও ম্যাগ্‌নিসিয়া ব্যবস্থা করিবে। টার্পিন্ তৈল দ্বারা উপকার আশা করা যাইতে পারে; ২ ড্রাম্ টার্পিন্ তৈল দ্বারা ১ গ্রেণ্ ফস্ফরসের ক্রিয়া নষ্ট হয়; ২৪ ঘণ্টা পরে প্রয়োগ করিলে টার্পিন তৈল দ্বারা উপকার হয় না। প্রদাহের নিমিত্ত যথা নিয়ম চিকিৎসা করিবে। ফস্ফরসের বিষনাশার্থ তুঁতিয়া প্রয়োগ অনুমোদিত হইয়াছে। ইহা দ্বারা কোন স্থান দগ্ধ হইয়া ক্ষত হইলে, ক্ষার জলে ঐ ক্ষত ধৌত করিবে।

ফস্ফরের ধূম সর্ব্বদা গ্রহণ করিলে মাঢ়ির অস্থিতে নিক্রোসিস্ (অস্থি নাশ) জন্মে। এ ভিন্ন, ভয়ানক অজীর্ণ উপস্থিত হয়, এবং মুখমণ্ডল স্ফীত ও বিবর্ণ এবং চক্ষু জ্যোতিহীন হয়।

আময়িক প্রয়োগ। বিসূচিকা রোগে ডাং বর্জেস্ একজন রোগীকে ইহা প্রয়োগ করিয়াছিলেন। তিনি কহেন যে, অত্যন্ত অবসন্নাবস্থায় ইহা দ্বারা জীবনী-শক্তি উত্তেজিত করা যাইতে পারে। এ ভিন্ন, জ্বরাদি রোগে জীবনী-শক্তি লাঘব হইলে এবং স্কার্লেটিনা, হাম এবং এরিসিপেলাস্ রোগ চর্ম্ম হইতে অন্তর্হিত হইলে ইহা দ্বারা উপকার সম্ভব।

ডাং রিচার্ড্ হাগস্ ইহাকে সরলান্ত্রের পুরাতন প্রদাহে প্রয়োগ করিতে অনু-রোধ করেন। বিয়ানা নগরস্থ ডাং ফ্লিশ্ ম্যান্ টাইফএড্ লক্ষণযুক্ত নিউমোনিয়া রোগে ইহার ব্যবস্থা অনুমোদন করেন। অন্যান্য টাইফএড্ লক্ষণ সংযুক্ত স্থলে উত্তেজনার্থ ইহা বিশেষ উপযোগী।

ইহার স্নায়বীয় উত্তেজন ক্রিয়া বিধায় স্নায়বীয় দৌর্ব্বল্যে বিশেষ উপযোগী। কেহ কেহ পক্ষাঘাত; এপিলেপ্সি, কোরিয়া, রক্তাল্পতা, লিউকোসাইথিমিয়া, ক্লোরোসিস্ ও যক্ষ্মা রোগে ফস্ফরস্ ব্যবস্থা অনুমোদন করেন। বাতরোগে ইহা দ্বারা উপকার হয়।

গইটর্ রোগে ইহা বিশেষ উপযোগিতার সহিত ব্যবহৃত হইয়া থাকে।

এঞ্জাইনা পেক্টোরিস্ রোগে ইহা উপকারক।

ডাং উইগ্‌নারের পরীক্ষামতে ইহা দ্বারা রিকেট্স্ রোগে উপকার সম্ভব।

কুষ্ঠ (লেপ্রসি) একজিমা, ল্যুপস্ এবং সোরায়েসিস্ প্রভৃতি দুর্নিবার চর্ম্ম রোগে, ডাং বর্জেস্ ইহার আভ্যন্তরিক ও বাহ্য প্রয়োগ করিতে অনুমতি দেন। বাহ্য প্রয়োগার্থ কর্পূরাক্ত তৈলের সহিত মিশ্রিত করিয়া লইবে।

মদ্যপান জনিত পুরাতন পীড়ায় (ক্রনিক্ এল্‌কহলিজম্) এনষ্টি ইহার বিস্তর প্রশংসা করেন।

মস্তিষ্কের কোমলত্ব রোগে (রামোলিসমা) ডাং উইন্‌স্‌লো কহেন যে, অল্প মাত্রায় ফস্ফরস্ প্রয়োগ করিলে উপকার হয়। এতৎ সহযোগে উষ্ণস্নান এবং

চর্ম্মে উগ্রতা সাধন ব্যবস্থা করিবে এবং মস্তিষ্কের ক্রিয়া হইতে দিবে না। মৃগী রোগেও ইহা দ্বারা উপকার সম্ভাবনা।

ডাং টম্প্সন্ বলেন যে, অধিক মাত্রায় ইহা মাস্তিষ্ক উত্তেজক; শ্রমাধিক্য জনিত শারীরিক ও মানসিক ক্ষীণতা ও অবসন্নতা দমন করিয়া উপকার করে। তিনি ইহাকে মাইগ্রেণ্ রোগে প্রয়োগ করিতে বিশেষ অনুরোধ করেন।

অপর, ইণ্টারকষ্টাল্ ও ট্রাইজিমিন্যাল্ স্নায়ুশূল রোগে ইহা দ্বারা বিশেষ উপকার প্রাপ্ত হওয়া যায়। টম্প্সন্ সাহেব ফক্ষরস্কে এ রোগে প্রায় অব্যর্থ বলিয়া গণনা করেন। এন্‌ষ্টি বলেন যে, স্নায়ুতন্তুর ক্ষীণতা জনিত স্নায়ুশূলে ইহা অমোঘৌষধ।

ধ্বজভঙ্গ রোগে বিশেষতঃ বার্দ্ধক্য ও দৌর্ব্বল্য বশতঃ রোগ হইলে ইহা প্রয়োগ করা যায়। স্মরণ রাখা কর্ত্তব্য যে, অধিক দিন সেবন করিলে দৌর্ব্বল্য এবং অকালবার্দ্ধক্য উপস্থিত করে।

ডাং টম্প্সন্ বলেন যে, শুক্রমেহ জনিত শারীরিক ও মানসিক দৌর্ব্বল্যে ১/৩০ বা ১/২৫ গ্রেণ্ মাত্রায় ইহা বলকারক হইয়া উপকার করে।

মাত্রা, ১/১০০ গ্রেণ্ হইতে ১/৩০ গ্রেণ্ পর্য্যন্ত। ঘনাবস্থায় কখন প্রয়োগ করিবে না; তৈল বা ইথরে দ্রব করিয়া প্রয়োগ করিবে। যথা, ফক্ষরস্ ৪ আং; ইথর্ ২০০ আং; অথবা, ফক্ষরস্ ১০ গ্রেণ্; বাদামের তৈল ১ আং। মাত্রা, ৫ মিনিম্ হইতে ১০ মিনিম্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ওলিয়ম্ ফক্ষরেটম্; ইংরাজী, ফক্ষরেটেড্ অয়েল্। ফক্ষরস্ ও বাদামের তৈল যথা প্রয়োজন। বাদাম তৈলকে চীন পাত্রে রাখিয়া ৩০০ তাপাংশে ১৫ মিনিট্ পর্য্যন্ত উত্তপ্ত করিবে, পরে শীতল করিয়া ছাঁকিয়া লইবে; ইহার ৪ আউন্স্ তৈল, ৪॥০ আউন্স্ পরিমাণ বোতলে বন্ধ করিয়া ১২ গ্রেণ্ ফক্ষরস্ সংযোগ করিবে; ঐ বোতলকে উষ্ণ জলে ডুবাইয়া রাখিবে যে পর্য্যন্ত না ঐ বোতলের উষ্ণতা ১৮০ তাপাংশ হয়, পরে বোতলের ভিতরের বায়ু বহির্গমন জন্য দুই তিন বার ছিপি খুলিয়া দিবে ও বাদাম তৈল এবং ফক্ষরস্কে আলোড়িত করিবে যে পর্য্যন্ত না ফক্ষরস্ সম্পূর্ণরূপে দ্রব হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। পরিষ্কার, বর্ণহীন বা ঈষৎ বর্ণযুক্ত।

মাত্রা, ৫—১০ মিনিম্।

২। ল্যাটিন্, পাইল্যুলা ফক্ষরাই; ইংরাজী, ফক্ষরস্ পিল্। ফক্ষরস্, ২ গ্রেণ্; বাল্সাম্ অব্ টল্, ১২০ গ্রেণ্; পীতমোম, ৬০ গ্রেণ্। খলে ১৪০ তাপাংশ উষ্ণ জল দ্বারা অর্দ্ধ পরিপূর্ণ করিয়া ফক্ষরস্ এবং বাল্সাম্ অব্ টলুদিলে,

এবং ফস্ফরস্ গলিয়া গেলে ও বাল্সাম্ নরম হইলে উভয়কে উত্তমরূপে জল মধ্যে মর্দ্দন করিবে যে পর্য্যন্ত না ফস্ফরস্ অদৃশ্য হয়; পরে মোম সংযোগ করিবে ও নরম হইলে সকলকে উত্তমরূপে মিশাইয়া পাত্রের মুখ বন্ধ করিয়া ঠাণ্ডা হইতে দিবে, অবশেষে বোতল মধ্যে রাখিয়া শীতল জলে ডুবাইয়া রাখিবে। ইহার বটিকা শোধিত সুরা দ্বারা নরম হইতে পারে।

মাত্রা, ৩—৬ গ্রেণ্।

---

১১শ উত্তেজক।

## শ্বেতচন্দন।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| স্যাণ্টেলাম্ আল্বাম্। | হোয়াইট্ স্যাণ্ডেল্ উড্। |
| (Santalum Album) | (White Sandal Wood) |

(ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়া মতে গৃহীত হয় নাই।)

নং ১৪



সিরিয়াম্ মার্টিফোলিয়ম্।

স্যাণ্টালেসি জাতীয় সিরিয়াম্ মার্টিফোলিয়াম্ নামক বৃক্ষের কাষ্ঠ। মহীসুর ও পূর্ব্ব ঘাটে জন্মায়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। খণ্ড খণ্ড করিয়া আনীত হয়। শ্বেতবর্ণ; কঠিন ও গুরু; সদ্গন্ধযুক্ত। বৃক্ষের মধ্যস্থলের কাষ্ঠ অধিকতর শ্বেতবর্ণ ও অধিকতর সদ্গন্ধযুক্ত। শ্বেতচন্দন বৃক্ষ প্রায় ২৫ ফিট্ উচ্চ হয়। চুয়াইয়া শতকরা প্রায় তিন অংশ বায়িতৈল প্রাপ্ত হওয়া যায়।

ক্রিয়া। ডাক্তার রস্ সাহেব ইহার চূর্ণ ও কাথ ব্যবহার করিয়া স্থির করিয়াছেন যে, যদিও ইহার ক্রিয়া ঈষদ্ পরিমাণে উত্তেজক, কিন্তু ইহার পরম্পরিত ক্রিয়া রক্তসঞ্চালক যন্ত্রের অবসাদক। সেবন করিলে, হৃৎপিণ্ডের ক্রিয়া মন্দ হয় ও কখন কখন বিবমিষা উপস্থিত হয়। চুয়াইলে শতকরা ২।৩ অংশ ঈষদ্ হরিদ্বর্ণ সুগন্ধ তৈল পাওয়া যায়। রিমিটেণ্ট্ জ্বরে ঘর্ম্মকারক।

আময়িক প্রয়োগ। ভারতবর্ষীয়েরা, জ্বরে মস্তকে বেদনা হইলে, ইহাকে জলের সহিত ঘসিয়া কপালে ও কপালের পার্শ্বদ্বয়ে প্রলেপ দেয়। এই প্রলেপ, চুলকানি, ঘামাচি, এরিসিপেলাস্ ও অন্যান্য বাহ্যিক প্রদাহেও ব্যবহৃত হয়।

ডাক্তার হেণ্ডার্সন সাহেব প্রমেহ রোগে ইহার তৈল ব্যবহার করিয়া বিশেষ উপকার লাভ করিয়াছেন। তিনি ৩০—৪০ মিনিম্ শোধিত সুরার সহিত মিশ্রিত করিয়া সদ্গন্ধ করিবার জন্য দারুচিনির তৈল সহ দিবসে তিনবার ব্যবহার করেন। তিনি বলেন যে, ইহা সেবন করিলে ৪৮ ঘণ্টার মধ্যেই উপকার লাভ করা যায়। তাঁহার বিবেচনায় প্রমেহ রোগে কোপেবা বা কাবাবচিনি অপেক্ষা ইহা অধিকতর উপকারী।

মাত্রা, ৫—৪০ মিনিম্।

---

## ১২শ উত্তেজক।

## টার্পিন তৈল।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| টেরিবিন্থিনি ওলিয়ম্। | অয়েল্ অব্ টার্পেণ্টাইন্। |
| ( Terebinthinae Oleum ) | ( Oil of Turpentine ) |

কোনিফরি জাতীয় পাইনস্ প্যালষ্ট্রিস্, পাইনস্ টীডিয়া এবং পাইনস্ পিন্সাষ্টর্ আদি বিবিধ পাইন্ বৃক্ষ হইতে যে তৈল ও ধূনাযুক্ত রস পাওয়া যায়, তাহাকে টার্পেণ্টাইন্ কহে। এই টার্পেণ্টাইন্‌কে চুয়াইলে টার্পিন্ তৈল নির্গত হয়, আধার ভাণ্ডে ধূনা ( রেজিন্ ) রহিয়া যায়। মারকিন দেশে এবং ফ্রেঞ্চ রাজ্যে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। তরল, স্বচ্ছ, বর্ণহীন, উৎপতিষ্ণু, বিশেষ গন্ধযুক্ত,উগ্র ও তিক্ত আস্বাদ। রাসায়নিক উপাদান, কার্ব্বণ, ২০ অংশ ; হাইড্রোজেন্, ১৬ অংশ। আপেক্ষিক ভার, ০·৭৬, সুতরাং জলাপেক্ষা লঘু ; জলে দ্রব হয় না ; সুরা এবং ইথরে অল্প দ্রবণীয় ; তৈলের সহিত মিশ্রিত হয়। ধূনা ও বসা ইহাতে দ্রব হয়।

ক্রিয়া। উত্তেজক ; বায়ুনাশক ; আক্ষেপনিবারক ; মূত্রকারক ; কচিৎ ঘর্ম্ম-কারক ; কফনিঃসারক ; রক্তরোধক ; বিরেচক ও কৃমিনাশক। বাহ্য প্রয়োগে চর্ম্মে উগ্রতা সাধন করে ; পচা ক্ষতে লাগাইলে পচননিবারণ ও দুর্গন্ধ হরণ করে। অল্প মাত্রায় (৫ মিনিম্—১ ড্রাম) সেবন করিলে পাকাশয়ে উষ্ণতা বোধ হয় ; পরে শোষিত হইয়া রক্তস্রোতের সহিত মিশ্রিত হইলে, ধমনীর স্পন্দন বৃদ্ধি হয় ও শরীর উষ্ণ হয় ; পরে, মূত্রগ্রন্থি, ফুস্ফুস্ ও চর্ম্মপথে নির্গত হয় ; তখন এই সকল যন্ত্রের ক্রিয়া বৃদ্ধি হয়। প্রস্রাবের বর্ণ আরক্তিম হয় এবং প্রস্রাব ইহার গন্ধযুক্ত হয়। ঘর্ম্ম ও নিশ্বাসেতেও ইহার গন্ধ প্রকাশ পায়। কচিৎ রজোনিঃসারণও করে।

অধিক মাত্রায় (২আং—৪ আং) সেবন করিলে, উদরে উষ্ণতা বোধ হয়,

বিবমিষা উপস্থিত হয়; পরে ভেদ হয়। ভেদ না হইলে মস্তকে ভার, শিরোঘূর্ণন, বুদ্ধির জড়তা উপস্থিত হয়; এবং মূত্রযন্ত্রে উগ্রতা প্রকাশ পায়; অল্প পরিমাণে রক্তবর্ণ কখন বা রক্তমিশ্রিত প্রস্রাব বারংবার হয়; প্রস্রাব ত্যাগে জ্বালা বোধ হয় এবং মূত্রগ্রন্থিতে বেদনা এবং শরীরে জ্বর প্রকাশ পায়।

আময়িক প্রয়োগ। টাইফএড্ জ্বর রোগে ইহা দ্বারা বিস্তর উপকার হয়। ডাং উড্ কহেন যে, যখন অন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লির গ্রন্থিপুঞ্জে (গ্ল্যাণ্ডিউলি এগ্মিনেটি) এবং পৃথক্ গ্রন্থিতে (গ্ল্যাণ্ডিউলি সলিটেরি) ক্ষত হইতে আরম্ভ হয়, তখন টার্পিন্ তৈল দ্বারা অসীম উপকার দর্শে। জ্বরের দ্বিতীয় সপ্তাহে প্রায় এই ক্ষত হইতে আরম্ভ হয়; তখন উদরাময় ও উদরাধ্মান উপস্থিত হয় এবং জিহ্বা মসৃণ, নিরঙ্কুর এবং সম্পূর্ণ শুষ্ক হইয়া যায়। এই অবস্থাতে টার্পিন্ তৈল ১০—২০ মিনিম্ মাত্রায়, ২ ঘণ্টা অন্তর প্রয়োগ করিলে প্রায় দুই দিবসের মধ্যেই জিহ্বা আর্দ্র এবং শ্বেতবর্ণ মল দ্বারা আবৃত হইয়া উঠে, এবং এতৎ সহযোগে অন্যান্য মন্দ লক্ষণ সকলের স্থগিত হয়; যথা নাড়ীর চাঞ্চল্য এবং শরীরের উত্তাপের হ্রাস হয়, এবং উদরাধ্মান ও উদরাময় লাঘব হয়। ফলতঃ ইহা দ্বারা অন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লির অবস্থা পরিবর্ত্তিত হইয়া ক্ষত পরিষ্কার ও আরোগ্যোন্মুখ হয়।

অপর, এদেশীয় উৎকট অনুপর্য্যায় জ্বর, যখন টাইফএড্ লক্ষণাক্রান্ত হইয়া উঠে, এবং যখন উদরাধ্মান এবং উদরাময় প্রকাশ পায়, তখন টার্পিন্ তৈল দ্বারা বিশেষ উপকার দর্শে। সেবন করাইবে এবং উদর প্রদেশে টার্পিন তৈলের স্বেদ দিবে।

সূতিকাজ্বরে উদর প্রদেশে টার্পিন্ তৈলের স্বেদ এবং ইহার পিচকারি (এনিমা) দিলে বিলক্ষণ উপকার হয়। ইহা দ্বারা উদরাধ্মান ও উদরের বেদনা নিবারণ হয়। কোন কোন বিজ্ঞ চিকিৎসক ইহার আভ্যন্তরিক প্রয়োগ করিতে বিশেষ অনুরোধ করেন।

পাকাশয় প্রদাহের শেষাবস্থায় যখন শরীর শীতল ও ঘর্ম্মাক্ত হয়, হিক্কা উপস্থিত এবং রোগী কৃষ্ণবর্ণ পদার্থ বমন করিতে থাকে, তখন টার্পিন তৈল ভিন্ন অন্য উপায় নাই। ইহার সহিত কিঞ্চিৎ অহিফেণের অরিষ্ট সংযোগ করিয়া ব্যবস্থা করিবে।

অতিসার এবং উদরাময় রোগে জিহ্বা নিরঙ্কুর, মসৃণ ও শুষ্ক হইয়া উঠিলে, ইহা দ্বারা উপকার হয়। ডাং উড্ কহেন যে, তিনি পুরাতন অতিসার রোগে ইহা দ্বারা বিশেষ উপকার হইতে দেখিয়াছেন। সেবন করাইবে এবং উদর প্রদেশে ইহার স্বেদ বিধান করিবে।

বিবিধ বাত্রিক প্রদাহে ইহার আভ্যন্তরিক ও বাহ্য প্রয়োগে অশেষ উপকার দর্শায়। ইহার স্বেদ (টার্পেণ্টাইনষ্টুপ) বিশেষ ফলপ্রদ। একখণ্ড ফ্লানেল

তিন চারি স্তবক করিয়া ফুটিতপ্রায় জলে আর্দ্র করণান্তর উত্তমরূপে নিঙড়াইয়া লইবে, পরে তপ্ত থাকিতে থাকিতে তাহাতে উত্তমরূপে টার্পিনের ছিটা দিয়া প্রদাহিত যন্ত্রের উপর প্রয়োগ করিবে এবং কদলী পত্র বা শুষ্ক বস্ত্র দ্বারা আচ্ছাদিত করিবে। যখন, রোগী আর জ্বালা সহ্য করিতে অক্ষম হইবে তখন উঠাইয়া লইবে। স্বরযন্ত্র প্রদাহ, ফুস্ফুস্ প্রদাহ, ফুস্ফুসাবরণ প্রদাহ, অন্ত্র প্রদাহ, অন্ত্রাবরণ প্রদাহ ইত্যাদি বিবিধ প্রদাহে, তরুণ বা পুরাতন অবস্থায়, এইরূপে স্বেদ দিলে আশু উপকার প্রাপ্ত হওয়া যায়।

পুরাতন বাত ও গাউট্ রোগে ইহার মর্দন ও ভাবরা বিলক্ষণ উপকারক।

বিবিধ রক্তস্রাবরোধার্থ টার্পিন্ তৈল অতি প্রধান ঔষধ। তন্মধ্যে রক্তোৎকাশ রোগে, বিশেষতঃ যক্ষ্মাজনিত রক্তোৎকাশে ইহা দ্বারা বিশেষ উপকার হয়। অল্পমাত্রায় বারংবার প্রয়োগ করিবে। গন্ধক-দ্রাবক সংযোগ করিলে ইহার রক্তরোধন ক্রিয়া বৃদ্ধি হয়। ব্যবস্থা ; নির্জ্জল গন্ধক-দ্রাবক, ৪ ড্রাম ; টার্পিন্ তৈল ২ ড্রাম্ ; শোধিত সুরা, ২ ড্রাম্। প্রথমতঃ গন্ধক-দ্রাবক এবং টার্পিন্ ক্রমে ক্রমে এক কাচের খলে মিলাইবে, পরে সুরা সংযোগ করিবে। মাত্রা, ১০—২০ মিনিম্। এ ভিন্ন, অন্যান্য প্রকার রক্তস্রাবেতেও ইহা উপকার করে। যথা, রক্তবমন, রক্তপ্রস্রাব, অর্শ হইতে রক্তস্রাব, দন্তোৎপাটনের পর রক্তপাত, জলৌকা ক্ষত হইতে রক্তপাত ইত্যাদি। রক্তস্রাবে, ১০ মিনিম্ মাত্রায়,২—৩ ঘণ্টা অন্তর প্রয়োগ করিতে মেং বিন্সেণ্ট্ অনুমতি দেন ; প্রদাহ বা রক্ত সংগ্রহ থাকিলে নিষিদ্ধ। অর্শ রোগে, ডাং বর্ণস্ কহেন যে, ইহা দ্বারা কেবল তৎকালে রক্তরোধ হয় এমত নহে, পুনরায় রক্তস্রাব হয় না। অর্দ্ধ ড্রাম্ মাত্রায় দিবসে ৩।৪ বার প্রয়োগ করিবে।

উদরাধ্মান ও আধ্মান-শূল রোগে টার্পিন্ তৈল সেবন করাইলে এবং পিচকারি (এনিমা) দ্বারা প্রয়োগ করিলে উপকার হয়। এ ভিন্ন, উদরপ্রদেশে টার্পিন্ তৈলের স্বেদ বা মর্দন ব্যবস্থা করিবে।

বিবিধ আক্ষেপজনক রোগে ইহা মহোপকারক। যথা—হিষ্টিরিয়া রোগে মলদ্বারে ইহার পিচকারি দিলে আশু প্রতিকার লাভ হয়। ডাং কনলি কহেন যে, পিচকারি দিবার পর কএক সেকেণ্ডের মধ্যেই আক্ষেপ নিবারণ হয়। এ ভিন্ন, আভ্যন্তরিক ব্যবস্থাও করিবে।

মৃগী রোগে অনেক বিজ্ঞ চিকিৎসক ইহা ব্যবহার করিতে অনুমতি দেন। অন্ত্র মধ্যে বদ্ধমল বা কৃমি প্রযুক্ত যে মৃগী রোগ উপস্থিত হয়,তাহাতেই বিশেষ উপকারক।

সূতিকাক্ষেপ ( পিউরর্পরাল্ কন্ভল্সন্স্ ) রোগে ইহার পিচকারি মহোপকারক। অনভিঘাতিক ধনুষ্টঙ্কার রোগে মলদ্বারে ইহার পিচকারি প্রয়োগ করিলে উপকার হয়। এ ভিন্ন, ইহার মর্দ্দন ও প্রয়োগ করা যায়।

অপর, লম্বেগো ও সায়েটিকাদি স্নায়ু-শূলে ইহা উপকার করে। সায়েটিকা রোগে ইহার পিচকারি প্রয়োগ করিলে কখন কখন উপকার দর্শে।

পুরাতন প্রমেহ রোগে টার্পিন্ তৈল অল্পমাত্রায় বারংবার প্রয়োগ করিলে কোপেবার ন্যায় উপকার করে।

মূত্রস্তম্ভ ( সপ্রেসন্ অব্ দি ইউরিন্ ) রোগে, ডাং পেরেরা কহেন যে, অন্যান্য মূত্রকারক ঔষধ বিফল হইলে ইহা দ্বারা উপকার হয়। মূত্রযন্ত্রের উগ্রতা বা প্রদাহ থাকিলে নিষিদ্ধ।

কৃমি রোগে ইহা মহোপকারক। যষ্ঠীলতার বা ফিতার ন্যায় কৃমিরোগে টার্পিন্ তৈল ১ আং পরিমাণে প্রয়োগ করিবে; সূত্রখণ্ডবৎ কৃমিতে ইহার এনিমা ব্যবস্থা করিবে।

শটিত ( অর্থাৎ পচা ) ক্ষতে টার্পিন্ তৈল প্রয়োগ করিলে, দুর্গন্ধহরণ এবং পচননিবারণ হয়, পরে ক্ষতের অবস্থা পরিবর্ত্তিত হইয়া আরোগ্যোন্মুখ হয়।

মাত্রা, রক্তরোধার্থ এবং মূত্রকরণার্থ, ৫ মিনিম্ হইতে ৩০ মিনিম্ পর্য্যন্ত; উত্তেজনের নিমিত্ত, ৩০ মিনিম্ হইতে ১।২ ড্রাম্ পর্য্যন্ত। বিরেচন ও কৃমিনাশার্থ, ২ ড্রাম্ হইতে ১ আং পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, কন্‌ফেক্‌সিয়ো টেরেবিন্থিনি; ইংরাজী, কন্‌ফেক্‌সন্ অব্ টার্পেণ্টাইন্; বাঙ্গালা, টার্পিন্ তৈলের খণ্ড। টার্পিন্ তৈল, ১ আং; যষ্টিমধু চূর্ণ, ১ আং; শোধিত মধু, ২ আং। একত্র মর্দ্দন করিয়া লইবে। মাত্রা, ৬০ গ্রেণ্ হইতে অর্দ্ধ আং পর্য্যন্ত।

২। ল্যাটিন্, এনিমা টেরেবিন্থিনি; ইংরাজী, এনিমা অব্ টার্পেণ্টাইন্; বাঙ্গালা, টার্পিন তৈলের পিচকারি। টার্পিন্ তৈল, ১ আং; শ্বেতসারের মণ্ড, ১৫ আং। মিশ্রিত করিয়া লইবে।

৩। ল্যাটিন্, লিনিমেণ্টম্ টেরেবিন্থিনি; ইংরাজী, লিনিমেণ্ট্ অব্ টার্পেণ্টাইন্; বাঙ্গালা, টার্পিন্ তৈলের মর্দ্দন। টার্পিন্ তৈল, ১৬ আং; কর্পূর, ১ আং; কোমল সাবান, ২ আং। টার্পিন্ তৈলে কর্পূর দ্রব করিয়া তাহার সহিত সাবান মর্দ্দন করিয়া লইবে।

৪। ল্যাটিন্, লিনিমেণ্টম্ টেরেবিন্থিনি এসিটিকম্; ইংরাজী, লিনিমেণ্ট্ অব্ টার্পেণ্টাইন এণ্ড্ এসেটিক্ এসিড্; বাঙ্গালা, টার্পিন্ তৈল এবং সির্কাম্লের মর্দ্দন। টার্পিন্ তৈল, ১ আং; সির্কাম্ল, ১ আং; কর্পূর মর্দ্দন, ১ আং। একত্র মিশ্রিত করিয়া লইবে।

৫। ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ টেরেবিন্থিনি; ইংরাজী, অয়েণ্ট্‌মেণ্ট্ অব্ টার্পে-

ণ্টাইন্; বাঙ্গালা, টার্পিন্ তৈলের মলম। টার্পিন্ তৈল, ১ আং; ধূনাচূর্ণ, ৬০ গ্রেণ্; পীতমোম, ॥০ আং; শূকরের বসা, ॥০ আং। জলস্বেদন যন্ত্রে একত্র গলাইবে; পরে, নামাইয়া উত্তমরূপে আবর্ত্তন করিবে যে পর্য্যন্ত না ঘনত্ব প্রাপ্ত হয়।

---

## ধূনা।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| রেজিনা। | রেজিন্। |
| (Resina) | (Resin) |

টার্পিন্ হইতে তৈল চুয়াইয়া লইলে যে ধূনা অবশিষ্ট থাকে। ঐ ধূনা ঈষৎ স্বচ্ছ, পীতবর্ণ, ভঙ্গুর, টার্পিনের গন্ধযুক্ত; অল্প উত্তাপেই গলে, পীতবর্ণ শিখাবিশিষ্ট হইয়া জলে, জ্বলনকালে অধিক ধূম নির্গত হয়, জলে অদ্রবণীয়; সুরাবীর্য্য, ইথর্ এবং বায়ি তৈলে দ্রব হয়; চুয়াইলে এক প্রকার তৈল এবং টার পাওয়া যায়। ইহার ক্রিয়া উত্তেজক; বাহ্য প্রয়োগার্থ ব্যবহৃত হয়। ফার্ম্মাকোপিয়া মতে চার্টা এপিস্প্যাষ্টিকা, এম্প্ল্যাষ্ট্রম্ ক্যান্থারিডিস্, এম্প্ল্যাষ্ট্রম্ হাইড্রার্জাইরাই, এম্প্ল্যাষ্ট্রম্ পাইসিস্, সাবানের পলস্তা, উষ্ণ পলস্তা, টার্পিন্ তৈলের মলম ইত্যাদি প্রস্তুত করিতে ধূনা ব্যবহৃত হয়।

### প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, এম্প্ল্যাষ্ট্রম্ রেজিনি; ইংরাজী, রেজিন্ প্ল্যাষ্টর্; বাঙ্গালা, ধূনার পলস্তা। ধূনা, ৪ আং; সীস-পলস্তা, ২ পৌং; কঠিন সাবান, ২ আং। সীস-পলস্তাকে মৃদুসন্তাপে গলাইবে, পরে ধূনা, রজন ও সাবান গলাইয়া তাহার সহিত অগ্নিসন্তাপ দ্বারা মিলাইবে। ইহাকে সামান্যতঃ ষ্টিকিং বা এডিসিব্ প্লাষ্টর্ কহে।

২। ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ রেজিনি; ইংরাজী, অয়েণ্টমেণ্ট্ অব্ রেজিন্; বাঙ্গালা, ধূনার মলম। অপর নাম, ব্যাজিলিকন্ অয়েণ্টমেণ্ট্। রজন চূর্ণ, ৮ আং; পীত মোম, ৪ আং; মোমের মলম, ১৬ আং। মৃদুসন্তাপে একত্র গলাইয়া ফ্ল্যানেল বস্ত্র দ্বারা ছাঁকিবে, পরে শীতল হওন পর্য্যন্ত অনবরত আবর্ত্তন করিবে।

---

## ১৩শ উত্তেজক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| টেরেবিন্থিনি চায়া। | চায়েন্ টার্পেণ্টাইন্। |
| [Terebinthinæ Chia] | (Chian Terpentine] |

টেরেবিন্থেসি জাতীয় পিষ্টেসিয়া টেরেবিন্থাস্ নামক বৃক্ষের (টার্পেণ্টাইন্) তৈল ও ধূনাযুক্ত রস। চিয়োদ্বীপ ও ইউরোপের দক্ষিণাংশে জন্মে।

ক্রিয়া। উত্তেজক, মূত্রকারক। শ্লৈষ্মিক ঝিল্লি, বিশেষতঃ জননেন্দ্রিয় ও মূত্র-

যন্ত্রের শ্লৈষ্মিক ঝিল্লির উপর বিশেষ ক্রিয়া দর্শায়। বায়ি তৈলের উপর ইহার ক্রিয়া নির্ভর করে।

আময়িক প্রয়োগ। টার্পিন তৈলের ন্যায় কিন্তু অপেক্ষাকৃত মৃদু। পুরাতন গ্লীট্‌রোগে ইহা দ্বারা বিশেষ উপকার দর্শে।

প্রষ্টেট্ গ্রন্থির পুরাতন প্রদাহে এডাম্স্ সাহেব ইহার বিস্তর প্রশংসা করেন; তিনি বলেন যে, চায়েন্ টার্পেণ্টাইনের ক্রিয়া প্রষ্টেট্ গ্রন্থি ও তৎসন্নিকটস্থ স্থানে বিশেষ রূপে প্রকাশ পায়।

মাত্রা, ১০—৪০ গ্রেণ্।

---

## স্নায়বীয় উত্তেজক সমস্ত।

### ১৪শ উত্তেজক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| **এমোনায়েকম্।** | **এমোনায়াক্।** |
| (Ammoniacum) | (Ammoniac) |

অম্বেলিফেরি জাতীয় ডোরিমা এমোনায়েকম্ নামক বৃক্ষের গঁদ ও ধুনাযুক্ত নির্য্যাস। পারশ্য দেশে ও পঞ্জাবে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ক্ষুদ্র ক্ষুদ্র খণ্ড সকল পিণ্ডাকারে সংবত, ঈষৎ লোহিতবর্ণ, অস্বচ্ছ, বিশেষ গন্ধযুক্ত, রুক্ষ, তিক্ত ও কদর্য্য আস্বাদ, সুরাতে দ্রবণীয়। ইহাতে বায়ি তৈল, ধূনা ও গঁদ আছে।

ক্রিয়া। হিঙ্গু ও গ্যাল্‌বেনমের ন্যায় স্নায়বীয় উত্তেজক, কফনিঃসারক, আক্ষেপনিবারক ইত্যাদি; ইহার আক্ষেপনিবারণ ক্রিয়া হিঙ্গু অপেক্ষা ক্ষীণ, কিন্তু ইহার কফনিঃসারণ ক্রিয়া হিঙ্গু অপেক্ষা শ্রেষ্ঠ।

আময়িক প্রয়োগ। শ্বাসকাশে এবং পুরাতন কাশ রোগে, স্কুইল এবং হেন্‌বেন্ সহযোগে প্রয়োগ করিলে, উত্তেজক ও কফনিঃসারক হইয়া উপকার করে। ইহার পলস্ত্রা বক্ষদেশে লাগান যায়।

মাত্রা, ৫ গ্রেণ্ হইতে ৩০ গ্রেণ্।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন, এম্‌প্ল্যাষ্ট্রম্ এমোনায়েসাই কম্ হাড্রার্জ্জাইরো; ইংরাজী, এমোনায়ক্ এণ্ড্ ম্যাকুর্য্যরি প্লাষ্টর। এমোনায়ক্, ১২ আং; পারদ, ৩ আং; জলপাইএর তৈল, ১ ড্রাম্; ঊর্দ্ধপাতিত গন্ধক, ৮ গ্রেণ্। প্রথমতঃ তৈল তপ্ত করিয়া ক্রমশঃ তাহাতে গন্ধক মিলাইবে, পরে ইহার সহিত পারদ মর্দ্দন করিবে যে পর্য্যন্ত না পারদ নিশ্চন্দ্র হয়; অবশেষে এমোনায়াক্‌কে অল্প সন্তাপে গলাইয়া ইহার সহিত মিলাইবে।

২। ল্যাটিন্, মিশ্চুরা এমোনায়েসাই; ইংরাজী, এমোনায়ক্ মিক্শ্চর। এমোনায়ক্ স্থূলচূর্ণ, ।০ আং; পরিস্রুত জল, ৮ আং। একত্র মর্দ্দন করিয়া লইবে। মাত্রা, ১—২ আং।

ফার্মাকোপিয়া মতে, গ্যালবেনম্ পলস্তা, ইপেকাক্ এণ্ড্ স্কুইল্ পিল্ এবং কম্পৌণ্ড্ পিল্ অব্ স্কুইল্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

১৫শ উত্তেজক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| অ্যামিল্ নাইট্রিস্। [Amyl Nitris] | নাইট্রাইট্ অব্ অ্যামিল্। [Nitrite of Amyl] |

যবক্ষার দ্রাবক বা নাইট্রাস্ এসিডের সহিত অ্যামিলিক্ অ্যাল্কোহল্ সংযোগে ইহা প্রস্তুত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। পীতবর্ণ, তরল, অসদ্গন্ধ নহে। আপেক্ষিক ভার ০·৮৭৭। ২০৫ তাপাংশে ফুটিত হয়। জলে দ্রব হয় না। শোধিত সুরায় সর্ব্বতোভাবে দ্রবণীয়। উত্তাপ সহযোগে কষ্টিক্ পটাসের সহিত ফোঁটা ফোঁটা করিয়া ইহা সংযোগ করিলে ভেলিরিয়েনেট্ অব্ পটাশ্ প্রস্তুত হয়।

নাইট্রাইট্ অব্ অ্যামিল্ ১৮৬৫ খৃষ্টাব্দে আবিষ্কৃত হয়।

ক্রিয়া। রক্তবহা নাড়ীগণের সঞ্চালক স্নায়ুমণ্ডলের উত্তেজনকর; বেদনানিবারক ও আক্ষেপনিবারক। ডাক্তার ব্রণ্টন্ সাহেব কহেন যে, ইহা সেবনের ৩০—৪০ সেকেণ্ড্ মধ্যেই মুখমণ্ডল আরক্তিম ও ঘর্ম্মাক্ত ও সমস্ত শরীর উষ্ণ হয়। ডাক্তার টল্ফোর্ড্ জোন্স্ কহেন যে, ইহা দ্বারা শিরোঘূর্ণন, শ্বাসক্লেশ ও কখন কখন তন্দ্রা উপস্থিত হয়। অল্প পরিমাণে ইহার শ্বাস গ্রহণ করিলে, কৈশিক ও ক্ষুদ্র নাড়ী সকলের পরিধি বৃদ্ধি পায় ও তন্নিবন্ধন বৃহৎ নাড়ী সকলে রক্তবেগ হ্রাস ও হৃৎপিণ্ডের ক্রিয়া বৃদ্ধি হয়, নাড়ীর গতি বৃদ্ধি পায় ও মুখমণ্ডল আরক্তিম হয়। শ্বাসগতি প্রথমে দ্রুত হয়, আর অধিক শ্বাস গ্রহণ করিলে শ্বাস গতি ক্রমশঃ মন্দ ও অবশেষে রোধ হয়। অধিক মাত্রায় পূর্ব্বোক্ত লক্ষণ সকল বৃদ্ধি পায় ও আক্ষেপ উপস্থিত করে। রোগী অনবরত বকিতে থাকে ও মস্তিষ্কের ক্রিয়া বৃদ্ধি পায়। এ অবস্থায় থাকিয়া মৃত্যু হয়। নাইট্রাইট্ অব্ অ্যামিল্ সেবন করিলে যকৃতের রক্তবহা নাড়ী সকলের (Hepatic vessels) পরিধি বৃদ্ধি পায়, এ প্রযুক্ত ইহা সেবনের কএক ঘণ্টা পরে প্রস্রাবে শর্করা প্রাপ্ত হওয়া যায়। ইহা দ্বারা অক্সিডেসন্ ক্রিয়ার হ্রাস হয়, সুতরাং শরীরের উত্তাপ লাঘব হয়।

আময়িক প্রয়োগ। এন্জাইনা পেক্টোরিস্ রোগে ইহা বিশেষ উপযোগী। এজ্মা, হুপিংকফ্, এপিলেপ্সি ও হিষ্টিরিয়া রোগে ব্যবহৃত হয়।

এক্সফ্থ্যাল্মিয়া গইটার্ রোগে ডাং ক্র্যাক্ এমিল্নাইট্রিস্ ব্যবহার করিয়া বিশেষ উপকার প্রাপ্ত হইয়াছেন।

ডাংক্লাপ্হাম্ সি সিক্নেস্ নামক রোগে ইহার বিস্তর প্রশংসা করেন।

কোন রোগীর বিষয় লিখিত হইয়াছে; ক্লোরফর্ম্ আঘ্রাণ দ্বারা বিষক্রিয়া সম্পূর্ণ উপস্থিত হয় ও রোগী মৃতবৎ হয়। কৃত্রিম শ্বাসক্রিয়া আদি চিকিৎসা ফলদায়ক না হওয়ায়, এমিল্ নাইট্রিসের শ্বাস ব্যবস্থা করাতে রোগী আরোগ্য লাভ করিয়াছিল। অপর, স্ত্রীলোকদিগের বয়োধিক্য বশতঃ ঋতুলোপকালে যে এক প্রকার বিশেষ পীড়া উপস্থিত হয়, যথা, মুখমণ্ডলের আরক্তিমতা ও উষ্ণতা; তাহাতে নাইট্রাইট্ অনুমোদিত হইয়াছে।

কেহ কেহ নাইট্রাইট্কে আক্ষেপ, শ্বাসকাশ ও হুপিংকফ্ রোগে বিশেষ উপযোগী বিবেচনা করেন।

ডাং টল্ফোর্ড জোন্স্, (সিন্কোপ্) হৃদ্পিণ্ডের ক্রিয়া লোপ হইবার উপক্রম হইলে নাইট্রাইট্ অব্ এমিল্ শ্বাস ব্যবস্থা উপদেশ দেন।

বিসূচিকা রোগে, কোলাপ্স্ অবস্থায় ইহার শ্বাস ব্যবহৃত হয়। ইহার আভ্যন্তরিক বা চর্ম্মের নিম্নস্থ ঝিল্লিতে পিচকারি দ্বারা প্রয়োগ বিশেষ অনুমোদিত। ডাং এড্ওয়ার্ড্স্ বাধক ও স্নায়ু-শূলজনিত কষ্টরজঃ রোগে, জিলেটিন্ খোলক মধ্যে ৩।৪ বিন্দু দিয়া রোগীকে চিত করিয়া শয়ন করাইয়া, যোনি মধ্যে জরায়ুমুখে প্রয়োগ ব্যবস্থা দেন। কয়েক মিনিট্ মধ্যে খোলক গলিয়া যায়। ক্ষণ কালের নিমিত্ত যোনিমধ্যে ঈষৎ জ্বালা বোধ হয় ও প্রায় তৎক্ষণাৎই রজঃনিসরণ আরম্ভ হয়। যদি কষ্ট পুনরায় আরম্ভ হয়, চারি ঘণ্টা পরে পুনরায় ঐরূপে এমিল্ ব্যবস্থা দিবে। এরূপ চিকিৎসায় রোগ একেবারে আরোগ্য হয় না; কিন্তু যন্ত্রণার লাঘব হয়।

মেং ব্যাল্ভেসেরি, স্নায়ু-শূল রোগে এমিল্ নাইট্রাইট্ শ্বাস ব্যবস্থা করিয়া উপকার প্রাপ্ত হইয়াছেন। বিশেষতঃ পঞ্চম স্নায়ুর শূল রোগে ইহা বিশেষ ফলপ্রদ।

নাইট্রাইট্ অব্ এমিল্ কশেরুকা মজ্জায় বিশেষ ক্রিয়া দর্শায়। প্রত্যাবৃত্তি ক্রিয়া হ্রাস হয়। একারণ ইহা ধনুষ্টঙ্কার রোগে ও কুঁচিলা দ্বারা বিষাক্ত হইলে প্রয়োগ যুক্তিসঙ্গত।

মাত্রা, ২ হইতে ৫ মিনিম্ পর্য্যন্ত লইয়া সাবধানে ইহার শ্বাস গ্রহণ করিবে। ‖০—৫ মিনিম্ পর্য্যন্ত, শোধিত সুরার সহিত মিশ্রিত করিয়া সেবন করা যাইতে পারে।

কাহার কাহার এক মিনিম্ মাত্রাতেই বিষম লক্ষণাদি প্রকাশ পাইয়া থাকে, সুতরাং সাবধানে প্রয়োজ্য।

---

১৬শ উত্তেজক।

## হিঙ্গু।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| অ্যাসাফেটিডা। | অ্যাসাফেটিডা। |
| [Assafoetida] | [Assafoetida] |

অম্বেলিফেরি জাতীয় নার্থেক্স্ অ্যাসাফেটিডা নামক বৃক্ষের গঁদ ও ধূনাযুক্ত নির্য্যাস।

বৃক্ষের মূলে অস্ত্রাঘাত করিলে এই নির্য্যাস নিঃসৃত হয়; পরে শুষ্ক হইলে চাঁচিয়া লয়। আফগানস্থান ও পঞ্জাবে এই বৃক্ষ জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ক্ষুদ্র ক্ষুদ্র খণ্ড, অথবা পিণ্ডাকার; ঘোর পাটলবর্ণ, ভাঙ্গিলে অভ্যন্তর শ্বেতবর্ণ, কিন্তু কালে পাটলবর্ণ হয়; শ্যান; বিশেষ দুর্গন্ধযুক্ত; তিক্ত ও রুক্ষ আস্বাদ; শোধিত সুরাতে দ্রবণীয়; অগ্নিসন্তাপে কোমল হয়, কিন্তু সম্পূর্ণ গলে না; জ্বলন-প্রবণ; ইহাতে শতকরা ৩॥০—৪॥০ অংশ বায়ুতৈল, গঁদ এবং ধূনা পাওয়া যায়। জলের সহিত মর্দ্দন করিলে শ্বেতবর্ণ মিশ্র (ইমলসন্) হয়; এই মিশ্র কিয়ৎক্ষণ পরে অল্প লোহিত হয়। ইহার অরিষ্টে জল মিশ্রিত করিলে ইহার ধূনা পৃথক্ হওন বিধায় শ্বেত ও অস্বচ্ছ হয়।

ক্রিয়া। স্নায়বীয় উত্তেজক, আক্ষেপনিবারক, কফনিঃসারক, বায়ুনাশক, রজোনিঃসারক, কামোদ্দীপক ও কৃমিনাশক। অল্প মাত্রায় সেবন করিলে পাকাশয়ে উষ্ণতা বোধ হয়, ধমনীর স্পন্দন বৃদ্ধি হয়, শরীর উষ্ণ হয় এবং মনের স্ফূর্ত্তি জন্মে; এবং ঘর্ম্ম, প্রস্রাব ও নিশ্বাসে ইহার দুর্গন্ধ নির্গত হইতে থাকে। ইহার কোন উগ্রতা নাই। অধিক মাত্রায় সেবন করিলে শিরঃপীড়া ও শিরোঘূর্ণন উপস্থিত করে।

নিষেধ। অন্যান্য উত্তেজকের ন্যায় প্রদাহ থাকিলে নিষিদ্ধ।

আময়িক প্রয়োগ। বিবিধ আক্ষেপজনক রোগে ইহা দ্বারা বিশেষ উপকার প্রাপ্ত হওয়া যায়। যথা—হিষ্টিরিয়া রোগে সকল অবস্থাতেই ইহা প্রয়োগ করা যাইতে পারে। ব্যবস্থা, হিঙ্গুর অরিষ্ট, ২ ড্রাম্; টিংচর্ অব্ ক্যাষ্টর, ২ ড্রাম্; এমোনিয়েটড্ টিংচর অব্ ভেলিরিয়ান্, ২ ড্রাম্; কর্পূরের জল, ৭ আং। মাত্রা, অর্দ্ধ আং প্রতি ঘণ্টায় প্রয়োগ করিবে। অপর, হিষ্টিরিয়া জনিত আক্ষেপ ও উদরাধ্মান নিবারণার্থ ডাং কনলি ইহার পিচকারি (হিঙ্গুর অরিষ্ট ১—২ ড্রাম্, শ্বেতসারের মণ্ড ১৬ আং) ব্যবস্থা করেন। শ্বাসকাশ রোগে হিঙ্গু প্রয়োগ অনুমোদিত হইয়াছে।

অত্যন্ত হৃৎস্পন্দন নিবারণার্থ ইহা বিলক্ষণ উপযোগী। আভ্যন্তরিক প্রয়োগ করিবে এবং ইহার পলস্ত্রা হৃৎপ্রদেশে ব্যবস্থা করিবে।

শৈশবাবস্থায় দন্ত উঠিবার সময় যে আক্ষেপ (কন্‌ভল্‌সন্) উপস্থিত হয়, তাহাতে, মস্তিষ্কে রক্তাধিক্যাদি না থাকিলে, ইহরে পিচকারি উপকারক। ইহা দ্বারা আক্ষেপের বেগ লাঘব হয় এবং বিলম্বে আক্ষেপ হইতে থাকে।

জরায়বীয় ক্রিয়া বিকার জনিত কোরিয়া এবং মৃগী রোগে, ইহা বিলক্ষণ উপকারক। শ্বাসকাশ রোগে, নিম্নলিখিত ব্যবস্থা দ্বারা বিশেষ উপকার হয়। হিঙ্গুর অরিষ্ট ॥০ ড্রাম্, অহিফেণ বা হেন্‌বেনের অরিষ্ট ২০ মিনিম্, ইথর্ ॥০ ড্রাম্, কর্পূরের জল ২॥০ আং। বক্ষশূল (এঞ্জাইনা পেক্‌টোরিস্) রোগেও এই ব্যবস্থা উপকারক।

হুপিংকফ্ রোগে, দ্বিতীয় অবস্থায়, অর্থাৎ বিশুদ্ধ আক্ষেপাবস্থায়, অল্প পরিমাণে হিঙ্গু ২—৩ ঘণ্টা অন্তর প্রয়োগ করিলে আশু প্রতিকার লাভ হয়। মেং রিকেন্ ইহার পিচকারি ব্যবস্থা করেন।

বাল্যকালে ফুস্‌ফুস্ প্রদাহ রোগের পরিণত অবস্থায়, ডাং উড্ ইহার প্রতি বিস্তর অনুরাগ প্রকাশ করেন। তিনি কহেন যে, এ রোগে, যখন স্নায়ুমণ্ডলের অবসাদন বশতঃ ঘনশ্বাস, অস্থিরতা, নাড়ীর ক্ষীণতা, নাসাগ্র ও হস্তপদাদির শীতলতা ইত্যাদি লক্ষণ উপস্থিত হয়, যথেষ্ট পরিমাণে ১—২ ঘণ্টা অন্তর হিঙ্গু প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়।

মহীলতার ন্যায় কৃমি রোগে ইহা উপকার করে। ডাং কেজিন্ কহেন যে, কৃমি জনিত আক্ষেপাদি উপস্থিত হইলে ইহা দ্বারা বিশেষ উপকার হয়। আক্ষেপনিবারক ও কৃমি নাশক হইয়া উপকার করে। এ ভিন্ন, গিনিওয়ার্ম নামক মাংসকৃমি রোগে এ প্রদেশে ইহা মহৌষধ বলিয়া গণ্য। মাত্রা, ৫ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত।

ফার্‌মাকোপিয়া মতে মুসব্বর ও হিঙ্গুর বটিকা প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, এনিমা অ্যাসাফেটিডী; ইংরাজী, এনিমা অব্ অ্যাসাফেটিডা; বাঙ্গালা, হিঙ্গুর পিচকারি। পূর্ব্বনাম, এনিমা ফেটিডম্। হিঙ্গু, ৩০ গ্রেণ্; পরিস্রুত জল, ৪ আং; মিশ্রিত করিয়া লইবে।

২। ল্যাটিন্, পাইল্যুলা অ্যাসাফেটিডী কম্পজিটা, ইংরাজী, কম্পৌণ্ড্ পিল্ অব্ অ্যাসাফেটিডা; বাঙ্গালা, হিঙ্গ্বাদি বটিকা। পূর্ব্বনাম, পাইল্যুলা গ্যাল্‌বেনাই কম্পজিটা। হিঙ্গু, ২ আং; গ্যাল্‌বেনম্ ২ আং; গন্ধবোল, ২ আং; গুড়, ১ আং। একত্র করিয়া জলস্বেদন যন্ত্রে তপ্ত করিবে এবং আলোড়ন দ্বারা মিশ্রিত করিবে। মাত্রা, ৫—২০ গ্রেণ্।

৩। ল্যাটিন্, টিংচুরা অ্যাসাফেটিডী; ইংরাজী, টিংচর্ অব্ আসাফেটিডা; বাঙ্গালা, হিঙ্গুর অরিষ্ট। হিঙ্গু, ২॥০ আং; শোধিত সুরা, ১ পাইণ্ট্। সপ্তাহ পর্য্যন্ত আবৃত পাত্র মধ্যে ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ॥০—২ ড্রাম্।

৪। ল্যাটিন্, স্পিরিটস্ এমোনি ফেটিডস্; ইংরাজী, ফেটিড্ স্পিরিট্ অব্ এমোনিয়া। হিঙ্গু, ১॥০ আং; উগ্র এমোনিয়া দ্রব, ২ আং; শোধিত সুরা, যথা প্রয়োজন। আবৃত পাত্র মধ্যে ১৫ আং সুরাতে ২৪ ঘণ্টা পর্য্যন্ত হিঙ্গু ভিজাইয়া রাখিবে, পরে, সুরা চুয়াইয়া ফেলিয়া এমোনিয়া দ্রব মিলাইবে, অবশেষে সুরা সংযোগ করিয়া ১ পাইণ্ট্ পূর্ণ করিবে। মাত্রা, ॥০—১ ড্রাম্।

---

১৭শ উত্তেজক।

## কাওয়া।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| **কফিয়া।** | **কফি।** |
| (Coffea.) | (Coffee.) |

(ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

সিঙ্কোনেসি জাতীয় কফিয়া আরেবিকা নামক বৃক্ষের শুষ্ক ফল। আরব্য ও পারশ্য দেশে, ভারতবর্ষে এবং ওয়েষ্ট্ ইণ্ডীজ্‌তে জন্মে।

ইহার প্রধান ক্রিয়া, স্নায়বীয় উত্তেজন। এই ক্রিয়া ক্যাফিন্ নামক বীর্য্য বিশেষের উপর নির্ভর করে। ইহার আর একটি বিশেষ গুণ এই যে, ইহার দ্বারা শারীরিক বিনাশ ক্রিয়ার হ্রাস হয়, তাহার প্রমাণ এই যে, সেবন করিলে প্রস্রাবে ইউরিয়ার অংশ লাঘব হয়। অধিক মাত্রায় সেবন করিলে হৃৎকম্প এবং অস্থিরতা আদি স্নায়ু বিকারের লক্ষণ প্রকাশ পায়।

নিষেধ। তরুণ প্রদাহ এবং অর্শরোগ থাকিলে অবিধেয়।

আময়িক প্রয়োগ। সুরা, অহিফেণ ও একোনাইট্ প্রভৃতি দ্বারা বিষাক্ত হইলে কাওয়ার গাঢ় ক্বাথ প্রয়োগ করিলে স্নায়বীয় উত্তেজক হইয়া উপকার করে। উদরাময় রোগে কাওয়া মহোপকারক। শৈশবাবস্থার বিসূচিকার ন্যায় উদরাময় রোগে কাওয়ার ফাণ্ট্ প্রয়োগ করিলে আশু প্রতীকার লাভ হয়। ডাং ডিউইস্ এবং ডাং পিক্‌ফোর্ড্ উভয়েই ইহার প্রতি বিস্তর অনুরাগ প্রকাশ করেন। পৈত্তিক উদরাময় (বিলিয়স্ ডায়েরিয়া) রোগে কাওয়ার ক্বাথ অহিফেণ সহযোগে ব্যবস্থা করিলে বিলক্ষণ উপকার হয়। কিন্তু স্মরণ রাখা কর্ত্তব্য যে, অধিক মাত্রায় ইহা বিরেচন ক্রিয়া প্রকাশ করে। টাইফস্ এবং টাইফএড্ জ্বরে এবং উৎকট জ্বরপর্য্যায় জ্বরে ইহা দ্বারা বিলক্ষণ উপকার হয়, কারণ এই সকল রোগে বৈধানিক বিনাশের

আধিক্য হইয়া জীবনী-শক্তি অবসন্ন হয়; কাওয়া দ্বারা এই বিনাশ ক্রিয়ার হ্রাস হয়। এ ভিন্ন, পর্য্যায়নিবারণ করিয়া উপকার করে। ওলন্দাজ চিকিৎসকেরা ইহার প্রতি বিস্তর অনুরাগ প্রকাশ করেন।

অপর, টিক্‌ডলরু, শিরার্দ্ধশূল আদি স্নায়ু-শূল রোগে ইহা উপকার করে। শ্বাসকাশে, শ্বাসের আয়াস নিবারণার্থ ইহা মহোপকারক। হুপিংকফ্ রোগেও ইহা উপকার করে। সুরাপানের পর অবসন্নাবস্থায় কাওয়া সেবন করিলে শরীর সুস্থ হয়।

---

অপর, থিয়েসি জাতীয় থিয়াবিরিডিস্ এবং থিয়াবোহিয়া নামক বৃক্ষদ্বয়ের পত্র দ্বারা চিকিৎসাতে বিবিধ উপকার হয়। ইহাকে চা, (ইংরাজীতে টী) কহে। প্রথম প্রকার বৃক্ষের পত্রকে গ্রীণ্ টী, এবং দ্বিতীয় প্রকার বৃক্ষের পত্রকে ব্ল্যাক্ টী কহে। ইহার ক্রিয়া, স্নায়বীয় উত্তেজক; এবং ইহাতে কিঞ্চিৎ ট্যানিন্ থাকা প্রযুক্ত সঙ্কোচক। ইহাতে থেইন্ নামক বীর্য্য বিশেষ আছে। এই বীর্য্য সর্ব্বমতে কাওয়া বীর্য্য ক্যাফীনের ন্যায়। গ্রীণ্ টীর একটি বিশেষ গুণ এই যে, সেবন করিলে অনিদ্রা উপস্থিত হয়। অহিফেণ আদির দ্বারা বিরাক্ত হইলে ব্যবহার করা যাইতে পারে।

---

## ১৮শ উত্তেজক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| গ্যাল্‌বেনম্। | গ্যাল্‌বেনম্। |
| (Galbanum) | (Galbanum) |

অম্বেলিফেরি জাতীয় কোন বৃক্ষ বিশেষের গঁদ ও ধূনাযুক্ত নির্য্যাস। সিরিয়া, পারশ্য ও আরব্য দেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ক্ষুদ্র ক্ষুদ্র খণ্ড সকল পিণ্ডাকারে সংগত; হরিৎ-মিশ্রিত পীতবর্ণ; ঈষৎ স্বচ্ছ; উগ্র দুর্গন্ধযুক্ত, রুক্ষ ও তিক্ত আস্বাদ। ইহাতে বায়িতৈল, গঁদ ও ধূনা পাওয়া যায়।

ক্রিয়া। হিঙ্গুর ন্যায়, কিন্তু তদপেক্ষা ক্ষীণ। হিষ্টিরিয়া, উদরাধ্মান, আধ্মান-শূল, পুরাতন কাশ, প্রভৃতি রোগে উপকার করে। সামান্য অর্ব্বুদাদিতে ইহার পলস্রা প্রয়োগ করা যায়।

মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত।

ফারমাকোপিয়াতে হিঙ্গ্বাদি বটিকা প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, এম্প্ল্যাষ্ট্রম্ গ্যাল্‌বেনাই; ইংরাজী, গ্যাল্‌বেনম্ প্ল্যাষ্টর্। গ্যাল্‌বেনম্, ১ আং; এমোনায়েকম্, ১ আং; পীতমোম, ১ আং; সীস পলস্ত্রা, ৮ আং। অগ্নি-সন্তাপে একত্র দ্রব করিয়া লইবে।

---

১৯শ উত্তেজক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| স্যাগাপিনম্। | স্যাগাপিনম্। |
| [Sagapenum]. | [Sagapenum] |

(ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

অম্বেলিফেরি জাতীয় বৃক্ষ বিশেষের গঁদ ও ধূনাযুক্ত নির্য্যাস। পারশ্য দেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। পিণ্ডাকার; পীতমিশ্রিত লোহিতবর্ণ; হিঙ্গুর ন্যায় গন্ধযুক্ত; রুক্ষ, তিক্ত ও কদর্য্য আস্বাদ। সুরাতে দ্রবণীয়; ইহাতে বায়বিতৈল, গঁদ ও ধূনা পাওয়া যায়।

ক্রিয়া। হিঙ্গুর ন্যায়, কিন্তু তদপেক্ষা ক্ষীণ। মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ২০।৩০ গ্রেণ্ পর্য্যন্ত।

অপোপোনাক্স্ নামক আর একটি গঁদ ও ধূনাযুক্ত দ্রব্য ঔষধার্থ ব্যবহৃত হয়; কিন্তু ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই। ইহা অম্বেলিফেরি জাতীয় অপোপোনাক্স্ চিরনিয়ম্ বৃক্ষের নির্য্যাস। ক্রিয়া, পূর্ব্বোক্তের ন্যায়।

---

২০শ উত্তেজক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| সম্বল্ রেডিক্স্। | সম্বল্ রূট্। |
| [Sumbul Radix] | [Sumbul Root] |

ইহাকে মস্ক্ রূট্‌ও কহে।

অম্বেলিফেরি জাতীয় বৃক্ষ বিশেষের মূল। এই মূল খণ্ড খণ্ড করিয়া ভারতবর্ষ এবং রুশ্ রাজ্য হইতে প্রেরিত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। চক্রাকার খণ্ড সকল, ২—৫ ইঞ্চ্ ব্যাস; অর্দ্ধ ইঞ্চ্ হইতে ১৷০ ইঞ্চ্ স্থূল; বাহ্য প্রদেশ পাটলবর্ণ বল্কল দ্বারা আচ্ছাদিত; অভ্যন্তর সান্তর ও সৌত্রিক; মৃগনাভির ন্যায় গন্ধযুক্ত; মিষ্ট, তিক্ত ও রুক্ষ আস্বাদ। ইহাতে বায়বিতৈল বিশেষ আছে।

ক্রিয়া। স্নায়বীয় উত্তেজক, আক্ষেপনিবারক এবং বলকারক।

আময়িক প্রয়োগ। শ্বাসকাশ, হিষ্টিরিয়া, কোরিয়া, মৃগী আদি আক্ষেপজনক রোগে ব্যবহার করা যায়।

পুরাতন শ্বাসনালী প্রদাহ, পুরাতন ফুস্‌ফুস্ প্রদাহ, টাইফএড্ জ্বর, এবং অতি-সার আদি রোগে উত্তেজন ও বলকরণার্থ ব্যবহৃত হয়।

মদাতঙ্ক রোগে রুশ্ বৈদ্যেরা ইহা ব্যবহার করেন। ডাং থিরেল্‌মান্ কহেন যে, এ রোগে স্নায়বীয় স্থৈর্য্য সম্পাদনার্থ অহিফেনাদি অপেক্ষা ইহা শ্রেষ্ঠ।

চূর্ণের মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত।

এতদ্দেশীয় জটামাংসী সম্বলের পরিবর্ত্তে ব্যবহার করা যাইতে পারে।

প্রয়োগরূপ।

ল্যাটিন্ টিংচ্যুরা সম্বল্; ইংরাজী, টিংচর্ অব্ সম্বল্। সম্বল্-মূল চূর্ণ, ২॥০ আং; পরীক্ষিত সুরা, ১ পাইণ্ট্। পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ১০ মিনিম্—৩০ মিনিম্।

---

## ২১শ উত্তেজক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ভেলিরিয়েনি র‍্যাডিক্স। | ভেলিরিয়েন্ রুট্। |
| [Valerianæ Radix] | [Valerian Root] |

ভেলিরিয়েনেসি জাতীয় ভেলেরিয়েনা অফিসিনেলিস্ নামক বৃক্ষের কন্দ। ইউরোপ খণ্ডে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঈষৎ পীতবর্ণ, খর্ব্ব কন্দ; ইহার গাত্র হইতে ২—৩ ইঞ্চ্ দীর্ঘ শাখা সকল নির্গত হয়। সরসাবস্থায় তীক্ষ্ণ সদ্গন্ধযুক্ত; শুষ্ক হইলে দুর্গন্ধযুক্ত হয়; তিক্ত ও রুক্ষ আস্বাদ। জল ও সুরা দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়। ইহাতে বায়িটৈল, ভেলিরিয়েনিক্ এসিড, ধূনা এবং সার পাওয়া যায়।

ক্রিয়া। স্নায়বীয় উত্তেজক ও আক্ষেপনিবারক। অল্প মাত্রায়, স্নায়বীয় ক্রিয়ার স্থৈর্য্য ও সমতা সম্পাদন করে। অধিক মাত্রায়, শিরঃপীড়া, শিরোঘূর্ণন, বিবমিষা, অস্থিরতা ইত্যাদি লক্ষণ উপস্থিত করে।

আময়িক প্রয়োগ। বিবিধ আক্ষেপজনক রোগে ব্যবহৃত হয়; তন্মধ্যে হিষ্টি-রিয়া রোগে এবং তাহার বিবিধ উপসর্গে বিশেষ উপকার করে। ডাং অ্যাস্‌ওয়েল সাহেব নিম্নলিখিত ব্যবস্থা দেন; এমোনিয়েটেড্ টিংচর্ অব্ ভেলিরিয়েন্ ১ ড্রাম্; কম্পৌণ্ড্ স্পিরিট্ অব্ সল্‌ফিউরিক্ ইথর্, ॥০ ড্রাম্; স্পিরিট্ অব্ ল্যাভেণ্ডর্, ॥০ ড্রাম্; কর্পূরের জল, ১০ ড্রাম্। দিবসে ২।৩ বার।

অপর, মৃগী এবং কোরিয়া আদি রোগেও ইহা উপকার করে।

টাইফএড্ জ্বর রোগে এবং ফুস্‌ফুস্ প্রদাহের পরিণত অবস্থায় স্নায়ুমণ্ডলের উত্তেজনার্থ, মৃগনাভি ও কর্পূর সহযোগ ব্যবস্থা করা যায়।

চূর্ণের মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ৩০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ইন্‌ফিউজম্ ভেলিরিয়েনি ; ইংরাজী, ইন্‌ফিউজন্ অব্ ভেলিরিয়েন্। ভেলিরিয়েন্ কুট্টিত, ১২০ গ্রেণ্ ; স্ফুটিত পরিস্রুত জল, ১০ আং। আবৃত পাত্র মধ্যে ১ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—২ আং।

২। ল্যাটিন্, টিংচুারা ভেলিরিয়েনি ; ইংরাজী, টিংচর্ অব্ ভেলিরিয়েন্। ভেলিরিয়েন্ কুট্টিত, ২॥০ আং ; পরীক্ষিত সুরা, ১ পাইণ্ট্। পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ১—৪ ড্রাম্।

৩। ল্যাটিন্, টিংচুারা ভেলিরিয়েনি এমোনিয়েটা ; ইংরাজী, এমোনিয়েটেড্ টিংচর্ অব্ ভেলিরিয়েন্। ভেলিরিয়েন্ কুট্টিত, ২॥০ আং ; এরোমাটিক্ স্পিরিট্ অব্ এমোনিয়া, ১ পাইণ্ট্। আবৃত পাত্র মধ্যে সপ্তাহ পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে, পরে, এরোমাটিক্ স্পিরিট্ অব্ এমোনিয়া দ্বারা ১ পাইণ্ট্ পূর্ণ করিবে। মাত্রা, ॥০—১ ড্রাম্।

---

## ২২শ উত্তেজক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ভেলিরিয়েনাস্ সোডি। | ভেলিরিয়েনেট্ অব্ সোডা। |
| (Valerianas Sodæ) | (Valerianate of Soda) |

প্রস্তুত করণ। এমাইলিক্ আল্‌কোহল্ (ফোজেল্ অয়েল্), ৪ আং ; বাইক্রোমেট্ অব্ পটাশ্, ৯ আং ; গন্ধক-দ্রাবক, ৬॥০ আং ; সোডা দ্রব, ৬॥০ আং ; পরিস্রুত জল, ॥০ গ্যালন্। গন্ধক-দ্রাবককে ১০ আং জলের সহিত মিশ্রিত করিবে, এবং বাইক্রোমেট্ অব্ পটাশ্‌কে অগ্নিসন্তাপ দ্বারা অবশিষ্ট জলে দ্রব করিবে। শীতল হইলে উভয় দ্রবকে ফোজেল্ সহযোগে বকযন্ত্রমধ্যে আবর্তন দ্বারা মিশ্রিত করিবে ; ৯০ তাপাংশ পর্য্যন্ত শীতল হইলে ॥০ গ্যালন্ চুয়াইয়া লইয়া, তাহাকে সোডা দ্রব দ্বারা সমক্ষারাম্ল করিবে ; উপরে যদি তৈল ভাসে, সাবধান পূর্ব্বক উঠাইয়া লইবে ; অনন্তর গাঢ় করিবে যে পর্য্যন্ত না জলীয় বাষ্প নির্গমন শেষ হয়, পরে উত্তাপ বৃদ্ধি করিবে যে পর্য্যন্ত না লবণ গলিয়া যায় ; অবশেষে শুষ্ক হইয়া সংগত হইলে খণ্ড খণ্ড করিয়া বোতল মধ্যে উত্তমরূপে বন্ধ করিয়া রাখিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ পিণ্ডাকার, জলশোষক, জল এবং সুরাতে

দ্রবণীয়, ভেলিরিয়েনের গন্ধাস্বাদযুক্ত, গন্ধক-দ্রাবক সংযোগ করিলে এই গন্ধ অধিক প্রকাশ পায়।

ক্রিয়া। উত্তেজক এবং আক্ষেপনিবারক। মাত্রা, ১—৫ গ্রেণ্।

ফার্মাকোপিয়া মতে ভেলিরিয়েনেট্ অব্ জিঙ্ক্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

২৩শ উত্তেজক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| ক্যাষ্টোরিয়ম্। | ক্যাষ্টর্। |
| (Castoreum). | (Castor). |

শশক জাতীয় (রোডেণ্ট্) ক্যাষ্টর্ ফাইবর্ অর্থাৎ বীবর্ নামক পশু বিশেষের জননেন্দ্রিয় ও মলদ্বারের মধ্যবর্ত্তী কোষচতুষ্টয়ের মধ্যে অগ্রস্থিত দুইটি কোষের মধ্যে এই পদার্থ পাওয়া যায়। হড্সন্স্ বের সন্নিকটস্থ প্রদেশ এই পশুর আবাস।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঘোর পাটলবর্ণ, শুষ্ক, ধূনার ন্যায়; উগ্র সদ্গন্ধযুক্ত; শোধিত সুরা ও ইথরে দ্রবণীয়; ইহাতে বায়িতৈল, ধূনা, ক্যাষ্টরীন্ নামক পদার্থ-বিশেষ এবং লবণাদি পাওয়া যায়।

ক্রিয়া। স্নায়বীয় উত্তেজক ও আক্ষেপনিবারক। কথিত আছে যে, জরায়ুর উপর ইহার ক্রিয়া বিশেষরূপে প্রকাশ পায়।

আময়িক প্রয়োগ। হিষ্টিরিয়া, মৃগী, হুপিংকফ্ ও শ্বাসকাশ প্রভৃতি আক্ষেপ-জনক রোগে ইহা প্রয়োজ্য। এ ভিন্ন, কষ্টরজোরোগে, রক্তপিণ্ড নির্গত হইলে ইহা দ্বারা উপকার হয়।

মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ৬০ গ্রেণ্ বা তদূর্দ্ধ।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, টিংচ্যুরা ক্যাষ্টোরিয়াই; ইংরাজী, টিংচর্ অব্ ক্যাষ্টর্। ক্যাষ্টর, ১ আং; শোধিত সুরা, ১ পাইণ্ট্। সপ্তাহ পর্য্যন্ত আবৃত পাত্র মধ্যে ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—৪ ড্রাম্।

---

২৪শ উত্তেজক।

মৃগনাভি। কস্তূরী।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| মস্কস্। | মস্ক্। |
| (Moschus) | (Musk) |

রোমন্থক জাতীয় (রিউমিনাণ্ট্) মস্কস্ মস্কিফিরস্ নামক মৃগ বিশেষের নাভির পশ্চাৎ এবং লিঙ্গনলি আবরক চর্ম্মের সম্মুখস্থিত একটি কোষ মধ্যে ইহা জন্মে।

এক একটি পূর্ণবয়স্ক মৃগের কোষ মধ্যে ১০০—২০০ গ্রেণ্ পর্য্যন্ত মৃগনাভি পাওয়া যায়। এসিয়া খণ্ডেই এই মৃগের বাস।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঘোর পাটলবর্ণ, অসম ক্ষুদ্র ক্ষুদ্র খণ্ড, স্থান, বিশেষ উগ্র সদ্গন্ধযুক্ত, তিক্ত, ও রুক্ষ আস্বাদ। কস্তূরীকোষ অণ্ডাকৃতি, ২ ইঞ্চ্ ব্যাস, মধ্যস্থলে ক্ষুদ্র ছিদ্রবিশিষ্ট; এই ছিদ্রের চতুর্দ্দিকে লোম সকল চক্রাকারে স্থাপিত। মৃগনাভিতে বায়িতৈল, এমোনিয়া, ষ্টিয়রীন্, কোলেষ্টরীন্, ওলাইন্ এবং বিবিধ লবণ পাওয়া যায়।

ক্রিয়া। উত্তেজক, বায়ুনাশক, আক্ষেপনিবারক, স্বেদজনক, মূত্রকারক ও কামোদ্দীপক। অল্প পরিমাণে সেবন করিলে পাকাশয়ে উষ্ণতা বোধ হয়, শরীর উষ্ণ হয়; রক্তসঞ্চালক যন্ত্রের ক্রিয়া বৃদ্ধি হয় এবং স্নায়ুমণ্ডল উত্তেজিত হয়, সুতরাং আক্ষেপনিবারণ হয়। অধিক মাত্রায় কিঞ্চিৎ মাদক শক্তি প্রকাশ করে। সেবন করিলে শোষিত হইয়া মূত্রগ্রন্থি ও চর্ম্ম দ্বারা নির্গত হয় তৎকালে প্রস্রাব ও ঘর্ম্ম বৃদ্ধি করে।

আময়িক প্রয়োগ। টাইফস্ ও টাইফএড্ জ্বররোগে এবং উৎকট অনুপর্য্যায় জ্বরে যখন জীবনী-শক্তি অবসন্ন হইয়া পড়ে, যখন মৃদু প্রলাপ, কণ্ডুাক্ষেপ, শয্যান্বেষণ আদি লক্ষণ প্রকাশ পায়, রোগী সম্পূর্ণ অনাস্থাবস্থায় চিত হইয়া পড়িয়া থাকে, এবং নাড়ী ক্ষীণ, দ্রুত, ও সূক্ষ্ম হয় এবং হৃৎস্পন্দনের প্রথম শব্দ শ্রুতিগোচর হয় না, এমত অবস্থায় মৃগনাভি মহোপকারক; স্নায়বীয় ও ধামনিক উত্তেজক হইয়া উপকার করে। অধ্যাপক হস্ কহেন যে, এ অবস্থায় ৫ গ্রেণ্ পরিমাণে মৃগনাভি, ১ গ্রেণ্ কর্পূরের সহিত ২ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে; রোগীর অবস্থা ক্রমশঃ উন্নত হইলে প্রয়োগকাল অন্তর করিবে।

ফুস্ফুস্ প্রদাহ রোগে, স্নায়ুশক্তি অবসন্ন হইয়া প্রলাপাদি টাইফএড্ লক্ষণ প্রকাশ পাইলে, মোং রিকামিয়র্ মৃগনাভিকে প্রায় অমোঘৌষধ বিবেচনা করেন।

স্নায়বীয় উগ্রতা বশতঃ হিষ্টিরিয়া রোগে অনিদ্রা নিবারণার্থ ইহা মহোপ-কারক। ১ গ্রেণ্ মাত্রায় ২ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে। ডাং গ্রেব্স্ কহেন যে, এমন কি, অহিফেণ নিষ্ফল হইলেও ইহা দ্বারা নিদ্রাবেশ হয়।

গাউট্ রোগ অন্তর্হিত হইলে, যথেষ্ট পরিমাণে মৃগনাভি দিতে, কলেন্ অনুমতি দেন। তিনি কহেন যে, ইহা দ্বারা আশু সম্পূর্ণ প্রতিকার লাভ হয়।

বিবিধ আক্ষেপজনক রোগে মৃগনাভি মহোপকারক। যথা—

মৃগীরোগে, ডাং এণ্টনি টড্ টম্সন্ কহেন যে, ৬০ গ্রেণ্ মাত্রায় ৮ ঘণ্টা অন্তর প্রয়োগ করিলে আক্ষেপের বেগ সাম্য এবং বিশ্রামকাল দীর্ঘ হয়।

হুপিংকফ্ রোগে, জ্বর দমন হইবার পর, ১ গ্রেণ্ মাত্রায় মৃগনাভি দিবসে ৩।৪ বার প্রয়োগ করিলে অল্প দিবসের মধ্যেই প্রায় আরোগ্য লাভ হয়।

গলনলী, পাকাশয়, অন্ত্র, মূত্র-প্রণালী, পিত্ত-প্রণালী ও ডায়েফ্রাম্ প্রভৃতি স্বাধীন পেশী সকলের আক্ষেপ উপস্থিত হইলে, মৃগনাভি দ্বারা আশু আক্ষেপ-নিবারণ হয়। ধনুষ্টঙ্কার, কেরিয়া, স্নায়বীয় হৃদ্বেপন প্রভৃতিতে উপযোগিতার সহিত প্রয়োজিত হয়।

শৈশবাবস্থায় দন্ত উঠিবার সময়ে যে দ্রুতাক্ষেপ (কন্‌বল্‌সন্) উপস্থিত হয়, তাহাতে আক্ষেপের কারণ নিবারণ করিবার পরও যদি আক্ষেপ থাকে, তবে ১—৫ গ্রেণ্ মৃগনাভি জলের সহিত মর্দ্দন করিয়া মলদ্বারে পিচকারি দিলে উপকার হয়। রক্তাধিক্য থাকিলে অবিধেয়। সূতিকাক্ষেপ রোগে ইহা দ্বারা উপকার হয়। হিষ্টি-রিয়া রোগে ইহা মহৌষধ; ১০—১৫ গ্রেণ্ মাত্রায় দিবসে ৩ বার প্রয়োগ করিবে।

হিক্কা নিবারণার্থ মৃগনাভি মহৌষধ। ডাং উড্ কহেন যে, ইহা কখন নিষ্ফল হয় না এবং অন্যান্য সকল ঔষধ বিফল হইলেও ইহা দ্বারা অবশ্য প্রতিকার হয়।

**মাত্রা,** ৫ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত। কথন কখন এতদপেক্ষা অধিক মাত্রাও প্রয়োগ করা যায়।

ব্রিটিশ্ ফার্‌মাকোপিয়া মতে ইহার কোন প্রয়োগরূপ নাই। কিন্তু পুরাতন ফার্‌মাকোপিয়া মতে ইহার অরিষ্ট (মৃগনাভি ১২০ গ্রেণ্, শোধিত সুরা ১ পাইন্ট্) লিখিত আছে।

---

## মাস্তিষ্ক উত্তেজক সকল।

### ২৫শ উত্তেজক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| **ইথর্।** | **ইথর্।** |
| (Æther) | (Æther) |

পূর্ব্বনাম, ইথর্ সল্‌ফিউরিকস্; সল্‌ফিউরিক্ ইথর্।

**প্রস্তুত করণ।** গন্ধক-দ্রাবক, ১ আং; শোধিত সুরা, ৫০ আং; ক্লোরাইড্ অব্ ক্যাল্‌সিয়ম্, ১০ আং, আর্দ্র চূণ, ॥০ আং; পরিস্রুত জল ১৩ আং। গন্ধক-দ্রাবক এবং ১২ আং সুরা একত্র মিলাইয়া লীবিগ্‌স্ কণ্ডেন্সর্ নামক যন্ত্র দ্বারা চুয়াইবে এবং ক্রমশঃ সুরা সংযোগ করিবে। আধার ভাণ্ডে ৪২ আং সংগৃহীত হইলে নামাইবে, পরে ক্লোরাইড্ অব্ ক্যাল্‌সিয়ম্ এবং চূণ, জলের সহিত মিলাইবে এবং পূর্ব্ব প্রাপ্ত অপরিশুদ্ধ ইথর্ সহযোগে এক বোতল মধ্যে আলোড়ন করিয়া রাখিয়া দিবে; ১০ মিনিট্ পরে উপরের স্বচ্ছাংশ লইয়া মৃদু সন্তাপে চুয়াইবে যে পর্যন্ত না আপেক্ষিক ভার ০·৭৩৫ হয়।

উপর্য্যুক্ত ইথর্‌কে পরিষ্কৃত জল দ্বারা বারংবার ধৌত করিয়া সদ্যোদগ্ধ চূণ এবং ক্লোরাইড্ অব্ ক্যাল্‌সিয়ম্ সহযোগে চুয়াইলে বিশুদ্ধ ইথর্ পাওয়া যায়। আপেক্ষিক ভার ০·৭২০।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন, অত্যন্ত উৎপতিষ্ণু, অগ্নিদাহ্য, ইহার শিখা ঈষৎ পীতবর্ণ; উগ্র, মিষ্ট, বিশেষ সদ্গন্ধযুক্ত; তীক্ষ্ণ রুক্ষ আস্বাদ; সমক্ষারাম্ল; বায়ুতে রাখিলে সম্পূর্ণরূপে উড়িয়া যায়; ইহার ধূম জ্বলনপ্রবণ, এবং ইহার ধূমকে অক্সিজেন্ বায়ুর সহিত মিশ্রিত করিয়া অগ্নি সংযুক্ত করিলে বৃহৎ শব্দ হয়। সুরাবীর্য্যে সম্পূর্ণ দ্রবণীয়; ১ অংশ ইথর্, ৯ অংশ জলে দ্রব হয়; কিন্তু অন্য কোন পরিমাণে জলের সহিত মিশ্রিত করিলে কিছুমাত্র দ্রব না হইয়া পৃথক্ থাকে; ১০৫ তাপাংশে স্ফুটিত হয়; আপেক্ষিক ভার ০·৭৩৫। ইহাতে, আইওডিন্, ব্রোমিন্, বায়িতৈল, বসা, ধূনা, গন্ কটন্, ইউরিয়া এবং মর্ফিয়া ও ষ্ট্রিক্‌নিয়া প্রভৃতি ঔদ্ভিজ্জ উপক্ষার দ্রব হয়। এ ভিন্ন, গন্ধক ও ফস্ফরস্ কিয়দংশ দ্রব হয়। ইথরে ফস্ফরস্ দ্রব করিলে ঐ দ্রব অন্ধকারে উজ্জ্বল হয়। বিশুদ্ধ ইথর্ চিকিৎসাতে আভ্যন্তরিক ব্যবহৃত হয় না। ইহার স্পিরিট্ ব্যবহার করা যায়। ইহার রাসায়নিক উপাদান, কার্বন্ ৪ অংশ, হাইড্রোজেন্ ৫ অংশ এবং অক্সিজেন্ ১ অংশ।

ক্রিয়া। সুরার ন্যায় ব্যাপ্ত উত্তেজক, কিন্তু সুরা অপেক্ষা ইহার ক্রিয়া শীঘ্র প্রকাশ পায় এবং শীঘ্র পর্য্যবসিত হয়। এ ভিন্ন, ইহা মাদক, আক্ষেপনিবারক ও স্পর্শহারক। বাহ্য প্রয়োগে, শৈত্যকারক, উগ্রতাসাধক ও ফোস্কাকারক। সেবন করিলে মুখে ও গলায় অত্যন্ত ঝাঁজ বোধ হয়, পাকাশয়ে উষ্ণতা বোধ হয়, হৃৎস্পন্দন বৃদ্ধি হয় এবং সমুদায় স্নায়ুমণ্ডল এবং তন্মধ্যে বিশেষরূপে মস্তিষ্ক উত্তেজিত হইয়া মস্তকে ভার ও শরীরে স্ফুর্ত্তি বোধ হয়। ইহা সেবন করিতে কষ্ট হয়, এ বিধায় অধিক মাত্রায় সেবন করা হয় নাই; সুতরাং, অধিক মাত্রায় সেবনের ফলও নির্দ্ধারিত হয় নাই। অর্ফিলা, একটা কুক্কুরকে অর্দ্ধ আং পরিমাণে ইথর্ খাওয়াইয়া, বমন না হয় এনিমিত্ত তাহার গলনলী বাঁধিয়া দিয়াছিলেন, ৩ ঘণ্টার মধ্যে সংন্যাসের লক্ষণ প্রকাশ পাইয়া ঐ কুক্কুরের মৃত্যু হয়।

ইথরের ধূম শ্বাস দ্বারা গ্রহণ করিলে মাদক ক্রিয়া প্রকাশ করে। ফিলেডেল্ফিয়া নগরের যুবকেরা মত্ততার নিমিত্ত এক সময় ইথরের ধূম গ্রহণ করিতেন। তাহাতে লাফিংগ্যাসের ন্যায় মত্ততা হইত। কিন্তু ইহা দ্বারা এক ব্যক্তির মৃত্যু হওয়াতে তদবধি এ প্রথা রহিত হইয়াছে। অপর, ইথরের ধূম দ্বারা স্পর্শানুভব লোপ হয়, আক্ষেপনিবারণ হয়, বেদনাবারণ হয় ও নিদ্রাবেশ হয়। ক্লোরফর্ম্ হইতে ইহার প্রভেদ এই যে,ইথর্ অধিক পরিমাণে ও অধিককাল পর্য্যন্ত শ্বাস গ্রহণ করিতে হয়; ইহার ক্রিয়া অপেক্ষাকৃত শীঘ্র পর্য্যবসিত হইয়া যায়; এমন কি ইহার শ্বাস

স্থগিত মাত্রেই চৈতন্যোদয় হয়। ক্লোরফর্ম্ অপেক্ষা ইথর্ দ্বারা অধিকতর উত্তেজনা উপস্থিত হয়। ক্লোরফর্ম্ ও ইথর্ উভয়েই প্রথমে হৃৎপিণ্ডের আকুঞ্চন সবল করে; পরে যত ক্লোরফর্ম্ প্রয়োগ করা যায় ক্রমশঃ হৃদ্‌পিণ্ড ক্ষীণ হইতে থাকে, কিন্তু ইথর্ দ্বারা মৃত্যু পর্য্যন্ত হৃদ্‌পিণ্ডের উত্তেজনা সমান থাকে ও হৃদাভিঘাত সবল থাকে। ইহা দ্বারা শ্বাস প্রশ্বাসীয় পেশীর পক্ষাঘাত বশতঃ মৃত্যু হয়। ফলতঃ উভয়েরই দ্বারা শ্বাসরোধে মৃত্যু হয়; কিন্তু ক্লোরফর্ম্ দ্বারা আর একটি বিষম আশঙ্কা এই যে, ইহা হৃদ্‌পিণ্ডের উপর সাতিশয় অবসাদন ক্রিয়া প্রকাশ করে।

ইথরের ধূম অধিক পরিমাণে গ্রহণ করিলে মস্তিষ্কে রক্তাধিক্য হইয়া সংন্যাস লক্ষণাক্রান্ত হইয়া মৃত্যু হয়; অথবা শ্বাস স্নায়ু-মূল অভিভূত হওয়াতে শ্বাসরোধ হইয়া মৃত্যু হয়।

ইথর্ দ্বারা মৃত্যু হইলে রক্ত মলিন বর্ণ, হৃৎপিণ্ডের দক্ষিণার্দ্ধ রক্তে পূর্ণ, এবং ফুস্‌ফুস্ ও মস্তিষ্কে রক্তাধিক্য দৃষ্ট হয়।

ইথর্ দ্বারা শ্বাসরোধের উপক্রম হইলে মুখ-মণ্ডলে শীতল জলাভিঘাত, মস্তকে শীতল বারিধারা, বায়ুব্যজন এবং অধঃশাখায় সর্ষপের পটি আদি দ্বারা উত্তেজনের চেষ্টা পাইবে, এবং কৃত্রিম শ্বাস সংস্থাপন করিবে।

আময়িক প্রয়োগ। জ্বর ও বিসূচিকাদি রোগে অবসন্নাবস্থায় জীবনী-শক্তি উত্তেজিত করণার্থ ইহা বিশেষ উপযোগী। এমোনিয়া ও সুরা প্রভৃতি উত্তেজক সহযোগে ব্যবস্থা করিবে।

বিবিধ আক্ষেপজনক রোগে—যথা, বক্ষঃশূল ( এঞ্জাইনা পেক্টোরিস্ ), পাকাশয় ও অন্ত্রাক্ষেপ, মূত্র-প্রণালী ও পিত্ত-প্রণালী মধ্যে অশ্মরী অবতরণ বিধায় বেদনা ও আক্ষেপ, লিঙ্গনালাক্ষেপ ইত্যাদিতে ইথর্, অহিফেণের অরিষ্ট সহযোগে প্রয়োগ করিলে আশু প্রতিকার লাভ হয়। এ ভিন্ন, ইথর্, আঘ্রাণ দ্বারা গ্রহণ করিলেও ঐ রোগে উপকার হয়। অপর, হিষ্টিরিয়া রোগে এবং শৈশবাবস্থায় অন্ত্রাক্ষেপজনিত কন্‌ভল্‌সন্ রোগে এবং অন্ত্রবৃদ্ধি আবদ্ধ হইলে, ইথরের ধূম আঘ্রাণ লইলে আক্ষেপনিবারণ হইয়া উপকার হয়। ধনুষ্টঙ্কার রোগে এবং কুঁচিলা দ্বারা বিষাক্ত হইলে ইথর্ আঘ্রাণ দ্বারা উপকার হয়।

অস্ত্রচিকিৎসায় এবং প্রসব বেদনা উপস্থিত হইলে যাতনা নিবারণার্থ আঘ্রাণ দ্বারা ইথর্ প্রয়োগ করা যায়। ক্লোরোফরমের ন্যায় স্পর্শহারক হইয়া ক্লেশ নিবারণ করে। রুমাল বা স্পঞ্জে ঢালিয়া প্রয়োগ করা যায়। এ ভিন্ন, ইথর্ আঘ্রাণ করাইবার নিমিত্ত বিবিধ যন্ত্র ব্যবহৃত হইয়া থাকে, কিন্তু রুমাল বা স্পঞ্জ্ দ্বারা প্রয়োগই সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ।

প্রত্যুগ্রতাসাধন ও শৈত্য করণার্থ ইথরের বাহ্য প্রয়োগ করা যায়।

প্রত্যুগ্রতাসাধনের নিমিত্ত একখণ্ড লিণ্ট্ ৩।৪ স্তবক করিয়া ইথরে ভিজাইয়া

অভিলষিত স্থানে প্রয়োগ করিবে এবং তাহাকে উত্তমরূপে আবৃত করিয়া রাখিবে; অনতিবিলম্বেই জ্বালা করিতে থাকে এবং ঐ স্থান আরক্তিম হইয়া উঠে। স্নায়বীয় শিরঃপীড়াতে এরূপে ইথর্ কপালে লাগাইলে আশু প্রতীকার হয়। শৈত্যকরণার্থ জলের সহিত ইথর্ মিলাইয়া তাহাতে বস্ত্রখণ্ড আর্দ্র করিয়া লাগাইবে। শিরঃপীড়া এবং অন্ত্রবৃদ্ধি আবদ্ধ হইলে এইরূপে ইথর্ প্রয়োগ করা যায়। অপর, শেষোক্ত রোগে একখণ্ড বস্ত্র ইথরে আর্দ্র করিয়া লাগাইয়া তদুপরি বিন্দু বিন্দু ইথর্ নিক্ষেপ করিলে এরূপ শৈত্য উদ্ভব হয় যে, অবিলম্বে বদ্ধান্ত্র মুক্ত হয়। অপর ইথর্ রেচন (স্প্রে) স্থানিক প্রয়োগ করিলে এত অধিক শৈত্য উদ্ভব হয় যে, তদ্দ্বারা স্থানিক স্পর্শহরণ করিয়া বিবিধ অস্ত্রচিকিৎসা অক্লেশে করা যাইতে পারে।

ফার্ম্মাকোপিয়া মতে কলোডিয়ম্, এবং লাইকর্ এপিস্পাষ্টিকস্ প্রস্তুত করিতে ইথর্ ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, স্পিরিটস্ ইথরিস্; ইংরাজী, স্পিরিট্ অব্ ইথর্। ইথর্, ১০ আং; শোধিত সুরা, ৩ আং। একত্র মিলাইয়া লইবে। মাত্রা, ॥০—২ ড্রাম্।

ফার্ম্মাকোপিয়া মতে ইথিরিয়েল্ টিংচর অব্ লোবিলিয়া প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

## ২৬শ উত্তেজক।

### সুরা।

শর্করা দ্রবে অথবা শর্করাযুক্ত ঔদ্ভিজ্জ রসে, অভিষব (ইয়েষ্ট্) সংযোগ করিলে কিয়ৎক্ষণ পরে উহাতে উৎসেচন (ফার্ম্মেণ্টেসন্) ক্রিয়া উপস্থিত হয়, এবং কার্বনিক্ এসিড্ বায়ু নির্গত হইয়া শর্করা সুরারূপে পরিণত হয়। এই উৎসেচন ক্রিয়াকে সুরোৎসেচন (বাইনস্ ফার্ম্মেণ্টেসন্) কহে, এবং ইহা দ্বারা যে মিশ্র পদার্থ উৎপন্ন হয় তাহাকে আসব (ল্যাটিন্, বাইনম্; ইংরাজী, ওয়াইন্) কহে। বিবিধ ঔদ্ভিজ্জ রস হইতে আসব প্রস্তুত করা যায়, এবং তদনুসারে আসব নানা প্রকার। আসব চুয়াইলে জল এবং অন্যান্য দ্রব্যমিশ্রিত যে সুরা পাওয়া যায় তাহাকে আর্ডেণ্ট্ স্পিরিট্ কহে। নিয়োজিত আসব ভেদে এই আর্ডেণ্ট্ স্পিরিট্ নানা প্রকার; যথা, দ্রাক্ষাসব হইতে প্রস্তুত, ব্র্যাণ্ডি; গুড় হইতে প্রস্তুত, রম্; জুনিপর্ ফল হইতে প্রস্তুত, জিন্; যব হইতে প্রস্তুত, হুইস্কি; ধান হইতে প্রস্তুত, আরক্ ইত্যাদি। আর্ডেণ্ট্ স্পিরিট্‌কে চুয়াইলে শোধিত সুরা (ল্যাটিন্, স্পিরিটস্ রেক্‌টিফিকেটস্; ইংরাজী, রেক্‌টিফায়েড্ স্পিরিট্) প্রস্তুত হয়। শোধিত সুরা, বর্ণহীন; স্বচ্ছ; উৎপতিষ্ণু; সুরা গন্ধযুক্ত; উগ্র আস্বাদ; অগ্নিক্ষম; নীলবর্ণ শিখা বিশিষ্ট হইয়া

জ্বলে এবং জ্বলিবার সময় ধূম নির্গত হয় না। আপেক্ষিক ভার, ০·৮৩৮; ইহাতে শতকরা ৮৪ অংশ বিশুদ্ধ সুরাবীর্য্য (আল্কোহল্) এবং ১৬ অংশ জল আছে। তৈল, বসা, ধুনা, কর্পূর এবং বিবিধ ঔদ্ভিজ্জ উপক্ষার ইহাতে দ্রব হয়, এবং ইহা দ্বারা অণ্ড-লাল ও ফাইব্রিন্ সংযত হয়; ফার্ম্মাকোপিয়া মতে, অরিষ্ট, এসেন্স্, সুরা প্রভৃতি প্রয়োগরূপ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

৫ অংশ শোধিত সুরাতে ৩ অংশ পরিস্রুত জল মিশ্রিত করিলে পরীক্ষিত সুরা প্রস্তুত হয়। ইহাকে ল্যাটিন্ ভাষায় স্পিরিটস্ টেনিয়র, ইংরাজীতে প্রুফ্ স্পিরিট্ কহে। আপেক্ষিক ভার, ০·৯২০। ইহাতে শতকরা ৪৯ অংশ সুরাবীর্য্য এবং ৫১ অংশ জল আছে। ফার্ম্মাকোপিয়া মতে বিবিধ অরিষ্ট প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

শোধিত সুরাকে শুষ্ক চূণের সহিত চুয়াইলে সুরাবীর্য্য (আল্কোহল্) পাওয়া যায়। ইহার আপেক্ষিক ভার ০·৭৯৫।

ক্রিয়া। উত্তেজক; এই ক্রিয়া শরীরের সমুদায় যন্ত্রে প্রকাশ পায়। স্নায়ু-মণ্ডল, রক্ত সঞ্চালন যন্ত্র, পাচন, পোষণ, স্রাবণ এবং জননেন্দ্রিয়ের ক্রিয়া, সকল-কেই উত্তেজিত করে। কিন্তু মস্তিষ্কের উপর ইহা বিশেষরূপে প্রকাশ পায়।

স্থানিক ক্রিয়া। কোন স্থানে সুরা সংলগ্ন করিলে ঐ স্থান প্রথমতঃ উষ্ণ ও আরক্তিম হইয়া উঠে এবং যদি ঐ স্থান কোমল হয় তবে প্রদাহ উপস্থিত হয়। কিছুকাল সংলগ্ন করিলে ঐ স্থান কঠিন ও কুঞ্চিত হয়, তাহার তাৎপর্য্য এই যে, সুরা দ্বারা ঐ স্থানের জলীয় অংশ আকৃষ্ট হয় এবং অণ্ডলাল ও ফাইব্রিন্ সংযত হয়। এই কারণ বশতঃ পাশব বা ঔদ্ভিজ্জ পদার্থ সুরা মধ্যে রাখিলে শীঘ্র পচে না।

ব্যাপ্ত ক্রিয়া। সুরাপান করিলে প্রথমতঃ পাকাশয় প্রদেশে উষ্ণতা বোধ হয় এবং অবিলম্বেই ধমনীর গতি ও পুষ্টি বৃদ্ধি পায়; এবং মুখমণ্ডল আরক্তিম, চক্ষু উজ্জ্বল এবং মনোবৃত্তি সকল উত্তেজিত হয়। এতদপেক্ষা মাত্রায় আধিক্য হইলে মনোবৃত্তি সকল বিবেকের অধীনত্ব ত্যাগ করিয়া যথেচ্ছা ক্রমে প্রকাশ পাইতে থাকে এবং নিতান্ত বিশৃঙ্খল হইয়া সম্পূর্ণ ইন্দ্রিয়াধীন হইয়া পড়ে; তখন সুরাপায়ি ব্যক্তি বিবিধ অত্যাচার ও কদর্য্য কর্ম্ম করিতে রত হয়। ইহার পর ক্রমশঃ প্রলাপ উপস্থিত হয়, জ্ঞানেন্দ্রিয়গণের বিকার জন্মে, পেশী সকলের উপর কর্তৃত্ব লাঘব হয়, তন্নিবন্ধন চলৎশক্তি ও বাক্‌শক্তি রহিত বা বিকৃত হয়; কখন কখন বমন হয়, এবং প্রস্রাবের আধিক্য হয়। অবশেষে অচৈতন্য (কোমা) উপস্থিত হয়। এই অবস্থার আরম্ভে উচ্চৈঃস্বরে ডাকিলে কিঞ্চিৎ চৈতন্য হয়, কিন্তু ইহা প্রগাঢ় হইলে আর কিছুতেই সচেতন করা যায় না।

এক্ষণে ধামনিক ও স্নায়বীয় উত্তেজনার হ্রাস হইতে থাকে। ধমনীর গতি মন্দ

হয়, কিন্তু পুষ্টি প্রায় লাঘব হয় না; ফলতঃ মস্তিষ্কে রক্তাধিক্য হইলে নাড়ীর যেরূপ ভাব হয়, ইহাতে তদ্রূপ হয়। এই অবস্থা ৬—১০ ঘণ্টা পর্য্যন্ত থাকে, পরে ক্রমশঃ চৈতন্যোদয় হয়। ইতোমধ্যে ধমনীর পুষ্টিরও লাঘব হইয়া পড়ে, এবং শরীর শিথিল হইয়া ঘর্ম্মাভিষিক্ত হয়। চৈতন্য হইবার পর শিরঃপীড়া, শারীরিক গ্লানি ও অস্থিরতা, ক্ষুধা মান্দ্য, বিবমিষা, বমন, ঘর্ম্ম, মুখের বিস্বাদ, জিহ্বা কণ্টকাবৃত, পিপাসা, অত্যন্ত দৌর্ব্বল্য ইত্যাদি অবসাদনের লক্ষণ প্রকাশ পায়। পরে স্নান, আহার, বায়ু সেবন ও নিদ্রাদির পর, শরীর পুনরায় প্রকৃতিস্থ হয়।

মনোবৃত্তি সকল নিতান্ত বিকৃত না হয় এবং অচৈতন্যাবস্থা প্রাপ্ত না হয়, এমত পরিমাণে প্রত্যহ সেবন করিলে ইহা শীঘ্রই অভ্যস্ত হইয়া পড়ে; এবং সুরা পান করিবার নিয়মিত সময় আগত হইলে, পান না করিয়া আর নিশ্চিন্ত থাকিতে পারা যায় না। এ ভিন্ন, পরিমাণও দৈনন্দিন বৃদ্ধি হইতে থাকে, কারণ, পূর্ব্বনির্দ্দিষ্ট পরিমাণে মনোভিলাষ পূর্ণ হয় না। এই কদর্য্য অভ্যাস একবার হইলে দৃঢ়প্রতিজ্ঞ হইয়া এককালে সুরা পরিত্যাগ করণ ভিন্ন, ইহা হইতে উদ্ধারের আর কোন উপায় নাই।

প্রত্যহ অল্প পরিমাণে সুরা পান করিলে, পরিপাক শক্তি এবং পোষণ ক্রিয়া বৃদ্ধি হয় এবং অধিক পরিমাণে রক্ত সৃজন হয়। এমতে পরিমিত সুরাপায়ি, বলিষ্ঠ স্থূলকায় হইয়া উঠে। কিন্তু শরীরে রক্তাধিক্য হওন বিধায় প্রদাহাদি রোগদ্বারা অন্যাপেক্ষা শীঘ্র আক্রান্ত হয়।

সুরা দ্বারা বিষাক্ত হওনের বিষয় এক্ষণে কিঞ্চিৎ বক্তব্য। সুরা দ্বারা দুই প্রকারে বিষাক্ত হইতে পারে। ১, এককালে অধিক পরিমাণে সুরাপান দ্বারা মৃত্যু। ২, সুরাপান অভ্যাস বশতঃ শারীর যন্ত্রের বিবিধ উৎকট রোগ উপস্থিত হইয়া শরীর ধ্বংস।

এককালে অধিক পরিমাণে সুরা পান দ্বারা ৩ প্রকারে মৃত্যু হইতে পারে।

১। এককালে অধিক পরিমাণে সুরা পান করিলে কখন কখন জীবনী শক্তি এমত অভিভূত হইয়া পড়ে যে, তাহাতেই মৃত্যু হয়। অর্ফিলা ২ জন খালাসির বিষয় লিখিয়াছেন যে, তাহারা প্রত্যেকে এক বৈঠকে ৮ পাইণ্ট ব্র্যাণ্ডি পান করিয়াছিল, তাহাতে উভয়েরই মৃত্যু হইয়াছিল। এরূপ মৃত্যু অতি বিরল।

২। মস্তিষ্কে রক্তাধিক্য প্রযুক্ত সংন্যাসের লক্ষণ প্রকাশ পাইয়া মৃত্যু হয়, অথবা, চৈতন্য হইবার পর এরূপ অবসাদন উপস্থিত হয় যে, তাহাতেই মৃত্যু হয়। অথবা, চৈতন্য হইবার পর, পক্ষাঘাত হইয়া অবশাঙ্গ হইয়া এক প্রকার জীবন্মৃত অবস্থায় থাকে।

৩। মস্তিষ্কাবরণের বা মস্তিষ্কের প্রদাহ উপস্থিত হইয়া মৃত্যু হয়। এই প্রদাহ সংন্যাসের সহকালবর্ত্তী হইতে পারে, অথবা সংন্যাসের লক্ষণ তিরোহিত হইবার পর প্রকাশ পাইতে পারে।

সুরাপায়িদিগকে যে সকল উৎকট রোগাক্রান্ত হইতে হয় তাহার বিবরণ।

সুরাপায়িদিগের শরীরে বিবিধ যান্ত্রিক প্রদাহের বিস্তর সম্ভাবনা। শরীরস্থ সমুদায় যন্ত্র সুরা দ্বারা বারংবার উত্তেজিত হওন বিধায় অবশেষে পুরাতন প্রদাহ দ্বারা আক্রান্ত হয়। পাকাশয়, ফুস্‌ফুস্, মস্তিষ্ক ও যকৃত প্রদাহিত হয়; এ ভিন্ন, অন্ত্র, মূত্রযন্ত্র, হৃদ্‌পিণ্ড ও ধমনী সকলও আক্রান্ত হয়।

অপর, প্রত্যহ সুরাপান এবং ঘৃত, মাংসাদি পুষ্টিকর দ্রব্য যথেষ্ট পরিমাণে আহার করিলে অশ্মরী এবং গাউট্ রোগের সঞ্চার হয়।

অপিচ, অধিক সুরাপান দ্বারা সমুদায় জীবন-ক্রিয়া ক্রমশঃ ক্ষীণ হয়; এ বিধায় ক্ষুধামান্দ্য, অজীর্ণ, কোষ্ঠবদ্ধ ও অল্প পিত্তনিঃসরণ হয়; এ ভিন্ন, রক্তসঞ্চলন, শ্বাস-ক্রিয়া, পোষণ ও জননক্রিয়া, সকলই ক্ষীণ হয় এবং শরীর শীর্ণ দুর্ব্বল ও নীরক্ত হইয়া পড়ে। পেশীশক্তি লাঘব হয় এবং ইচ্ছাধীন কর্ম্ম করিতে পারে না, তন্নিবন্ধন হস্তপদাদিতে কম্প হয়, এবং কখন কখন এই কম্প পক্ষাঘাত রোগে পরিণত হয়। অপর, এতৎসহযোগে মনোবৃত্তি সকলও নিস্তেজ হয়; বুদ্ধি, মেধা, ধারণা, সাহস, অধ্যবসায় প্রভৃতি ক্ষীণ হইয়া পড়ে এবং গুপ্ত কুপ্রবৃত্তি সকল বলবতী হইয়া উঠে।

এ ভিন্ন, অতিরিক্ত সুরাপান দ্বারা শারীর ধর্ম্ম এবং মানসিক বৃত্তি সকল এরূপ অবসাদ প্রাপ্ত হয় যে, নানাপ্রকার বিভীষিকা দর্শন, প্রলাপ, উৎকণ্ঠা, হস্তপদা-দির কম্প, অতিঘর্ম্ম ইত্যাদি লক্ষণ প্রকাশ পায়। এ অবস্থাকে মদাতঙ্ক (ডিলিরিয়ম্ ট্রিমেন্স্) কহে। সুরা দ্বারা বারংবার উত্তেজিত হওন বিধায় স্নায়ুমণ্ডলের অবসন্নতাই ইহার কারণ। অতিরিক্ত সুরাপান দ্বারা অবসাদিত-জীবনীশক্তি ব্যক্তিদিগের নিয়মিত পানের ব্যাঘাত জন্মিলে হঠাৎ এই অবস্থা উপস্থিত হয়।

সুরাপানে অবিরত রত ব্যক্তিদের অবশেষে এরূপ অবস্থা ঘটে যে, শারীরবিধান সকলের নিকৃষ্টতা উপস্থিত হয়; হৃদ্‌পিণ্ডের বৃতির স্থূলত্ব (হাইপরট্রফি) বা গাহ্বরিক প্রসার (ডাইলেটেসন্) বা হৃৎকপাটস্থ রোগ (বাল্‌বিউলার্ ডিজিজ্), ধামনিক বিধানে স্নৈহিক নিকৃষ্টতা (ফ্যাটি ডিজেনেরেসন্), ধামনিক বিধানে অস্থিসঞ্চার (অসিফিকেসন্), রক্ত-কণিকার হ্রাস, শোথ, উদরী, মাস্তিষ্ক বিধানের নিকৃষ্টতা এবং তন্নিবন্ধন উন্মাদ, মৃগী, পক্ষাঘাত ও ক্ষুতাক্ষেপ আদি প্রকাশ পায়।

এ ভিন্ন, সুরাপায়িদিগের স্বাভাবিক নিরাময়িক শক্তি ক্ষীণ হওন বিধায় তাহা-দের শরীর সহজেই রোগ-প্রবণ হয়, এবং রোগ হইলে সহজে মুক্ত হয় না। সুরা-পায়িরা অকাল-বার্দ্ধক্য প্রাপ্ত হয়, তাহাদিগের ফুস্‌ফুস্ এম্ফিসেমা রোগে আক্রান্ত হইবার বশবর্ত্তী, এবং মূত্রগ্রন্থি, যকৃৎ ও পাকাশয় সাইরোসিস্ রোগগ্রস্ত হইবার সম্ভাবনা।

সুরা অল্প পরিমাণে পাকরসের সেপ্‌সিনের উপর অতি অল্প মাত্র ক্রিয়া

প্রকাশ করে; কিন্তু অধিক মাত্রায় পেপ্‌সিন্‌ নষ্ট করে ও পরিপাক শক্তি বিনষ্ট হয়। অল্প পরিমাণে সেবন করিলে পাকরস নিঃসরণ বৃদ্ধি হয়; অধিক পরিমাণে বা কিছুকাল সেবন করিলে পাকাশয়ের শ্লৈষ্মিক আবরণে প্রদাহ জন্মে ও শ্লেষ্মার আচ্ছাদিত থাকা প্রযুক্ত স্রাবণ ক্রিয়া নষ্ট হয়, এবং অপ্রকৃত উৎসেচন জন্মাইয়া বাষ্প ও বিটিউরিক্‌, এসেটিক্‌ প্রভৃতি অম্ল উৎপাদন করে, এতন্নিবন্ধন অম্লরোগ ও বুকজ্বালা উপস্থিত হয়। এ অবস্থায় সচরাচর প্রাতঃকালে অল্প অম্ল, তিক্ত, আঠার ন্যায় পদার্থ বমন হয়।

অনেক কাল পর্য্যন্ত অপরিমিত সুরাপান করিলে পাকাশয় পুরাতন ক্যাটর্‌ রোগ দ্বারা আক্রান্ত হয়।

অনেক পরীক্ষা দ্বারা স্থিরীকৃত হইয়াছে যে, সুরা সেবন করিলে মূত্রগ্রন্থি দ্বারা ইউরিয়া ও ফুস্‌ফুস্‌ দ্বারা কার্বনিক্‌ এসিড্‌ নির্গমন অনেক পরিমাণে হ্রাস হয়; শারীর টিশু দ্বারা অক্সিজেন্‌ বায়ু গ্রহণ ক্ষমতা কমিয়া যায়, এ কারণ শারীর ক্রিয়ার হ্রাস হয়। সুরাদ্বারা হৃদ্‌পিণ্ডের আকুঞ্চন সবল হয়, শরীরের উত্তাপ হ্রাস হয়। সুরা ফুস্‌ফুস্‌, মূত্রগ্রন্থি ও চর্ম্ম দ্বারা নির্গত হয়।

শবচ্ছেদ। এককালে অধিক পরিমাণে সুরাপান দ্বারা মৃত্যু হইলে, পাকাশয়ে প্রদাহ চিহ্ন, মস্তিষ্কে রক্তাধিক্য এবং মস্তিষ্কোদরে সুরার গন্ধযুক্ত রস পাওয়া যায়। কথিত আছে যে, কখন কখন এই রস এত অধিক সুরা সংযুক্ত হয় যে, অগ্নি দ্বারা প্রজ্বলিত হইয়া উঠে। কিন্তু, যদ্যপি সুরাপানের পর অবিলম্বেই মৃত্যু হয়, তবে কোন চিহ্নই দেখা যায় না।

পুরাতন সুরাপায়িদিগের শবচ্ছেদ করিলে যান্ত্রিক ও বিধানিক প্রদাহ, নিকৃষ্টতা (ডিজেনেরেসন্‌), বিবর্দ্ধন (হাইপর্‌ট্রফি) এবং বিশীর্ণন (এট্রফি) আদি দৃষ্ট হয়।

চিকিৎসা। এককালে অধিক সুরাপান করিয়া অভিভূত হইলে সল্‌ফেট্‌ অব্‌ জিঙ্ক্‌ দ্বারা বমন করাইবে, অথবা ষ্টমাক্‌ পম্প্‌ দ্বারা পাকাশয় ধৌত করিবে; মস্তকে যথেষ্ট পরিমাণে শীতল বারিধারা প্রয়োগ করিবে; এমোনিয়া ইথর্‌ ও সুরা প্রভৃতি উত্তেজক ব্যবস্থা করিবে; মস্তকে রক্তাধিক্যের লক্ষণ স্থায়ী হইলে মস্তকে জলৌকা সংলগ্ন করিবে এবং অধঃশাখায় শর্ষপের পটি লাগাইবে।

সুরাপান অভ্যস্ত হইলে তাহা পরিত্যাগ করাইবার চেষ্টা করিবে। এককালে পরিত্যাগ করিতে অত্যন্ত ক্লেশ বোধ হয় এবং জীবনী-শক্তি অবসন্ন হইবারও আশঙ্কা থাকে, অতএব ক্রমশঃ পরিমাণ লাঘব করিয়া ত্যাগ করাইবে। কখন কখন সুরার পরিবর্ত্তে অহিফেণ সেবন ব্যবস্থা করিয়া সুরা ছাড়াইবে; পরে, অহিফেণ রহিত করিবে। পানদোষ-জনিত বিবিধ রোগের যথানিয়ম চিকিৎসা করিবে।

আময়িক প্রয়োগ। অনেক বহুদর্শী সুচিকিৎসকগণ দেখিয়াছেন যে, সুরা-পায়িরা প্রায় যক্ষ্মা দ্বারা আক্রান্ত হয় না। ডাং আগষ্টন্ ১১৭ জন সুরাপায়ির শবচ্ছেদ করিয়া, ২ জন মাত্রের ফুস্ফুসেতে যক্ষ্মা চিহ্ন দেখিয়াছিলেন। এক জনের কেবল যক্ষ্মার সূত্রপাত মাত্র হইয়াছিল; অপর ব্যক্তির ফুস্ফুসেতে একটি গহ্বর দৃষ্ট হইয়াছিল, কিন্তু যক্ষ্মা দ্বারা তাহার মৃত্যু হয় নাই। সুরা দ্বারা কিরূপে যক্ষ্মা নিবারিত থাকে তাহা এ পর্য্যন্ত সুনিশ্চিত হয় নাই, তথাচ যক্ষ্মাগ্রস্ত রোগীকে পরিমিতরূপে সুরাপান করিতে ব্যবস্থা দেওয়া যাইতে পারে।

টাইফস্ ও টাইফএড্ জ্বর রোগে এবং অন্যান্য জ্বরের পরিণত অবস্থায়, সুরা, বিবেচনা পূর্ব্বক প্রয়োগ করিলে আশ্চর্য্য উপকার করে। ডাং মর্চিসন্ নিম্ন-লিখিত কএকটি নিয়ম অবলম্বন করিতে অনুমতি দেন।

১। টাইফস্ বা টাইফএড্ জ্বর হইলেই যে সুরা বিধেয় এমত নহে, কারণ, এ সকল জ্বরে পার্থিব দ্রাবক এবং পুষ্টিকর আহার দ্বারা প্রতীকার লাভ হইতে পারে।

২। প্রায় প্রথম সপ্তাহে সুরা প্রয়োজন হয় না; যখন প্রয়োজন হয় প্রায় দ্বিতীয় সপ্তাহেই হয়। নিয়ম এই যে,সপ্তম বা অষ্টম দিবস হইতে সুরা ব্যবস্থা করিবে।

৩। নাড়ী কেবল অত্যন্ত দ্রুত হইলে যে সুরা প্রয়োগ করিতে হইবে এমত নহে। কিন্তু যদি এতৎ সহযোগে নাড়ী অত্যন্ত কোমল হয়, অর্থাৎ অল্প চাপিলে লোপ হইয়া যায়, এবং নাড়ী স্পন্দনের বৈষম্য দোষ থাকে, অথবা সপর্য্যায় (ইণ্টর্মিটেণ্ট) হয়, তবে সুরা ব্যবস্থা করিবে। অপর যদি নাড়ীর গতি অত্যন্ত মন্দ হয়, যথা ১ মিনিটে ৬০—৫০ বা ৪০ বার মাত্র গতি হয়, তবে সুরা অবশ্যই প্রয়োজ্য।

৪। হৃদ্স্পন্দনের ভাব বিবেচনা করিয়া সুরা প্রয়োগ করিবে। যদ্যপি স্পন্দনাভিঘাত সবল থাকে, সুরা অপ্রয়োজনীয়; কিন্তু যদি ক্ষীণ হইয়া পড়ে এবং আকর্ণন দ্বারা যদি প্রথম শব্দ ক্ষীণ শুনা যায় অথবা লোপ হইয়া থাকে তবে কাল-বিলম্ব না করিয়া যথেষ্ট পরিমাণে সুরা বিধান করিবে।

৫। যদি জ্বর সংযোগে নিম্নলিখিত উপসর্গ সকল প্রকাশ পায়, তবে, সুরা বিধেয়; যথা, মূর্চ্ছা; অতিঘর্ম্ম (যদি ঘর্ম্ম দ্বারা জ্বরের কোন প্রতিকার না হয়); হস্তপদাদির শীতলতা; মৃদু প্রলাপ; জিহ্বা শুষ্ক ও পাটলবর্ণ; জরাঙ্ক (ইরপ্সন্) সকল কৃষ্ণবর্ণ এবং তাহাদের সংখ্যাবৃদ্ধি ইত্যাদি। অপর, জ্বর সংযোগে নিম্ন-লিখিত আনুষঙ্গিক পীড়া (কম্প্লিকেশন) থাকিলেও সুরা বিধেয়; যথা, পাইমিয়া, এরিসিপেলাস্, শ্বাসনালী প্রদাহ, ফুস্ফুস্ প্রদাহ, শয্যাক্ষত ইত্যাদি। সুরাপায়ি রোগীর পক্ষে জ্বরারম্ভের অনতিবিলম্বেই সুরা বিধেয়।

যদ্যপি সুরা প্রয়োগ করিলে নাড়ীর দ্রুতত্ব, শরীরের উত্তাপ এবং প্রলাপ ও অস্থিরতা বৃদ্ধি হয় এবং চক্ষু আরক্তিম হইয়া উঠে তবে সুরা প্রয়োগ কার্য্য

রাখিবে। যদ্যপি অত্যন্ত শিরঃপীড়া থাকে এবং তৎসহযোগে উগ্র প্রলাপ থাকে তবে সুরা অপ্রয়োজ্য। যদি নিতান্তই প্রয়োজনীয় হয় তবে প্রলাপের বিরাম অবস্থায় প্রয়োগ করিবে। যদ্যপি প্রস্রাবের আপেক্ষিক ভার লঘু হয়, এবং ইহাতে ইউরিয়ার পরিমাণ অল্প থাকে, অথবা সমধিক পরিমাণে অণ্ডলালযুক্ত হয়, অথবা যদ্যপি মূত্রস্তম্ভ হয়, তবে অধিক মাত্রায় সুরা অবিধেয়।

জ্বরেতে সুরা প্রয়োগ করিতে হইলে দিবারাত্রিতে ৪ আং পরিমাণে আরম্ভ করিয়া তাহার ফলদৃষ্টে ক্রমশঃ বৃদ্ধি করিবে। ৮ আং মাত্রার অধিক প্রায় প্রয়োগ করিতে হয় না। ইথর্ প্রভৃতি উত্তেজক সহযোগে ব্যবস্থা করিবে।

ডাং আর্মষ্ট্রঙ্গ্, জ্বর রোগে উত্তেজক প্রয়োগ সম্বন্ধে নিম্নলিখিত উৎকৃষ্ট নিয়মাবলী সংক্ষেপে প্রচার করেন।

১। সুরাবীর্য্য ঘটিত ঔষধ প্রয়োগ করিলে যদি জিহ্বা আরও শুষ্ক ও মলিন হয় তাহা হইলে ইহা অপকারক; যদি জিহ্বা আর্দ্র হয় তাহা হইলে ইহা দ্বারা উপকার দর্শে।

২। নাড়ী অধিকতর দ্রুত হইলে ইহা দ্বারা অপকার, ও মৃদু হইলে উপকারসম্ভাবনা।

৩। চর্ম্ম যদি উষ্ণ ও রুক্ষ হয় তাহা হইলে সুরাবীর্য্যঘটিত উত্তেজক ঔষধ অপকারক; চর্ম্ম আর্দ্র হইলে ইহা উপকারক।

৪। শ্বাস প্রশ্বাস দ্রুত হইলে ইহা দ্বারা অপকার, এবং দ্রুতত্বের সমতা হইলে উপকার আশা করা যায়।

অপর, উৎকট অনুপর্য্যায় জ্বরে এবং বসন্ত ও এরিসিপেলাস্ আদি রোগে এবং ফুস্ফুস্ প্রদাহাদিরোগে, জীবনীশক্তি অবসন্ন হইয়া প্রলাপাদি টাইফএড্ লক্ষণ প্রকাশ পাইলে সুরা দ্বারা বিস্তর উপকার হয়। কুইনাইন্ প্রভৃতি বলকারক সহযোগে যথেষ্ট পরিমাণে ব্যবস্থা করিবে।

বৃহৎক্ষত, পচাক্ষত, কার্বঙ্কল্ এবং সোয়াস্ এব্সেস্ প্রভৃতি রোগে জীবনীশক্তি ক্ষীণ হইলে তাহা উত্তেজিত করণার্থ সুরা মহোপকারক।

বৃহৎ অস্ত্রচিকিৎসার পর ক্ষত হইতে অধিক পূয নিঃসরণ বা ক্ষত স্থান পচন বিধায় রোগী দুর্ব্বল ও অবসন্ন হইলে সুরা বিশেষ ফলপ্রদ।

মদাতঙ্ক রোগে, বিশেষতঃ পুরাতন মদ্যপের এ রোগ উপস্থিত হইলে সুরা অবশ্য বিধেয়; কারণ, অভ্যস্ত উত্তেজক এককালে রহিত করিলে হঠাৎ জীবনীশক্তি অত্যন্ত অবসন্ন হইয়া পড়িবার সম্ভাবনা।

রোগান্তিক দৌর্ব্বল্যে ঔদ্ভিজ্জ তিক্ত সহযোগে সুরা প্রয়োগ করিলে ক্ষুধা বৃদ্ধি হয় এবং শরীরে শীঘ্র বলাধান হয়। অপর স্রাবণ ক্রিয়ার আধিক্য বা রক্তস্রাব বশতঃ দৌর্ব্বল্যেও সুরা বিধেয়।

কাহার কাহার শ্রমাধিক্যের পর ক্ষুধা ও পরিপাক শক্তি নষ্ট হয়, আহার করিলে পাকাশয়ে ভার বোধ হয়, এ স্থলে এক গ্লাস্ আসব বা অল্প ব্র্যাণ্ডি ও জল আহারের পর সেবন করিলে ক্ষুধা ও পরিপাক শক্তি পুনঃ সংস্থাপিত হয়। এ ভিন্ন, জনাকীর্ণ নগরবাসিদিগের, যাহারা সর্ব্বদা বসিয়া কাল যাপন করে, ও সেই জন্য পরিপাক শক্তি হ্রাস হয়, সুরা দ্বারা উপকার দর্শে।

বার্দ্ধক্য জনিত দুর্ব্বলতায়, বিশেষতঃ অনিদ্রা, সচরাচর অপাক ও পাকাশয়ে মোচড়ানি থাকিলে, ডাং এন্সটি সুরাবীর্য্যঘটিত উত্তেজক ঔষধের বিস্তর প্রশংসা করেন। তিনি অধিক ইথর্ সংযুক্ত আসব ব্যবহার করিতে পরামর্শ দেন।

পুরাতন স্নায়ু-দৌর্ব্বল্যে, যথা স্নায়ুশূল রোগে, ইহা বেদনা নিবারণ করিয়া উপকার করে।

সর্পাদি বিষাল্ জন্তু দংশন করিলে জীবনী-শক্তি উন্নত রাখিবার নিমিত্ত সুরা ব্যবস্থা করা যায়।

উপর্য্যুক্ত রোগাদিতে সুরাবীর্য্য বা পরীক্ষিত সুরা ব্যবস্থা করা যায় না; ফলতঃ এ সকলের আভ্যন্তরিক প্রয়োগ হয় না। আভ্যন্তরিক প্রয়োগার্থ ব্র্যাণ্ডি প্রভৃতি আর্ডেণ্ট স্পিরিট্ এবং বিবিধ আসব ব্যবহার করা যায়। আর্ডেণ্ট স্পিরিট এবং শোধিত সুরা বাহ্য প্রয়োগ করা যায়।

আভিঘাতিক রক্তস্রাবে সুরা প্রয়োগ করিলে, অণ্ডলাল ও ফাইব্রিন্ সংযত করিয়া রক্ত রোধ করে। সন্তানকে স্তন পান করাইতে যদ্যপি চূচুকে ক্ষত হইবার আশঙ্কা হয় তবে সুরা দ্বারা চূচুক ভিজাইলে কঠিন হইয়া আর সে আশঙ্কা থাকে না।

কোন স্থানে শয্যাক্ষত হইবার সম্ভাবনা হইলে সেই স্থান সুরা দ্বারা ধৌত করিলে কঠিন হইয়া আর ক্ষত হইতে পারে না। ব্র্যাণ্ডি এবং অণ্ডলাল একত্র করিয়া লাগাইতে ডাং ক্রিষ্টসন্ অনুমতি দেন। ইহা শুষ্ক হইলে উত্তম আবরক হয়।

দন্তমাঢ়ি স্ফীতও ক্ষতযুক্ত হইলে এবং তালু আদি স্থান শিথিল হইলে ব্রাণ্ডির কুল্য মহোপকারক। ১ ভাগ ব্র্যাণ্ডি এবং ৬ ভাগ জল একত্র করিলা কুল্যার্থ ব্যবস্থা করিবে।

অবসন্নাবস্থায় তপ্ত ব্র্যাণ্ডি শরীরে মর্দ্দন করিলে উত্তেজন হয়। সুরা এবং জল মিশ্রিত করিলে উত্তম শৈত্য মিশ্র হয় এবং প্রদাহাদিতে স্থানিক প্রয়োগার্থ ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, মিশ্চ্যুরা স্পিরিটস্ ভাইনাই গ্যালিসাই; ইংরাজী, মিক্শ্চর্ অব্ ফ্রেঞ্চ

ওয়াইন্। সামান্য নাম ব্রাণ্ডিমিক্শ্চর্ বা এগ্‌ফিলিপ্। ব্রাণ্ডি ৪ আং, দারুচিনির জল ৪ আং, দুইটি অণ্ডের কুসুম, শর্করা ॥০ আং, একত্র মিশ্রিত করিয়া লইবে। মাত্রা, ॥০—২ আং। উৎকট জর রোগে জীবনীশক্তি অবসন্ন হইলে ইহা মহোপকারক।

## আসবের বিবরণ।

পূর্ব্বেই কথিত হইয়াছে যে শর্করা সংযুক্ত ঔদ্ভিজ্জ রসে অভিষব সংযোগ করিলে সুরোৎচেদন হইয়া আসব প্রস্তুত হয়। প্রয়োজিত ঔদ্ভিজ্জরস ভেদে আসব নানা প্রকার।

অপর, আসব প্রস্তুতকরণানুসারে দ্বিবিধ। উগ্র (ষ্ট্রং) ও শীতল (লাইট্) যে আসবে, দ্রাক্ষা-রস হইতে প্রস্তুত করণান্তর কিঞ্চিৎ ব্রাণ্ডি বা অপর কোন আর্ডেন্ট্ স্পিরিট সংযোগ করা যায় তাহাকে উগ্র আসব কহে, যথা, মেদেরা, টেনেরিফ্, সেরি, পোর্ট্ ইত্যাদি। যে আসবে সুরা মিশ্রিত করা যায় না, তাহাকে শীতল আসব কহা যায়, যথা, স্যাটরণ্, ক্ল্যারেট্, স্যাম্পেন্, মোজেল্, বর্গণ্ডী ইত্যাদি।

অপিচ, বর্ণভেদে সুরা দ্বিবিধ; শ্বেত ও লোহিত। শ্বেত দ্রাক্ষা বা লোহিত দ্রাক্ষার কেবল রস দ্বারা যে আসব প্রস্তুত হয় তাহাকে শ্বেতাসব কহে; লোহিতাসব প্রস্তুত করণার্থ, লোহিত দ্রাক্ষার রস এবং ত্বক উভয়ই নিয়োগ করা যায়। ইহাদের গুণের প্রভেদ এই যে, লোহিত আসবে দ্রাক্ষা-ত্বকস্থ ট্যানিক্ এসিড্ থাকা প্রযুক্ত কিঞ্চিৎ সঙ্কোচন গুণ দেখা যায়; স্যাটরণ্, স্যাম্পেন্, হক্, মোজেল্, মেদেরা, টেনেরিফ্, সেরি প্রভৃতি শ্বেত আসব। ক্ল্যারেট্, বর্গণ্ডী, পোর্ট্ লোহিতাসব।

কখন কখন দ্রাক্ষারসে উৎসেচন ক্রিয়া শেষ হইবার পূর্ব্বেই আসব বোতল মধ্যে বদ্ধ করা হয়; পরে বোতল মধ্যেই উৎসেচন ক্রিয়াটি সম্পন্ন হয়, এবং তাহাতে যে কার্ব্বনিক্ এসিড্ বায়ু বিযুক্ত হয় তাহা ঐ আসবেই সংস্থিতি করে; এ বিধায় পাত্রে ঢালিবার সময় আসব ফেনিল হইয়া উঠে। ইহাদিগকে উচ্ছলৎ (স্পার্ক্লিং) সুরা কহে। যথা, স্যাম্পেন্, হক্, স্পার্ক্লিং মোজেল্ ইত্যাদি। অন্য প্রকার সুরাকে স্থির (ষ্টিল্) আসব কহে।

রাসায়নিক তত্ত্ব। আসবেতে, সুরা ও জল ভিন্ন নিম্নলিখিত দ্রব্যচয় পাওয়া যায়। ক্রিম্ অব্ টার্টার্, গ্যালিক্ এসিড্, টার্টারিক্ এসিড্, গঁদ, সার, বর্ণ দ্রব্য ইত্যাদি। এ ভিন্ন, অনেক আসবে দ্রাক্ষা, শর্করা ও ট্যানিন্ আছে। উপর্য্যুক্ত দ্রব্য সকলের মধ্যে সুরাই প্রধান, এবং বিবিধ আসবে ভিন্ন ভিন্ন পরিমাণে অবস্থিতি করে, এবং ইহারই পরিমাণানুসারে আসবের মাদকতার তারতম্য হয়।

যে সকল আসব সর্ব্বদা ব্যবহৃত হয়, তাহাদের সুরার পরিমাণ নিম্নলিখিত কোষ্টকে প্রকাশ করা যাইতেছে।

| আসবদিগের নাম। | শতকরা হিসাবে সুরার পরিমাণ। | | ল্যাটিন্ নাম। |
|---|---|---|---|
| পোর্ট্ ... ... | ১৪. ৯৭ ... | ১৭,১০ | ভাইনম্ পোর্টুগ্যালিকম্ বা লুসিট্যানিকম্। |
| মেদেরা ... ... | ১৪. ৯ ... | ১৬.৯ | ভাইনম্ ম্যাডেরাইকম্। |
| সেরি ... ... | ১৫. ৩৭ ... | ১৮ | ভাইনম্ জেরিকম্। |
| ক্ল্যারেট্ ... ... | ৭. ৭২ ... | ... ... | ভাইনম্ রুবেলম্। |
| বর্গণ্ডী ... ... | ১৪. ৫৭ ... | ... ... | ভাইনম্ বার্গণ্ডিকম্। |
| শ্যাম্পেন্ ... ... | ১২. ৬১ ... | ... ... | ভাইনম্ ক্যাম্পেনিকম্। |
| সিরাজ্ ... ... | ১৫. ৪২ ... | ... ... | ...... ...... ...... |
| টোকে ... ... | ১. ৮৮ ... | ... ... | ...... ...... ...... |
| অরেঞ্জ্ ওয়াইন্ ... ... | ১২. ... | ... ... | ভাইনম্ অর্যানসিয়াই |

আসবের ক্রিয়া সুরার ন্যায়; প্রভেদ এই যে, আসবের মাদকতা শক্তি অল্প, কারণ, ব্রাণ্ডি প্রভৃতি আর্ডেণ্ট্ স্পিরিট্ অপেক্ষা আসবে সুরার অংশ অল্প আছে, এবং এই কারণবশতঃ ব্রাণ্ডি আদি পান দ্বারা শরীর যেরূপ শীঘ্র নষ্ট হয় আসব পান দ্বারা সেরূপ হয় না। এ ভিন্ন, ইহাদের বলকরণ ও পোষণ গুণ আছে।

চিকিৎসার্থ, পোর্ট্, সেরি, ক্লারেট্ এবং শ্যাম্পেন্ অধিক ব্যবহৃত হয়। দৌর্ব্বল্যাবস্থায় নিম্নলিখিত মতে আসব প্রয়োগ করিলে আহার ঔষধ দুই সম্পাদিত হয়। দুগ্ধ, ১ পাইণ্ট্, মেদেরা বা সেরি, ॥০ পাইণ্ট্, একত্র সিদ্ধ করিবে, পরে ছাঁকিয়া ১।২ আং মাত্রায় তক্র ব্যবস্থা করিবে। ফার্ম্মাকোপিয়া মতে আসব নামক প্রয়োগরূপ প্রস্তুত করিতে সেরি এবং অরেঞ্জ্ ওয়াইন্ ব্যবহৃত হয়।

সুরা ও আসবাদি প্রয়োগকালে স্মরণ রাখা কর্ত্তব্য যে, অল্প পরিমাণে এবং অল্প সুরা বিশিষ্ট শীতল আসব দ্বারা কার্য্য সিদ্ধি হইলে অধিক পরিমাণে বা উগ্রাসব প্রয়োগ করিবে না।

অপর, যক্ষ্মা ও স্ক্রফিউলা রোগে এবং দৌর্ব্বল্যাবস্থায় আসব প্রয়োজ্য হইলে, শীতল আসব সকল ব্যবস্থা করিবে; কারণ এস্থলে পরিপাক শক্তি এবং পোষণ ক্রিয়ার উত্তেজনই প্রধান উদ্দেশ্য। কিন্তু জ্বরাদি রোগে স্নায়ুমণ্ডলকে উদ্দীপ্ত করণার্থ ব্রাণ্ডি প্রভৃতি আর্ডেণ্ট্ স্পিরিট্ বা উগ্র আসব প্রয়োজ্য।

## মাল্‌ট-লিকর্।

যবকে অল্প সিক্ত করিয়া উষ্ণ স্থানে রাখিলে অঙ্কুরিত হয়। এই অঙ্কুরিত যবকে মাল্ট্ কহে। ইহাকে অগ্নি সন্তাপে শুষ্ক করণান্তর ইহার ফাণ্ট্ প্রস্তুত করিয়া কিঞ্চিৎ হপ্ সহযোগে উষ্ণ স্থানে রাখিলে ইহাতে সুরোৎসেচন ক্রিয়া

উপস্থিত হয়, এবং তাহাতে যে আসব প্রস্তুত হয় তাহাকে মাল্ট-লিকর্ কহে। মাল্ট-লিকর্ ৩ প্রকার; বিয়র্, এল্ এবং পোর্টর্। মাল্ট্ শুষ্ককরণ কালে যদি এরূপ উত্তাপ প্রয়োগ করা যায় যে, মাল্ট্ বিবর্ণ না হয়, তাহা হইতে যে আসব প্রস্তুত হয় তাহাকে এল্ কহে। উত্তাপের আধিক্য বশতঃ যদ্যপি মাল্ট্ পাটল বর্ণ হয়, তদ্দ্বারা প্রস্তুত আসবকে বিয়র্ কহে। আর যদ্যপি বিয়র্ প্রস্তুত করণ সময়ে কিঞ্চিৎ মাল্ট্ দগ্ধ করিয়া সংযোগ করা যায়, তবে সেই বিয়রের বর্ণ গাঢ় হয়, এবং তাহাকে পোর্টর্ কহে। উৎসেচন ক্রিয়া সম্পূর্ণ শেষ হইবার পূর্ব্বেই মাল্ট-লিকর্ বোতল মধ্যে বদ্ধ করা যায়।

রাসায়নিক তত্ত্ব। এই শ্রেণীস্থ আসবে শতকরা ৪.০২০ হইতে ৬.০৮৭ পর্য্যন্ত সুরা পাওয়া যায়। এ ভিন্ন, শর্করা, গঁদ, তিক্তসার, গ্লূটেন্, বায়িতৈল, কার্বনিক্ এসিড্ ইত্যাদি ও আছে।

ক্রিয়া। অন্যান্য আসবের ন্যায়। কিন্তু ইহা অন্যান্য আসব অপেক্ষা অধিক বলকারক ও পোষক; হপ্ এবং গ্লূটেন্ প্রভৃতি থাকা প্রযুক্ত এরূপ হয়। এবং হপের নিদ্রাকরণ গুণও আছে। সেবন করিলে শরীর পুষ্ট হয়; এ নিমিত্ত টিউবর্কল্ এবং স্ক্রফিউলা প্রভৃতি রোগে এবং রোগান্তদৌর্ব্বল্য বিধেয়।

---

## ২৭শ উত্তেজক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| আর্ণিসি র‍্যাডিক্স। | আর্ণিকা রূট্। |
| (Arnicæ Radix) | (Arnica Root) |

আর্টিমিসিয়া জাতীয় আর্ণিকা মণ্টানা নামক বৃক্ষের শুষ্ক মূল। ইহার পুষ্পও ঔষধার্থ ব্যবহৃত হয়। ইউরোপ খণ্ডে জন্মে; এসিয়া ও আমেরিকা খণ্ডেও পাওয়া যায়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। এই মূল, ২—৩ ইঞ্চ দীর্ঘ, ।০ ইঞ্চ স্থূল, বক্র, বাহ্য প্রদেশ বন্ধুর, ইহার গাত্র হইতে সূক্ষ্ম শাখা সকল নির্গত হয়; পাটল বর্ণ; ঈষৎ সদ্গন্ধ যুক্ত; ঝাল, তিক্ত, কদর্য্য আস্বাদ। ইহাতে বায়িতৈল, কটুধূনা, সার এবং আর্ণিসিনা নামক উপক্ষার আছে।

ক্রিয়া। মাস্তিষ্ক উত্তেজক; মাদক; ঘর্ম্মকারক ও মূত্রকারক। সেবন করিলে হৃৎস্পন্দন ও শ্বাসক্রিয়া দ্রুত হয় এবং ঘর্ম্ম ও প্রস্রাব বৃদ্ধি হয়। অধিক মাত্রায়, পাকাশয়ে উগ্রতা উপস্থিত করে, তাহাতে বিবমিষা, বমন, পাকাশয়ে বেদনাদি হয়; এ ভিন্ন, শিরঃপীড়া, শিরোঘূর্ণন, আক্ষেপ ও অচৈতন্যাদি স্নায়বীয় লক্ষণ প্রকাশ পায়।

আময়িক প্রয়োগ। টাইফস্ টাইএড্ জ্বরে এবং অন্যান্য রোগে স্নায়বীয়

অবসাদন উপস্থিত হইলে ইহা প্রয়োগ করা যায়। ইংলণ্ডীয় চিকিৎসকেরা ইহা প্রায় ব্যবহার করেন না, কিন্তু জর্ম্মন্ বৈদ্যেরা ইহার প্রতি বিস্তর অনুরাগ প্রকাশ করেন।

বিবিধ পক্ষাঘাত রোগে ইহা বিশেষ উপকারক। অ্যামোরোসিস্ রোগে অর্থাৎ স্নায়বীয় পক্ষাঘাত বশতঃ দৃষ্টি ক্ষীণ হইলে জর্ম্মন্ দেশে ইহা বিস্তর ব্যবহৃত হয়।

বিবিধ আভিঘাতিক ক্ষতে ইংলণ্ডীয় চিকিৎসকেরা ইহার বাহ্য প্রয়োগ করিয়া থাকেন। ইহার অরিষ্ট জলের সহিত মিশ্রিত করিয়া ধৌতরূপে ব্যবহার করা যায়।

চূর্ণের মাত্রা, ৫ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, টিংচ্যুরা আর্ণিসি; ইংরাজী, টিংচর্ অব্ আর্ণিকা। আর্ণিকা মূলচূর্ণ ১আং; শোধিত সুরা, ১ পাইণ্ট্, পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ১—২ ড্রাম্। বাহ্য প্রয়োগার্থ, ১ অংশে ৭ অংশ জল মিশ্রিত করিয়া লইবে।

---

## ২৮শ উত্তেজক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| বেলাডোনা। | বেলাডোনা। |
| (Belladonna) | Belladonna) |

সোলেনেসি জাতীয় এট্রোপা বেলাডোনা নামক বৃক্ষের সরস বা শুষ্ক পত্র, তরুণ শাখা এবং মূল। ব্রিটেন্ রাজ্যে জন্মে। ইহাকে সামান্যতঃ ডেড্লি নাইট্সেড্ কহে। বৃক্ষ ফলবান হইতে আরম্ভ হইলেই পত্র ও শাখা সংগ্রহ করা হয়। রোপিত বৃক্ষ অপেক্ষা বন্যবৃক্ষ অধিক তেজস্কর।

স্বরূপ ও রাসায়নিক তত্ব। বেলাডোনা পত্র, ৩।৬ ইঞ্চ দীর্ঘ; অখণ্ড; মসৃণ; অণ্ডাকার; সূচ্যগ্র। সরল পত্র অল্প তিক্ত ও ঈষৎ অম্লাস্বাদ; মর্দ্দন করিলে দুর্গন্ধযুক্ত হয়। ইহার পুষ্প, নীল-লোহিত ( ভায়লেট্ ) বর্ণ। ইহার মূল ১।২ ফুট্ দীর্ঘ, অর্দ্ধ ইঞ্চ হইতে ২ ইঞ্চ স্থূল, মূলার ন্যায় আকার, শাখাবিশিষ্ট, পাটল-বর্ণ। বেলাডোনাতে এট্রোপিয়া বা এট্রোপাইন্ নামক বীর্য্য বিশেষ আছে। এই বীর্য্য বৃক্ষেতে ম্যালিক্ এসিড্ সহযোগে বাইম্যালেট্ রূপে অবস্থিতি করে।

ক্রিয়া। স্নায়বীয় এবং মাস্তিষ্ক উত্তেজক; মাদক; আক্ষেপনিবারক; বেদনানিবারক; নিদ্রাকারক এবং মূত্রকারক। বাহ্য প্রয়োগে বেদনানিবারক ও স্পর্শহারক। চক্ষুর চতুর্দ্দিকে লাগাইলে বা চক্ষুমধ্যে প্রয়োগ করিলে কনীনিকা প্রসারিত হয়। অল্প মাত্রায় সেবন করিলে ধমনীর গতি, পুষ্টি এবং বেগ বৃদ্ধি হয়; হৃৎস্পন্দন সবল এবং দ্রুত হয় এবং সমুদায় শরীর উষ্ণ হয়। কিন্তু এতৎ সহযোগে শ্বাস গতি বৃদ্ধি হয় না। অতএব ডাং হার্লি কহেন যে, অষ্টম স্নায়ুযুগের

উপর ইহার ক্রিয়া প্রকাশ পায় না। মুখ, তালু ও গলা শুষ্ক ও কুঞ্চিত বোধ হয়, এবং গিলনকষ্ট, উচ্চারণ কষ্ট এবং পিপাসা উপস্থিত হয়; কনীনিকা প্রসারিত হয় এবং দৃষ্টির ব্যাঘাত জন্মে, অর্থাৎ দূরদৃষ্ট (প্রেসবাইয়োপিয়া) বা অল্পদৃষ্টি (মাইক্রোপিয়া) হয়। অপর, মুখমণ্ডল এবং চক্ষু উজ্জ্বল ও আরক্তিম, শিরঃপীড়া, শিরোঘূর্ণন, আক্ষেপ এবং প্রলাপাদি স্নায়বীয় লক্ষণ প্রকাশ পায়; মনোমধ্যে বিবিধ কাল্পনিক রূপ ও ভাবের উদয় হয়; অবশেষে নিদ্রা উপস্থিত হয়। এ ভিন্ন, ঘর্ম্ম ও প্রস্রাব বৃদ্ধি হয় এবং স্কার্লেটিনার ন্যায় শরীরে রক্তবর্ণ দাগ প্রকাশ পায়। ক্বচিৎ উদরে বেদনা, বিবমিষা এবং উদরাময় উপস্থিত হয়। ক্বচিৎ মূত্রযন্ত্রে উগ্রতা বোধ হয়।

বেলাডোনা স্থানিক প্রয়োগে নিঃসরণ রোধ করে; স্তনে লাগাইলে দুগ্ধ নিঃসরণ রহিত হয়।

অধিক মাত্রায় বিষক্রিয়া করে। তখন উপর্য্যুক্ত লক্ষণ সকল বৃদ্ধি হইয়া প্রকাশ পায়। কনীনিকা সম্পূর্ণ প্রসারিত ও নিশ্চল; অত্যন্ত দূরদৃষ্টি বা সম্পূর্ণ দৃষ্টিহীনতা; মুখমণ্ডল স্ফীত ও আরক্তিম; চক্ষু, রক্তবর্ণ, উজ্জ্বল এবং উন্মাদের ন্যায় লক্ষণ যুক্ত। ফলতঃ রোগী উন্মত্ত হইয়া উঠে; কল্পিতরূপ সকল দৃষ্ট হয় এবং নানা প্রকার ভ্রম হয়। রোগী উচ্চ প্রলাপ বকিতে থাকে; কখন হাসে কখন রোদন করে এবং অত্যন্ত দুরন্ত ও অবাধ্য হইয়া উঠে। অবশেষে সুষুপ্তি উপস্থিত হয়। এ অবস্থাতেও কখন কখন প্রলাপ হয়,. স্বরভঙ্গ হয়, এবং পেশীগণের ইতস্ততঃ আক্ষেপ হইতে থাকে। ক্রমে, অবসাদনের লক্ষণ প্রকাশ পায়; দৌর্ব্বল্য, নাড়ীক্ষীণ, রোগী দাঁড়াইতে অক্ষম, সম্মুখে ঝুঁকিয়া পড়ে; হস্তাঙ্গুলি সর্ব্বদা নাড়িতে থাকে। এই অবস্থাতে আক্ষেপ এবং পক্ষাঘাত উপস্থিত হইয়া জীবন নাশ করিতে পারে। রক্ষা পাইলে যখন জ্ঞানোদয় হয়, তখন পূর্ব্ব অবস্থা কিছুই স্মরণ থাকে না

বেলাডোনা শোষিত হইয়া কার্য্য করে। রাসায়নিক পরীক্ষা দ্বারা প্রস্রাবে ইহার বীর্য্য এট্রোপিয়া প্রাপ্ত হওয়া যায়। এ ভিন্ন, চর্ম্মোপরি মর্দ্দন করিলে অথবা হাইপোডর্মিক্ রূপে প্রয়োগ করিলে ইহার ক্রিয়া শরীরে প্রকাশ পায়। বেলা-ডোনা দ্বারা কশেরুকা মজ্জা উত্তেজিত হয় ও পক্ষাঘাত উপস্থিত হয়।

অহিফেণের ক্রিয়ার সহিত বেলাডোনার ক্রিয়ায় প্রভেদ এই যে, ১, অহিফেণ দ্বারা কনীনিকা কুঞ্চিত হয়; বেলাডোনা দ্বারা প্রসারিত হয়। ২, অহিফেণ সেবন করিলে প্রলাপ ও আক্ষেপ উপস্থিত হয় না; বেলাডোনা দ্বারা উচ্চ প্রলাপ ও পেশীর আক্ষেপ হয়। ৩, অহিফেণ ধারক; বেলাডোনা দ্বারা প্রস্রাব বিলক্ষণ বৃদ্ধি হয় এবং ক্বচিৎ বিরেচন হয়। ৪, অহিফেণ দ্বারা গাত্র কণ্ডূয়ন হয়; বেলাডোনা

দ্বারা স্কার্লেটিনার ন্যায় চর্ম্ম স্থানে স্থানে রক্তবর্ণ হয়। ৫, অহিফেনের ক্রিয়া কশেরুকা মজ্জায় প্রায় প্রকাশ পায় না ; বেলাডোনা উক্ত মজ্জার উপর বিলক্ষণ কার্য্য করে। ৬, অহিফেনের বাহ্য প্রয়োগ অপেক্ষা আভ্যন্তরিক প্রয়োগ দ্বারা বেদনা অধিক নিবারণ হয় ; বেলাডোনার বাহ্য প্রয়োগই অধিক বেদনা নিবারক। ৭, শৈশবাবস্থায় অল্প মাত্রায়ও অহিফেণ প্রয়োগ করিতে শঙ্কা হয় ; বেলাডোনা অপেক্ষাকৃত অধিক মাত্রায় প্রয়োগ করা যাইতে পারে।

অসম্মিলন। ক্ষার, বিশেষতঃ লাইকর্ পটাশি দ্বারা ইহার বীর্য্য এট্রোপিয়ার শক্তি নষ্ট হয় ; অতএব ক্ষার সহযোগে অপ্রয়োজ্য ; এবং বেলাডোনা দ্বারা বিষাক্ত হইলে বিষ নাশার্থ ক্ষার প্রয়োগ করা যাইতে পারে। এ ভিন্ন, উদ্ভিজ্জ সঙ্কোচক সহযোগেও অবিধেয়।

চিকিৎসা। বেলাডোনা দ্বারা বিষাক্ত হইলে, বমন ও বিরেচনানন্তর বিষনাশার্থ, যথেষ্ট পরিমাণে ঔদ্ভিজ্জ অম্ল, যথা, জম্বীর রস প্রয়োগ করিবে ; মাজুফলের ক্কাথ এবং গ্রীন্ চা ও ব্যবস্থা করিবে ; এবং অহিফেন ব্যবস্থা করিবে যে পর্য্যন্ত না অহিফেনের ক্রিয়া সম্পূর্ণ প্রকাশ পায়। কিন্তু ডাং হার্লির পরীক্ষা দ্বারা প্রকাশ যে, অহিফেণ দ্বারা বেলাডোনার মাদক ক্রিয়া প্রগাঢ় হয়, অতএব অহিফেণ অবিধেয়। অপর, ক্ষার দ্বারা বেলাডোনার বীর্য্য নষ্ট হয়, অতএব ক্ষার প্রয়োজ্য। লাইকর পটাশি বা লাইকর সোডি বা চুনের জল ব্যবস্থা করিবে। ক্ষার কার্ব্বনেট বা বাইকার্ব্বনেট দ্বারা উপকার হয় না। এভিন্ন, মস্তক মুণ্ডন করিয়া শৈত্য প্রয়োগ করিবে। অবসন্নাবস্থায় উত্তেজক বিধেয়।

নিষেধ। মস্তিষ্কে এবং পাকাশয়ে প্রদাহ থাকিলে, এবং নব জ্বরে অবিধেয়।

আময়িক প্রয়োগ। বিবিধ স্নায়ুশূল রোগে এবং অন্যান্য বেদনা জনক রোগে বেদনা নিবারণার্থ ইহা মহোপকারক। যথা—

টিক্‌ডলরু এবং সায়েটিকা প্রভৃতি স্নায়ু-শূল রোগে ইহার স্থানিক প্রয়োগ বিশেষ উপকার করে। ইহার মলম বা মর্দ্দন স্থানিক প্রয়োগ করিবে। এভিন্ন, ইহার সার, অর্দ্ধ গ্রেণ্ হইতে ১ গ্রেণ্ মাত্রায় আভ্যন্তরিক প্রয়োগ করা যায়। বাত রোগেও ইহার মর্দ্দন উপকার করে। স্মরণ রাখা কর্ত্তব্য যে, ইহার বাহ্য প্রয়োগ দ্বারা প্রতিকার লাভ হইলে, আভ্যন্তরিক প্রয়োগ অবিধেয়।

এঞ্জাইনা পেক্‌টোরিস রোগে হৃৎপ্রদেশে ইহার পটি লাগাইলে যথেষ্ট, উপকার হয়। ইণ্টর কষ্টাল নিউরালজিয়া অর্থাৎ পশুকা-মধ্য-স্নায়ুশূল রোগে, বিশেষতঃ হার্পিজ জোষ্টার বশতঃ রোগ হইলে এণ্ডার্মিকরূপে বেলাডোনার সার প্রয়োগ করিলে বেদনা লাঘব হয়। ইহার আভ্যন্তরিক প্রয়োগ ও ব্যবস্থা করিবে পঞ্জর মধ্যস্থ পেশীর বাতজ বা সাক্ষেপ বেদনা (প্লুরোডিনিয়া), এবং বক্ষা

রোগে বক্ষের পেশী সকল উগ্রতাযুক্ত ও চর্ম্মের স্পর্শ শক্তির আধিক্য হইলে বেলা-ডোনা স্থানিক প্রয়োগ তুল্য আর ঔষধ নাই। মর্দ্দন ও পলস্ত্রা ব্যবহৃত হয়।

পেশী-শূল রোগে বেদনা নিবারণার্থ বেলাডোনা বিশেষ উপযোগী।

কষ্টরজঃ (ডিস্‌মেনোরিয়া) রোগে, বেলাডোনার কাথের পিচকারি দ্বারা বেদনা নিবারণ হয়। এ ভিন্ন ।০—॥০ গ্রেণ্‌ মাত্রায় ইহার আভ্যন্তরিক প্রয়োগ দিবসে ৩।৪ বার ব্যবস্থা করিবে এবং ইহার পলস্ত্রা কটিদেশে লাগাইবে। অপিচ, শ্বেত-প্রদর রোগে তৎসহযোগে জরায়ুমুখে ক্ষত এবং জরায়ুতে স্নায়ু-শূল থাকিলে ইহা দ্বারা অবশ্যই প্রতিকার হয়। ট্রাসো, ইহার সার ১—২ গ্রেণ্‌ এবং ট্যানিন্‌ ৬—৮ গ্রেণ্‌ একত্র মিলাইয়া তুলায় লাগাইয়া জরায়ুমুখে প্রয়োগ করিতে অনুমতি করেন। অতি উৎকট রোগেও ইহা দ্বারা আরোগ্যলাভ হয়। জরায়ুমুখের শ্লৈষ্মিক গ্রন্থি হইতে অধিক রস নিঃসরণে যে শ্বেতপ্রদর হয় তাহাতেও ইহা নিষ্ফল হয় না। নিম্নলিখিত পিচকারি প্রয়োগ করিবে। টিংচর্‌ অব্‌ বেলাডোনা, ২ আং; সোহাগা, ১ ড্রাম্‌; জল, ২ আং; ইহার ১ বা ২ পিচকারি যোনি মধ্যে এরূপ প্রয়োগ করিবে, যেন জরায়ুমুখ পর্য্যন্ত যায়।

স্তন-প্রদাহ (ঠুন্‌কা) রোগে ইহা অমোঘৌষধ, দুগ্ধ রোধক হইয়া উপকার করে। স্তনে উষ্ণ জলের সেক দিয়া পরে, ইহার সার গ্লাইসরীন্‌ সহযোগে লাগা-ইবে অথবা ইহার মর্দ্দন ঘর্ষণ করিবে। এরূপ দিবসে ৪।৫ বার করিবে।

ঘর্ম্ম নিবারণার্থ ইহা বিশেষ উপযোগী। অনেকের হস্ত ও পদের তালু সর্ব্বদা ঘর্ম্মার্দ্র থাকে, তাহাতে অত্যন্ত কষ্ট হয়; কাহারও মুখমণ্ডলের অর্দ্ধেকে সর্ব্বদা ঘর্ম্ম হয়; কাহারও পদতলে দুর্গন্ধযুক্ত ঘর্ম্ম হয়; এ সকল অবস্থাতে বেলাডোনা স্থানিক মর্দ্দন করিলে অবশ্য প্রতিকার হয়। প্রতিকার না হইলেও অনেক উপশম হইবে তাহাতে সন্দেহ বিরহ।

ফিসর্‌ অব্‌ দি এনস্‌ রোগে যাতনা নিবারণার্থ ইহার মলম বিশেষ উপকারক। হুপিত্রাঁ নিম্নলিখিত ব্যবস্থা দেন। বেলাডোনার সার ১ ড্রাম্‌, সীস শর্করা, ১ ড্রাম্‌, শূকরের বসা, ৬ ড্রাম্‌।

অণ্ডপ্রদাহ রোগে (অর্কাইটিস্‌), প্রদাহ দমনের পর, ডাং ফিলিপ্‌ ইহার মলম (বেলাডোনার সার ১ অংশ, শূকরের বসা তিন অংশ,) স্থানিক মর্দ্দন করিতে ব্যবস্থা দেন। তিনি কহেন যে, ৫—১০ মিনিট্‌ পর্য্যন্ত প্রত্যহ দুইবার মর্দ্দন করিলে ৫।৭ দিনের মধ্যে আরোগ্যলাভ হয়।

ফাইমোসিস্‌ এবং প্যারাফাইমোসিস্‌ অর্থাৎ মুদো এবং উল্‌টা মুদো রোগে; ইহার মলম স্থানিক প্রয়োগ করিলে শীঘ্র প্রতিকার লাভ হয়।

প্রমেহজনিত লিঙ্গোচ্ছ্বাস (কর্ডী) হইলে, ইহার মলম কিঞ্চিৎ কর্পূর সংযুক্ত

করিয়া স্থানিক মর্দ্দন করিলে যাতনা নিবারণ হয় এবং লিঙ্গ শিথিল হয়। শয়নকালে পেরিনিয়ম্ অর্থাৎ মূলাধার প্রদেশে মর্দ্দন করিবে।

জরায়ুতে ক্যান্সর্ হইলে যাতনা নিবারণার্থ বেলাডোনার সার, ১ গ্রেণ্, সপোজিটরিরূপে প্রয়োগ করিবে। সার জে, আয়ার্ কহেন যে, ইহা দ্বারা যেরূপ প্রতিকার লাভ হয়, অন্য কোন ঔষধ দ্বারা তদ্রূপ হয় না। অপর, কটিদেশে লাগাইলেও বিলক্ষণ উপকার হয়।

অপিচ, ক্যান্সর্ এবং স্ক্রফিউলা যুক্ত অর্ব্বুদাদিতে বেদনা ও যন্ত্রণা নিবারণার্থ বেলাডোনা বিশেষ উপযোগী। ইহার আভ্যন্তরিক এবং বাহ্য প্রয়োগ করা যায়। বিস্তীর্ণ ক্যান্সর্ ক্ষতে ইহা প্রয়োগ করিবে না, কারণ শোষিত হইয়া বিষক্রিয়া করিতে পারে।

বিবিধ আক্ষেপজনক রোগে আক্ষেপ নিবারণার্থ বেলাডোনা বিলক্ষণ উপকারক; যথা, শ্বাসকাশে অত্যন্ত শ্বাসকষ্ট হইলে ।০—১ গ্রেণ্ মাত্রায় বেলাডোনার সার, প্রতি ঘণ্টায় প্রয়োগ করিলে শীঘ্রই শ্বাসকষ্ট নিবারণ হয়। ইহার পত্রের চুরট করিয়া সেবন করিলে উপকার হয়।

হুপিংকফ্ রোগে, আক্ষেপ নিবারণ করিয়া ইহা বিলক্ষণ উপকার করে। অনেক বিজ্ঞ চিকিৎসক ইহার প্রতিষ্ঠা করেন। ডাং উইলিয়েম্স্ কহেন যে, বেলাডোনার সার ।০ গ্রেণ্ হইতে অর্দ্ধ গ্রেণ্ মাত্রায় দিবসে ৩। ৪ বার প্রয়োগ করিলে কাশের উগ্রতার শীঘ্র সাম্য হয়। ইহা দ্বারা কনীনিকা প্রসারিত হয়, কিন্তু তাহাতে বিশেষ ক্ষতি নাই, কারণ ঔষধ ত্যাগ করিলে তাহা নিবারণ হয়। তিনি আরও কহেন, যে, হাইড্রোসিয়ানিক্ এসিড্ অপেক্ষা ইহা অধিক উপকারক এবং ইহাতে সে রূপ বিপদের আশঙ্কা নাই। যেহেতু শৈশবাবস্থায় ইহা অপেক্ষাকৃত অধিক সহ্য হয়। মেং গ্যারাওয়ে, সলফেট্ অব্ জিঙ্ক্ সংযোগে ইহা প্রয়োগ করিতে অনুমতি দেন। ⅙—।০ গ্রেণ্ বেলাডোনার সার অর্দ্ধ গ্রেণ্ বা ১ গ্রেণ্ সলফেট্ অব্ জিঙ্ক্ দিবসে ৩।৪ বার প্রয়োগ করিবে এবং প্রয়োজনানুসারে ক্রমশঃ মাত্রা বৃদ্ধি করিবে। অপর, অন্য প্রকার আক্ষেপজনক কাশ রোগে এবং হিক্কারোগে বেলাডোনা বিলক্ষণ উপকার করে। ১—২ গ্রেণ্ মাত্রায় দিবসে ৩ বার বিধান করিবে।

লিঙ্গনালাক্ষেপ, মূত্রাশয়াবরোধক এবং মলদ্বারাবরোধক পেশীর আক্ষেপ নিবারণার্থ বেলাডোনার স্থানিক প্রয়োগ মহোপকারক। লিঙ্গনাল মধ্যে প্রয়োগার্থ বুজিতে ইহার মলম মাখাইয়া লিঙ্গনাল মধ্যে প্রবেশ করাইবে। এ ভিন্ন, মূলাধার ( পেরিনিয়ম্ ) প্রদেশে ইহা মর্দ্দন করিবে। গল-নলাক্ষেপ রোগে বুকাস্থির উপর ইহার পলস্ত্রা লাগাইলে বা ইহার মর্দ্দন প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়।

মস্তিষ্ক এবং স্নায়ুমণ্ডলের উগ্রতা বশতঃ কোরিয়া এবং মৃগী রোগ হইলে বেলাডোনা স্নায়বীয় উগ্রতা দমন করিয়া উপকার করে। দস্তা বা রৌপ্য ঘটিত বলকারক সহযোগে ব্যবস্থা করিবে। জলাতঙ্ক রোগে ও ইহা ব্যবহৃত হয়।

স্নায়বীয় উত্তেজক হইয়া বিবিধ রোগে বেলাডোনা উপকার করে। যথা,

পূর্ব্বে কথিত হইয়াছে যে, বেলাডোনার উত্তেজন ক্রিয়া কশেরুকা-মজ্জায় প্রকাশ পায়; এবিধায় অধোর্দ্ধাঙ্গ রোগে ইহা বিশেষ উপকার করে। ডাঃ উড্ কহেন যে, কশেরুকামজ্জায় বা রক্তাধিক্য বশতঃ অথবা উক্ত মজ্জার বিধান-ঃ ষন্ধী রোগ বশতঃ অর্দ্ধাঙ্গ হইলে, যে পর্য্যন্ত রক্তাধিক্য ও প্রদাহাদি থাকিবে, সে পর্য্যন্ত বেলাডোনা অবিধেয়; কারণ, উত্তেজক হইয়া রক্তাধিক্য ও প্রদাহাদি বৃদ্ধি করিয়া অপকার করিতে পারে। কিন্তু যখন প্রদাহাদি সম্পূর্ণ তিরোহিত হয়, কেবলমাত্র পক্ষাঘাত রহিয়া যায়, তখন ইহা দ্বারা বিলক্ষণ উপকার হয়। কিন্তু বোন্‌সিকার্ড্ ডাঃ উডের এই মতকে নিতান্ত অমূলক কহেন। তাঁহার মতে বেলাডোনার উত্তেজন ক্রিয়া, কশেরুকামজ্জা এবং তদীয় আবরণের ধমনী সকলের উপর প্রকাশ পায়, অতএব ইহা দ্বারা ধমনী সকল কুঞ্চিত হয়. সুতরাং কশেরুকা মজ্জা ও তদীয় আবরণ ঝিল্লিতে রক্তের পরিমাণের হ্রাস হয়। অতএব যে যে অবস্থাতে উড্ সাহেব ইহাকে নিষিদ্ধ করিয়াছেন, সেই সেই অবস্থাতেই ইহা বিধেয়। অর্থাৎ, অবশাঙ্গের সঞ্চালক স্নায়ুর উগ্রতা লক্ষণ, যথা, দ্রুত বা স্থিরাক্ষেপ, কণ্ড্বাক্ষেপ, এবং লিঙ্গোদ্রেকাদি থাকিলে; অথবা, স্পর্শ স্নায়ুর উগ্রতা লক্ষণ, যথা, সড়সড়ানি, চুলকানি, জ্বালা, উত্তাপ বা শৈত্যবোধ, বন্ধন-বোধ, চাপবোধ থাকিলে; অথবা, ধামনিক স্নায়ুর উগ্রতা লক্ষণ, যথা, অবশাঙ্গের শীতলতা, শীর্ণতা, শোথ, শয্যাক্ষত, প্রস্রাবের ক্ষারদোষ ইত্যাদি থাকিলে, বেলাডোনা বিধেয়।

উন্মাদ রোগে, বেলাডোনা দ্বারা স্নায়বীয় উগ্রতা দমন হয়, স্নায়ুমণ্ডলের স্থৈর্য্য সম্পাদিত হয় এবং নিদ্রা হয়। ডাঃ কোপলণ্ড্ ইহাকে কর্পূর সহযোগে প্রয়োগ করিতে বিধান দেন। ইহা দ্বারা অতি দুরন্ত উন্মাদরোগিকে শান্ত করা যাইতে পারে। ঢাকার উন্মাদাগারে দুরন্ত উন্মত্তদিগকে শান্ত করিবার নিমিত্ত ডাঃ সিম্প-সন্ ইহা হাইপোডার্মিক্‌রূপে প্রয়োগ করিতেন।

জ্বর এবং এরিসিপেলাস প্রভৃতি রোগে, প্রলাপ, অনিদ্রা, স্নায়বীয় উগ্রতা এবং অস্থিরতা থাকিলে, যদ্যপি কনীনিকা কুঞ্চিত থাকা বিধায় অহিফেণ অবিধেয় হয়, তবে বেলাডোনা দ্বারা বিলক্ষণ উপকার হয়। প্রয়োজন মত, কর্পূর বা মৃগনাভি বা টার্টর্ এমেটিক্ সহযোগে ব্যবস্থা করিবে।

মদাতঙ্ক রোগে, বেলাডোনা, স্নায়বীয় উত্তেজক এবং নিদ্রাকারক হইয়া বিলক্ষণ

উপকার করে। বিশেষতঃ কনীনিকা কুঞ্চিত থাকা প্রযুক্ত অহিফেণ নিষিদ্ধ হইলে ইহা দ্বারা বিশেষ উপকার হয়।

স্কার্লেট্‌ জ্বররোগে, বারক এবং আরোগ্যকারক হইয়া বেলাডোনা উপকার করে। এ রোগে, ইহার বারক শক্তি, বহুল পরীক্ষা দ্বারা সপ্রমাণ করা হইয়াছে। বেইল্‌ লিখেন যে, স্কার্লেট্‌ জ্বরের প্রাদুর্ভাব সময়ে, ২০২৭ ব্যক্তিকে বেলাডোনা প্রয়োগ করা হইয়াছিল; ইহাদের মধ্যে ১৯৪৮ জনকে রোগে আক্রমণ করে নাই। ওপেন্‌হীম ১২০০ যোদ্ধাকে বেলাডোনা প্রয়োগ করিয়াছিলেন; ইহাদের মধ্যে ১২ জন মাত্র রোগাক্রান্ত হইয়াছিল। কিন্তু এদিকে, লীমন্‌, ল্যার্থ, হফ্‌মান, এবং বেঞ্জামিন্‌ বেল্‌ প্রভৃতির হস্তে ইহা বিফল হইয়াছে। ডাং সিগ্‌মণ্ড্‌ এক পরিবারের ১১ জনকে বেলাডোনা প্রয়োগ করিয়াছেন, কাহারও কিছু উপকার হয় নাই, সকলেরই রোগ হইয়াছিল।

কিন্তু, ইহার আরোগ্যকরণ গুণের বিষয়ে দ্বিমত নাই। ডাং জে, গার্ডনার্‌ ৩০ জন রোগীকে ইহা প্রয়োগ করিয়াছিলেন; সকলেই উপকার প্রাপ্ত হইয়াছিল। তিনি কহেন যে, অর্দ্ধ গ্রেণ্‌ বা এক গ্রেণ্‌ মাত্রায় ৩।৪ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে, যে পর্য্যন্ত না কনীনিকা প্রসারিত হয়; অন্য কোন ঔষধের প্রয়োজন নাই, কেবল মধ্যে মধ্যে এরণ্ড তৈল দ্বারা কোষ্ঠ পরিষ্কার রাখিবে।

স্থতিকাস্তস্ত রোগে (ফ্র্‌গ্‌মেশিয়া ডোলেন্স্‌) ইহার মলম স্থানিক প্রয়োগ করিলে উপকার হয়। জরায়ুর মুখের কাঠিন্য বশতঃ প্রসব কষ্ট হইলে বেলাডোনার মলম স্থানিক প্রয়োগ করিলে উপকার হয়; এভিন্ন, ইহার আভ্যন্তরিক প্রয়োগও করা যায়।

অন্ত্রবদ্ধ রোগে বেলাডোনার দ্বারা কখন কখন বিলক্ষণ উপকার প্রাপ্ত হওয়া যায়। ডাং ষ্টাল্‌ একজন রোগীর বিষয় লিখিয়াছেন যে, তাহার মল বমন পর্য্যন্ত হইয়াছিল। তাহাতে ৪ গ্রেণ্‌ বেলাডোনার সার পিচ্‌কারি দ্বারা প্রয়োগ করাতে সে আরোগ্য লাভ করে।

পারদ সেবন দ্বারা অত্যন্ত মুখ আসিলে, বেলাডোনার আভ্যন্তরিক প্রয়োগ দ্বারা শীঘ্র প্রতিকার লাভ হয়। ডাং কুক্‌ বলেন যে, তিনি পারদ সেবন বশতঃ মুখ আসিলে এট্রোপিয়া হাইপোডমিক রূপে প্রয়োগ করিয়া উপকার প্রাপ্ত হইয়াছেন।

বিবিধ প্রদাহে প্রদাহ দমন ও বেদনা নিবারণ করিয়া উপকার করে। স্ফোটক, কার্বাঙ্কল্‌ বইলস্‌ আদি প্রদাহের প্রারম্ভে প্রয়োগ করিলে পূযোৎপত্তি নিবারিত হয়; পূয জন্মিলে পর ও ইহা বেদনা ও প্রদাহ দমন করে।

যুবতী স্ত্রীলোকদিগের এক প্রকার শিরঃপীড়া হয়, ভ্রূ ও চক্ষে সাতিশয় বেদনা বোধ হয়, চক্ষু যেন কোটর হইতে বাহির হইয়া আসিতেছে বোধ হয়;

এস্থলে তিন মিনিম্ মাত্রায় বেলাডোনার অরিষ্ট তিন ঘণ্টা অন্তর প্রয়োগ করিলে উপকার দর্শে। দৌর্ব্বল্য ও সাতিশয় পরিশ্রম এ রোগের কারণ।

মূত্রধারণে অক্ষম হইলে তৎপ্রতীকারার্থ বেলাডোনার তুল্য ঔষধ আর নাই। ১০।২০ ও কথন ৩০ মিনিম্ মাত্রায় ইহার অরিষ্ট দিবসে তিন বার প্রয়োগ করিবে ; প্রায় পক্ষান্তে রোগারোগ্য হয়। কথন কথন কেবল রাত্রকালে শয্যামূত্র রোগ হয়, এবং বালকেরা দিবাভাগে ও মূত্রাশয়ে প্রস্রাব ইচ্ছামত ধারণে অক্ষম হয় ; এসকল স্থলে বেলাডোনা উপকার করে।

অনৈচ্ছিক বীর্য্য পতন রোগে বেলাডোনা উপকারক ; স্বপ্নাবেশে বীর্য্য পতনে ১॥০ গ্রেণ্ সল্‌ফেট্ অব্ জিঙ্ক্ ও ।০ গ্রেণ্ বেলাডোনার সার মিশ্রিত করিয়া প্রয়োগ করিলে প্রতিকার হয়।

আণ্ডলালিক প্রস্রাব রোগে, পুরাতন অবস্থায়, ডাং হার্লি কহেন যে, যদ্যপি মূত্র গ্রন্থির বিধান নষ্ট হইয়া না থাকে, তবে বেলাডোনা দ্বারা বিশেষ উপকার হয়, শীঘ্রই প্রস্রাব বৃদ্ধি এবং অণ্ডলালের পরিমাণ লাঘব হয়।

কনীনিকা প্রসারণ এবং বেদনা নিবারণ দ্বারা বিবিধ চক্ষু রোগে বেলাডোনা স্থানিক প্রয়োগ করিলে উপকার হয়। যথা,—

ছানি ( ক্যাটরাক্ট্ ) রোগের প্রথমাবস্থায়, যদি অক্ষিমুকুরের ( লেন্স্ ) মধ্যস্থল মাত্র অস্বচ্ছ হইয়া থাকে, তবে বেলাডোনার দ্বারা কনীনিকা প্রসারিত করিলে চতুষ্পার্শ্ব দিয়া আলোক প্রবিষ্ট হইয়া তৎকালে দৃষ্টি পরিষ্কার হয়। অপর ছানি সুপক্ক হইলে অস্ত্র করিবার পূর্ব্বে, বেলাডোনা, কনীনিকা প্রসারিত করিয়া অস্ত্রপথ হইতে অক্ষি-যবনিকাকে ( আইরিস্ ) দূরে রাখে, তাহাতে ইহা ছিন্ন হইতে পারে না ; এ ভিন্ন, কনীনিকা প্রসারিত হইলে ছানি অনায়াসে নির্গত করা যায় ; আর অস্ত্র হইবার পর ছিন্ন তারকের [ কর্ণিয়া ] সহিত অক্ষি-যবনিকার সংলিপ্ত হইবার আশঙ্কা থাকে না ; এবং অস্ত্রজন্য বেদনা ও প্রদাহাদি অনেক বারণ থাকে।

আইরাইটিস্ রোগে কনীনিকা প্রসারিত রাখিয়া প্রদাহ জনিত ফাইব্রিন্ দ্বারা কনীনিকা রুদ্ধ হইবার আশঙ্কা দূর করে। এভিন্ন, প্রদাহ জনিত যন্ত্রণা নিবারণ করিয়া বিলক্ষণ উপকার করে।

অক্ষিতারকে [ কর্ণিয়া ] ক্ষত হইলে, বেলাডোনার দ্বারা কনীনিকা প্রসারিত রাখিলে, আইরিস্ কর্ণিয়াতে সংলগ্ন হইবার আশঙ্কা থাকে না, এবং ঐ ক্ষত যদি কর্ণিয়া ভেদ করে, সেই ছিদ্র দ্বারা আইরিস্ নির্গত হইবার সম্ভাবনা থাকে না।

বাত-জনিত, স্ক্রফিউলা-জনিত এবং অন্যান্য কারণ-সম্ভূত চক্ষু-প্রদাহে বেলা-ডোনা দ্বারা বেদনা এবং আলোকাতঙ্ক আদির লাঘব হওয়ায় অসীম উপকার হয়।

এ ভিন্ন, বেলাডোনা দ্বারা কনীনিকা প্রসারিত করিলে চক্ষুর অভ্যন্তরস্থ বিবিধ

রোগের নির্ণয় করা যাইতে পারে। এবং অক্ষিবীক্ষণ (অফ্থাল্‌মস্কোপ) যন্ত্র দ্বারা চক্ষুর অভ্যন্তর দর্শনার্থ ইহা নিতান্ত প্রয়োজনীয়।

উপর্য্যুক্ত উদ্দেশ্য সাধনার্থ বেলাডোনার মলম, অক্ষিপুটে এবং চক্ষুর চতুর্দ্দিকে মর্দ্দন করিবে, অথবা ইহার সারের প্রলেপ দিবে, অথবা ইহার সারের জলীয় দ্রব (২ গ্রেণ্, জল ১ আং) অথবা ইহার বীর্য্য এট্রোপিয়া দ্রব, চক্ষু মধ্যে বিন্দু করিয়া প্রয়োগ করিবে।

চূর্ণের মাত্রা, প্রাপ্তবয়স্কের পক্ষে ১গ্রেণ্—২গ্রেণ্। বালকদিগের পক্ষে।০ গ্রেণ্।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ বেলাডোনি; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট্ অব্ বেলাডোনা। সরস পত্র হইতে হরিৎসার প্রস্তত করিবে। মাত্রা,।০ গ্রেণ্।

২। ল্যাটিন্, এমপ্লাষ্ট্রম্ বেলাডোনি; ইংরাজী, বেলাডোনা প্ল্যাষ্টর্। বেলাডোনার সার ৩ আং; রজন্‌পলস্তা, ৩ আং; শোধিত সুরা, ৬ আং। বেলাডোনার সারকে সুরার সহিত মর্দ্দন করিয়া রাখিয়া দিবে, নীচে গাদ পড়িলে উপরের স্বচ্ছাংশ ঢালিয়া লইয়া তাহার সুরা চুয়াইয়া ফেলিবে, পরে জলস্বেদন যন্ত্রোত্তাপে রজনের পলস্তা গলাইয়া ইহার সহিত মিশ্রিত করিয়া আবর্ত্তন করিবে, যে পর্য্যন্ত না উপযুক্ত ঘনত্ব প্রাপ্ত হয়।

৩। ল্যাটিন্ টিংচ্যুরা বেলাডোনি; ইংরাজী, টিংচর্ অব্ বেলাডোনা। বেলাডোনার পত্রচূর্ণ, ১ আং; পরীক্ষিত সুরা, ১ পাইণ্ট্। পার্‌কোলেসন্ দ্বারা প্রস্তত করিবে। মাত্রা, ৫—৩০ মিনিম্।

৪। ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ বেলাডোনি; ইংরাজী, বেলাডোনা অয়েণ্ট্‌মেণ্ট্। বেলাডোনার সার, ৮০ গ্রেণ্; শূকরের বসা, ১ আং। একত্র মর্দ্দন করিয়া লইবে।

৫। ল্যাটিন্ লিনিমেণ্টম্ বেলাডোনি; ইংরাজী, লিনিমেণ্ট্ অব্ বেলাডোনা; বেলাডোনার মূল চূর্ণ, ২০ আং; কর্পূর, ১ আং; শোধিত সুরা, যথা-প্রয়োজন। বেলাডোনার মূল চূর্ণকে কিয়দংশ সুরাতে আবৃত পাত্র মধ্যে ৩ দিবস পর্য্যন্ত ভিজাইয়া রাখিবে, পার্কোলেসন্ করিবে এবং আধার ভাণ্ডে কর্পূর রাখিবে। ১ পাইণ্ট্ পূর্ণ হইলে নামাইয়া লইবে। বাহ্য প্রয়োগার্থ ব্যবহৃত হয়।

৬। ল্যাটিন্ সক্কম্ বেলাডোনি; ইংরাজী, জুস্ অব্ বেলাডোনা। বেলাডোনার সরসপত্র ও নব শাখা, ৭ পাউণ্ড্; শোধিত সুরা, যথা প্রয়োজন। প্রস্তরের খলে বেলাডোনাকে উত্তমরূপে মর্দ্দন করিয়া রস নিঙ্গড়াইয়া লইবে, এবং প্রত্যেক তিন অংশ পরিমাণে ১ অংশ পরিমাণ সুরা সংযোগ করিবে, পরে, উহাকে সপ্তাহ পর্য্যন্ত রাখিয়া ছাঁকিয়া লইবে ও শীতল স্থানে রাখিবে। মাত্রা, ৫—১৫ মিনিম্।

## এট্রোপিয়া।
### (Atropia)

প্রস্তত করণ। বেলাডোনা শুষ্কমূল স্থূলচূর্ণ, ২ পৌং ; শোধিত সুরা, ১০ পাইন্ট ; আর্দ্রচূণ, ১ আং ; জলমিশ্র গন্ধক-দ্রাবক, যথা-প্রয়োজন ; কার্বনেট্ অব্ পটাশ, যথা-প্রয়োজন ; ক্লোরফরম্, ৩ আং ; বিশুদ্ধ জান্তব অঙ্গার, যথা-প্রয়োজন ; পরিস্রুত জল, ১০ আং। বেলাডোনার মূলকে ৪ পাং সুরাতে ২৪ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া, পার্কোলেশন্ যন্ত্র মধ্যে স্থাপন করিবে এবং ক্রমশঃ অবশিষ্ট সুরা দ্বারা ইহাকে অসার করিবে। যে অরিষ্ট প্রস্তত হইবে তাহাতে চূণ সংযোগ করিয়া বোতল মধ্যে রাখিবে এবং মধ্যে মধ্যে আলোড়ন করিবে। পরে, ছাঁকিয়া তাহাতে কিঞ্চিৎ অধিক পরিমাণে জলমিশ্র গন্ধক-দ্রাবক সংযোগ করিয়া পুনরায় ছাঁকিবে। অনন্তর ৮০ অংশ সুরা চুয়াইয়া ফেলিয়া অবশিষ্ট অংশের সহিত পরিস্রুত জল মিশাইবে এবং মৃদু সন্তাপ দ্বারা শোধিত করিবে, যে পর্য্যন্ত না কেবল তৃতীয় অংশ মাত্র অবশিষ্ট থাকে এবং তাহাতে সুরার গন্ধ না থাকে। শীতল হইলে ইহাতে কার্বনেট্ অব্ পটাশ্ দ্রব ক্রমে ক্রমে মিলাইবে এবং অনবরত আবর্ত্তন করিবে যে পর্য্যন্ত না ইহা সমক্ষারাম্ল হয়। অনন্তর, ৬ ঘণ্টা পর্য্যন্ত স্থির রাখিয়া ছাঁকিবে এবং এ পরিমাণে কার্বনেট্ অব্ পটাশ্ সংযোগ করিবে যেন কিঞ্চিৎ ক্ষারাধিক্য হয় ; অপর, ইহাকে ক্লোরফর্মের সহিত বোতল মধ্যে উত্তমরূপে আলোড়ন করিয়া মিশ্রিত করিবে। এই মিশ্র পদার্থকে এক ফনেল মধ্যে ঢালিয়া ফনেলের মুখ বদ্ধ রাখিবে ; যখন ক্লোরফরম্ অধঃস্থ হইবে তখন ফনেলের মুখ খুলিয়া কেবল ক্লোরফর্ম্ মাত্র বাহির করিয়া লইবে। পরে ইহাকে কণ্ডেন্সর্ সংযুক্ত বকযন্ত্র মধ্যে জলস্বেদন যন্ত্রের সন্তাপ দ্বারা চুয়াইবে ; যাহা অবশিষ্ট থাকিবে তাহা উষ্ণ শোধিত সুরাতে দ্রব করিয়া কিঞ্চিৎ জান্তব অঙ্গার দিয়া রাখিয়া দিবে, পরে ছাঁকিয়া গাঢ় করিয়া শীতল স্থানে রাখিয়া দিলে এট্রোপিয়ার দানা প্রস্তত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন, স্বচ্ছ, কোমল, সূচ্যাকার দানাযুক্ত ; গন্ধহীন ; কটু আস্বাদ ; ২০০ অংশ শীতল জলে এবং ৫৪ অংশ তপ্তজলে দ্রব হয় ; সুরা এবং ইথরে এতদপেক্ষা অধিক দ্রবণীয় ; বিশুদ্ধ ইথরে সম্পূর্ণ দ্রব হয়। ইহার জলীয় দ্রব, ক্ষারগুণবিশিষ্ট ; যবক্ষার-দ্রাবকে দ্রব করিলে পীতবর্ণ হয় ; গন্ধক-দ্রাবকে দ্রব করিয়া তপ্ত করিলে রক্তবর্ণ হয়। ক্ষার দ্রবের সহিত তপ্ত করিলে ইহার উপাদান বিযুক্ত হইয়া এমোনিয়া নির্গত হয়। অগ্নিসন্তাপ দ্বারা সম্পূর্ণ উড়িয়া যায়।

ক্রিয়া। বেলাডোনার ন্যায়, কিন্তু তদপেক্ষা এত প্রবল যে, ইহার আভ্যন্তরিক প্রয়োগ অতি সাবধানে কর্ত্তব্য। কনীনিকা প্রসারণার্থ বেলাডোনা অপেক্ষা ইহা

অধিক উপযোগী এবং পরিষ্কার। ইহার গন্ধক-দ্রাবক সংযুক্ত লবণ (সল্‌ফেট্‌ অব্‌ এট্রোপিয়া) অধিক ব্যবহৃত হয়। সল্‌ফেট্‌ অব্‌ এট্রোপিয়া ২ গ্রেণ্‌, ১ আউন্স্‌ পরিস্রুত জলে দ্রব করিয়া ইহার একবিন্দু চক্ষে দিলে কনীনিকা প্রসারিত হয়। এতদপেক্ষা অল্প মাত্রাতেও কনীনিকা প্রসারিত হয়। মে হার্ট যে এট্রোপিয়া সংযুক্ত কাগজ ব্যবহার করেন তাহার প্রতিখণ্ডে ১ গ্রেণের লক্ষাংশ মাত্র এট্রোপিয়া আছে। তাহার একখণ্ড চক্ষু মধ্যে দিলে কনীনিকা প্রসারিত হয়। এট্রোপিয়া দ্বারা প্রসারিত কনীনিকা ক্যালেবার্‌ বীন্‌ দ্বারা কুঞ্চিত করা যাইতে পারে। এ ভিন্ন, স্নায়ু-শূল রোগে ইহার মলম মর্দ্দন করিলে বিলক্ষণ উপকার হয়। হাইপোডার্মিক্‌রূপে ইহার প্রয়োগ বিশেষ ফলপ্রদ। ১ গ্রেণের শতাংশ হইতে পঞ্চাশৎ অংশ প্রয়োজ্য।

ডাং করোনা মর্ফিয়া ও এট্রোপিয়ার ক্রিয়ার প্রভেদ বিষয়ে অনেক পরীক্ষা দ্বারা নিম্নলিখিতরূপে বর্ণনা করেন।

এট্রোপিয়া দ্বারা শ্বাসগতি বৃদ্ধি হয়; মর্ফিয়া শ্বাসগতি রোধ করে। কুক্কুরাদির উপর পরীক্ষা করিয়া দেখিয়াছেন; এট্রোপিয়া দ্বারা আক্ষেপ উপস্থিত হয়, কখন নিদ্রা হয় না; মর্ফিয়া দ্বারা নিদ্রা ও ঘোর কোমা উপস্থিত হয়।

এট্রোপিয়া দ্বারা হৃৎপিণ্ডের ক্রিয়া হ্রাস হয়; মর্ফিয়া ক্রিয়া বৃদ্ধি করে।

এট্রোপিয়া দ্বারা হৃৎপিণ্ডের ক্রিয়া হ্রাস হইলেও শরীরের উত্তাপ সমভাবে থাকে বা কখন কখন অল্প পরিমাণে বৃদ্ধি হয়; মর্ফিয়া দ্বারা উত্তাপের হ্রাস হয়।

এট্রোপিয়া দ্বারা কনীনিকা প্রসারিত হয়; মর্ফিয়া দ্বারা সমভাব থাকে বা কখন কখন কুঞ্চিত হইতে পারে।

এট্রোপিয়া রক্তবহা নাড়ীগণের সঞ্চালক স্নায়ুমণ্ডলের পক্ষাঘাত উপস্থিত করে, কিন্তু মর্ফিয়া দ্বারা এরূপ কখন হয় না।

এট্রোপিয়া দ্বারা স্নায়ুমণ্ডলের প্রত্যাবৃত্ত ক্রিয়ার হ্রাস হয় ও শরীরের পশ্চাৎ ভাগের পক্ষাঘাত জন্মে। মর্ফিয়া দ্বারা প্রত্যাবৃত্ত ক্রিয়ার কোন বৈলক্ষণ্য হয় না, অথবা কখন কখন ঈষৎ বৃদ্ধি হয়।

মর্ফিয়া ও এট্রোপিয়ার দ্বারা বিষাক্ত ব্যক্তির মৃতদেহ পরীক্ষা করিলে ফুস্‌ফুস্‌, যকৃৎ আদি স্বাভাবিক অবস্থায় দেখিতে পাওয়া যায়। মর্ফিয়া দ্বারা বিষাক্ত হইলে, হৃদ্‌পিণ্ড ও হৃদ্‌নাড়ী রক্তে পূর্ণ থাকে ও রক্ত সংযত অবস্থায় দেখা যায়; এট্রোপিয়া দ্বারা বিষাক্ত হইলে রক্ত কৃষ্ণবর্ণ ও তরল থাকে। উভয়েতেই মস্তিষ্ক মধ্যে রক্তাল্পতা লক্ষিত হয়, কিন্তু মেনিঞ্জেসে সর্ব্বদাই রক্তাধিক্য দেখা যায়।

অল্প মাত্রাতেও মর্ফিয়া, এট্রোপিয়ার লক্ষণ সকল তিরোহিত করে ও নিদ্রা উপস্থিত করে। মর্ফিয়া জনিত নিদ্রাবস্থায় এট্রোপিয়া অধিক মাত্রাতে ও নিদ্রা-

ভঙ্গ বা মর্ফিয়ার ক্রিয়ার হ্রাস করে না। কিন্তু মর্ফিয়া দ্বারা বিষাক্ত ব্যক্তিকে এট্রোপিয়া দ্বারা চিকিৎসায় যথেষ্ট উপকার প্রাপ্ত হওয়া গিয়াছে।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, লাইকর্ এট্রোপি; ইংরাজী, সোল্যুশন্ অব্ এট্রোপিয়া। এট্রোপিয়া, ৪ গ্রেণ্; শোধিত সুরা, ১ ড্রাম্; পরিস্রুত জল, ৭ ড্রাম্। সুরা এবং জল মিলাইয়া তাহাতে এট্রোপিয়া দ্রব করিবে। মাত্রা, ২—৫ মিনিম্। ইহার প্রতি ড্রামে ॥০ গ্রেণ্ এট্রোপিয়া আছে। কনীনিকা প্রসারণার্থ যথাযোগ্য জলমিশ্র করিয়া চক্ষে প্রয়োগ করা যায়।

২। ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ এট্রোপি; ইংরাজী, অয়েণ্টমেণ্ট্ অব্ এট্রোপিয়া। এট্রোপিয়া, ৮ গ্রেণ্; শোধিত সুরা, ॥০ ড্রাম্; শূকরের বসা, ১ আং। এট্রোপিয়াকে শোধিত সুরাতে দ্রব করিয়া বসার সহিত মিশ্রিত করিয়া লইবে।

৩। ল্যাটিন্, এট্রোপি সল্ফাস্; ইংরাজী, সল্ফেট্ অব্ এট্রোপিয়া। এট্রোপিয়া, ১২০ গ্রেণ্; পরিস্রুত জল, ৪ ড্রাম্; জলমিশ্র গন্ধক দ্রাবক যথা-প্রয়োজন। এট্রোপিয়াকে জলে মিশ্রিত করিয়া তাহাতে ক্রমশঃ গন্ধক দ্রাবক, সংযোগ করিবে এবং আবর্ত্তন করিবে যে পর্য্যন্ত না এট্রোপিয়া দ্রব হয়; পরে ১০০ তাপাংশের অনধিক সন্তাপে শুষ্ক করিয়া লইবে। বর্ণহীন চূর্ণ, জলে দ্রবণীয়; সমক্ষারাম্ল। বাহ্য প্রয়োগার্থই ব্যবহৃত হয়।

৪। ল্যাটিন্, লাইকর্ এট্রোপি সল্ফেটিস্; ইংরাজী, সোল্যুশন্ অব্ সল্ফেট্ অব্ এট্রোপিয়া। সল্ফেট্ অব্ এট্রোপিয়া, ৪ গ্রেণ্; পরিস্রুত জল, ১ আং। দ্রব করিয়া লইবে। কনীনিকা প্রসারণার্থ চক্ষে প্রয়োগ করা যায় এবং হাইপোডার্মিক্ রূপে প্রয়োগার্থ ইহার ২।৫ বিন্দু ব্যবহার্য্য। ইহার প্রতি ড্রামে ॥০ গ্রেণ এট্রোপিয়া আছে।

---

২৯শ উত্তেজক।

## কর্পূর।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ক্যাম্ফোরা। | ক্যাম্ফর্। |
| [Camphora] | [Camphor] |

লরেসি জাতীয় ক্যাম্ফোরা অফিসিনেলিস্ নামক বৃক্ষ হইতে প্রাপ্ত সংযত বায়ুতৈল। বৃক্ষের কাষ্ঠকে খণ্ড খণ্ড করিয়া উর্দ্ধপাতন করিলে কর্পূর পাওয়া যায়। চীন দেশ হইতে অপরিশুদ্ধ কর্পূর আনীত হয়; পরে ইহাকে চূণের সহিত পুনরূর্দ্ধপাতন করিলে পরিষ্কৃত হয়। বোর্ণিয়ো এবং সুমাত্রা উপদ্বীপেও কর্পূর জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, ঈষৎ স্বচ্ছ দানাযুক্ত; ত্বশ্চূর্ণের; বিশেষ তীক্ষ্ণ সদগন্ধযুক্ত; রুক্ষ আস্বাদ; শেষ শীতল বোধ হয়; জলাপেক্ষা লঘু; উৎপতিষ্ণু; জলে অল্প দ্রবণীয়; অগ্নি-দাহ্য; অগ্নিসন্তাপে উড়িয়া যায়; সুরা, ইথর, তৈল এবং ক্লোরফর্মে দ্রবণীয়; সহজে চূর্ণ করা যায় না, কিন্তু সুরা সংযুক্ত করিলে অনায়াসে চূর্ণ হয়; ৩৪৭ তাপাংশে গলে, তখন স্বচ্ছ হয়; ৪০০ তাপাংশে স্ফুটিত হয়। রাসায়নিক উপাদান, কার্বন্ ২০ অংশ, হাইড্রোজেন্ ১৬ অংশ, অক্সিজেন্ ২ অংশ।

ক্রিয়া। মাস্তিষ্ক উত্তেজক; আক্ষেপনিবারক; মাদক; বেদনানিবারক; নিদ্রাকারক; স্বেদজনক; জননেন্দ্রিয়ের উগ্রতাহারক। বাহ্য প্রয়োগে, প্রত্যুগ্রতা সাধক। সেবন করিলে ধমনীর স্পন্দন ও পুষ্টি বৃদ্ধি হয় এবং সমুদায় শরীরে স্ফূর্ত্তি হয়; শরীর উষ্ণ হয়, এবং কখন কখন ঘর্ম্ম হয়। অধিক মাত্রায় সেবন করিলে মস্তকে ভার, শিরোঘূর্ণন, মানসিক জড়তা ও নিদ্রাবেশ হয়, শরীর ঘর্ম্মাভিষিক্ত হয় এবং ধমনীর স্পন্দন লাঘব হয়। অপিচ, জননেন্দ্রিয়ের উপর ইহার ক্রিয়া বিশেষ-রূপে প্রকাশ পায়; মাত্রাভেদে কখন উত্তেজিত করে, কখন বা উগ্রতা শান্ত করে।

অত্যন্ত অধিক মাত্রায় যদি বমন হইয়া না যায়, তবে মাদক ক্রিয়া প্রকাশ করে। মস্তকে ভার, শিরোঘূর্ণন, জ্ঞানেন্দ্রিয়ের বিকার, প্রলাপ, আক্ষেপ, অচৈতন্য, সুষুপ্তি ইত্যাদি লক্ষণ উপস্থিত করে। এ অবস্থায় ধমনীর স্পন্দন ও পুষ্টি লাঘব হয়; মুখমণ্ডল পাণ্ডুবর্ণ, শরীর শীতল ও ঘর্ম্মাভিষিক্ত হয়। এই অবস্থা কয়েক ঘণ্টা পর্য্যন্ত থাকে, পরে চৈতন্যোদয় হয়। একটি শিশু ২০ গ্রেণ্ পরিমাণে কর্পূর সেবন করিয়া বিষাক্ত হইয়া মরিয়াছিল। এ ভিন্ন, কর্পূর সেবন দ্বারা মৃত্যু শ্রুতিগোচর হয় নাই।

কর্পূর দ্বারা বিষাক্ত হইলে বমন করাইবে; পরে লক্ষণানুরূপে চিকিৎসা করিবে।

আময়িক প্রয়োগ। জ্বর রোগে আবল্য, অস্থিরতা, অনিদ্রা, মৃদুপ্রলাপ ও আক্ষেপাদি থাকিলে যদি এই সকল উপসর্গ, মস্তিষ্কে রক্তাধিক্য বা প্রদাহ জনিত না হয়, তবে কর্পূর স্নায়বীয় উত্তেজক হইয়া বিশেষ উপকার করে। জ্বরের অবস্থা ভেদে, সল্‌ফিউরিক্ ইথর্, নাইট্রিক্ ইথর্ বা অহিফেণ সহযোগে ব্যবস্থা করিবে। অপর, জ্বর রোগে ঘর্ম্মকারক হইয়া শরীরের উত্তাপ লাঘব করিয়া উপকার করে।

টাইফস্ ও টাইফএড্ জ্বরে, নাড়ী ক্ষীণ ও দ্রুত, জিহ্বা শুষ্ক এবং মৃদুপ্রলাপ প্রভৃতি স্নায়বীয় অবসাদনের লক্ষণ প্রকাশ পাইলে সুরা ও এমোনিয়া প্রভৃতি উত্তেজক সহযোগে ব্যবস্থা করিবে। জিহ্বা লোহিত, উদরে বেদনা এবং উদরাময় থাকিলে অবিধেয়।

বিবিধ যান্ত্রিক প্রদাহে প্রদাহের উগ্রতা হ্রাস হইবার পর, যদি রোগী দুর্ব্বল হয় এবং নাড়ী ক্ষীণ ও শরীর শীতল হয়, তবে, কর্পূর অল্প মাত্রায় বারংবার প্রয়োগ করিলে উপকার হয়।

গ্রীষ্ম-উদরাময় ( সামার্ ডায়েরিয়া ) রোগে ও বিসূচিকা রোগে ইহার তুল্য ঔষধ আর নাই। বিসূচিকা রোগে ইহার প্রত্যক্ষ উপকার দৃষ্ট হয় ; বমন ও ভেদ আশু দমন হয়, খেঁচুনি নিবারিত হয়, এবং হস্ত পদের উষ্ণতা পুনঃ সংস্থাপিত হয়। রোগের প্রারম্ভে পুনঃ পুনঃ প্রয়োজ্য। যে পর্য্যন্ত না লক্ষণাদির উপশম হয়, ১০ মিনিট অন্তর ৪।৬ বিন্দু মাত্রা উগ্র স্পিরিট্ অব্ ক্যাম্ফর্ প্রয়োগ করিবে, পরে প্রতি ঘণ্টায় ব্যবস্থা করিবে।

শৈশবাস্থায় উদরাময় রোগে ডাং জর্জ্ বার্ড্ উপযোগিতার সহিত স্পিরিট্ অব্ ক্যাম্ফর্ প্রয়োগ করেন। তিনি ইহা দুগ্ধ সহযোগে ব্যবস্থা দেন।

নালানর্দ্দমার দূষিত বায়ু সেবনজনিত উদরাময়ে কর্পূর উপকারক।

স্ত্রীলোকদিগের শৈত্যজনিত এক প্রকার উদরাময় হয়, উদরে সাতিশয় মোচড়ানি বেদনা হয় ; ইহাতে কর্পূর প্রয়োগ করিলে যথেষ্ট উপকার দর্শে।

বিবিধ আক্ষেপজনক এবং স্নায়বীয় রোগে কর্পূর উপকার করে। যথা,শ্বাসকাশ, মৃগী, সূতিকাক্ষেপ, কোরিয়া, হুপিংকফ ইত্যাদি। সূতিকাক্ষেপ রোগে মৃগনাভি সহযোগে বিশেষ উপকারক। স্নায়বীয় শিরঃপীড়াতে ইহার স্থানিক প্রয়োগ উপকার করে।

কেহ কেহ বহুকালাবধি কষ্ট পায়, অবিরাম হাঁচিতে থাকে, চক্ষু ও নাসিকা হইতে প্রচুর জল নিঃসৃত হয়, রোগী সময়ে সময়ে সম্পূর্ণ সুস্থ থাকে। কখন কখন রোগ প্রত্যহ প্রাতে প্রকাশ পায়, ও কেবল কয়েক মিনিট্ মাত্র থাকে বা কয়েক ঘণ্টা পর্য্যন্ত কষ্ট দেয়, অথবা প্রত্যহ যখন হউক আরম্ভ হয় ও পুনঃ পুনঃ প্রকাশ পায়। কখন বা বহুদিবস পর রোগ প্রকাশ পায় এবং ২৪ ঘণ্টা বা ততোধিক কাল স্থায়ী হয় ; সম্মুখ কপালে সাতিশয় বেদনা, ও কাহার কাহার নাসারন্ধ্র মধ্যে কণ্ডূয়ন উপস্থিত হয়। কর্পূর আঘ্রাণ ও সেবন দ্বারা এই কষ্টজনক রোগ আরোগ্য হয়।

স্ত্রীলোকদিগের ঋতু এককালে বন্ধ হইলে বা জরায়ুর ক্রিয়ার বৈলক্ষণ্য জন্মিলে যে শিরঃপীড়া ও তন্দ্রা উপস্থিত হয়, তাহাতে ডাং টিন্ট্ কর্পূর ওডিকলোনে চূড়ান্ত দ্রব করিয়া মস্তকে মর্দ্দন করিতে আদেশ করেন।

সূতিকোন্মাদ রোগে হেন্‌বেন্ বা এমোনিয়া সহযোগে কর্পূর প্রয়োগ করিলে বিশেষ উপকার হয়। এস্কুইরল্, কোপলণ্ড্ প্রিচার্ড্ প্রভৃতি বিজ্ঞ চিকিৎসকেরা ইহার প্রশংসা করেন।

অপর, উন্মাদ রোগে, বিশেষতঃ রোগী দুশ্চিন্তা-গ্রস্ত হইলে, হেনবেন্, বেলা-ডোনা বা মর্ফিয়া সহযোগে কর্পূর প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়।

অপর, জননেন্দ্রিয় এবং মূত্রযন্ত্রের বিবিধ রোগে কর্পূর মহোপকারক। যথা—কষ্টরজঃ (ডিস্মিনোরিয়া) রোগে, ডাং ডিউইস্ ইহা ব্যবহার করিতে অনুমতি দেন। ১০ গ্রেণ্ মাত্রায় ১—২ ঘণ্টা অন্তর প্রয়োগ করিলে, অথবা ৩০—৬০ গ্রেণ্ পরিমাণে, ১ ড্রাম্ অহিফেণের অরিষ্ট এবং গঁদের মণ্ড সহযোগে পিচকারি দিলে বেদনা লাঘব হয়। কর্পূর মর্দ্দন কটিদেশে প্রয়োগ করিবে।

প্রসাবান্তে, হেঁতালব্যথা (আফ্টার পেইন্) উপস্থিত হইলে, কর্পূর মহোপ-কারক। ১ ড্রাম্ কর্পূর, ৬ আং মণ্ডের সহিত মিশ্রিত করিয়া, ১ আং পরিমাণে ১২ ঘণ্টা অন্তর প্রয়োগ করিতে ডাং ডিউইস্ অনুমতি দেন।

জরায়ুর ক্যান্সর্ রোগে যাতনানিবারণার্থ পূর্ণ মাত্রায় কর্পূর প্রয়োগ করিলে যথেষ্ট উপকার হয়।

যোনিকণ্ডূয়ন (প্রুরাইটস্ পিউডেণ্ডাই), স্ত্রীলোকের কামোন্মাদ (নিম্ফোমে-নিয়া), পুরুষের কামোন্মাদ (স্যাটাইরিয়েসিস্) ইত্যাদি রোগে কর্পূর জননে-ন্দ্রিয়ের উগ্রতা লাঘব করিয়া উপকার করে। সরলান্ত্রে সূত্রখণ্ডবৎ কৃমি থাকা প্রযুক্ত নিম্ফোমেনিয়া রোগ হইলে টার্পিনের পিচকারি ব্যবস্থা করিবে।

শুক্রমেহ (স্পর্ম্মেটোরিয়া) রোগে, ৩—৫ গ্রেণ্ কর্পূর, অহিফেণ সহযোগে প্রয়োগ করিলে বিশেষ উপকার হয়। প্রমেহ রোগে লিঙ্গোচ্ছ্বাস (কর্ডী) নিবারণার্থ ইহার আভ্যন্তরিক ও বাহ্য প্রয়োগ মহোপকারক। ৩—৫ গ্রেণ্ মাত্রায় কিঞ্চিৎ অহিফেণ সহযোগে আভ্যন্তরিক প্রয়োগ ব্যবস্থা করিবে। এবং ২০—৩০ গ্রেণ্ কর্পূর পুলটিসের সহিত পেরিনিয়মে প্রয়োগ করিবে। মূত্রকৃচ্ছ্র রোগে ৪ গ্রেণ্ কর্পূর একটি অণ্ডকুসুমের সহিত মিশ্রিত করিয়া ১ আং জলের সহিত মলদ্বারে পিচকারি ব্যবস্থা করিবে।

ঋতুর প্রাক্কালে হিষ্টিরিয়া রোগ হইলে, ডাং ডিউইস্ ৪—১০ গ্রেণ্ মাত্রায় কর্পূর ব্যবস্থা করেন। কর্পূর শুদ্ধ প্রয়োগ করিবে, অথবা হিঙ্গু বা অহিফেণ সহযোগে বিধান করিবে।

পুরাতন বাত রোগে এবং গাউট্ রোগে, ৫—১০ গ্রেণ্ মাত্রায় কিঞ্চিৎ অহিফেণ বা ডোবর্শ পৌডর্ বা মর্ফিয়া সহযোগে প্রয়োগ করিলে, বেদনানিবারক ও স্বেদজনক হইয়া উপকার করে। কর্পূরের মর্দ্দন বা স্পিরিট্ স্থানিক প্রয়োগ করিবে। এ ভিন্ন, কর্পূরের ভাপরা এ রোগে ঘর্ম্মকারক হইয়া বিশেষ উপকার করে।

সর্দ্দির প্রথমাবস্থায় কর্পূরের পুটলি করিয়া আঘ্রাণ লইলে অথবা কর্পূরের

নস্য লইলে এককালে দমিত হয়; অন্ততঃ সম্মুখ কপালে বেদনা, হাঁচি, নাসিকা হইতে জলনিঃসরণ লাঘব করিয়া উপকার করে।

ডিসেক্‌টিং উণ্ড্ হইলে অর্থাৎ শবচ্ছেদকরণকালে হস্ত কাটিয়া গেলে কর্পূর-দ্রবে ক্ষত ধৌত করিবে এবং কর্পূরের বস্ত্রখণ্ড ভিজাইয়া ক্ষতে পটি বাঁধিবে। যদি জ্বর উপস্থিত হয়, তবে ক্যালমেল্ বা অহিফেণ সহযোগে পূর্ণ মাত্রায় কর্পূর আভ্যন্তরিক প্রয়োগ করিবে। এই চিকিৎসা ডাং কোপলণ্ডের অনুমত।

এ ভিন্ন, বেদনাবিহীন দুষ্ট ক্ষতে উত্তেজনার্থ, এবং এক্‌জিমা ও ইণ্টার্ট্রিগোর উষ্ণতা ও কণ্ডূয়ন নিবারণার্থ কর্পূর ব্যবহৃত হয়। দন্তচূর্ণ প্রস্তুত করিতে ব্যবহার করা যায়।

ক্ষুদ্র স্ফোটক (বয়েলস্) প্রকাশ পাইবার প্রারম্ভে অর্দ্ধমিনিট করিয়া দিবসে তিনবার কর্পূরযুক্ত সুরা বীর্য্য প্রয়োগ করিয়া পরে উত্তমরূপে মুছিয়া কর্পূর-যুক্ত তৈল লেপন করিলে স্ফোটক নিরাকৃত হয়।

মাত্রা, ১ গ্রেণ্—১০ গ্রেণ্ পর্য্যন্ত, মণ্ডের সহিত ইমল্‌সন্‌রূপে প্রয়োজ্য।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন, একোয়া ক্যাম্ফরি; ইংরাজী, ক্যাম্ফর্ ওয়াটর্; বাঙ্গালা, কর্পূরের জল। পূর্ব্বনাম, মিশ্‌চুরা ক্যাম্ফরি বা ক্যাম্ফর মিক্‌শ্চর্। কর্পূর স্থূলচূর্ণ ॥০ আং; পরিস্রুত জল ১ গ্যাং। কর্পূরকে একখণ্ড বস্ত্রে বাঁধিয়া জলে ভিজাইয়া রাখিবে; প্রয়োজন মত জল ঢালিয়া লইবে। মাত্রা, ১—২ আং। অন্যান্য ঔষধের সহিত ব্যবস্থা করা যায়।

২। ল্যাটিন্, লিনিমেণ্টম্ ক্যাম্ফরি; ইংরাজী, লিনিমেণ্ট্ অব্ ক্যাম্ফর্; বাঙ্গালা, কর্পূর মর্দ্দন। কর্পূর, ১ আং জলপাইএর তৈল, ৪ আং। দ্রব করিয়া লইবে। বাত রোগে এবং আভিঘাতিক বেদনা স্থলে মর্দ্দন করিলে উত্তেজক ও বেদনানিবারক হইয়া উপকার করে।

৩। ল্যাটিন্, লিনিমেণ্টম্, ক্যাম্ফরি কম্পজিটম্; ইংরাজী, কম্পৌণ্ড্ লিনিমেণ্ট্ অব্ ক্যাম্ফর্; বাঙ্গালা, কর্পূরাদি মর্দ্দন। কর্পূর, ২॥০ আং; ল্যাভেণ্ডর্ তৈল, ১ ড্রাম্; উগ্র এমোনিয়াদ্রব, ৫ আং; শোধিত সুরা, ১৫ আং। কর্পূর এবং ল্যাভেণ্ডর্ তৈল সুরাতে দ্রব করিয়া তাহাতে ক্রমশঃ এমোনিয়া মিলাইবে।

৪। ল্যাটিন্, স্পিরিটস্ ক্যাম্ফরি; ইংরাজী স্পিরিট্ অব্ ক্যাম্ফর্; বাঙ্গালা, কর্পূরের সুরা। কর্পূর, ১ আং; শোধিত সুরা, ৯ আং। দ্রব করিয়া লইবে। মাত্রা, ১০ মিনিম্—১ ড্রাম। বাত পক্ষাঘাত আদি রোগে ইহার বাহ্য প্রয়োগ করা যায়।

৫। ল্যাটিন্, টিংচুরা ক্যাম্ফরি কম্পজিটা; ইংরাজী; কম্পৌণ্ড্ টিংচর্ অব

ক্যাম্ফর্; বাঙ্গালা, কর্পূরাদি অরিষ্ট। পূর্ব্বনাম, টিংচ্যুরা ক্যাম্ফরি কম্ ওপিয়ো; সামান্যতঃ প্যারাগরিক্ এলিক্সার্ কহে। অহিফেণ চূর্ণ, ৪০ গ্রেণ্; বেঞ্জোইক্ এসিড্, ৪০ গ্রেণ্; কর্পূর, ৩০ গ্রেণ্; মৌরির তৈল, ॥০ ড্রাম্, পরীক্ষিত সুরা, ১ পাইন্ট্। সপ্তাহ পর্য্যন্ত আবৃত পাত্র মধ্যে ভিজাইয়া ছাঁকিয়া লইবে, আর, ১ পাইন্টের মত ন্যূন হইবে, পরীক্ষিত সুরা দ্বারা পূর্ণ করিবে। ইহার প্রতি ড্রামে।০ গ্রেণ্ অহিফেণ আছে। মাত্রা, ॥০ ড্রাম্—২ ড্রাম্। কাশ রোগে অধিক কফ নিঃসরণ ও কাশের উগ্রতা নিবারণার্থ প্রয়োগ করা যায়।

ফার্ম্মাকোপিয়া মতে, একোনাইট্ লিনিমেণ্ট্, বেলাডোনা লিনিমেণ্ট, সাবান মর্দ্দন এবং অঙ্গুয়েণ্টম্ প্লম্বাই সব্ এসিটেটিস্ প্রস্তুত করিতে কর্পূর ব্যবহৃত হয়।

---

## ৩০শ উত্তেজক।

## গাঁজা।

ল্যাটিন্।

ক্যানেবিস্ ইণ্ডিকা।

(Cannabis Indica)

ইংরাজী।

ইণ্ডিয়ান্ হেম্প।

(Indian Hemp)

নং ১৫



ক্যানেবিস্ সেটাইবা।

ক্যানেবিনেসি জাতীয় ক্যানেবিস্ সেটাইবা নামক বৃক্ষের মঞ্জরিত শাখাগ্র। ইহাকে গাঁজার জটা কহে। ভারতবর্ষ এবং পারশ্য দেশে এবং ইউরোপখণ্ডেও জন্মে; কিন্তু ইউরোপীয় গাঁজা ভারতবর্ষীয় বা পারশী গাঁজার তুল্য নহে। এক একটি জটাতে, পুষ্প কলিকা, তরুণ পত্র এবং কয়েকটি পক্ব ফল থাকে। জটাগুলি প্রায় ২ ইঞ্চ দীর্ঘ; হরিৎ মিশ্রিত ধূসরবর্ণ; বিশেষ উগ্র সদ্গন্ধযুক্ত; ঈষৎ তিক্ত আস্বাদ। এই বৃক্ষের পত্রকে ভাং বা সিদ্ধি বা সবজী কহে। ইহার পত্র, তরুণ-শাখা এবং জটা হইতে এক প্রকার ধূনা নিঃসৃত হয়; তাহাকে চরশ (ক্যানেবিন্) কহে। এই চরশই ইহার বীর্য্য; অর্থাৎ গাঁজার সমুদায় গুণ ইহারই উপর নির্ভর করে।

ক্রিয়া। মাস্তিষ্ক উত্তেজক, মাদক, নিদ্রাকারক, বেদনানিবারক আক্ষেপনিবারক, কামোদ্দীপক এবং জরায়ু সঙ্কোচক। ইহার উত্তেজন ক্রিয়া রক্তসঞ্চালক যন্ত্রের উপর অল্পই প্রকাশ পায়, মস্তিষ্ককেই বিশেষরূপে আশ্রয় করে। অল্প মাত্রায় গাঁজা বা চরশ বা সিদ্ধি সেবন করিলে সমুদায় শারীর ও মানসিক বৃত্তি উত্তেজিত হয়; অন্তঃকরণ প্রফুল্ল ও হর্ষিত হয়; দুশ্চিন্তা দূর হয়; ক্ষুধা বৃদ্ধি হয়;

এবং কামোদ্দীপন হয়। এই নিমিত্ত সিদ্ধিকে, জয়া, বিজয়া, চপলা, আনন্দা এবং হর্ষিণী কহে। অধিক মাত্রায়, মত্ততা উপস্থিত করে। মত্তব্যক্তি বাচাল হয়, গান করে, চীৎকার করে, অকারণ অত্যন্ত হাস্য করে, আহার করিতে চায়; ডাং ওসানসি কহেন যে, কখন কখন ক্যাটেলেপ্সীর লক্ষণ প্রকাশ পায়। এই অবস্থা ক্রমশঃ সুষুপ্তিতে পরিণত হয়। নিদ্রাভঙ্গ হইলে, শিরঃপীড়া, গ্লানি, বিবমিষা, ক্ষুধামান্দ্য, কোষ্ঠবদ্ধ আদি কোন অসুখ বোধ হয় না; কেবল, জিহ্বা এবং সমুদায় শরীর শুষ্ক বোধ হয়। ডাং গ্যারড্ এবং বলার্ড্ কহেন যে, ইহা সেবন করিলে প্রস্রাবে বিশেষ গন্ধ প্রকাশ পায়। ডাং ব্রায়ান্ ইহাকে মূত্রকারক বিবেচনা করেন; ও মূত্রকরণার্থ ইহার অরিষ্ট ২০ ফোঁটা মাত্রায় ৪ ঘণ্টা অন্তর প্রয়োগ করিতে অনুমতি দেন।

এ প্রদেশে ইহা অতি প্রসিদ্ধ মাদক। গাঁজা বা চরশের ধূম পান করে, সিদ্ধির পানীয় প্রস্তুত করিয়া ব্যবহার করে; এবং দুগ্ধ, ঘৃত ও শর্করা সহযোগে সিদ্ধির এক প্রকার খণ্ড প্রস্তুত হয়, তাহাকে মাজুম্ কহে, তাহাও ব্যবহার করে। পরিমিতরূপে ব্যবহার করিলে এ সকল দ্বারা শরীরের কোন বিশেষ হানি হয় না,কারণ, ইহা কোন যান্ত্রিক বিকার উপস্থিত করে না। অপরিমিত সেবন করিলে, শারীর ক্রিয়া সকল ক্ষীণ হয়, ক্ষুধা মন্দ হয়, কখন কখন উদরাময় ও অতিসার উপস্থিত হয়। মানসিক বৃত্তি সকল নিস্তেজ ও নিকৃষ্ট হয়, আত্মসম্ভ্রম আদি দূরে যায়, স্বভাব অত্যন্ত উগ্র হইয়া উঠে। ফলতঃ গাঁজা-খোরের সচরাচর যে অবস্থা দেখা যায় তাহাই প্রকাশ পায়। অপর, বহু দিবস অপরিমিত সেবন করিলে উন্মাদ রোগ উপস্থিত হয়। এ প্রদেশে অপরিমিত গাঁজা সেবনই অধিকাংশ উন্মাদ রোগের মূল কারণ। ঢাকার উন্মাদাগারের ১৮৬২ খ্রীষ্টাব্দের রিপোর্টে, ডাং সিম্পসন্ লিখিয়াছেন যে, ২৯৬ জন উন্মাদ রোগীর মধ্যে ১৪৩ জনের (শতকরা ৪৮·৩১) রোগের কারণ অপরিমিত গাঁজা পান। তৎপরবৎসরের রিপোর্টে বিদিত যে, ৩২২ জনের মধ্যে ১৬৩ জন (শতকরা ৫০ জন) রোগী অপরিমিত গাঁজা পান দ্বারা উন্মাদ হইয়াছিল।

আময়িক প্রয়োগ। ধনুষ্টঙ্কার এবং জলাতঙ্ক রোগে, আক্ষেপ এবং যন্ত্রণা নিবারণ করিয়া উপকার করে। ধনুষ্টঙ্কার রোগে ইহা বিশেষ উপকারক; অনেক রোগী আরোগ্য লাভ করিয়াছে; এবং আরোগ্য লাভ না হইলেও ইহা দ্বারা রোগের যাতনার অনেক লাঘব হয়। জলভীতিরোগে ডাং নেলিগেন্ ইহার অরিষ্ট ব্যবস্থা দেন।

বিসূচিকা রোগে ডাং গুড্ইব্ এবং ডাং ওসানসি ইহা ব্যবহার করিয়া সন্তোষ প্রকাশ করিয়াছেন। ডাং ওসানসি কহেন যে, এরোগে ইহার তুল্য উত্তেজক আর নাই। নাড়ী সতেজ করে, শরীর উষ্ণ করে, বমন নিবারণ করে এবং অস্থি-

ফেণের ন্যায় মস্তিষ্কে রক্তাধিক্য উপস্থিত করে না। কিন্তু ইউরোপীয়দিগের যেরূপ উপকার হয় এদেশীয়দিগের তদ্রূপ হয় না। অর্দ্ধ ড্রাম্ মাত্রায় ইহার অরিষ্ট বারংবার প্রয়োগ করিবে।

মদাত্যয় রোগে ইহা বিলক্ষণ উপকার করে। বিভীষিকা সকল দূর করিয়া অন্তঃকরণে স্ফূর্ত্তি জন্মায় এবং শীঘ্র সুনিদ্রা উপস্থিত করে। ফলতঃ ইহা সুরা এবং অহিফেনের গুণ করে।

অত্যন্ত শিরঃপীড়া ও তৎসঙ্গে সাতিশয় বমন বা বিবমিষা, অসুখ, গ্লানি ও বিভীষিকা-দর্শন বর্ত্তমান থাকিলে গাঁজার সার দ্বারা উপকার হয়। কয়েক সপ্তাহ স্থায়ী শিরঃপীড়ায় ইহা দ্বারা প্রতিকার হয়। শ্রমাধিক্য, মানসিক উদ্বেগ বশতঃ, বা বয়োধিক্য বশতঃ এককালে ঋতু স্থগিত হইলে তন্নিবন্ধন, যে শিরঃপীড়া হয় তাহাতে ইহা বিশেষ ফলপ্রদ।

উন্মাদরোগে ডাং ক্লোস্‌ডেন্ ব্রোমাইড্ অব্ পটাশিয়ম্ সহযোগে গাঁজার অরিষ্ট প্রয়োগ করিতে অনুমতি দেন।

হুপিংকফ শ্বাসকাশ ও কোন কোন প্রকার হিষ্টিরিয়া রোগে ইহা অনুমোদিত হইয়াছে।

কেহ কেহ তরুণ ও পুরাতন ব্রাইটাময়ে ইহার প্রশংসা করেন, ও বিবেচনা করেন যে, ইহা রক্তপ্রস্রাবে অমোঘৌষধ। কশেরুকামজ্জার পীড়া জনিত পক্ষাঘাত বশতঃ মূত্রস্তম্ভ হইলে ইহা উপযোগিতার সহিত প্রয়োজিত হইয়াছে।

প্রমেহ রোগে কখন কখন ইহা দ্বারা উপকার প্রাপ্ত হওয়া যায়।

রজোকৃচ্ছ্র (ডিস্‌মেনোরিয়া) রোগে ডাং সিল্‌বার্ ইহার প্রতি বিস্তর অনুরাগ প্রকাশ করেন। ॥০ গ্রেণ্ মাত্রায় ইহার সার দিবসে তিনবার প্রয়োগ করিলে যন্ত্রণা লাঘব হয়।

বাত ও স্নায়ু-শূল রোগে, বেদনা এবং যন্ত্রণা লাঘব করিয়া রোগের প্রতিকার করে। রজোঽধিক রোগে এবং জরায়ু হইতে রক্তস্রাব হইলে ইহা দ্বারা বিলক্ষণ উপকার হয়। ডাং চর্চিল্ ইহার বিস্তর প্রশংসা করেন। গর্ভস্রাবের উপলক্ষ হইলে ইহা দ্বারা উপকার হয়।

জরায়ুর শিথিলতা প্রযুক্ত প্রসব বিলম্ব হইলে, অথবা প্রসবান্তে রক্তস্রাব হইলে, ইহা দ্বারা জরায়ু-সঙ্কোচন হইয়া উপকার হয়। আর্গট্ অপেক্ষা ইহার ক্রিয়া শীঘ্র প্রকাশ পায় এবং শীঘ্র পর্য্যবসিত হয়; অতএব আর্গটের ক্রিয়ার স্থায়িত্ব বিধায় সন্তানের প্রতি যেরূপ হানি হইবার সম্ভাবনা, ইহা দ্বারা তদ্রূপ হয় না। এভিন্ন, আর্গট্ অপেক্ষা ইহার ক্রিয়া বলবতী এবং অবশ্য প্রকাশ্য।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ ক্যানেবিস্‌ইণ্ডিসি; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট্ অব্ হেম্প্; বাঙ্গালা, গাঁজার সার। গাঁজা চূর্ণ, ১ পৌং; শোধিত সুরা, ৪ পাং। সপ্তাহ পর্য্যন্ত ভিজাইয়া অরিষ্ট প্রস্তুত করিয়া লইবে। পরে, এই অরিষ্টের সুরা চুয়াইয়া ফেলিয়া জলস্বেদন যন্ত্র দ্বারা যথাযোগ্য গাঢ়ত্ব প্রাপ্ত করাইবে। মাত্রা, ।০—২ গ্রেণ্।

২। ল্যাটিন্, টিংচ্যুরা ক্যানেবিস্ ইণ্ডিসি; ইংরাজী, টিংচর্ অব্ হেম্প্; বাঙ্গালা, গাঁজার অরিষ্ট। গাঁজার সার, ১ আং; শোধিত সুরা, ১ পাইণ্ট্; দ্রব করিয়া লইবে। মাত্রা, ৫—৩০ মিনিম্। গঁদের মণ্ড বা এরোমাটিক্ স্পিরিট্ অব্ এমোনিয়ার সহিত প্রয়োগ করিবে, যেহেতু জলের সহিত মিশ্রিত করিলে ইহার ধূনা অধঃস্থ হইয়া পড়ে।

---

৩১শ উত্তেজক।

## অভিষব। খমীরা।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| সেরেবাইসি ফার্মেণ্টম্। | ইয়েষ্ট্, ব্র্যাম্। |
| ( Cerevisiae Fermentum ) | ( Yeast, Bram ) |

ইহা একপ্রকার কোষময় উদ্ভিজ্জ; ইহাকে টোরিউলা সেরেবাইসি কহে। বিয়র্ নামক আসব প্রস্তুত কালে যে গাদ উপরে উঠে ইহা সেই দ্রব্য।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। গাঢ় শ্যান, ফেণিল, পীতধূষর বর্ণ, তিক্ত আস্বাদ, অণুবীক্ষণ যন্ত্র দ্বারা দৃষ্টি করিলে ক্ষুদ্র ক্ষুদ্র অণ্ডাকার কোষময় দৃষ্ট হয়। এই কোষবৃতিতে শ্বেতসার পাওয়া যায় এবং কোষ মধ্যে প্রোটীন্ পদার্থ ও কিঞ্চিৎ বসা ও তৈল আছে।

ক্রিয়া। উত্তেজক ও পচক নিবারক।

আময়িক প্রয়োগ। টাইফইড্ এবং টাইফস্ নামক জ্বর রোগে ইহা অত্যন্ত উপকারক। ডাং ষ্টোকর্ ইহা ৩০ বৎসর পর্য্যন্ত ব্যবহার করিয়াছেন। তিনি কহেন যে, উক্তরোগের সকল অবস্থাতেই ইহা প্রয়োগ করা যাইতে পারে। বিশেষতঃ যখন চর্ম্মে পেটিকী নামক জ্বরাঙ্ক প্রকাশ পায় এবং জিহ্বা শুষ্ক ও কৃষ্ণবর্ণ হয়,তখন ইহা দ্বারা অসাধারণ উপকার দর্শে। অপর, উদরাধ্মান হইলে হিঙ্গু সহযোগে ইহার পিচকারি আশু প্রতীকারদায়ক। ডাং টুইডী কহেন যে, যেসকল জ্বরে জীবনীশক্তি অবসন্ন হয়, ইহা দ্বারা উপকার হয়। ডাং লাম্প্রে নিম্নলিখিত ব্যবস্থা দেন। ইয়েষ্ট্

১০ আং ; কর্পূর, ॥০ ড্রাম ; নাইট্রিক্ ইথর্, ৪ ড্রাম। মাত্রা, ১ আং ; ২। ৪ ঘণ্টা অন্তর প্রয়োজন মত প্রয়োগ করিবে।

অতিসার রোগে, উপর্যুক্ত ব্যবস্থা মত অতিমব প্রয়োগ করিলে, মলের দুর্গন্ধ নিবারণ হয়, কোষ্ঠ বারে ও পরিমাণে অল্প হয় ; এবং ইহা উত্তেজক হইয়া জীবনী শক্তি উন্নত রাখে।

বিবিধ পচাক্ষতে ইহার পুল্টিশ্ ব্যবস্থা করিলে দুর্গন্ধ নাশ হয়, পচননিবারণ হয় এবং শীঘ্র ক্ষতের অবস্থা পরিবর্ত্তিত হইয়া আরোগ্যোন্মুখ হয়।

ফিউরঙ্কল্ অর্থাৎ ব্রণ রোগে, ॥০ ড্রাম্ মাত্রায়, দিবসে ২। ৩ বার। কয়েক দিবস পর্য্যন্ত সেবন করিলে সম্পূর্ণ আরোগ্য হয়।

ডাং হিরাপাথ্ মধুমেহ রোগে ইহা ব্যবহার করিয়া উপকার প্রাপ্ত হইয়াছেন। ॥০ আং মাত্রায় দিবসে ২।৩ বার ব্যবস্থা করিবে।

মাত্রা, ২ ড্রাম্ হইতে ১ আং পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, ক্যাটাপ্লাজ্মা ফর্মেণ্টাই ; ইংরাজী, ইয়েষ্ট্ পুল্টিশ্। ইয়েষ্ট্, ৬ আং ; গোধূম চূর্ণ, ১৪ আং ; জল ( ১০০ তাপাংশে ), ৬ আং। একত্র মিলাইয়া মৃদু সন্তাপ দিবে যে পর্য্যন্ত না সমুদায় স্ফীত হয়। শীতল হইলে ব্যবহার করিবে।

---

## ৩২শ উত্তেজক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| হাইয়োসায়েমাই ফোলিয়া। | হাইয়োসায়েমস্ লীব্স্। |
| ( Hyoscyami Folia ) | (Hyoscyamus Leaves ) |

সোলেনেসি জাতীয় হাইয়োসায়েমস্ নাইগর্ নামক বৃক্ষের সরস এবং শুষ্ক পত্র এবং তরুণ শাখাগ্র। ইংলণ্ডীয় বৃক্ষ।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। সরসপত্র, হরিৎবর্ণ, শ্লান, লোমশ, দুর্গন্ধযুক্ত, কটু আস্বাদ ; শুষ্ক পত্র, গন্ধাস্বাদ রহিত। জল এবং সুরা দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়। ইহাতে হাইয়োসায়েমাইন্ নামক বীর্য্যবিশেষ আছে। এই বীর্য্যের স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব প্রায় এট্রোপিয়ার ন্যায়।

ক্রিয়া। মাস্তিষ্ক উত্তেজক, মাদক, কনীনিকাপ্রসারক, স্নায়বীয় স্থৈর্য সম্পাদক, বেদনানিবারক। ফলতঃ ইহার ক্রিয়া সর্ব্বমতে বেলাডোনার ন্যায়, কিন্তু তদপেক্ষা অনেক ক্ষীণ। ডাং হার্লি কহেন যে, ইহার ক্রিয়া অহিফেণ এবং বেলাডোনার মধ্যবর্ত্তী ; অর্থাৎ নিদ্রাকরণার্থ ইহা প্রায় অহিফেনের তুল্য, অথচ বাহ্যিক স্নায়ুর

উত্তেজনার্থ ইহা প্রায় বেলাডোনার ন্যায়। বেলাডোনার ন্যায় ইহা দ্বারা ধমনীমণ্ড-লের ঈষৎ উত্তেজন হয়, কনীনিকা প্রসারণ হয় এবং মুখমধ্যস্থ শ্লৈষ্মিক ঝিল্লি শুষ্ক হয়। এ ভিন্ন, অহিফেণের তুল্য ইহা ধারক নহে। অতএব ঐ দুই কারণ বশতঃ অহিফেণ নিষিদ্ধ হইলে হেন্‌বেন্ বিধেয়। এ ভিন্ন, ইহা দ্বারা পেশীমণ্ডলের অবসাদন হয়; এ বিষয়ে ইহা অনেক অংশে কোনায়মের তুল্য। অধিক মাত্রায় বিষক্রিয়া করে, তাহার লক্ষণ ও চিকিৎসা বেলাডোনার ন্যায়।

আময়িক প্রয়োগ। জরাদি রোগে স্নায়বীয় উগ্রতা এবং প্রলাপ থাকিলে যদি কনীনিকা কুঞ্চিত থাকা প্রযুক্ত অহিফেণ অবিধেয় হয়, তবে কর্পূর সহযোগে হেন্‌বেন্ প্রয়োগ করিলে আশু উপকার দর্শে। উন্মাদ, সূতিকোন্মাদাদি রোগে ঐরূপ। ডাং লাউসন্ ইহাকে উন্মাদ ও ভ্রমবিকারে সর্ব্বশ্রেষ্ঠ ঔষধ বিবেচনা করেন।

অপর, বাত, স্নায়ুশূল, গাউট্, টুন্‌কো (মিল্ক্ এব্‌সেস্), অস্থ্যাবরণ প্রদাহ,, অর্শ প্রভৃতি রোগে বেদনানিবারণার্থ ইহার আভ্যন্তরিক এবং স্থানিক প্রয়োগ উপকারক।

শ্বাসকাশ, শ্বাসনালী-প্রদাহ এবং অন্যান্য প্রকার কাশ রোগে, হেন্‌বেন্ দ্বারা আক্ষেপনিবারণ এবং কাশের উগ্রতা দমন হয়। কর্পূর এবং বিবিধ কফনিঃসারক ঔষধ সহযোগে প্রয়োগ করা যায়। মূত্রগ্রন্থি-প্রদাহ, মূত্রাশয়-প্রদাহ এবং প্রমে-হাদি রোগে বেদনা এবং স্নায়বীয় উগ্রতা দমন করিয়া ইহা উপকার করে। কারণ, ইহার বীর্য্য হাইয়োসায়েমাইন্, এট্রোপিয়ার ন্যায় মূত্রপথে নির্গত হয়, সুতরাং মূত্রগ্রন্থি এবং মূত্রাশয় আদির উগ্রতা দমন করে।

স্ক্রফিউলা জনিত চক্ষু-প্রদাহে ইহার স্থানিক এবং আভ্যন্তরিক প্রয়োগ দ্বারা বহুল উপকার হয়। কর্পূর সহযোগে শয়নকালে সেবন করাইবে এবং চক্ষে ইহার সারের প্রলেপ দিবে। বেদনা, উগ্রতা ও আলোকাতঙ্ক প্রভৃতি নিবারণ হয়।

অপর, বিরেচক ঔষধাদির উগ্রতা নিবারণার্থ, হেন্‌বেন্ সহযোগে তাহাদের ব্যবহার করা যায়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ হাইয়োসায়েমাই; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট্ অব্ হেন্‌বেন্। সরস পত্র এবং তরুণ শাখাগ্র হইতে হরিৎসার প্রস্তুত করিবে। মাত্রা, ৫—১০গ্রেণ্। পাইল্যুলা কলসিন্থিডিস্ এট্ হাইয়োসায়েমাই প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

২। ল্যাটিন্, টিংচ্যুরা হাইয়োসায়েমাই; ইংরাজী, টিংচর্ অব্ হেন্‌বেন্। হেন্-বেনের শুষ্ক পত্র কুট্টিত, ২॥০ আং; পরীক্ষিত সুরা, ১ পাইন্ট্। পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ॥০—১ ড্রাম্।

৩। ল্যাটিন্, সকস্ হাইয়োসায়েমাই; ইংরাজী, জুস্ অব্ হায়োসায়েমস্। হায়োসায়েমসের সরসপত্র ও নব শাখা, ৭ পাউণ্ড; শোধিত সুরা, যথা-প্রয়োজন। প্রস্তর খলে হায়োসায়েমস্‌কে উত্তমরূপে মর্দ্দন করিয়া নিঙ্গড়াইয়া রস বাহির করিয়া লইবে; উহার প্রত্যেক ৩ অংশ পরিমাণে ১ অংশ সুরা সংযোগ করিবে, পরে উহাকে সপ্তাহ পর্য্যন্ত রাখিয়া ছাঁকিয়া শীতল স্থানে রাখিবে। মাত্রা, ॥০—১ ড্রাম্।

---

৩৩শ উত্তেজক।

## অহিফেণ।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| **ওপিয়ম্।** | **ওপিয়ম্।** |
| **(Opium)** | **(Opium)** |

পাপেবরেসি জাতীয় পাপেবর্ সম্‌নিফিরম্ নামক ওষধির অপক্ক ফল বা ঢেঁড়িকে অল্প অল্প চিরিয়া দিলে শ্বেতবর্ণ, দুগ্ধবৎ রস নির্গত হয়; ইহা বায়ুতে শুষ্ক হইলে পাটলবর্ণ হয়। পরে, চাঁচিয়া লইয়া একত্র পিণ্ডাকারে সংযত করিয়া লয়। ইহাকে অহিফেণ কহে।

জন্মস্থান ভেদে অহিফেণ ৩ প্রকার। ১, টর্কী ওপিয়ম্ বা স্মর্ণা ওপিয়ম্; ২, ইজিপ্সিয়ান্ ওপিয়ম্ অর্থাৎ মিসরদেশীয় অহিফেণ; ৩, ইষ্ট্ইণ্ডিয়ান্ ওপিয়ম্ বা ভারতবর্ষীয় অহিফেণ। ইহার মধ্যে টর্কী অহিফেণ সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ, কারণ, ইহাতে অন্যান্য জাতীয় অহিফেণ অপেক্ষা অধিক পরিমাণে বীর্য্য আছে।

১৬ নং




ক। পাপেবর্ সম্‌নিফিরম্। খ। ঢেঁড়ি।

১৭ নং



ঢেঁড়ির পোস্ত।

স্বরূপ ও রসায়নিক তত্ত্ব। অসম পিণ্ডাকার; পোস্তপত্র দ্বারা আচ্ছাদিত; শ্যান; নমনীয়; ঘোর পাটলবর্ণ; বিশেষ গন্ধযুক্ত; তিক্তাস্বাদ; অগ্নিদাহ্য; জল, সুরা এবং জলমিশ্র দ্রাবক দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়। ইহার জলীয় দ্রবদ্বারা লিট্‌মস্ কাগজ আরক্তিম হয়; ঐ দ্রবে পর্‌শাল্ট্ অব্

আয়রণ্ সংযোগ করিলে রক্তবর্ণ হয়; মাজুফলের ফাণ্ট্ দিলে অধঃস্থ হয়। ইহাতে ১টি বিশেষ অম্ল, ৪টি উপক্ষার এবং কয়েকটি সমক্ষারাম্ল পদার্থ পাওয়া যায়।

১। অহিফেণে যে অম্ল আছে তাহার নাম মেকনিক্ এসিড্। এই অম্ল পাতলা শল্কবৎ, মুক্তার ন্যায় বর্ণ, দানাযুক্ত, জলে দ্রবণীয়; এই দ্রব লৌহ ঘটিত পর্‌শল্ট্ সহযোগে রক্তবর্ণ হয়। চূণ, বেরাইটা, লৌহ ও সীস ধাতু সহযোগে অদ্রবণীয় লবণ প্রস্তুত করে। অহিফেণের বীর্য্য এই অম্ল সহযোগে মেকোনেট্ রূপে অহিফেণে অবস্থিতি করে।

২। অহিফেণের বীর্য্য বা উপক্ষার। ইহাদের মধ্যে মর্ফিয়া নামক বীর্য্যই সর্ব্বপ্রধান, কারণ, অহিফেণের মাদকতা শক্তি ইহারই উপর নির্ভর করে। ইহার বিষয় পরে বিশেষরূপে বর্ণিত হইবে।

কোডাইয়া, দ্বিতীয় বীর্য্য; চতুষ্প্রদেশ বা অষ্ট প্রদেশ দানাযুক্ত; সুরা, ইথর্ ও স্ফুটিত জলে দ্রবণীয়; ক্ষারদ্রবে দ্রব হয় না; অম্ল সহযোগে লবণ প্রস্তুত করে।

প্যাপেবরীনা, তৃতীয় বীর্য্য; ক্ষুদ্র ক্ষুদ্র সূচ্যাকার দানা বিশিষ্ট, গন্ধক দ্রাবক সহযোগে নীলবর্ণ হয়।

থিবাইয়া বা প্যারামর্ফিয়া, চতুর্থ বীর্য্য; রৌপ্যবৎ উজ্জ্বল, চতুষ্কোণ ও চেপ্টা দানাযুক্ত।

৩। অহিফেণস্থ সমক্ষারাম্ল পদার্থের মধ্যে নার্কটিনা প্রধান। ইহা, উজ্জ্বল প্রদেশত্রয়যুক্ত দানা বিশিষ্ট; সুরা, ইথর্ এবং দ্রাবকে দ্রবণীয়, জলে দ্রব হয় না; দ্রাবক সহযোগে দানাযুক্ত লবণ প্রস্তুত করে।

এভিন্ন, নার্সিয়া, মোকোনাইন্, ওপিয়েনাইন্, প্রভৃতি কয়েকটি সমক্ষারাম্ল পদার্থ আছে; তাহাদের বিশেষ বিবরণ এস্থলে অপ্রয়োজন বিধায় রহিত করা গেল।

উত্তম অহিফেণে শতকরা ৬—১২ অংশ মর্ফিয়া, ১ অংশ কোডাইয়া, ৬—৮ অংশ নার্কটিনা,৬—৮ অংশ মেকনিক্ এসিড্ থাকে।

ক্রিয়া। মাস্তিষ্ক উত্তেজক; মাদক; নিদ্রাকারক; বেদনা নিবারক; আক্ষেপ নিবারক; স্পর্শহারক; ধারক; স্বেদজনক; পর্য্যায়নিবারক। অল্প মাত্রায় সেবন করিলে প্রথমতঃ উত্তেজক হয়, এই উত্তেজন ক্রিয়া সমুদায় শরীরে, বিশেষ রূপে মস্তিষ্কে প্রকাশ পায়। পরে, মাদক ও অবসাদক হয়। শারীর যন্ত্র ভেদে অহিফেণের ক্রিয়া কি রূপে প্রকাশ পায় তাহা ক্রমান্বয়ে বিবৃত হইতেছে।

১। স্নায়ুমণ্ডল। পূর্ণ মাত্রায় অহিফেণ সেবন করিলে, ১০—১৫ মিনিট্ পরেই মস্তকে ঈষৎ ভার বোধ হয় এবং সমুদায় শরীর স্বাস্থ্য ও সচ্ছন্দতার আধার হইয়া উঠে। কোন প্রকার বেদনা বা যন্ত্রণা থাকিলে তাহা লাঘব বা নিবারণ হয়, মনোবৃত্তি, বুদ্ধিবৃত্তি ধর্ম্মপ্রবৃত্তি আদি সমুদায় মানসিক ধর্ম্ম উত্তেজিত, প্রসারিত ও

সবল হইয়া উঠে; রচনাশক্তি, কল্পনাশক্তি, মেধা, ধারণা প্রভৃতি বলবতী হয়; সাহস, অধ্যবসায় ও একাগ্রতা উন্নত হয় এবং শারীরিক ও মানসিক শ্রমপটুতা বৃদ্ধি হয়। নানাবিধ মনোরম কাল্পনিক রূপ ও ভাব মনোমধ্যে ক্রমাগত উদয় হইতে থাকে, অথচ মনোবৃত্তি সকল বিবেকের অধীনত্ব ত্যাগ করে না; পেশী সকলের শক্তি বৃদ্ধি হয়, অথচ ইচ্ছার অনধীন হয় না। সুরা দ্বারা এ দুইএরই বিপরীত ভাব ঘটে। অপর, মুখমণ্ডল উজ্জ্বল এবং কনীনিকা কুঞ্চিত হয়।

এইরূপ অবস্থা অর্দ্ধ ঘণ্টা বা ততোধিক কাল পর্য্যন্ত থাকিয়া ক্রমে নিদ্রাবেশ হয়। এই নিদ্রা সুষুপ্তির ন্যায়, স্বপ্নহীন, এবং ৮—১০ ঘণ্টা পর্য্যন্ত থাকিয়া পরে জাগরণ হয়, তখন অবসাদনের লক্ষণ প্রকাশ পায়। শরীরের গ্লানি, কাতরতা, বিবমিষা, বমন, ক্ষুধামান্দ্য, নাড়ীর ক্ষীণতা, শারীরিক শৈথিল্য ও ঘর্ম্ম উপস্থিত হয়। এই অবস্থা ক্রমশঃ পর্য্যবসিত হইয়া শরীর প্রকৃতিস্থ হয়।

যদি মাত্রার অল্পতা প্রযুক্ত সম্পূর্ণ নিদ্রা না হয়, তবে অর্দ্ধ নিদ্রা হইয়া নানাবিধ স্বপ্ন দেখা যায়। প্রায়শঃই সুন্দর, মনোহর বিষয় সকল স্বপ্নে দৃষ্ট হয়, কিন্তু কখন কখন ভয়জনক স্বপ্নও উপস্থিত হয়। এ অবস্থায় আরও কিঞ্চিৎ সেবন করিলে শীঘ্র সুষুপ্তি প্রাপ্ত হওয়া যায়।

অহিফেণ দ্বারা স্পর্শানুভাব হ্রাস হয়, তন্নিবন্ধন বেদনা ও যাতনা নিবারণ হয়, কিন্তু অহিফেণ দ্বারা বিষাক্ত না হইলে অন্যান্য জ্ঞানেন্দ্রিয়ের বিকার হয় না; কখন কখন সমুদায় শরীরে কণ্ডূয়ন উপস্থিত হয়।

২। রক্তসঞ্চালন যন্ত্র। প্রথমাবস্থায়, অর্থাৎ সেবন করিবার পর ১০—১৫ মিনিট্ মধ্যে ধমনীর স্পন্দন ও পুষ্টি বৃদ্ধি হয়, শরীর উষ্ণ এবং মুখমণ্ডল উজ্জ্বল হয়; পরে, ক্রমশঃ যত অবসাদন উপস্থিত হইতে থাকে ততই ধমনীর পুষ্টি ও গতির হ্রাস হয়, অবশেষে স্বাভাবিক অবস্থাপেক্ষাও মৃদু হয়।

৩। শ্বাসযন্ত্র। প্রথমাবস্থায় ধমনী স্পন্দনের দ্রুতত্বের সহিত শ্বাস-গতি ও দ্রুত হয়; পরে, ধমনীর স্পন্দন যত মন্দ হইতে থাকে, তদনুসারে শ্বাসগতিও মন্দ হয়। মুখমণ্ডল, প্রথমাবস্থায় উজ্জ্বল ও আরক্তিম থাকে, কিন্তু শ্বাসক্রিয়ার হ্রাস হওন বিধায় রক্তসংস্কারের ব্যাঘাত হইলে ক্রমশঃ মলিন হয়। এ ভিন্ন, অহিফেণ দ্বারা শ্বাসযন্ত্রের শ্লৈষ্মিক ঝিল্লির স্পর্শবোধ লাঘব হয়।

৪। স্রাবণক্রিয়া। অহিফেণ দ্বারা সমুদায় স্রাবণ ক্রিয়ার হ্রাস হয়। তন্নিবন্ধন জিহ্বা শুষ্ক হয়; পাকাশয় মধ্যে পাচক রস নিঃস্রবণের অল্পতা হেতু ক্ষুধা মন্দ ও অজীর্ণ হয়; পিত্ত, প্যান্‌ক্রিয়সের রস এবং অন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লিতে শ্লেষ্মা ও অপরাপর রস নিঃস্রবণের হ্রাস বশতঃ কোষ্ঠ কঠিন হয়। প্রস্রাবের পরিমাণ অল্প হয়; কখন মূত্রাশয় প্রস্রাব দ্বারা পরিপূর্ণ থাকে, কিন্তু মূত্রাশয়বৃত্তির অবসাদন

প্রযুক্ত মূত্রত্যাগ হয় না। অহিফেণ দ্বারা সকল স্রাবণ ক্রিয়ার হ্রাস হয় বটে, কিন্তু স্বেদজনন ক্রিয়াটি বৃদ্ধি হয়।

৫। অহিফেণ দ্বারা পোষণক্রিয়ার হ্রাস হয়, কিন্তু তাহাতে অহিফেণভোজী শীঘ্র শীর্ণ হয় না; যেহেতু অহিফেণ দ্বারা স্বাভাবিক বিনাশ ক্রিয়া তৎকালে লাঘব হয়।

৬। অহিফেণ দ্বারা চর্ম্মের ক্রিয়া অর্থাৎ স্বেদজনন বৃদ্ধি হয় এবং তৎসহযোগে কখন কখন গাত্র কণ্ডূয়ন হয়। এ ভিন্ন, চর্ম্মের স্পর্শানুভবের হ্রাস হয়।

অহিফেণ, হাইপোডার্মিক্ বা এণ্ডার্মিক্ রূপে চর্ম্মে প্রয়োগ করিলে, অথবা মলদ্বারে পিচকারি দ্বারা প্রয়োগ করিলে, অথবা শরীরে মর্দ্দন করিলে শোষিত হইয়া শরীরে কার্য্য করে।

ধাতুভেদে অহিফেণের ক্রিয়া, ব্যতিক্রম হয়। কাহার সম্বন্ধে উত্তেজন ক্রিয়া অধিক হয়, কাহার বা মাদক ক্রিয়া অধিক প্রকাশ পায়। শৈশবাবস্থায় অতি অল্প মাত্রায় মাদক ক্রিয়ার আধিক্য হয়, অতএব এ অবস্থায় অতি সাবধানে অহিফেণ প্রয়োগ করিবে। রোগ বিশেষে, বিশেষতঃ বেদনাজনক রোগে, অধিক মাত্রায় অহিফেণ সহ্য হয়। অল্প মাত্রায়, অহিফেণের উত্তেজন ক্রিয়া উত্তম প্রকাশ পায়; অধিক মাত্রায় মাদক ক্রিয়া বলবতী হয়। কাহারও অল্প মাত্রায় স্নায়বীয় উগ্রতা অধিক হইয়া প্রলাপাদি প্রকাশ পায় এবং ভেদ ও বমন উপস্থিত হয়। এমত অবস্থাতে অহিফেণ নিতান্ত প্রয়োজন হইলে, ইহার পিচকারি ব্যবস্থা করিবে, অথবা কিঞ্চিৎ লঙ্কামরীচ সহযোগে দিবে, তাহা হইলে ভেদ বমনাদি হয় না। টার্টার্ এমেটিক্ বা কর্পূর সহযোগে দিলে স্নায়বীয় উগ্রতা দমন থাকে।

ইপেকাকুয়ানা সহযোগে প্রয়োগ করিলে অহিফেণের স্বেদজনন ক্রিয়া বৃদ্ধি পায়; পারদ সহযোগে দিলে ইহা দ্বারা কোষ্ঠবদ্ধ হয় না।

বেদনা বা আক্ষেপনিবারণার্থ, পূর্ণ মাত্রায় অহিফেণ প্রয়োগ করণান্তর যদ্যপি প্রতীকার বোধ না হয়, তবে কতক্ষণ পরে পুনরায় ব্যবস্থা করা যাইতে পারে? এই প্রশ্নের উত্তরে ডাং গ্রিফিন্ কহেন, অর্দ্ধ ঘণ্টার মধ্যেই বেদনার উপশম হওয়া উচিত, নচেৎ অর্দ্ধঘণ্টানন্তর পুনঃ পুনঃ প্রয়োগ করিবে, যে পর্য্যন্ত না উদ্দেশ্য সাধিত হয়। অহিফেণের তরল প্রয়োগরূপের ক্রিয়া অপেক্ষাকৃত শীঘ্র প্রকাশ পায়।

সপর্য্যায় বেদনা নিবারণার্থ, বিরামাবস্থায় অহিফেণ প্রয়োগ করিবে। অল্প মাত্রাতেই সফল হয়।

নিদ্রাকরণার্থ অহিফেণ প্রয়োগ করিতে হইলে শয়নের ১ ঘণ্টা পূর্ব্বে প্রয়োগ করিবে; তাৎপর্য্য এই যে, এই অবসরে অহিফেণের উত্তেজন ক্রিয়া পর্য্যবসিত হইয়া শয়নকালে মাদক ক্রিয়াটিই প্রবল থাকে।

ডাং বেল্, এণ্ডর্সন্ এবং অপরাপর চিকিৎসকগণের গবেষণা দ্বারা ইহা স্থির

হইয়াছে যে, অহিফেণের সহিত বেলাডোনা এবং ধুতুরার বিরুদ্ধ সম্বন্ধ; তন্নিবন্ধন ইহারা একত্র বিধেয় নহে; এবং একের দ্বারা বিষাক্ত হইলে অন্য দ্বারা তাহার প্রতীকার করা যাইতে পারে। কিন্তু ডাং হার্লি সাহেবের পরীক্ষা দ্বারা এ কথা অপ্রামাণ্য হইয়াছে। অশ্ব, কুক্কুর এবং মনুষ্যের উপর তিনি এ বিষয়ে ভূয়োভূয়ঃ পরীক্ষা দ্বারা স্থির করিয়াছেন যে, অহিফেণ এবং বেলাডোনার ক্রিয়া বিশেষরূপে পরস্পরের সাহায্য করে। যদ্যপি অহিফেণের মাত্রার অল্পতা প্রযুক্ত বা শরীরের ভাব বিশেষ বশতঃ অহিফেণের মাদক ক্রিয়া উত্তম প্রকাশ না পায়, অল্প মাত্রায় বেলাডোনা বা তাহার বীর্য্য এট্রোপিয়া প্রয়োগ করিলে ঐ ক্রিয়া প্রগাঢ় রূপে প্রকাশিত হয়। অপিচ, অনেকের শরীরের ভাব এরূপ যে, অহিফেণের নিদ্রাকরণ ক্রিয়া তাহাদের উপর সহজে প্রকাশ পায় না; বিষমাত্রার ন্যূন হইলে অহিফেণ কেবল ক্লেশের কারণ হয়; অবসন্নতা, অত্যন্ত বিবমিষা, বমন, তন্দ্রা এবং প্রলাপাদি উপস্থিত করে; এমতস্থলে কিঞ্চিৎ এট্রোপিয়া সহযোগে অহিফেণ প্রয়োগ করিলে, সমুদায় উৎপাত অবিলম্বে সম্পূর্ণরূপে তিরোহিত হয় এবং সুনিদ্রা উপস্থিত হয়। বেলাডোনা বা এট্রোপিয়া দ্বারা যান্ত্রিক স্নায়ুমণ্ডলের উত্তেজন হওয়াতে অষ্টম স্নায়ুযুগের অহিফেণজনিত বিকার বশতঃ পূর্ব্বোক্ত উৎপাত সকল নিবারিত হয়।

কুইনাইন্ এবং অহিফেণ একত্র প্রয়োগ করিলে, উভয়ে উভয়ের দোষ খণ্ডন করে, অতএব যখন কোন কারণ বশতঃ পৃথক্ পৃথক্ বিধান করা নিষিদ্ধ হয়, তখন ইহাদের একত্র প্রয়োগ করিলে উপকার হয়।

প্রত্যহ সেবন করিলে অহিফেণ অভ্যস্ত হইয়া পড়ে, ও ক্রমশঃ মাত্রাবৃদ্ধি না করিলে ইহার ক্রিয়া প্রকাশ পায় না। এরূপ অহিফেণভোজী অনেক আছে যে, প্রত্যহ ১ ভরি পরিমাণে সেবন করে।

অহিফেণ দ্বারা বিষাক্ত হওন। অধিক পরিমাণে অহিফেণ সেবন করিলে শীঘ্রই ইহার মাদক ক্রিয়া প্রকাশ পায় এবং অবিলম্বেই নিদ্রাবেশ হয়, এবং এই নিদ্রা শীঘ্রই সুষুপ্তিতে পরিণত হয়। রোগী অচেতন হইয়া পড়িয়া থাকে, শ্বাসগতি মন্দ হয় এবং শ্বাসের সহিত গলমধ্যে ঘড় ঘড় শব্দ হইতে থাকে। মুখমণ্ডল মলিন ও ভাবরহিত; চক্ষু আরক্তিম এবং মুদিত, কনীনিকা কুঞ্চিত; নাড়ী স্থূল, কোমল ও মৃদুগামী। এ অবস্থায়, উচ্চৈঃস্বরে ডাকিলে চৈতন্য হয়, কিন্তু জাগৃত হইতে রোগী নিতান্ত অনিচ্ছা প্রকাশ করে। নিতান্ত বিরক্ত করিয়া রোগীকে জাগৃত করিলে মুখের মালিন্য অনেক দূর হয়; কিন্তু পুনরায় নিদ্রিত হইলে মুখমণ্ডল পূর্ব্ববৎ মলিন হয়। ইহার তাৎপর্য্য এই যে, নিদ্রাবস্থায় শ্বাসগতির মৃদুত্ব বশতঃ রক্ত সংস্কারের ব্যাঘাত জন্মিয়া মুখ মলিন হয়; জাগৃত করিলে তৎকালে শ্বাসগতি দ্রুত হয়, সুতরাং

রক্ত পরিষ্কৃত হইয়া মুখমণ্ডল উজ্জ্বল হয়। ইচ্ছার অধীনস্থ পেশী সকল শিথিল ও হীনবল হইয়া পড়ে; এবং চর্ম্ম শীতল ও ঘর্ম্মাভিষিক্ত হয়।

ইহার পরে, অবসাদনের লক্ষণ প্রকাশ পায়; ক্রমশঃ নাড়ী ক্ষীণ হইয়া লোপ হয় এবং বহুক্ষণ পরে এক একবার নিশ্বাস পড়ে; শরীর শীতল ও ঘর্ম্মাভিষিক্ত হয়। এই অবস্থা কিছুকাল থাকিবার পর রোগীর মৃত্যু হয়। বিষ-মাত্রায় অহিফেণ সেবন করিবার ৪।৬ ঘণ্টা পর অবসন্নাবস্থা প্রকাশ পায়; এবং ৬।১২ ঘণ্টার মধ্যেই মৃত্যু হয়। যদি দ্বাদশ ঘণ্টা অতীত হয়, তবে প্রায় রোগী রক্ষা পায়। অহিফেণের অরিষ্ট বা জলীয় দ্রব সেবন করিলে উপর্য্যুক্ত লক্ষণ সকল শীঘ্র প্রকাশ পায়।

অহিফেণের বিষ-মাত্রা ২০ গ্রেণ্ হইতে ৬০ গ্রেণ্। কিন্তু ইহার অনেক ব্যতিক্রম দেখা যায়। ডাং কৃষ্টিসন্ লিখেন যে, ৪॥০ গ্রেণ্ অহিফেণ সেবন দ্বারা এক ব্যক্তির মৃত্যু হইয়াছিল। অথচ অভ্যাস বশতঃ অনেককে ১ ড্রাম্ বা তদূর্দ্ধ মাত্রায় সেবন করিতে দেখা যায়। শৈশবাবস্থার অতি অল্প পরিমাণেই বিষক্রিয়া করে।

শবচ্ছেদ। মস্তিষ্কে রক্তাধিক্য; মস্তিষ্কোদরে সিরম্ বা রস; ফুস্ফুসে রক্তাধিক্য; রক্তের তারল্য ও মলিনত্ব; কখন কখন মস্তিষ্কমধ্যে রক্ত নিঃস্রবণ দেখা যায়।

চিকিৎসা। প্রথমতঃ বমনকারক ঔষধ দ্বারা বমন করাইবে, পরে, ষ্টমাক্ পম্প্ দ্বারা পাকাশয় ধৌত করিবে। এই দ্বিবিধ উপায় ভিন্ন পাকাশয় উত্তমরূপে পরিষ্কৃত হয় না; কেবল বমন করণ দ্বারা সমুদায় অহিফেণ নির্গত হয় না। কেবল ষ্টমাক্ পম্প্ দ্বারা অহিফেণের বৃহৎ খণ্ড সকল নির্গত হওয়া অসম্ভব। বমনকারক ঔষধের মধ্যে সলফেট্ অব্ জিঙ্ক্, ইপেকাকুয়ানা এবং সর্ষপ উত্তম। ১ ড্রাম্ পরিমাণে ইপেকাকুয়ানা, ৩০ গ্রেণ্ পরিমাণে সলফেট্ অব্ জিঙ্ক্ প্রয়োগ করিবে এবং যথেষ্ট পরিমাণে বারংবার উষ্ণজল সেবন করাইবে, যে পর্য্যন্ত না স্বচ্ছ ও অহিফেণের গন্ধহীন জল নির্গত হয়; ষ্টমাক্ পম্প্ প্রয়োগেরও ঐ নিয়ম। মস্তকে শীতল জল-ধারা যথেষ্ট পরিমাণে ক্রমাগত প্রয়োগ করিবে; আর, কোন মতেই রোগীকে নিদ্রা যাইতে দিবে না, দুই জনে ধরিয়া অনবরত পরিক্রম করাইবে।

অবসন্নাবস্থায় এমোনিয়া ও ব্র্যাণ্ডি প্রভৃতি উত্তেজক ব্যবস্থা করিবে; বক্ষে, উদরে ও অধঃশাখায় সর্ষপের পটি লাগাইবে; মস্তক মুণ্ডন করিয়া ব্লিষ্টর দিবে, শ্বাসগতি বর্দ্ধনার্থ কৃত্রিম শ্বাসক্রিয়া করাইবে। শ্বাস-ক্রিয়ার ও হৃৎস্পন্দনের উত্তেজনার্থ ইলেক্ট্রিসিটি বিশেষ উপযোগী।

সকল অবস্থাতে গাঢ় করিয়া কাওয়ার ক্বাথ বা চার ফাণ্ট্ সেবন করাইবে; উত্তেজক হইয়া ও নিদ্রা বারণ রাখিয়া উপকার করে। অপর বিষনাশার্থ মাজু-ফলের ক্বাথ ব্যবস্থা করিবে। অর্ফিলা কহেন যে, মাদকতা নিবারণার্থ উদ্ভিজ্জ অম্ল বিশেষ উপযোগী; অতএব সির্কা বা জম্বীর রস যথেষ্ট পরিমাণে সেবন করাইবে।

অপর, বেলাডোনা এবং ধুতুরার ক্রিয়া অহিফেণের বিরুদ্ধ, অতএব বেলাডোনা বা ধুতূরা প্রয়োগ করিবে, যে পর্য্যন্ত না ইহাদের ক্রিয়া সম্পূর্ণ প্রকাশ পায়। পেন্‌সিল্‌বেনিয়া-বাসী ডাং লী, অহিফেণ দ্বারা বিষাক্ত একটি দুই বৎসরের শিশুকে বেলাডোনা দ্বারা রক্ষা করিয়াছিলেন। কিন্তু ডাং হার্লি সাহেবের পরীক্ষা দ্বারা এ কথা এক্ষণে অপ্রামাণ্য হইতেছে।

অহিফেণ সেবন অভ্যস্ত হইলে, যদি মাত্রা বৃদ্ধি না হয়, তবে শারীরিক বা মানসিক কোন বিশেষ হানি হয় না। কিন্তু ইহার এরূপ মোহিনী শক্তি যে, প্রথম নিয়মিত মাত্রা কখনই স্থির থাকে না, ক্রমশঃ অবশ্যই বৃদ্ধি হয়, এবং অহিফেণ-ভোজী অবশেষে ভয়ানক দুরবস্থাগ্রস্থ হয়। অহিফেণ সেবনের নিয়মিত সময় অতীত হইলে, অনির্ব্বচনীয় শারীরিক ও মানসিক গ্লানি উপস্থিত হয় এবং যে পর্য্যন্ত না অহিফেণ সেবন করা যায় কোন মতেই স্থির হইতে পারা যায় না। অপর, সুরা দ্বারা যত শীঘ্র শারীর যন্ত্র ও শারীর বিধান নষ্ট হয়, অহিফেণ দ্বারা তদ্রূপ হয় না, কিন্তু বহুকাল অধিক মাত্রায় সেবন করিলে সমুদায় শারীরিক ও মানসিক বৃত্তি ক্ষীণ ও নিকৃষ্ট হইয়া পড়ে। শরীর শীর্ণ অস্থিচর্ম্মাবশিষ্ট ; মুখমণ্ডল শুষ্ক, মলিন ও ঈষৎ পাণ্ডুবর্ণ ; পৃষ্ঠবংশ কুব্জ ; চক্ষু সজল, বিবর্ণ ও কোটরে নিমগ্ন ; এইরূপ শারীর অবস্থা হয়। এবং অপাক ক্ষুধামান্দ্য এরূপ হয় যে, নামমাত্র কিঞ্চিৎ আহার থাকে, এবং কোষ্ঠবদ্ধ এরূপ হয় যে, সপ্তাহে একবার অতি অল্প পরিমাণে কঠিন কোষ্ঠ হয়। জননেন্দ্রিয়ের ক্রিয়া এককালেই লোপ হইয়া যায়। বুদ্ধি, মেধা, স্মরণশক্তি, আত্মসম্ভ্রম আদি বিকৃত হইয়া পড়ে, এবং অকালে জরাগ্রস্ত হইয়া মৃত্যু হয়।

যে প্রকারে অহিফেণ সেবন করা হউক, অর্থাৎ, অহিফেণ ভক্ষণ করাই হউক বা অহিফেণের ধূম পান করা হউক, পরিণামে উপর্য্যুক্ত অবস্থা অবশ্যই প্রাপ্ত হইতে হয়। এ অবস্থা প্রাপ্ত হইলে, ক্রমশঃ অহিফেণ ত্যাগ করাই একমাত্র উপায়।

নিষেধ। জ্বর ; মস্তিষ্ক বা মস্তিষ্কাবরণের প্রদাহ বা রক্তাধিক্য, তরুণ যান্ত্রিক প্রদাহ, অতিঘর্ম্ম, কোষ্ঠবদ্ধ, ক্ষুধামান্দ্য ইত্যাদি থাকিলে নিষিদ্ধ। অপর, পূর্ণ গর্ভাবস্থায় ; স্তন্যদায়িনী স্ত্রীলোকের প্রতিও অবিধেয়।

আময়িক প্রয়োগ। বিবিধ প্রদাহ রোগে, বিবেচনা পূর্ব্বক প্রয়োগ করিলে অহিফেণ দ্বারা বিলক্ষণ উপকার হয়। যে সকল যান্ত্রিক প্রদাহে শ্বাসরোধ হইয়া মৃত্যুর সম্ভাবনা, যথা, মস্তিষ্ক ও ফুস্‌ফুস্ প্রদাহ, তাহাতে অহিফেণ প্রয়োগ করিবে না ; এবং মুখমণ্ডলের মালিন্য বা ওষ্ঠের বর্ণের মালিন্য কিঞ্চিন্মাত্র দেখিলে অহিফেণ হইতে বিরত হইবে। কিন্তু অন্ত্রাবরণপ্রদাহ, অন্ত্রপ্রদাহ, এবং অতিসার প্রভৃতি যে সকল প্রদাহে অবসাদন হইয়া মৃত্যু হয়, তাহাতে অহিফেণ অত্যন্ত উপকারক।

অপর, যে সকল প্রদাহে যাতনা অধিক হয় ও তন্নিবন্ধন অনিদ্রা হয়, তাহাতে যাতনা নিবারণার্থ ও নিদ্রাকরণার্থ অহিফেণ প্রয়োজ্য। ডাং ষ্টোক্স্ কহেন যে, স্নৈহিক ও শ্লৈষ্মিক ঝিল্লির প্রদাহে দৌর্ব্বল্য বশতঃ দোহন অবিধেয় হইলে অহিফেণ দ্বারা মহোপকার হয়; ইহা দ্বারা জীবনী-শক্তি উত্তেজিত হয় এবং রোগেরও প্রতিকার হয়।

বিবিধ অবিরাম জ্বরে এবং প্রাদাহিক জ্বরে বিবেচনা পূর্ব্বক অহিফেণ প্রয়োগ করিলে অশেষ উপকার হয়। প্রলাপ, অস্থিরতা, অনিদ্রা, উদরাময় আদি নিবারণার্থ অহিফেণ বিশেষ উপযোগী। কিন্তু কয়েকটি বিষয়ের প্রতি বিশেষ দৃষ্টি রাখা কর্ত্তব্য। যথা—যদি অনিদ্রা থাকে কিন্তু তৎসহযোগে প্রলাপ বা অচৈতন্যের আশঙ্কা না থাকে; অথবা যদি অস্থিরতা ও প্রলাপ থাকে কিন্তু তৎসহযোগে নাড়ী কোমল থাকে, মুখমণ্ডল ও চক্ষু আরক্তিম না হয়, এবং জিহ্বা আর্দ্র ও নির্ম্মল থাকে, শুষ্ক ও পাটলবর্ণ না হয়, তবে অহিফেণ প্রয়োজ্য। প্রলাপ নিবারণার্থ, টার্টার্ এমেটিক্ সহযোগে প্রয়োগ করিতে ডাং গ্রেবস্ অনুমতি দেন; ইহা দ্বারা আশু প্রলাপের প্রতিকার হয়। অপর, যদি রোগী দুর্ব্বল হয়, এবং প্রলাপ, কণ্ডুাক্ষেপ, অস্থিরতা, অনিদ্রা, এবং অধিক উদরাময় থাকে, তবে অহিফেণ মহোপকারক। কিন্তু দুইটি বিষয়ের প্রতি বিশেষ দৃষ্টি রাখিবে; ১, যদি নাড়ী পুষ্ট ও কঠিন থাকে এবং মুখমণ্ডল ও চক্ষু উজ্জ্বল এবং আরক্তিম থাকে, তবে অহিফেণ নিষিদ্ধ; ২, যদি কনীনিকা কিঞ্চিন্মাত্র ও কুঞ্চিত থাকে, কখনই অহিফেণ ব্যবস্থা করিবে না; করিলে অবশ্যই ব্যাঘাত জন্মিবে, তাহাতে সন্দেহ বিরহ। ডাং গ্রেবস্ কহেন যে, কনীনিকা কুঞ্চিত থাকিলে বেলাডোনা সহযোগে অহিফেণ প্রয়োগ করা যাইতে পারে; কিন্তু ইহা বিশেষ পরীক্ষা দ্বারা স্থির না হইলে দেওয়া অকর্ত্তব্য। অপর, জ্বরে অহিফেণ ব্যবস্থেয় হইলে, যদ্যপি অধিক প্রলাপ থাকে তবে টার্টার্ এমেটিক্ সহযোগে, যদ্যপি চর্ম্ম শুষ্ক থাকে তবে কর্পূর সহযোগে, এবং যদ্যপি উদরাময় থাকে ইপেকাকুয়ানা সহযোগে প্রয়োগ করিবে।

পর্য্যায়জ্বরে অহিফেণ দ্বারা বিবিধ উপকার দর্শে। শীতাবস্থায় প্রয়োগ করিলে শীঘ্র শীত বারণ হয়, এবং তৎপরে উষ্ণাবস্থায় অধিক প্রবল হইতে পারে না। ডাং লিণ্ড্ কহেন যে, জ্বরে উষ্ণাবস্থার আরম্ভে প্রয়োগ করিলে ইহা দ্বারা বিস্তর উপকার হয়; জ্বরের ভোগের কাল খর্ব্ব হয়, শরীরের উত্তাপ লাঘব হয়, ঘর্ম্মনিঃসরণ হয় এবং নিদ্রা উপস্থিত হয়।

উন্মাদ রোগে এবং সূতিকোন্মাদে বিবেচনা পূর্ব্বক প্রয়োগ করিলে অহিফেণ দ্বারা যথেষ্ট উপকার হয়। চর্ম্ম শুষ্ক ও উষ্ণ, নাড়ী পুষ্ট ও বেগবতী এবং মস্তকে উত্তাপ থাকিলে যথাবিধ উপায় দ্বারা অগ্রে এসকল নিবারণ করিবে; পরে পূর্ণ মাত্রায় অহিফেণ ব্যবস্থা করিবে; অথবা ১০ গ্রেণ্ মাত্রায় ডোবর্স্ পৌডর্

প্রয়োজনানুসারে টার্টার্ এমেটিক্ বা কর্পূর সহযোগে ৩—৪ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে, যে পর্য্যন্ত না নিদ্রা হয়। ইহা দ্বারা শারীরিক ও মানসিক স্থৈর্য্য সম্পাদন হয় এবং মস্তিষ্কের উগ্রতার সাম্য হয়। এই চিকিৎসা ডাং প্রিচার্ডের অনুমত। অপিচ, অহিফেণ বা অহিফেণের বীর্য্য মর্ফিয়া, হাইপোডার্মিক রূপে প্রয়োগ করিলে নিদ্রাবেশ হয়। এ উপায় দ্বারা অতি দুরন্ত উন্মাদ অনায়াসে শান্ত করা যায়।

মদাতঙ্ক রোগে অহিফেণই প্রধান ঔষধ। সামান্য রোগে পূর্ণ মাত্রায় শুদ্ধ অহিফেণ, অথবা কর্পূর সহযোগে, ২।৩ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে যে পর্য্যন্ত না নিদ্রা হয়। অত্যন্ত দৌর্ব্বল্য ও অবসাদন থাকিলে, সুরা বা এমোনিয়া বা কুইনাইন্ সহযোগে বিধান করিবে। স্নায়বীয় উগ্রতা অধিক থাকিলে টার্টার্ এমেটিক্ সহযোগে বিধান করিবে। যদি কনীনিকা কুঞ্চিত থাকে এবং মস্তিষ্কে রক্তাধিক্য প্রযুক্ত অচৈতন্যের সম্ভাবনা থাকে তবে অহিফেণ নিষিদ্ধ। ডুপুট্রে ও গ্রেবস্ বলেন যে, এ রোগে অহিফেণ উদরস্থ করণাপেক্ষা পিচকারি দ্বারা গুহ্য মধ্যে প্রয়োগ অধিকতর ফলপ্রদ।

মদাতঙ্ক রোগে এতদপেক্ষা অহিফেণ হাইপোডার্মিক্ রূপে প্রয়োগ করিলে অধিকতর উপকার করে। সময়ে সময়ে এ রোগে অহিফেণ দ্বারা বিষময় ফলোৎপাদিত হয়। মদ্যপায়ীদিগের মূত্রগ্রন্থি সচরাচর বিকারগ্রস্ত হয়, এবং মূত্রগ্রন্থির অবস্থা ভেদেই এই বিষম উপদ্রব উপস্থিত হয়। ব্রাইটাময় রোগে, ডাং রিঙ্গার্ বলেন যে, অহিফেণ অতি সাবধানে প্রয়োজ্য। তিনি এ রোগে অহিফেণ এককালে নিষিদ্ধ বিবেচনা করেন না, বরং বলেন যে, ইহা দ্বারা উপকার আশা করা যায়। কিন্তু এ রোগে অহিফেণ অতি প্রবলরূপে ক্রিয়া প্রকাশ করে; অতএব প্রথমে অতি অল্প মাত্রায় বিধেয়। সুতরাং মদাতঙ্ক রোগে অহিফেণ প্রয়োগের পূর্ব্বে প্রস্রাব পরীক্ষা আবশ্যক।

বিবিধ কারণ বশতঃ অনিদ্রা নিবারণার্থ অহিফেণ মহোপকারক। ডাং গ্রেবস্ কহেন যে, নিদ্রাকরণার্থ অহিফেণের পিচকারি বিশেষ উপযোগী। এ ভিন্ন, কখন কখন অহিফেণের বাহ্য প্রয়োগ দ্বারা বিশেষ উপকার হয়; মস্তক মুণ্ডন করিয়া উত্তমরূপে আর্দ্র করিবে, পরে, নিম্নলিখিত পলস্ত্রা বিধান করিবে; অহিফেণ চূর্ণ ৪০ গ্রেণ্, কর্পূর ৩০ গ্রেণ্, সীসপলস্ত্রা এবং পিচ্পলস্ত্রা যথা-প্রয়োজন। অপর, হাইপোডর্মিক্ রূপে অহিফেণের প্রয়োগ নিদ্রাকরণার্থ বিশেষ উপযোগী। কিন্তু মর্ফিয়া প্রয়োগ তদপেক্ষায়ও শ্রেষ্ঠ।

বিবিধ কাশ রোগে, কাশের উগ্রতা দমনার্থ এবং অধিক শ্লেষ্মা লাঘবার্থ অহিফেণ ব্যবহার্য্য। কিন্তু তরুণাবস্থায় নিষিদ্ধ, প্রদাহের প্রাথর্য্য দমন হইবার পর বিধেয়। কর্পূর এবং ইপেকাকুয়ানা সহযোগে ব্যবস্থা করিবে। কর্পূরাদি অরিষ্ট

অতি উত্তম প্রয়োগরূপ। কাশ রোগে ডাঃ রিঙ্গার, মর্ফিয়া ১/১৬ মিং, স্পিরিট্ অব্ ক্লোরফর্ম্ ৩ মিং, ১ ড্রাম মধু বা গ্লিস্‌রীন্ সহযোগে ব্যবস্থা দেন।

হুপিংকফ রোগে দ্রুতাক্ষেপ অবস্থায় লডেনম্ বা মর্ফিয়া দ্বারা প্রত্যক্ষ উপকার প্রাপ্ত হওয়া যায়। রোগীর বয়ঃক্রম বিবেচনায় ।০—২ বিন্দু মাত্রায় প্রতি ঘণ্টায় প্রয়োগ করিবে। কফে বিশেষ শব্দ নিবৃত্ত হয়, কাশের দ্রুতত্ব ও প্রাখর্য্যের শমতা হয়। কিন্তু অন্যান্য উপসর্গ থাকিলে ইহা দ্বারা বিশেষ উপকার দর্শে না।

শ্বাসকাশ রোগে অহিফেণঘটিত ঔষধ উপকারক, কিন্তু কাহার কাহার শ্বাসকৃচ্ছ্র উদ্রিক্ত হয়।

সর্দ্দির প্রারম্ভে রাত্রকালে অল্প মাত্রায় অহিফেণ সেবন করিলে সর্দ্দি আক্রমণ এককালে দমিত হয়।

অন্ত্রাবরণ-প্রদাহ (পেরিটোনাইটিস্), পাকাশয়-প্রদাহ (গ্যাষ্ট্রাইটিস্), অন্ত্র-প্রদাহ (এণ্টেরাইটিস্) আদি রোগে, যে কারণ বশতঃই রোগ হউক, অহিফেণ সর্ব্বমতেই প্রয়োজ্য। প্রদাহের চিকিৎসার প্রধান উদ্দেশ্য এই যে, প্রদাহিত স্থানকে শান্ত রাখিবে, অর্থাৎ ঐ স্থানের কোন ক্রিয়া না হয়, এবং ঐ স্থান কোন মতে পরিচালিত না হয়। অন্ত্র ও অন্ত্রাবরণের প্রদাহে অহিফেণ দ্বারা এই উদ্দেশ্য সাধিত হয়; ইহা দ্বারা অন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লির স্নায়বীর উগ্রতা সাম্য হয়, আন্ত্রিক পেশীয় বৃত্তির স্থৈর্য্য সম্পাদিত হয়, এবং কোষ্ঠবদ্ধ হয়। ফলতঃ এই সকল প্রদাহে স্বভাবতঃ এই উদ্দেশ্য সম্পাদিত হওনের চেষ্টা হয়, এবং তন্নিবন্ধন কোষ্ঠবদ্ধ হয়। অহিফেণ দ্বারা স্বভাবের এই মঙ্গলোদ্দেশ্যের সাহায্য হয়।

অতিসার রোগে, বেগ, শূল, যাতনা ও কাম্‌ড়ানি নিবারণার্থ অহিফেণ মহৌষধ। প্রয়োজন মত ইপেকাকুয়ানা, ট্যানিন্, সীসশর্করা বা নাইট্রেট্ অব্ সিল্‌ভার্ বা তুঁতিয়া সংযোগ প্রয়োগ করিবে। এ রোগে, অহিফেণ বিলক্ষণ সহ্য হয়। বেগ ও শূল নিবারণার্থ অহিফেণের পিচকারি বিশেষ উপকারক।

অন্ত্রশূল রোগে অল্প মাত্রায় অহিফেণ বা মর্ফিয়া পুনঃপুনঃ প্রয়োগ করিলে বেদনা নিবারিত হয়। সচরাচর এই শূল সহযোগে কোষ্ঠকাঠিন্য থাকে, অথবা কোষ্ঠকাঠিন্য বশতঃ শূল প্রকাশ পায়, অতএব অহিফেণের সঙ্গে সঙ্গে বিরেচক ঔষধ প্রয়োগ করিবে। অন্ত্রের সঙ্কোচন বশতঃ মল নির্গমন রোধ হয়; এ অবস্থায় অহিফেণ অন্ত্রের শিথিলতা সম্পাদন করিয়া বিরেচক ঔষধের ক্রিয়ার সহায়তা করে।

তরুণ বা পুরাতন উদরাময় রোগে, এমন কি বালকদিগের যে সকল উদরাময় রোগে কয়েক ঘণ্টার মধ্যেই রোগীর জীবন সংশয় হয়, টাইফএড্, যক্ষ্মা, অন্ত্রের ক্ষত জনিত দুর্দ্দম উদরাময়ে, এক আউন্স্ শ্বেতসারের ক্বাথের সহিত লডেনম্ পিচকারি দ্বারা সরলান্ত্রে প্রয়োগ করিলে আশ্চর্য্য ফল প্রদান করে।

উদরাময় রোগে, অন্ত্রস্থ উগ্রতা নিবারণ করিয়া এবং ধারক হইয়া অহিফেণ উপকার করে। সঙ্কোচক সহযোগে প্রয়োজ্য।

পাকাশয়ের ক্যান্সার ও পুরাতন ক্ষতে এবং সুরাপান জনিত পাকাশয়ের পুরাতন প্রদাহে অহিফেণ বা মর্ফিয়া উপকারক। সুরাপায়িদিগের ক্ষুধার রাহিত্য বিবমিষা ও বেদনা নিবারণার্থ অল্প মাত্রায় মর্ফিয়া বলকারক ঔষধ সহযোগে আহারের ক্ষণপূর্ব্বে প্রয়োগ করিলে মহোপকার দর্শে।

বুকজ্বালা সংযুক্ত গ্যাষ্ট্রোডিনিয়া রোগে ডাং গ্রেব্‌স্ বিস্‌মথ্ সহযোগে অল্প মাত্রায় মর্ফিয়া প্রয়োগ করেন।

যক্ষা, আমাতিসার ও অন্যান্য পীড়া জনিত পুরাতন উদরাময় রোগে অহিফেণ বা ইহার উপক্ষার মর্ফিয়া যথেষ্ট উপকারক।

এক প্রকার অজীর্ণ রোগ ও উদরাময় দৃষ্ট হয়; সম্ভবতঃ তাহাতে পাকাশয় ও অন্ত্রের পেশীয় বৃতির ক্রিয়া অত্যন্ত বৃদ্ধি পায়, সেই হেতু আহার দ্রব্য উদরস্থ হইবার অনতিবিলম্বে অর্দ্ধ পরিপক্ব অবস্থায় পাইলোরাস্ রন্ধ্র দ্বারা অন্ত্র মধ্যে প্রবিষ্ট হয়, তথায় সুতরাং আর উগ্রতা সংস্থাপন করিয়া অন্ত্রের মল নির্গমন ক্রিয়া বৃদ্ধি করে, ও সম্যক জীর্ণ হইবার পূর্ব্বে ভেদ হইয়া যায়। রোগী উদর শূন্য ও ক্ষুধা অনুভব করে, আহার করিলে কেবল ক্ষণিকমাত্র শান্তি বোধ হয়; এবং আহার দ্রব্য শরীরে শোষিত হইবার বহুপূর্ব্বে মলরূপে নির্গত হইয়া যায়, একারণ পোষণাভাবে বিবিধ যন্ত্রণাজনক লক্ষণ প্রকাশ পায়। এই প্রকার পুরাতন অজীর্ণ রোগ সচরাচর ৬—১২ বৎসরের বালকদিগকে দেখিতে পাওয়া যায়; এ স্থলে আহারের কয়েক মিনিট্ পূর্ব্বে ৫ বিন্দু মাত্রায় অহিফেণের অরিষ্ট প্রয়োগ করিলে পাকাশয় ও অন্ত্রের পেশীর ক্রিয়াধিক্য দমন হয়, এবং আহার দ্রব্য নির্গমনে যথোচিত বিলম্ব হয়, এতন্নিবন্ধন আহার দ্রব্য পরিপাক হইবার সময় পায়। এ রোগে এতদপেক্ষা আর্সেনিক্ শ্রেয়ঃ।

বিসূচিকা রোগে, ইহা বিস্তর ব্যবহার করা হইয়াছে; কিন্তু ইহা দ্বারা অপকার ভিন্ন কোন উপকার উপলব্ধ হয় নাই।

অন্ত্রাবদ্ধ রোগে (ইণ্টস্‌সসেপসন্) অহিফেণের উপর সম্পূর্ণ নির্ভর করা উচিত। ইহা দ্বারা অন্ত্রের উগ্রতা হ্রাস হয়, প্রদাহ দমন ও আক্ষেপনিবারণ হয়। ফলতঃ যে কারণ বশতঃ অন্ত্রপ্রদাহে অহিফেণ প্রয়োগ করা যায়, এ রোগেও সেই কারণ বশতঃ ব্যবস্থা করা যায়। পূর্ণ মাত্রায় বারংবার প্রয়োগ করিবে যে পর্য্যন্ত না অহিফেণের মাদক ক্রিয়া সম্পূর্ণ প্রকাশ পায়। বিরেচক নিষিদ্ধ।

অন্ত্রবৃদ্ধি আবদ্ধ হইলে (ষ্ট্রাঙ্গুলেটেড্ হার্ণিয়া) উক্ত প্রকারে অহিফেণ প্রয়োগ করিলে বিশেষ উপকার হয়। অহিফেণের ক্রিয়া সম্পূর্ণ প্রকাশ পাইলে আক্ষেপ

নিবারণ হইয়া এরূপ স্থানিক শিথিলতা হয় যে, অনায়াসে বদ্ধান্ত্র অন্তর্হিত করা যাইতে পারে। অধ্যাপক মিলার্ অহিফেনকে এ বিষয়ে ক্লোরফর্মের তুল্য বিবেচনা করেন। ডাং বিলেন্ কহেন যে, এ ভিন্ন, অহিফেণ দ্বারা আর এক উপকার এই হয় যে, হার্ণিয়া অন্তর্হিত হইবার পর, অথবা যদি অন্তর্হিত না হয়, তবে অস্ত্রচিকিৎসার পর, অন্ত্র-প্রদাহাদি যে সকল ব্যাঘাত সম্ভব, তাহা বারণ বা সাম্য থাকে।

দুর্নিবার কোষ্ঠবদ্ধ হইলে অহিফেণ ভিন্ন আর উপায় নাই। পূর্ণ মাত্রায় কেলমেল্ সহযোগে পুনঃ পুনঃ প্রয়োগ করিবে। অহিফেণ দ্বারা অন্ত্রের উগ্রতা হ্রাস হয়, অন্ত্রস্থ পেশীর আক্ষেপনিবারণ হয়, এবং রোগীর যাতনার লাঘব হয়, কেলমেল্ দ্বারা অন্ত্রস্থ গ্রন্থি সকলের ক্রিয়া বর্দ্ধন এবং পিত্তনিঃসরণ হওনানন্তর কোষ্ঠের সারল্য সম্পাদিত হয়।

সীস-শূল রোগে বেদনা ও আক্ষেপ নিবারণার্থ অহিফেণ মহোপযোগী। ডাং পেম্বর্টন্ এরণ্ড তৈল সহযোগে ব্যবস্থা করেন; এবং ডাং কোপ্লণ্ড্ কেলমেল্ সহ-যোগে ব্যবস্থা দেন।

পাকাশয়স্থ স্নায়বীয় উগ্রতা বশতঃ বমন ও হিক্কা নিবারণার্থ অহিফেণ বিলক্ষণ উপকারক। অহিফেণের অরিষ্ট গন্ধ-দ্রব্য সহযোগে অথবা উচ্ছলৎপানীয় সহ-যোগে ব্যবস্থা করিবে। অন্য কারণ বশতঃ বমনেও অহিফেণ প্রয়োগ করা যায়। এ ভিন্ন, মলদ্বারে অহিফেণের পিচকারি দিলে অথবা অহিফেণ বা মর্ফিয়া এণ্ডার্মিক্ বা হাইপোডার্মিক্ রূপে পাকাশয় প্রদেশে প্রয়োগ করিলে বিশেষ উপকার হয়।

মূত্রাশ্মরী বা পিত্তাশ্মরী, মূত্রপ্রণালী বা পিত্তপ্রণালী মধ্যে প্রবেশ করিলে যে ভয়ানক যাতনা উপস্থিত হয়, তাহাতে পূর্ণমাত্রায় অহিফেণ দ্বারা বিস্তর উপকার হয়। যদি এক মাত্রায় যাতনা নিবারণ না হয়, তবে অর্দ্ধ ঘণ্টার পর পুনঃপুনঃ প্রয়োগ করিবে, এবং এতৎ সহযোগে রোগীকে উষ্ণ জলে বসাইবে। মূত্রাশয় মধ্যে অশ্মরী থাকিলে যে সকল যাতনা হয়, তাহা নিবারণার্থ অহিফেণ মহৌষধ। পূর্ণ মাত্রায় সেবন করাইবে এবং পিচকারি দ্বারা অথবা সপোজিটরি রূপে মলদ্বারে প্রয়োগ করিবে।

মূত্রাশয়ের তরুণ প্রদাহে (একুট্ সিষ্টাইটিস্) ডাং ক্রিষ্টিসন্ ইহার বিস্তর প্রশংসা করেন। তিনি কহেন যে, রক্তমোক্ষণের পর, পূর্ণ মাত্রায় অহিফেণ প্রয়োগ করিলে প্রায় আশু প্রতীকার লাভ হয়। যদ্যপি অহিফেণ সেবন দ্বারা উপকার না হয়, পিচকারি দ্বারা মলদ্বারে প্রয়োগ করিবে।

মূত্রাশয় ও অন্ত্র বিদীর্ণ হইলে অহিফেণই একমাত্র অবলম্বন।

লিঙ্গনালের আক্ষেপ বশতঃ প্রস্রাব বদ্ধ হইলে (স্পেজ্‌মডিক্ ষ্ট্রিক্চর্) অহিফেণ

মহোপকারক। পূর্ণ মাত্রায়, কর্পূর সহযোগে প্রয়োগ করিবে এবং পিচকারি দ্বারা মলদ্বারে দিবে। প্রায় নিষ্ফল হয় না।

মধুমেহ রোগে অহিফেণ দ্বারা যদ্যপি আরোগ্য লাভ না হয়, তথাচ অনেক উপকার দর্শে। স্নায়বীয় উগ্রতা দমন হয়, এবং প্রস্রাবস্থ শর্করার পরিমাণ লাঘব হয়, আর চর্ম্মের উষ্ণতা ও শুষ্কতা নিবারণ হইয়া চর্ম্ম শীতল ও আর্দ্র হয়। ইপেকাকুয়ানা সহযোগে প্রয়োগ করিবে। মূত্রমেহ (ডায়েবিটিস্ ইন্সিপিডস্) রোগে অহিফেণ প্রধান ঔষধ।

গর্ভস্রাবের উপলক্ষ হইলে অহিফেণ দ্বারা বিশেষ উপকার প্রাপ্ত হওয়া যায়। যদি গর্ভস্থ সন্তান পীড়িত হওয়া প্রযুক্ত জরায়ুমধ্যে থাকা অনুপযুক্ত বিধায়, স্বভাবতঃ গর্ভস্রাবের লক্ষণ উপস্থিত হয় অথবা যদি জল ভাঙ্গিয়া জরায়ুর মুখ কোমল, শিথিল ও বিকাশিত হইয়া থাকে, তবে আর গর্ভস্রাব বারণ রাখা যায় না; এমত অবস্থায় অহিফেণ দ্বারা জরায়ু সঙ্কোচনের হানি করিলে কেবল গর্ভস্রাবের বিলম্ব হয়, তাহাতে অপকার ভিন্ন উপকার কোন মতেই সম্ভব নহে। কিন্তু আভিঘাতিক বা অন্য কোন কারণ বশতঃ গর্ভপাতের উপক্রম হইলে, অহিফেণ সেবন করাইলে এবং অহিফেণের পিচকারি দিলে যথেষ্ট উপকার হয়। এতৎ সহযোগে স্থৈর্য্যাবলম্বন, শৈত্য সেবন এবং লঘু আহার বিধেয়। গর্ভস্রাব হইবার পরও অহিফেণ দ্বারা উপকার হয়। স্নায়বীয় উগ্রতা দমন করে, রক্ত সঞ্চলনের সমতা করে এবং নিদ্রা উপস্থিত করে।

প্রসব বেদনার আরম্ভে যদি জরায়ু যথানিয়মে সঙ্কুচিত না হইয়া বিশৃঙ্খলরূপে আক্ষিপ্ত হইতে থাকে, অহিফেণ প্রয়োগ করিবে। ইহা দ্বারা জরায়ুর স্থৈর্য্য সম্পাদিত হয়, বেদনা নিবারণ হয় এবং নিদ্রাবেশ হয়। নিদ্রার পর জরায়ুর যথাবিধ সঙ্কোচন হয়। অপর জরায়ুর মুখ বিকাশিত হইবার পূর্ব্বে যদি পানমূচ্কি ভাঙ্গিয়া যায়, তবে সন্তানের মস্তক জরায়ুর অবিকাশিত মুখে সংলগ্ন হয় এবং জরায়ু বলপূর্ব্বক সঙ্কুচিত হইতে থাকে; ইহাতে অত্যন্ত যাতনা হয় এবং অবিলম্বেই প্রদাহাদি নানাবিধ উৎপাত উপস্থিত হয়; এ ভিন্ন, জরায়ুর চাপন দ্বারা সন্তানেরও অমঙ্গল সম্ভব। এ অবস্থায় অহিফেণ, জরায়ুর বেগ সাম্য করিয়া সর্ব্বমতে মঙ্গল বিধান করে। অপিচ, যদি জরায়ুর মুখ কঠিন ও অবিকশ্বর হয়, কিঞ্চিৎ টার্টার্ এমেটিক্ সহযোগে অহিফেণ প্রয়োগ করিলে এবং গর্ভিণীকে উষ্ণ জলে বসাইলে, জরায়ুর মুখ শিথিল ও বিকাশিত হয়, সুতরাং প্রসব সহজে সম্পন্ন হয়। অপর, যদি জরায়বীয় স্নায়ুর উগ্রতা বশতঃ গর্ভিণী বেদনায় আক্রান্ত হয়, এবং যোনি-পথ শুষ্ক ও উষ্ণ থাকে, তবে অহিফেণ সেবন করাইলে অথবা পিচকারি দ্বারা মলদ্বারে প্রয়োগ করিলে আশু প্রতীকার হয়। অনন্তর, জরায়ুতে সন্তান যদি পার্শ্বশিরা হইয়া পড়ে,

তবে, পূর্ণ মাত্রায় অহিফেণ দ্বারা জরায়ুর শিথিলতা সম্পাদন করিয়া অক্লেশে সন্তানকে ঊর্দ্ধশিরা করা যাইতে পারে; অপর, প্রসবপথে অর্ব্বুদাদি থাকা প্রযুক্ত প্রসবের ব্যাঘাত জন্মিলে, অহিফেণ দ্বারা জরায়ুর বেগ সাম্য করিলে জরায়ু বিদারণ আদি ভয়ঙ্কর ব্যাপার বারণ থাকে। জরায়ু বা যোনিপথ বিদীর্ণ হইলে, সে বিপদ-সিন্ধু মধ্যে অহিফেণই আমাদের এক মাত্র অবলম্বন।

প্রসবান্তে হেঁতাল ব্যথাতে (আফ্‌টর্‌পেইন্) অহিফেণের অরিষ্ট, কর্পূরের জল বা কোন গন্ধদ্রব্য সহযোগে প্রয়োগ করিলে আশু বেদনা বারণ হয়। ডাং টাইলর্ স্মিথ্, কটিতে এবং উদরে অহিফেণের মর্দ্দন ব্যবস্থা করেন।

জরায়ু হইতে রক্তস্রাব হইলে অহিফেণ মহোপকারক। রক্তস্রাব, প্রসবের পূর্ব্বেই হউক বা প্রসবান্তে হউক, ফুল পড়িবার পূর্ব্বেই হউক বা পরেই হউক, অহিফেণ সর্ব্বমতেই বিধেয়। কিন্তু বিশেষ বিবেচনা করিয়া মাত্রা নির্ণয় করিতে হইবে। সহজ অবস্থাতে অহিফেণ অল্পমাত্রায় উত্তেজক হয়; অধিক মাত্রায় মাদক-ক্রিয়া প্রকাশ করে; কিন্তু কোন কারণবশতঃ স্নায়ুশক্তি অবসন্ন হইলে মাত্রাধিক্য ভিন্ন উত্তেজন হয় না। অতএব রক্তস্রাব অধিক হইয়া রোগী অবসন্নাবস্থা প্রাপ্ত হইলে, পূর্ণ মাত্রায় (২—৩ গ্রেণ্) অহিফেণ প্রয়োগ করিবে, তাহাতে স্নায়ুশক্তি উন্নত হয়, সুতরাং জরায়ু সঙ্কুচিত হইয়া রক্তস্রাব রোধ করে। এ অবস্থায় অহিফেণ অন্যান্য উত্তেজক সহযোগে ব্যবস্থা করিবে। কিন্তু যদি রক্তস্রাব অধিক না হইয়া থাকে এবং রোগী সবল থাকে, তবে অল্প মাত্রাতেই উদ্দেশ্য সাধিত হয়; মাত্রাধিক্য হইলে, মাদক হইয়া জরায়ুকে শিথিল ও হীনবল করে, সুতরাং রক্তস্রাব বৃদ্ধি হয়।

অন্যান্য প্রকার রক্তস্রাবেতেও অহিফেণ উপকারক। স্নায়বীয় উগ্রতা নিবারণ করিয়া উপকার করে। ফট্‌কিরি, সীস-শর্করা ও ট্যানিন্ প্রভৃতি সঙ্কোচক সহযোগে বিধেয়। কষ্টজনক রক্তস্রাব সংযুক্ত অর্শরোগে, ফিসর্ অব্ দি এন্‌স্ রোগে মল-ত্যাগে অত্যন্ত যন্ত্রণা থাকিলে গুহ্য প্রদেশে মাজুফলের মলম সহযোগে প্রয়োগ করিলে উপকার দর্শে; সঙ্গে সঙ্গে মৃদু বিরেচক বিধান করিবে।

বাহ্য ও গভীরস্থিত প্রদাহে লডেনম্ সংযুক্ত পুল্‌টিশ্ প্রয়োগ করিলে যন্ত্রণা নিবারণ হয়, এবং ইহা চর্ম্ম দ্বারা শোষিত হইয়া নিদ্রোৎপাদন করে।

বাত ও স্নায়ুশূল আদি রোগে, বেদনা ও যাতনা নিবারণার্থ অহিফেণ মহোপ-কারক। ইপেকাকুয়ানা এবং কর্পূর সহযোগে ব্যবস্থা করিবে, এবং ইহার মর্দ্দন স্থানিক প্রয়োগ করিবে। এ ভিন্ন, অহিফেণ বা মর্ফিয়া এণ্ডার্মিক্ বা হাইপোডার্মিক্ রূপে প্রয়োগ করিলে আশু প্রতিকার লাভ হয়।

স্নায়ু-শূল, পেশী-শূল ও পঞ্জর-মধ্যস্থ বেদনায় (প্লুরোডিনিয়া) অহিফেণের মর্দ্দন উপকারক।

উগ্রতাযুক্ত ক্যান্সারাস্ ও সামান্য ক্ষতে অহিফেণ বা মর্ফিয়া স্থানিক প্রয়োগ করা যায়। বেদনাযুক্ত ক্যান্সারাস্ ক্ষতে মর্ফিয়া গ্লীস্রিণে দ্রব করিয়া লিণ্টে মাখাইয়া ব্যবহার করিলে উপকার দর্শে।

আংশিক বিনাশ (মর্টিফিকেসন্) রোগে অহিফেণ দ্বারা অশেষ উপকার হয়। ইহা দ্বারা বেদনানিবারণ হয়, স্নায়বীয় উগ্রতা দমন হয় এবং নিদ্রা উপস্থিত হয়। ডাং টুইডী কহেন যে, স্লফিং ফ্যাজেডীনা নামক ক্ষতে ইহার ফল অতি আশ্চর্য্য। অপর, পুরাতন ক্ষতে, বিশেষতঃ অধঃশাখায় ক্ষত হইলে অহিফেণের আভ্যন্তরিক প্রয়োগ দ্বারা বিশেষ উপকার হয়। এই চিকিৎসা, মেং স্কার্ অনুমত।

অপর, সোরায়েসিস্ এবং হার্পিজ্ প্রভৃতি চর্ম্মরোগে, উগ্রতা ও বেদনানিবারণার্থ ইহার স্থানিক প্রয়োগ করা যায়। গোলার্ডস্ লোশন্ সহযোগে ব্যবস্থা করিবে।

কার্ব্বঙ্কল্স্ ও বইল্স্ নামক স্ফোটকে ডাং বাক্ষ্টন্ শিলিটো অহিফেণের সার স্থানিক প্রয়োগ করিতে অনুরোধ করেন। স্ফীত স্থানোপরি দিবসে ৩।৪ বার পুরু করিয়া মাখাইবে। স্ফোটকের প্রাক্কালে প্রয়োগ করিলে, স্ফোটক কাটিয়া যায়; অন্ততঃ বেদনার লাঘব হয় ও স্ফোটক বৃদ্ধি পায় না।

মাত্রা, ।০ গ্রেণ্ হইতে ২ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, এম্প্ল্যাষ্ট্রম্ ওপিয়াই; ইংরাজী, ওপিয়ম্ প্ল্যাষ্টর্; বাঙ্গালা, অহিফেণের পলস্ত্রা। অহিফেণ্ সূক্ষ্ম চূর্ণ, ১ আং; রজন পলস্ত্রা, ৯ আং। জলস্বেদন যন্ত্রে রজন পলস্ত্রা গলাইয়া তাহার সহিত অহিফেণ মিশ্রিত করিয়া লইবে। ইহার ১০ গ্রেণে ১ গ্রেণ্ অহিফেণ আছে।

২। ল্যাটিন্, এনিমা ওপিয়াই; ইংরাজী, এনিমা অব্ ওপিয়ম্; বাঙ্গালা, অহিফেণের পিচকারি। অহিফেণের অরিষ্ট, ॥০ ড্রাম্; শ্বেতসারের মণ্ড, ২ আং। মিশ্রিত করিয়া লইবে; ইহার প্রতি আউন্সে প্রায় ^ গ্রেণ্ অহিফেণ আছে।

৩। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ ওপিয়াই; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট্ অব্ ওপিয়ম্; বাঙ্গালা, অহিফেণের সার। অহিফেণ্ (খণ্ড খণ্ড করিয়া), ১ পোং; পরিস্রুত জল, ৬ পাইন্ট্। তিন দিবস পর্য্যন্ত, প্রতিদিন ক্রমান্বয়ে ২ পাইন্ট্ জলে অহিফেণকে ২৪ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া নিঙ্গড়াইয়া লইবে। পরে, সমুদায় জল একত্র ছাঁকিয়া জলস্বেদন যন্ত্র দ্বারা যথাযোগ্য গাঢ়ত্ব প্রাপ্ত করাইবে। মাত্রা, ।০—২ গ্রেণ্। ইহার অর্দ্ধ গ্রেণ্ ১ গ্রেণ্ অহিফেণের তুল্য।

৪। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ ওপিয়াই লিকুইডম্; ইংরাজী, লিকুইড্ এক্‌ষ্ট্রাক্ট্ অব্ ওপিয়ম্; বাঙ্গালা, অহিফেণের তরল সার। অহিফেণের সার, ১ আং; পরিস্রুত জল, ১৬ আং; শোধিত সুরা, ৪ আং। অহিফেণের সারকে ১ ঘণ্টা পর্য্যন্ত

জলে ভিজাইয়া রাখিবে এবং পুনঃ পুনঃ আলোড়ন করিবে। পরে ছাঁকিয়া সুরা সংযোগ করিবে। সমুদায়ে ১ পাইন্ট্ হইবে। মাত্রা, ৫—৪০ মিনিম্। ইহার ২২ মিনিমে ১ গ্রেণ্ অহিফেণ আছে। ইহা পূর্ব্বফার্মাকোপিয়াস্থ লাইকর্ ওপিয়াই সেডেটাইবস্ (ব্যাট্লিজ্ সোল্যুশন্) নামক প্রয়োগ রূপের অনুরূপ।

৫। ল্যাটিন্, লিনিমেণ্টম্ ওপিয়াই; ইংরাজী, লিনিমেণ্ট্ অব্ ওপিয়ম্; বাঙ্গালা, অহিফেণের মর্দ্দন। অহিফেণের অরিষ্ট, ৩ আং; সাবানের মর্দ্দন, ২ আং। মিশ্রিত করিয়া লইবে। ইহার অর্দ্ধড্রামে ১ গ্রেণ্ অহিফেণ আছে।

৬। ল্যাটিন্, পাইল্যুলা সেপনিস্ কম্পজিটা; ইংরাজী, কম্পৌণ্ড্ পিল্ অব্ সোপ্; বাঙ্গালা, সাবানাদি বটিকা। পূর্ব্বনাম, পাইল্যুলা ওপিয়াই। অহিফেণ সূক্ষ্ম চূর্ণ, ॥০ আং; কঠিন সাবান চূর্ণ, ২ আং; পরিস্রুত জল, যথা প্রয়োজন। একত্র মর্দ্দন করিয়া বটিকা প্রস্তুত করিবে। মাত্রা, ২—৫ গ্রেণ্। ইহার প্রায় ৬ গ্রেণে ১ গ্রেণ্ অহিফেণ আছে।

৭। ল্যাটিন্, পাইল্যুলা প্লম্বাই কম্ ওপিয়ো; ইংরাজী, লেড্ এণ্ড্ ওপিয়ম্ পিল্; বাঙ্গালা, সীস এবং অহিফেণের বটিকা। সীস-শর্করা বর্ণন কালে ইহা লিখিত হইয়াছে। মাত্রা, ৪—৮ গ্রেণ্। ইহার ৮ গ্রেণে ১ গ্রেণ্ অহিফেণ আছে।

৮। ল্যাটিন্, পাইল্যুলা ইপেকাকুয়ানি কম্ সিলা; ইংরাজী, পিল্ অব্ ইপেকাকুয়ানা উইথ্ স্কুইল্। কম্পৌণ্ড্ পৌডর্ অব্ ইপেকাকুয়ানা, ৩ আং; স্কুইল্ চূর্ণ, ১ আং; এমোনায়েকম্ চূর্ণ, ১ আং; গুড়, যথা-প্রয়োজন। একত্র মিশ্রিত করিয়া লইবে। মাত্রা, ৫—১০ গ্রেণ্। ইহার প্রায় ২৩ গ্রেণে ১ গ্রেণ্ অহিফেণ আছে।

৯। ল্যাটিন্, পল্বিস্ ক্রিটি এরোমাটীকস্ কম্ ওপিয়ো; ইংরাজী, এরোমাটিক্ পৌডর্ অব্ চক্ এণ্ড্ ওপিয়ম্; বাঙ্গালা, অহিফেণযুক্ত সুগন্ধ খটিকা চূর্ণ। সুগন্ধ খটিকা চূর্ণ, ৯৸০ আং; অহিফেণ চূর্ণ, ।০ আং। একত্র মিশ্রিত করিয়া লইবে। মাত্রা, ১০—৪০ গ্রেণ্। ইহার ৪০ গ্রেণে ১ গ্রেণ্ অহিফেণ আছে।

১০। ল্যাটিন্, পল্বিস্ ইপেকাকুয়ানি কম্পজিটস্; ইংরাজী, কম্পৌণ্ড্ ইপেকাকুয়ানা পৌডর্; বাঙ্গালা, ইপেকাকুয়ানাদি চূর্ণ। পূর্ব্বনাম, পল্বিস্ ইপেকাকুয়ানি কম্ ওপিয়ো; সামান্য নাম, ডোবর্শ্ পৌডর্। ইপেকাকুয়ানা চূর্ণ, ॥০ আং; অহিফেণ চূর্ণ, ॥০ আং, সল্ফেট্ অব্ পটাশ্ চূর্ণ, ৪ আং। একত্র মিশ্রিত করিয়া লইবে। মাত্রা, ৫—১০ গ্রেণ্। ইহার ১০ গ্রেণে ১ গ্রেণ্ অহিফেণ আছে।

১১। ল্যাটিন্, পলবিস্ কাইনো কম্পজিটস্; ইংরাজী, কম্পৌণ্ড্ পৌডর্ অব্ কাইনো; বাঙ্গালা, কাইনো আদি চূর্ণ। পূর্ব্বনাম, পলবিস্ কাইনো কম্ ওপিয়ো। কাইনো চূর্ণ, ৩৸০ আং; অহিফেণ চূর্ণ, ।০ আং; দারুচিনি চূর্ণ, ১ আং। একত্র

মিশ্রিত করিয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১০—২০ গ্রেণ্। ইহার ২০ গ্রেণে ১ গ্রেণ্ অহিফেণ আছে।

১২। ল্যাটিন্, পল্‌বিস্ ওপিয়াই কম্পজিটস্; ইংরাজী, কম্পৌণ্ড্ পৌডর্ অব্ ওপিয়ম্; বাঙ্গালা, অহিফেণাদি চূর্ণ,। অহিফেণ চূর্ণ, ॥০ আং; গোলমরীচ চূর্ণ, ২ আং; শুণ্ঠী চূর্ণ, ৫ আং; বিলাতি জীরা চূর্ণ, ৬ আং; ট্রাগেকান্থ্ চূর্ণ, ॥০ আং। একত্র মিশ্রিত করিয়া ছাঁকিয়া লইবে। ইহার ১০ গ্রেণে ১ গ্রেণ্ অহিফেণ আছে। মাত্রা, ৫—১০ গ্রেণ্।

১৩। ল্যাটিন্, কন্‌ফেক্সিয়ো ওপিয়াই; ইংরাজী, কন্‌ফেক্সন্ অব্ ওপিয়ম্; বাঙ্গালা, অহিফেণ খণ্ড। অহিফেণাদি চূর্ণ, ১৯২ গ্রেণ্; শর্করার পাক, ১আং। একত্র মিলাইয়া লইবে। মাত্রা,৫—২০গ্রেণ। ইহার ৪০গ্রেণে ১ গ্রেণ অহিফেণ আছে।

১৪। ল্যাটিন্, টিংচ্যুরা ওপিয়াই; ইংরাজী, টিংচর্ অব্ ওপিয়ম্; বাঙ্গালা, অহিফেণারিষ্ট। সামান্য নাম, লডেনম্। অহিফেণ স্থূল-চূর্ণ, ১॥০ আং; পরীক্ষিত সুরা ১ পাইণ্ট্। সপ্তাহ পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে, এবং পরীক্ষিত সুরা দ্বারা ১ পাইণ্ট্ পূর্ণ করিবে। মাত্রা, ৫—৪০ মিনিম্। ইহার ১৪৪/৫ মিনিমে ১ গ্রেণ্ অহিফেণ আছে।

১৫। ল্যাটিন্, টিংচ্যুরা ক্যাম্ফরি কম্পজিটা; ইংরাজী, কম্পৌণ্ড্ টিংচর্ অব্ ক্যাম্ফর্; বাঙ্গালা, কর্পূরাদি অরিষ্ট। পূর্ব্বনাম, টিংচ্যুরা ক্যাম্ফরি কম্ ওপিও; সামান্যতঃ প্যারেগরিক্ এলিক্সার। কর্পূরের প্রয়োগরূপ দেখ। ইহার ॥০ আউন্সে ১ গ্রেণ্ অহিফেণ আছে।

১৬। ল্যাটিন্ টিংচ্যুরা ওপিয়াই এমোনিয়াটা; ইংরাজী, এমোনিয়েটেড্ টিংচর্ অব্ ওপিয়ম্। অহিফেণ চূর্ণ ১০০ গ্রেণ্; কুঙ্কুম্, ১৮০ গ্রেণ্; বেঞ্জোইক্ এসিড্, ১৮০ গ্রেণ্; মৌরির তৈল, ১ ড্রাম্; এমোনিয়ার উগ্র দ্রব, ৪ আং; শোধিত সুরা, ১৬ আং। সপ্তাহ পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিবে এবং শোধিত সুরা দ্বারা ১ পাইণ্ট্ পূর্ণ করিবে। মাত্রা, ॥০—১ ড্রাম্। প্রায় ১॥০ গ্রেণ্ অহিফেণ আছে।

১৭। ল্যাটিন্, ভাইনম্ ওপিয়াই; ইংরাজী, ওয়াইন্ অব্ ওপিয়ম্; বাঙ্গালা, অহিফেণাসব। অহিফেণের সার, ১ আং; দারুচিনি চূর্ণ, ৭৫ গ্রেণ্; লবঙ্গ চূর্ণ, ৭৫ গ্রেণ্; সেরি আসব, ১ পাইণ্ট্। সপ্তাহ পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে, পরে, সেরি দ্বারা ১ পাইণ্ট্ পূর্ণ করিবে। মাত্রা,৫—৪০ মিনিম্। ইহার ২২ মিনিমে ১ গ্রেণ্ অহিফেণ আছে।

১৮। ল্যাটিন্, ট্রোচিসাই ওপিয়াই; ইংরাজী, ওপিয়ম্ লোজেঞ্জেস্; বাঙ্গালা, অহিফেণের চাক্তি। অহিফেণের সার, ৭২ গ্রেণ্; টোলুর অরিষ্ট, ॥০ আং; শর্করা চূর্ণ, ১৬ আং; আরবি গঁদ চূর্ণ, ২ আং; যষ্টিমধুর সার, ৬ আং; স্ফুটিত পরিস্রুত

জল, ৬ আং। অহিফেণকে অল্প জলে আর্দ্র করিয়া টোলুর অরিষ্ট এবং যষ্টি-মধুর সার সহযোগে জলস্বেদন যন্ত্রে তপ্ত করিবে; সমুদায় কোমল হইলে প্রস্তর-ফলকে উঠাইয়া শর্করা এবং গঁদের সহিত মর্দ্দন করিয়া উত্তমরূপে মিশ্রিত করিবে। পরে, সমুদায়েতে ৭২০ চাক্তি প্রস্তুত করিবে। মাত্রা, ১—৪ চাক্তি। ইহার ১০ চাক্তিতে ১ গ্রেণ্ অহিফেণ আছে।

১৯। ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ গ্যালি কম্ ওপিয়ো; ইংরাজী, অয়েণ্ট্মেণ্ট্ অব্ গল্‌স্ এণ্ড্ ওপিয়ম্; বাঙ্গালা, মাজুফল এবং অহিফেণের মলম। মাজুফলের প্রয়োগরূপ দেখ। ইহার ১৪ গ্রেণে প্রায় ১ গ্রেণ্ অহিফেণ আছে।

২০। ল্যাটিন্, সপোজিটোরিয়া প্লম্বাই কম্পজিটা; ইংরাজী, লেড্ সপোজি-টরিজ্। সীস-শর্করার প্রয়োগরূপ দেখ। ইহার প্রতি সপোজিটরিতে ১ গ্রেণ্ অহিফেণ আছে।

অহিফেণের দ্বারা বিষাক্ত হওনের লক্ষণের সহিত নিম্নলিখিত কয়েকটি অব-স্থার লক্ষণের অনেক বিষয়ের সামঞ্জস্য আছে। অতএব তাহাদের প্রভেদ করা বিশেষ প্রয়োজনীয়।

সংন্যাস রোগ ইহা হইতে সহজেই প্রভেদ করা যাইতে পারে। রোগের পূর্ব্ব-বৃত্তান্ত, নিশ্বাসে এবং বমিত পদার্থে, অহিফেণের গন্ধ এবং রোগীর বয়ঃক্রমের প্রতি দৃষ্টি রাখিলেই, পৃথক্ করা যাইতে পারে। অল্পবয়সে প্রায় সংন্যাস রোগ জন্মে না। এ ভিন্ন, সংন্যাস রোগে কনীনিকা প্রসারিত অথবা অসম থাকে। অহিফেণের দ্বারা বিষাক্ত হইলে সদত কুঞ্চিত থাকে।

সুরাপান দ্বারা অভিভূত ব্যক্তির লক্ষণ অহিফেণের সহিত কিয়দংশ সামঞ্জস্য হয়। উভয় অবস্থাতেই ঘোর অচৈতন্য থাকে। কিন্তু সুরাপায়িকে কোন প্রশ্ন চীৎকার করিয়া পুনঃপুনঃ জিজ্ঞাসা করিলে, একটা অসঙ্গত উত্তর দিয়া পুনরায় অভিভূত হয়। অহিফেণ-ভোজি অপেক্ষাকৃত কষ্টে উত্তর দেয় বটে, কিন্তু তাহা সদুত্তর। অপিচ, সুরাপায়ির নিশ্বাসে, ঘর্ম্মে, বমিত পদার্থে সুরার গন্ধ নির্গত হয়।

অহিফেণ-ভোজির কনীনিকা কুঞ্চিত ও সুরাপায়ির প্রসারিত।

অকস্মাৎ প্রস্রাবস্থ ইউরিয়া শরীরে শোষিত হইয়া অচৈতন্য করে অথচ শোথ প্রকাশ পায় না। ইহাও পূর্ব্ববৃত্তান্ত দ্বারা পৃথক করা যাইতে পারে। ইউরিয়া দ্বারা বিষাক্ত ব্যক্তিকে সহজে জাগৃত করিয়া অনেক বিষয় জানা যাইতে পারে এবং প্রস্রাব পরীক্ষা দ্বারা এবং কনীনিকার অবস্থার দ্বারা অনেক বিষয় পরিষ্কার হয়।

মস্তিষ্কস্থ পন্স্ ভেরোলিয়াইতে রক্ত নির্গত হইলে অবিকল অহিফেণের লক্ষণ লক্ষিত হয় এবং এই দুই অবস্থা মৃত দেহ পরীক্ষা ভিন্ন কোনরূপেই পৃথক্ করা যায় না।

## মর্ফিয়া।

## Morphia.

ইহা অহিফেণের প্রধান বীর্য্য; বট্প্রদেশযুক্ত দানাবিশিষ্ট; সুরাবীর্য্যে এবং ক্ষারদ্রব্যে দ্রবণীয়; জল এবং ইথরে অল্প দ্রব হয়; লৌহঘটিত পর্শাল্ট্ সহযোগে নীলবর্ণ হয়; যবক্ষার-দ্রাবক সংযুক্ত করিলে রক্তবর্ণ হয়; আইওডিক্ এসিড্ সংযোগ করিলে তাহার আইওডিন্ বিযুক্ত করে। অহিফেণেতে, মেক্নিক্ এসিড্ সহযোগে মেকোনেট্ অব্ মর্ফিয়া রূপে ইহা অবস্থিতি করে। অম্ল ও দ্রাবক সহযোগে লবণ উৎপন্ন করে।

চিকিৎসার্থ, লবণ-দ্রাবক এবং সির্কা-দ্রাবক সহযোগে মর্ফিয়ার যে লবণ প্রস্তুত হয়, (হাইড্রোক্লোরেট্ অব্ মর্ফিয়া এবং এসিটেট্ অব্ মর্ফিয়া) তাহাই ব্যবহৃত হয়।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| মর্ফি হাইড্রোক্লোরাস্। | হাইড্রোক্লোরেট্ অব্ মর্ফিয়া। |
| (Morphiæ Hydrochloras) | (Hydrodhlorate of Morphia) |

ইহাকে মিউরিয়েট্ অব্ মর্ফিয়াও কহে।

প্রস্তুত করণ। অহিফেণ (খণ্ড খণ্ড করিয়া,) ১ পৌং; পরিস্রুত জল, যথা-প্রয়োজন; ক্লোরাইড্ অব্ ক্যালসিয়ম্, ৮০ আং; এমোনিয়া দ্রব, যথা-প্রয়োজন; বিশুদ্ধ জান্তব অঙ্গার, ।০ আং; জলমিশ্র লবণ-দ্রাবক, যথা-প্রয়োজন। প্রথমতঃ অহিফেণকে ২ পাইণ্ট্ জলে ২৪ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে; পরে ১২ ঘণ্টা পর্য্যন্ত পুনরায় ২ পাইণ্ট্ জলে ভিজাইয়া ছাঁকিয়া লইবে। অতঃপর তৃতীয়বার ২ পাইণ্ট্ জলে ১২ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে, এবং অবশিষ্ট অদ্রবণীয় অংশকে উত্তমরূপে নিঙ্গড়াইয়া লইবে। অপর সমুদায় জল একত্র করিয়া জলস্বেদন যন্ত্র দ্বারা গাঢ় করিয়া ১ পাইণ্ট্ হইলে ছাঁকিয়া লইবে। তৎপরে ক্লোরাইড্ অব্ ক্যাল্সিয়ম্কে ৪ আং জলে দ্রব করিয়া ইহার সহিত মিশ্রিত করিবে, পরে, গাঢ় করিবে, যে পর্য্যন্ত না শীতল হইলে ঘনত্ব প্রাপ্ত হইতে পারে। ঘন হইলে ইহাকে বস্ত্র খণ্ডে জড়াইয়া বলপূর্ব্বক চাপিবে, এবং তদ্দ্বারা যে কৃষ্ণবর্ণ তরল পদার্থ নিঃসৃত হইবে তাহা পৃথক্ করিয়া রাখিবে। পরে ঐ নিষ্পীড়িত অহিফেণকে ॥০ পাইণ্ট্ স্ফুটিত পরিস্রুত জলের সহিত মর্দ্দন করিয়া শোষক কাগজ দ্বারা ছাঁকিবে এবং পরিস্রুত জল দ্বারা উত্তমরূপে ধৌত করিবে। এই নিঃস্যন্দিত জল পূর্ব্ববৎ গাঢ় করিয়া ঘনত্ব প্রাপ্ত করাইবে এবং চাপিয়া যে রস নিঃসৃত হয় পৃথক্ করিবে, যে পর্য্যন্ত না নিষ্পীড়িত রস বর্ণহীন হয়। এই অবস্থায় ঐ অহিফেণের পিণ্ডকে ৬ আং স্ফুটিত পরিস্রুত জলে দ্রব করিয়া তাহাতে জান্তব অঙ্গার সংযোগ করণানন্তর ২০ মিনিট্ পর্য্যন্ত রাখিয়া দিবে, পরে ছাঁকিবে এবং স্ফুটিত পরিস্রুত জল দ্বারা ছাঁকনি

উত্তমরূপে ধৌত করিবে। নিঃস্যন্দিত জল পাওয়া যাইবে, তাহাতে কিঞ্চিৎ অধিক পরিমাণে এমোনিয়া দ্রব সংযোগ করিলে যত শীতল হইবে, বিশুদ্ধ মর্ফিয়ার দানা বিযুক্ত হইবে। মর্ফিয়ার দানা শোষক কাগজের ছাঁকনিতে রাখিয়া শীতল পরিস্রুত জল দ্বারা বারংবার ধৌত করিবে, যখন ধৌত জলে যবক্ষার-দ্রাবক সংযুক্ত কাষ্টিক দ্রব দিলে কিছুই অধঃস্থ না হইবে তখন ধৌত সিদ্ধি হইবে। নিষ্পীড়িত অহিফেণ হইতে নিঃসৃত কৃষ্ণবর্ণ তরল পদার্থ যাহা পৃথক করিয়া রাখা গিয়াছে তাহাতে পরিস্রুত জল মিশ্রিত করিয়া যথেষ্ট পরিমাণে পটাশ্ দ্রব দিলে যাহা অধঃস্থ হইবে, তাহাতে অধিক মাত্রায় লবণ-দ্রাবক মিলাইয়া কিঞ্চিৎ জান্তব অঙ্গার সংযুক্ত করিলে বিশুদ্ধ মর্ফিয়ার দানা প্রস্তুত হয়। অনন্তর মর্ফিয়াকে ২ আং স্ফুটিত পরিস্রুত জলের সহিত মিলাইয়া তপ্ত থাকিতে থাকিতে তাহাতে জলমিশ্র লবণ-দ্রাবক দিবে এবং উত্তমরূপে আবর্ত্তন করিবে, যে পর্য্যন্ত না মর্ফিয়া দ্রবীভূত হয় এবং ঐ দ্রব সমক্ষারাম্ল হয়। পরে ছাঁকিয়া শীতল স্থানে রাখিলে হাইড্রোক্লোরেট্ অব্ মর্ফিয়ার দানা প্রস্তুত হয়। এই দানা ছাঁকিয়া শোষক কাগজের উপর রাখিয়া শুষ্ক করিয়া লইবে। অবশিষ্ট জলকে অধিকতর গাঢ় করিয়া শীতল স্থানে রাখিলে আরও দানা প্রস্তুত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, নমনার্হ, উজ্জ্বল সূচ্যাকার দানা বিশিষ্ট; জল ও সুরাতে দ্রবণীয়, ইহার দ্রবে নাইট্রেট্ অব্ সিলভার্ দিলে শ্বেতবর্ণ, দধিবৎ ক্লোরাইড্ অব্ সিলভার অধঃস্থ হয়, পটাশ্ দিলে শ্বেতবর্ণ হইয়া অধঃস্থ হয়, ইহাতে যবক্ষার-দ্রাবক দিলে রক্তবর্ণ হয়, এবং পর্‌ক্লোরাইড্ অব্ আয়রণ্ দিলে হরিৎবর্ণ হয়। অগ্নিসন্তাপে ইহা সম্পূর্ণ উড়িয়া যায়। রাসায়নিক উপাদান, মর্ফিয়া ১ অংশ, লবণ-দ্রাবক ১ অংশ, জল ৬ অংশ। বিশুদ্ধ হাইড্রোক্লোরেট্ অব্ মর্ফিয়ার পরীক্ষা, ইহার ২০ গ্রেণ্ অর্দ্ধ আং তপ্ত জলে দ্রব করিয়া তাহাতে কিঞ্চিৎ অধিক পরিমাণে এমোনিয়া দ্রব দিলে যাহা অধঃস্থ হইবে, তাহা শীতল জলে ধৌত করিয়া বায়ুতে শুষ্ক করিলে ১৫—১৮ গ্রেণ্ তৌল হয়।

ক্রিয়া। অহিফেণের ন্যায়; প্রভেদ এই যে, মর্ফিয়া অহিফেণের তুল্য উত্তেজক বা স্বেদজনক বা ধারক নহে, এবং ইহা দ্বারা অহিফেণের ন্যায় শিরঃপীড়া বা মুখ-শোষ হয় না। এ ভিন্ন, অহিফেণের মাদকতায় যেরূপ আনন্দ অনুভব হয়, ইহা দ্বারা তদ্রূপ হয় না। অপিচ, মর্ফিয়া দ্বারা অপেক্ষাকৃত শীঘ্র মূত্রাশয় অবশ হয়, অর্থাৎ মূত্রাশয় প্রস্রাবে পূর্ণ হইলেও প্রস্রাব সহজে করা যায় না। কাহার কাহার মর্ফিয়া দ্বারা শরীরে কণ্ডূ নির্গত হয়।

বেদনানিবারণ, আক্ষেপনিবারণ, নিদ্রাকরণ আদি বিবিধ উদ্দেশ্যে মর্ফিয়ার

হাইপোডার্মিক্ ইঞ্জেক্সন্ ব্যবহার করা যায়। এতদর্থে ১ গ্রেণের ষষ্ঠাংশ মাত্রায় পিচকারি দ্বারা প্রয়োজ্য।

উদরস্থ করণাপেক্ষা হাইপোডার্মিক্ রূপে মর্ফিয়া প্রয়োগের বিশেষ এই যে, ইহা দ্বারা ক্ষুধানাশ বা কোষ্ঠকাঠিন্য হয় না, ইহার ক্রিয়া সত্বর ও স্থায়ী রূপে প্রকাশ পায়। এরূপে প্রয়োগ করিলে সচরাচর সাতিশয় উত্তেজনা, শিরোঘূর্ণন, মত্ততা, অত্যন্ত বিববিষা, পুনঃ পুনঃ বমন ও অবশেষে সাতিশয় অবসাদনের লক্ষণ প্রকাশ পায়। রোগী সমস্ত দিন নিতান্ত অকর্ম্মণ্য হয়। এই সকল উৎপাৎ নিবারণার্থ পিচকারি প্রয়োগের পর রোগীকে কয়েক ঘণ্টা হেলান অবস্থায় থাকিতে আদেশ করিবে। এ ভিন্ন, ২০ অংশ মর্ফিয়া ১ অংশ এট্রোপিয়া সহযোগে প্রয়োগ করিলে এই সকল অসুখাদির আশঙ্কা থাকে না। পিচকারি প্রয়োগ করিলে কখন কখন মুখমণ্ডল আরক্তিম, হৃদ্বয়ের আকুঞ্চন, শ্বাসকৃচ্ছ্র, হস্ত পদের খেঁচুনি, দ্রুত ও লম্ফবান নাড়ী প্রভৃতি লক্ষণ প্রকাশ পায়, এ সকল পাঁচ মিনিট্ পর্য্যন্ত স্থায়ী হইয়া সাতিশয় ঘর্ম্মের পর অবসাদন উপস্থিত হয়। নুসবম্, হস্কান্ আদি চিকিৎসকগণ বলেন যে, পিচকারি শিরামধ্যে প্রবেশ করিলেই এই সকল উপদ্রব উপস্থিত হয়। বারম্বার মর্ফিয়া হাইপোডার্মিক্ রূপে প্রয়োগ করিলে অহিফেণের অভ্যস্ত হইয়া যায়, ক্রমশঃ মাত্রা বৃদ্ধি প্রয়োজন হয়, এবং ইঞ্জেক্সন্ স্থগিত করিলে, অহিফেণভোজীকে অহিফেণ রহিত করিলে যেরূপ অবসাদন ও কষ্ট হয়, এ সকল রোগীরও সেইরূপ কষ্ট হইয়া থাকে। কখন কখন হাইপোডার্মিক্ রূপে পিচকারি প্রয়োগের পরক্ষণেই সেই স্থানে তীক্ষ চড়চড়ানি বেদনা উপস্থিত হয়, ও অনেক স্থলে সত্বর আঘাতের ন্যায় বৃহৎ স্ফীতি প্রকাশ পায়। যে স্থানে ইঞ্জেক্শন্ প্রয়োগ করা যায় সেই স্থানে কখন কখন কঠিন শুষ্ক ক্ষতের চিহ্ন রহিয়া যায়, সুতরাং বস্ত্রাবৃত স্থানেই পিচকারি প্রয়োগ ব্যবস্থেয়।

সদ্য ও বহুকাল স্থায়ী সায়েটিকা, মুখমণ্ডলের ও অন্যান্য স্নায়ু-শূলে, কখন কখন একবার মাত্র ইঞ্জেক্শন্ দিলেই রোগারোগ্য হয় কিন্তু সচরাচর রোগের ক্ষণিক উপশম হয়, ও পুনঃপুনঃ প্রয়োগ প্রয়োজন হয়। লম্বেগো রোগে কখন কখন একবারেই প্রতিকার দর্শে।

পৈত্তিক মূত্রযন্ত্রের ও অন্ত্রের, শূল বেদনায় মর্ফিয়া ইঞ্জেক্শন্ মহোপকারক।

ফুস্ফুস্ প্রদাহ ফুস্ফুসাবরণ প্রদাহ প্রভৃতি প্রবল প্রদাহের বেদনা নিবারণার্থ মর্ফিয়া ইঞ্জেক্শন্ প্রয়োজন হয়; যন্ত্রণা সাতিশয় প্রবল ও অবিরাম না হইলে অবিধেয়।

প্রবল উন্মাদ, মদাতঙ্ক, কোরিয়া প্রভৃতি রোগে নিদ্রাকরণার্থ মর্ফিয়া ইঞ্জেক্শন্ ব্যবহৃত হয়।

উগ্রতাযুক্ত অজীর্ণ রোগে ডাং ক্লিফোর্ড্ এল্বাট্ মর্ফিয়া ইঞ্জেক্শন্ ব্যবহার করেন। তিনি বলেন যে, রোগী শীর্ণ, ভয়াবিষ্ট ; উগ্র ও অধীর হইলে, এবং জিহ্বা পরিষ্কার, জিহ্বার ধার ও অগ্রভাগ আরক্তিম, নাড়ী ক্ষুদ্র, ও ভগ্ন-নিদ্রা থাকিলে ইহা বিশেষ উপকারক।

বৃহৎ ধমনীগণের ও হৃদ্পিণ্ডের পীড়া-জনিত শ্বাসকৃচ্ছ্র, এঞ্জাইনা পেক্টোরিস্ রোগে, বেদনা নিবারণার্থ ডাং এল্বাট্ মর্ফিয়া ইঞ্জেক্শন্ প্রয়োগ করিতে বিশেষ অনুরোধ করেন। তিনি বিবেচনা করেন যে, মাইট্রাল্ পীড়া অপেক্ষা হৃদ্ধমনীর পীড়ায় ইহা অধিকতর উপযোগী।

ডাং স্পেন্সার্ গর্ভাবস্থার সাতিশয় বমন ও অন্যান্য দুর্দ্দম ও বিষম বমন রোগে তন্নিবারণার্থ মর্ফিয়া ইঞ্জেক্শন্ ব্যবহার করেন। উৎকট হিক্কা ও প্রসবান্ত (পিউ-র্প্রেল্) রুতাক্ষেপ নিবারণার্থ এবং জরায়ুমুখের কাঠিন্য বশতঃ কষ্টজনক প্রসব-বেদনায় মর্ফিয়া ইঞ্জেক্শন্ উপযোগিতার সহিত ব্যবহৃত হয়।

ডাং টি জে গালার্ ও ডাং জন্ প্যাটার্সন্ বিসূচিকা রোগে, এমন কি অচৈতন্য অবস্থাতেও মর্ফিয়া হাইপোডার্মিক্ ইঞ্জেক্শন্ দ্বারা যথেষ্ট উপকার প্রাপ্ত হইয়াছেন। সত্বর বমন ও খেঁচুনি স্থগিত হয়, নিদ্রা উপস্থিত হয়, এবং ক্রমশঃ চর্ম্ম উষ্ণ, ও লুপ্ত-নাড়ী পুনঃ সংস্থাপিত হয়। ইহাঁরা ⅓—⅛ গ্রেণ্ মাত্রায় মর্ফিয়া প্রয়োগ করেন। বালকদিগের চিকিৎসায় ডাং প্যাটার্সন্ ইহা ব্যবহার করেন।

রক্তোৎকাশ (হিমপ্টিসিস্) রোগে ডাং ব্রেথ্ওয়েট্ অল্প মাত্রায় মর্ফিয়া হাইপো-ডার্মিক্ রূপে প্রয়োগ করিয়া উপকার স্বীকার করেন।

হণ্টার্ সাহেব বিমর্ষোন্মাদ রোগে মর্ফিয়া ইঞ্জেক্শন্ অশেষ উপকারক বিবে-চনা করেন।

যে স্থলে অহিফেণের ধারক ক্রিয়া অপ্রয়োজন এবং যে স্থলে শিরঃপীড়াদি থাকা প্রযুক্ত অহিফেণ অবিধেয়, এমতস্থলে নিদ্রাকরণার্থ এবং বেদনা নিবারণার্থ মর্ফিয়া প্রয়োজ্য। অপর এণ্ডার্মিক্ বা হাইপোডার্মিক্রূপে প্রয়োগকরণার্থ অহিফেণ অপেক্ষা মর্ফিয়া উপযোগী।

মাত্রা ⅛ গ্রেণ্ হইতে ॥০ গ্রেণ্ পর্য্যন্ত। এণ্ডার্মিক্রূপে প্রয়োগার্থ, অৰ্দ্ধগ্রেণ বা ১ গ্রেণ্ অতি সূক্ষ্ম চূর্ণ করিয়া লইবে। হাইপোডার্মিক্রূপে প্রয়োগার্থ ।০ গ্রেণ্ হইতে ॥০ গ্রেণ্ পর্য্যন্ত, ১ ড্রাম্ জলে দ্রব করিয়া লইবে।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ইঞ্জেক্শিও মর্ফি হাইপোডার্মিকা; ইংরাজী, হাইপোডার্মিক্ ইঞ্জেক্শন্ অব্ মর্ফিয়া। হাইড্রোক্লোরেট্ অব্ মর্ফিয়া, ৮৮ গ্রেণ্; এমোনিয়া দ্রব, এসিটিক্ অ্যাসিড্ ও পরিস্রুত জল, যথা-প্রয়োজন। মৃদু সন্তাপে ২ আং পরিস্রুত জলে

হাইড্রোক্লোরেট্ অব্ মর্ফিয়া দ্রব করিয়া এমোনিয়া দ্রব প্রয়োগ করিবে, যে পর্য্যন্ত মর্ফিয়া অধঃস্থ না হয় ও যে পর্য্যন্ত ইহা ঈষৎ ক্ষারত্ব প্রাপ্ত না হয়। পরে উহাকে শীতল করিয়া অধঃস্থ মর্ফিয়াকে ছাঁকিয়া লইবে ও পরিস্রুত জল দ্বারা ধৌত করিবে, এবং ১ আং পরিস্রুত জল সহযোগে চীনপাত্রে রাখিয়া মৃদু সন্তাপ দিবে ও সাবধানে এসেটিক্ অ্যাসিড্ প্রয়োগ করিবে, যে পর্য্যন্ত না মর্ফিয়া দ্রব হয় ও ঐ দ্রব ঈষদম্ল হয়। পরে, পরিস্রুত জল মিশাইয়া ২ আং পূর্ণ করিবে ও ছাঁকিয়া লইয়া বোতল মধ্যে বন্ধ করিয়া অন্ধকারে রাখিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। পরিষ্কার দ্রব। টেষ্ট্ পেপর্ পরীক্ষায় ঈষদম্ল; এমোনিয়া দ্রব সংযোগে ইহার ১ ড্রামের অম্লত্ব নষ্ট করিয়া লইলে, মর্ফিয়া অধঃস্থ হয়। ঐ অধঃস্থ মর্ফিয়াকে ধৌত করিয়া শুষ্ক করিলে ৪·৩ গ্রেণ্ তৌল হয়।

মাত্রা। পিচকারি দ্বারা চর্ম্মের নিম্নস্থ ঝিল্লিতে প্রয়োগ করিতে ১—৬ মিনিম্। এই এসিটেট্ অব্ মর্ফিয়া দ্রবের প্রতি ১২ মিনিমে ১ গ্রেণ্ পরিমাণে এসিটেট্ অব্ মর্ফিয়া আছে।

২। ল্যাটিন্, লাইকর্ মর্ফি হাইড্রোক্লোরেটিস্, ইংরাজী, সোল্যুশন্ অব্ হাইড্রোক্লোরেট্ অব্ মর্ফিয়া। হাইড্রোক্লোরেট্ অব্ মর্ফিয়া, ৪ গ্রেণ্; জলমিশ্র লবণদ্রাবক, ৮ মিনিম্; শোধিত সুরা, ২ ড্রাম্; পরিস্রুত জল, ৬ ড্রাম্। শেষোক্ত তিন দ্রব্য মিশ্রিত করিয়া তাহাতে মর্ফিয়া দ্রব করিবে। মাত্রা, ১০ মিনিম্—॥০ ড্রাম্। ইহার প্রতি ড্রামে অর্দ্ধ গ্রেণ্ মর্ফিয়া আছে।

৩। ল্যাটিন্, সপোজিটোরিয়া মর্ফি; ইংরাজী, মর্ফিয়া সপোজিটরি। হাইড্রোক্লোরেট্ অব্ মর্ফিয়া, ৬ গ্রেণ্; বেন্‌জোয়েটেড্ লার্ড্, ৬৪ গ্রেণ্; শ্বেত মোম, ২০ গ্রেণ্; অয়েল্ অব্ থিয়োব্রোমা, ৯০ গ্রেণ্। প্রথমতঃ মোম এবং অয়েল্ অব্ থিয়োব্রোমাকে মৃদু সন্তাপে একত্র গলাইবে, পরে, মর্ফিয়া এবং বেন্‌জোয়েটেড্ লার্ড্ ইহার সহিত উত্তমরূপে মিলাইবে; শীতল হইলে দ্বাদশটি পদ্মকলির ন্যায় সপোজিটরি প্রস্তুত করিবে। প্রতি সপোজিটরিতে ॥০ গ্রেণ্ মর্ফিয়া আছে।

৪। ল্যাটিন্, সপোজিটোরিয়া মর্ফি কম্ সেপোনি; ইংরাজী, মর্ফিয়া সপোজিটোরিজ্ উইথ্ সোপ্। হাইড্রোক্লোরেট্ অব্ মর্ফিয়া, ৬ গ্রেণ্; গ্লাইসিরিণ্ অব্ ষ্টার্চ্, ৫০ গ্রেণ্; হার্ড্ সোপ্ চূর্ণ, ১০০ গ্রেণ্; ষ্টার্চ্ চূর্ণ, যথাপ্রয়োজন। হাইড্রোক্লোরেট্ অব্ মর্ফিয়া, গ্লাইসিরিণ্ অব্ ষ্টার্চ্ ও সাবান একত্র মিশ্রিত করিয়া যথোপযুক্ত ষ্টার্চ্ সংযোগে মণ্ড প্রস্তুত করিবে; পরে ঐ মণ্ডকে ১২ অংশে বিভক্ত করিয়া সপোজিটরি প্রস্তুত করিবে।

৫। ল্যাটিন্, ট্রোচিসাই মর্ফি; ইংরাজী, মর্ফিয়া লোজেঞ্জেস্। হাইড্রোক্লোরেট্ অব্ মর্ফিয়া, ২০ গ্রেণ্; টোলুর অরিষ্ট, ॥০ আং; শর্করা চূর্ণ, ২৪ আং; আরবি

গঁদ চূর্ণ, ১ আং; গঁদের মণ্ড, যথা-প্রয়োজন; পরিস্রুত জল, ॥০ আং। মর্ফিয়াকে জলে দ্রব করিবে; পরে, টিংচর অব্ টোলু এবং গঁদের মণ্ড একত্র করিয়া তাহার সহিত মিলাইবে; অবশেষে গঁদ ও শর্করা একত্র করিয়া তাহার সহিত মিলাইয়া কর্দ্দমাকার করিবে। সমুদায়েতে ৭২০ চাক্তি প্রস্তুত করিবে। মাত্রা, ১—৬ চাক্তি। ইহার ৯ চাক্তিতে ।০ গ্রেণ্ অথবা প্রতি চাক্তিতে ৵৬ গ্রেণ্ মর্ফিয়া আছে।

৬। ল্যাটিন্, ট্রোচিসাই মর্ফিএট্ ইপেকাকুয়ানি; ইংরাজী, মর্ফিয়া এণ্ড্ ইপেকাকুয়ানা লোজেঞ্জেস্। সর্ব্বমতেই উপর্য্যুক্ত প্রয়োগরূপের ন্যায়, কেবল ইহাতে ৬০ গ্রেণ্ ইপেকাকুয়ানা চূর্ণ অধিক আছে। মাত্রা, ১—৬ চাক্তি। ইহার ৯ চাক্তিতে ।০ গ্রেণ্ মর্ফিয়া আছে, এবং ১২ চাক্তিতে ১ গ্রেণ্ ইপেকাকুয়ানা আছে।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| মর্ফি এসিটাস। | এসিটেট্ অব্ মর্ফিয়া। |
| (Morphiæ Acetas) | (Acetate of Morphia) |

প্রস্তুত করণ। হাইড্রোক্লোরেট্ অব্ মর্ফিয়া, ২ আং; এমোনিয়া দ্রব, সির্কা দ্রাবক, পরিস্রুত জল, যথা-প্রয়োজন। এক পাইণ্ট্ পরিস্রুত জলে, হাইড্রোক্লোরেট্ অব্ মর্ফিয়া দ্রব করিয়া তাহাতে এমোনিয়া দ্রব প্রয়োগ করিবে যদবধি বিশুদ্ধ মর্ফিয়া অধঃস্থ হয় এবং যে পর্য্যন্ত না ইহা কিঞ্চিৎ ক্ষারত্ব প্রাপ্ত হয়। অধঃস্থ মর্ফিয়াকে ছাঁকিয়া লইয়া পরিস্রুত জল দ্বারা ধৌত করিবে, পরে চীন পাত্রে রাখিয়া তাহাতে ৪ আং পরিস্রুত জল দিবে এবং এ পরিমাণে সির্কা দ্রাবক সংযোগ করিবে যেন মর্ফিয়া দ্রব হয় এবং ঐ দ্রব সমক্ষারাম্ল হয়; পরে, ইহাকে জলস্বেদন যন্ত্রোত্তাপে গাঢ় করিবে, যে পর্য্যন্ত না শীতলাবস্থায় সংযত হয়; অবশেষে মৃদু সন্তাপে শুষ্ক করিয়া চূর্ণ করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ চূর্ণ; জল এবং সুরাতে দ্রবণীয়; যবক্ষার-দ্রাবক সংযোগ করিলে লোহিতবর্ণ হয়; গন্ধক-দ্রাবক সংযোগ করিলে সির্কার ধূম নির্গত হয়।

মাত্রা, ৵৮ গ্রেণ্—॥০ গ্রেণ্।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, লাইকর্ মর্ফি এসিটেটিস্; ইংরাজী, সোল্যুশন্ অব্ এসিটেট্ অব্ মর্ফিয়া। এসিটেট্ অব্ মর্ফিয়া, ৪ গ্রেণ্; জলমিশ্র সির্কা দ্রাবক, ৮ মিং; শোধিত সুরা, ২ ড্রাম্; পরিস্রুত জল, ৬ ড্রাম্। শেষোক্ত তিন দ্রব্য মিশ্রিত করিয়া তাহাতে মর্ফিয়া দ্রব করিবে। মাত্রা, ১০ মিনিম্—১ ড্রাম্। ইহার প্রতি ড্রামে ॥০ গ্রেণ্ এসিটেট্ মর্ফিয়া আছে।

অহিফেণস্থ সমক্ষারাম্ল পদার্থের মধ্যে নার্কটিনা ঔষধার্থ ব্যবহৃত হয়, কিন্তু ইহা ব্রিটিশ্ ফারমাকোপিয়া মতে গৃহীত হয় নাই। ইহার ক্রিয়া, বলকারক, পর্য্যায়-নিবারক এবং অধিক মাত্রায় স্বেদজনক। ইহার মাদক গুণ কিছুমাত্র নাই, অতএব ইহাকে বলকারক শ্রেণীভুক্ত করাই উচিত। ডাং ওসানসি ইহার পর্য্যায়নিবারণ ক্রিয়ার বিষয়ে কহেন যে, ইহা কেবল কুইনাইন্ অপেক্ষা ন্যূন। পর্য্যায়জ্বরে ৩—৫ গ্রেণ্ মাত্রায়, কিঞ্চিৎ লবণ-দ্রাবক বা গন্ধক-দ্রাবক সহযোগে দিবসে ৩ বার প্রয়োগ করিলে জ্বর নিবারণ হয়। এভিন্ন, যদ্যপি জ্বরের সহিত অতিসার উপসর্গ থাকে তবে কুইনাইন্ অপেক্ষা ইহার ফল অধিক; কারণ, কুইনাইন্ দ্বারা অন্ত্রের উগ্রতা বৃদ্ধি ইহবার সম্ভাবনা কিন্তু, নার্কটিনা দ্বারা জ্বর নিবারণ হয় অথচ অতিসারের বেগ ও শূল লাঘব হয়।

এ ভিন্ন, রোগান্তদৌর্ব্বল্যেও ইহা বলকরণার্থ প্রয়োগ করা যায়।

---

## পোস্তের ঢেড়ি।

অর্থাৎ অহিফেণের শুষ্ক ফল।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| পাপেবরিস্ ক্যাপসিউলি। | পপি ক্যাপসিউল। |
| (Papaveris Capsulæ) | (Poppy Capsule) |

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। অণ্ডাকৃতি বা গোলাকার; ২—৪ ইঞ্চ্ ব্যাস; ঈষৎ পাটলবর্ণ; মসৃণ; অগ্রভাগে তারকাকৃতি চিহ্ন (ষ্টিগ্‌মা) যুক্ত; সরস অবস্থায় অল্প অহিফেণ গন্ধযুক্ত; তিক্ত আস্বাদ। ইহাতে কিঞ্চিৎ অহিফেণ আছে। ইহার বীজকে পোস্তদানা (পপি সীড্) কহে; এই বীজ হইতে এক প্রকার অনুগ্র তৈল পাওয়া যায়।

ক্রিয়া। অহিফেণের ন্যায়, কিন্তু অপেক্ষাকৃত অনেক মৃদু।

### প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ডিকক্টম্ পাপেবরিস্; ইংরাজী, ডিকক্সন্ অব্ পপিজ্; বাঙ্গালা, পোস্তের কাথ। বীজরহিত পোস্তের ঢেড়ি কুট্টিত, ৪ আং; পরিস্রুত জল, ৩ পাইণ্ট্। ১০ মিনিট্ পর্য্যন্ত আবৃত পাত্র মধ্যে সিদ্ধ করিয়া ছাঁকিয়া লইবে। বেদনা নিবারণার্থ এবং স্নিগ্ধকরণার্থ বেদনা স্থলে ইহার স্বেদ প্রয়োগ করা যায়।

২। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ পাপেবরিস্; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট্ অব্ পপিজ্; বাঙ্গালা, পোস্তের সার। বীজরহিত পোস্তের ঢেড়ি কুট্টিত, ১ পৌং; শোধিত সুরা, ২ আং; স্ফুটিত পরিস্রুত জল, যথা-প্রয়োজন। পোস্তের ঢেড়ি ২ পাইণ্ট জলে ২৩ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া রাখিবে এবং পুনঃপুনঃ আলোড়ন করিবে; পরে

পার্কোলেসন্ যন্ত্র মধ্যে স্থাপন করিয়া ক্রমশঃ জল দিবে যে পর্য্যন্ত না পোস্ত অসার হয় ; অনন্তর এই ফাণ্টকে জলস্বেদন যন্ত্রোত্তাপে গাঢ় করিয়া ১ পাইণ্ট্ করিবে, শীতল হইলে সুরা সংযোগ করিবে ; ২৪ ঘণ্টার পর উপরের স্বচ্ছাংশ ছাঁকিয়া লইয়া জলস্বেদন যন্ত্রোত্তাপে যথাযোগ্য গাঢ়ত্ব প্রাপ্ত করাইবে। মাত্রা, ২ গ্রেণ্—৫ গ্রেণ্।

৩। ল্যাটিন্, সিরপস্ পাপেবরিস্ ; ইংরাজী, সিরপ্ অব্ পপিজ্ ; বাঙ্গালা, পোস্তের পাক। বীজরহিত পোস্তের ঢেঁড়ি কুট্টিত, ৩৬ আং ; স্ফুটিত পরিস্রুত জল, যথা-প্রয়োজন ; শোধিত সুরা, ১৬ আং ; শর্করা, ৪ পৌং। পোস্তের ঢেঁড়িকে ২৪ ঘণ্টা পর্য্যন্ত ৪ পাইণ্ট্ জলে ভিজাইয়া রাখিবে, পরে পার্কোলেসন্ যন্ত্র মধ্যে স্থাপন করিয়া ক্রমশঃ জল দিবে যে পর্য্যন্ত না পোস্ত অসার হয় ; অনন্তর এই ফাণ্টকে জলস্বেদন যন্ত্রোত্তাপে গাঢ় করিয়া ৩ পাইণ্ট্ করিবে ; শীতল হইলে সুরা সংযোগ করিয়া ১২ ঘণ্টা পর্য্যন্ত রাখিয়া দিবে ; পরে, ছাঁকিয়া সুরা চুয়াইয়া ফেলিয়া যাহা অবশিষ্ট থাকে তাহা গাঢ় করিয়া ২ পাইণ্ট্ করিয়া শর্করা মিলাইবে। সমুদায়ে ৬৷৷৹ পৌণ্ড্ তৌল হইবে ও আপেক্ষিক ভার ১·৩২০ হইবে।

কাশের উগ্রতা এবং আক্ষেপ নিবারণার্থ ব্যবহৃত হয়। শৈশবাবস্থায় ইহার প্রয়োগ অনুচিত ; যেহেতু ইহার মাদকতার স্থিরতা নাই। মাত্রা, শৈশবাবস্থায়, ৫—১৫ মিনিম্। পূর্ণ বয়স্কের পক্ষে, ১—২ ড্রাম্।

---

## ৩৪শ উত্তেজক।

## লাল পুষ্পদল।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| রিয়াডস্ পেটালা। | রেড্-পপি পেটাল্স্। |
| (Rhœados Petala) | (Red-Poppy Petals) |

পাপেবরেসি জাতীয় পাপেবর্ রিয়স্ নামক ওষধির পুষ্পদল। ইংলণ্ডে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। উজ্জ্বল লোহিতবর্ণ ; অহিফেণের ন্যায় গন্ধযুক্ত, জলের সহিত সিদ্ধ করিলে লোহিতবর্ণ হয় ; ঐ জলে ক্ষার সংযোগ করিলে কৃষ্ণবর্ণ হয় এবং পর্‌ক্লোরাইড্ অব্ আয়রণ্ সংযোগ করিলে ধূম্রবর্ণ হয়।

ক্রিয়া। মাস্তিষ্ক উত্তেজক এবং অল্প মাদক। শৈশবাবস্থায় কাশের উগ্রতা নিবারণার্থ অন্যান্য ঔষধ সহযোগে প্রয়োগ করা যায়। এ ভিন্ন, উত্তম বর্ণের নিমিত্ত বিবিধ ঔষধের সহিত ব্যবহার করা যায়।

### প্রয়োগরূপ।

ল্যাটিন্, সিরপস্ রিয়াডস্ ; ইংরাজী, সিরপ্ অব্ রেড্ পপি। রেড্‌পপি পুষ্পদল ১৩ আং ; শর্করা, ২।৹ পৌং ; পরিস্রুত জল, যথা প্রয়োজন ; শোধিত সুরা,

২॥০ আং। জলস্বেদন যন্ত্র দ্বারা ১ পাইন্ট্ জল তপ্ত করিয়া তাহাতে ক্রমে ক্রমে পুষ্পদল দিবে এবং আবর্ত্তন করিবে; পরে নামাইয়া ১২ ঘণ্টা পর্য্যন্ত রাখিয়া দিবে; অনন্তর ফাণ্ট্ ছাঁকিয়া লইয়া মৃদুসন্তাপ দ্বারা তাহাতে শর্করা দ্রব করিবে; শীতল হইলে সুরা মিলাইয়া এপরিমাণে জল সংযোগ করিবে যে, সমুদায়ে ৩ পৌং ১০ আং তৌল হয়, ও আপেক্ষিক ভার ১·৩৩০ হয়। মাত্রা ১ ড্রাম্।

---

৬৫শ উত্তেজক।

## ধুস্তূর পত্র এবং বীজ।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ষ্ট্র্যামোনিয়াই ফোলিয়া এট্ সেমিনা। | ষ্ট্র্যামোনিয়ম্ লীব্স্ এণ্ড্ সীড্স্। |
| (Stramonii Folia et Semina) | (Stramonium Leaves and Seeds) |

সোলেনেসি জাতীয় ডাতুারা ষ্ট্র্যামোনিয়ম্ নামক বৃক্ষের পত্র ও পক্কবীজ। এ প্রদেশে বিস্তর জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ইহার পত্র আয়ত, অণ্ডাকৃতি, খণ্ডিত, বিশেষ দুর্গন্ধযুক্ত, তিক্ত ও কদর্য্য আস্বাদ। ইহার বীজ, কৃষ্ণবর্ণ বা ঘোর পাটলবর্ণ, বক্র, বন্ধুর; ঈষৎ তিক্ত আস্বাদ; গন্ধহীন; কুট্টিত হইলে পত্রের ন্যায় দুর্গন্ধযুক্ত হয়। ইহাতে ড্যাট্যুরিয়া বা ড্যাট্যুরাইন্ নামক বীর্য্যবিশেষ আছে। এই বীর্য্যের স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব সর্ব্বমতে এট্রোপাইনের ন্যায়। ফলতঃ ইহারা একই পদার্থ বোধ হয়।

ক্রিয়া। অবিকল বেলাডোনার ন্যায়; এবং তাহার পরিবর্ত্তে ব্যবহার করা যাইতে পারে। এ প্রদেশে শত্রুকে উন্মত্ত করিবার নিমিত্ত দুষ্টেরা ব্যবহার করে।

আময়িক প্রয়োগ। বেলাডোনার ন্যায় শ্বাসকাশ এবং এম্ফিসিমা রোগে ইহার পত্রের ধূমপান করিলে শ্লেষ্মা নিঃসরণ এবং আক্ষেপ নিবারণ হইয়া উপকার হয়। বাত ও স্নায়ুশূল আদি রোগে বেদনা নিবারণার্থ ইহার আভ্যন্তরিক এবং বাহ্য প্রয়োগ উপকারক।

বিবিধ চক্ষু রোগে, কনীনিকা প্রসারণ এবং বেদনা নিবারণ করিয়া উপকার করে। চক্ষের চতুর্দ্দিকে ইহার সারের প্রলেপ দিবে।

উন্মাদ, মৃগী, কোরিয়া প্রভৃতি রোগেও ইহা ব্যবহৃত হইয়াছে। মাংসকৃমি (গিনীওয়ারম্) রোগে ধুতূরাপত্র বাটিয়া পুলটিস্‌রূপে প্রয়োগ করিলে উপকার হয়। এই চিকিৎসা, মেং ফর্‌সিবের অনুমত।

ধুতূরাপত্র চূর্ণের মাত্রা; ১ গ্রেণ্ হইতে ৩ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, একষ্ট্রাক্টম্ ষ্ট্র্যামোনিয়াই ; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট্ অব্ ষ্ট্র্যামো-নিয়ম্ ; বাঙ্গালা, ধুতুরার সার। ধুতুরার বীজ চূর্ণকে পার্কোলেসন যন্ত্র মধ্যে রাখিয়া প্রথমতঃ ইথর দ্বারা ইহার তৈলাংশ নির্গত করিয়া ফেলিবে, পরে, সুরা দ্বারা ইহাকে অসার করিবে। পরে, নিস্যন্দিত অরিষ্টের সুরা চুয়াইয়া ফেলিবে। অবশেষে জলস্বেদন যন্ত্র দ্বারা যথাযোগ্য গাঢ়ত্ব প্রাপ্ত করাইবে। মাত্রা, ।০—১ গ্রেণ্।

২। ল্যাটিন্, টিংচ্যুরা ষ্ট্র্যামোনিয়াই ; ইংরাজী, টিংচর্ অব্ ষ্ট্র্যামোনিয়ম্ ; বাঙ্গালা, ধুতুরার অরিষ্ট. ধুতুরার বীজ স্থূলচূর্ণ, ২॥০ আং ; পরীক্ষিত সুরা, ১ পাইণ্ট্ পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ১০—২০ মিনিম্।

---

## কশেরুকামাজ্জেয় উত্তেজক।

### স্পাইন্যাল্ ষ্টিমিউলেণ্ট্স্।

### ৩৬শ উত্তেজক।

### কুঁচিলা।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| নক্স্ ভমিকা। | নক্স্ ভমিকা। |
| (Nux Vomica) | (Nux Vomica) |

লেগোনিয়েসি জাতীয় ষ্ট্রিক্‌নস্ নক্স্ ভমিকা নামক বৃক্ষের বীজ। ভারতবর্ষ এবং সমুদ্রস্থ উপদ্বীপে জন্মে।

নং ১৮



ষ্ট্রিক্‌নস্ নকস্ ভমিকা।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ইহার ফল গোলাকার সুপক্ক হইলে কমলা লেবুর বর্ণ ; অভ্যন্তরে শ্বেতবর্ণ কোমল শস্য মধ্যে বীজ সকল নিমগ্ন থাকে। এই বীজ, চক্রাকার, চেপ্টা, অর্দ্ধ মুদ্রার ন্যায়, ঈষৎ ন্যুব্জ ; ইহার অনুন্নত প্রদেশে একটি নাভির ন্যায় স্থান আছে ; ইহার গাত্র অতি সূক্ষ্ম, কোমল এবং উজ্জ্বল লোম দ্বারা আবৃত, ধূষরবর্ণ ; কঠিন এবং দুর্ভেদ্য ; অভ্যন্তর শ্বেতবর্ণ, ঈষৎ স্বচ্ছ, গন্ধহীন এবং অত্যন্ত তিক্ত আস্বাদ ; ইহাতে যবক্ষার-দ্রাবক দিলে কমলা লেবুর বর্ণ হয়। ইহাতে ষ্ট্রিক্‌নিয়া এবং ব্রুসিয়া নামক দুইটি বীর্য্য আছে, এই দুই বীর্য্য, ষ্ট্রিক্‌নিক্ বা ইগ্যাসিউবিক্ এসিড্ সহযোগে লবণ রূপে অবস্থিতি করে।

ক্রিয়া। অল্প মাত্রায়, বলকারক, আগ্নেয় এবং কামোদ্দীপক। সেবন করিলে পরিপাক শক্তি এবং ক্ষুধা বৃদ্ধি হয় এবং প্রস্রাব অধিক হয়। কিঞ্চিৎ অধিক মাত্রায়, কশেরুকা মজ্জার উপর ক্রিয়া প্রকাশ করে, তখন, চোয়ালের এবং গ্রীবার পেশী সকল আক্ষিপ্ত বোধ হয়, হস্ত পদাদিতে কম্প হইতে থাকে এবং শ্বাস প্রশ্বাসে কিঞ্চিৎ কষ্ট বোধ হয়। কিয়ৎক্ষণ পরে অপরাপর পেশীতে আক্ষেপ বোধ হয়। স্পর্শবোধ উদ্রিক্ত হয়, অর্থাৎ শরীরের কোন অঙ্গ হঠাৎ কেহ স্পর্শ করিলে সমুদায় শরীর শিহরিয়া উঠে। পেশী সকলের উপর সম্পূর্ণ অধিকার থাকে না। এ ভিন্ন, কখন কখন সমুদায় শরীরে চুলকানি ও শড়শড়ানি উপস্থিত হয়। গ্রীবাস্থ পেশী সকলের আক্ষেপ বশতঃ গ্রীবাদেশে বেদনা বোধ হয় এবং গলদেশের পেশীর আক্ষেপ বশতঃ গিলন কষ্ট হয়।

বিষ-মাত্রায় সেবন করিলে, পূর্ব্বোক্ত লক্ষণ সকলের আধিক্য হইয়া ধনুষ্টঙ্কার রোগের ন্যায় অবস্থা উপস্থিত হয়। আপাদমস্তকের সমুদায় পেশী প্রবল রূপে আক্ষিপ্ত হইয়া কঠিন হইয়া উঠে। গ্রীবা দেশের পেশীর আক্ষেপ বশতঃ মস্তক পশ্চাদ্দিকে বক্র হইয়া যায়, চোয়াল এরূপ বদ্ধ হয় যে, কোন মতেই মুখ খোলা যায় না; বল পূর্ব্বক খুলিবার চেষ্টা করিলে, বরঞ্চ দন্ত ভাঙ্গিয়া যায় তথাপি কার্য্য-সিদ্ধি হয় না। মুখমণ্ডলস্থ পেশী সকলের আক্ষেপ বশতঃ মুখমণ্ডল ভয়ানক বিকৃত হয়। অধোর্দ্ধ শাখা প্রসারিত, কঠিন এবং অনমনীয়; করতল দৃঢ় মুষ্টিতে কুঞ্চিত; আর পৃষ্ঠ দেশের পেশীর আক্ষেপ বশতঃ সমুদায় শরীর ধনুকাকারে পশ্চাদ্দিকে বক্র হইয়া যায়। এই অবস্থাকে ওপিস্থটনস্ কহে। ১—৫ মিনিট্ পর্য্যন্ত এই ভাবে থাকিয়া সমুদায় শরীর কিঞ্চিৎ শিথিল হয়, এবং ৮। ১০ মিনিট পরে পুনরায় আক্ষেপ উপস্থিত হয়। অপিচ, হটাৎ কোন শব্দ হইলে, কিম্বা হঠাৎ শরীরে বায়ু লাগিলে, পেশী সকল এককালে বলপূর্ব্বক আক্ষিপ্ত হইয়া উঠে। শ্বাস প্রশ্বাস সম্বন্ধীয় পেশী সকলও আক্রমিত হয়, তাহাতে শ্বাসগতি দ্রুত ও অসম্পূর্ণ হয় এবং আক্ষেপের সময় প্রায় রুদ্ধ হয়। প্রতিবার আক্ষেপের পর শরীর দুর্ব্বল হয় এবং নাড়ী ক্ষীণ এবং কচিৎ বা মন্দগতি হয়। এইরূপ আক্ষেপ পুনঃ পুনঃ হইতে হইতে একবার শ্বাসরোধ হইয়া মৃত্যু হয়। মৃত্যুর প্রাক্কাল পর্য্যন্ত চৈতন্য থাকে।

অধিক মাত্রায় সেবিত হইলে, ১০। ৩০ মিনিটের মধ্যেই বিষ-লক্ষণ প্রকাশ পায়, এবং ৫।৬ বার আক্ষেপের পর মৃত্যু হয়। কুঁচিলার বিষ-মাত্রা ৬০ গ্রেণ্, কিন্তু এতদপেক্ষা অল্প মাত্রাতেও বিষাক্ত হইয়া মৃত্যু হইয়াছে। কুঁচিলার বীর্য্য ষ্ট্রিক্নিয়া অতি অল্প মাত্রাতেই বিষক্রিয়া করে। অর্দ্ধ গ্রেণ্ সেবন করাতে এক ব্যক্তির মৃত্যু হইয়াছিল।

শবচ্ছেদ। মৃত্যুর পরও পেশী সকল আক্ষিপ্ত এবং কঠিন থাকে; মুখমণ্ডল

এবং হস্ত পদাদি নীলবর্ণ; ফুস্‌ফুস্‌ এবং হৃৎপিণ্ডে, শ্বাসরোধ হইয়া মৃত্যুর চিহ্ন দেখা যায়। অপর, মস্তিষ্কে রক্তাধিক্য, এবং কশেরুকা-মজ্জায় রক্তাধিক্য এবং স্থানে স্থানে রক্ত নির্গত দেখা যায়; অন্ত্রমধ্যে প্রদাহ-চিহ্ন লক্ষিত হয়।

চিকিৎসা। কুঁচিলা দ্বারা বিষাক্ত হইলে পাকাশয় হইতে বিষ নির্গত করাই প্রধান উদ্দেশ্য। এ নিমিত্ত সল্‌ফেট্‌ অব্‌ জিঙ্ক্‌ এবং ইপেকাকুয়ানা দ্বারা বমন করাইবে, পরে ষ্টমাক্‌পম্প্‌ দ্বারা পাকাশয় ধৌত করিবে। তৎপরে বিষনাশার্থ যথেষ্ট পরিমাণে জান্তব অঙ্গার প্রয়োগ করিবে। এ ভিন্ন, মাজুফলের ফাণ্ট্‌, ট্যানিন্‌, আইওডিন্‌ দ্রব, বসা এবং গ্রীণ্‌ চা ব্যবস্থা করিবে। যে অংশ শোষিত হইয়াছে তাহার প্রতিকারের কোন বিশেষ উপায় নাই। তবে, যে সকল ঔষধ দ্বারা পেশী সকলের শৈথিল্য সম্পাদন হয়, প্রয়োগ করিবে; যথা, অহিফেণ, বেলাডোনা, কর্পূর, ক্লোরফরম্‌, গাঁজা, ক্যালেবার্‌ বীন্‌ ইত্যাদি। ১৮৫৮ খ্রীষ্টাব্দের ১১ই জুন্‌ তারিখের মেডিকেল্‌ টাইম্‌স্‌ পত্রিকাতে এক ব্যক্তির বিষয় লিখিত আছে যে, সে ব্যক্তি ৬ গ্রেণ্‌ ষ্ট্রিক্‌নিয়া দ্বারা বিষাক্ত হইয়াছিল। বমন করাইয়া তাম্রকূটের ফাণ্ট্‌ প্রয়োগ করাতে রক্ষা পাইয়াছিল। অতএব, অনন্যোপায় হইলে তাম্রকূট বা তাহার বীর্য্য নাইকোটিনা প্রয়োগ করা যাইতে পারে। রোগী গিলিতে অশক্ত হইলে পিচকারি দ্বারা ঔষধ প্রয়োগ করিবে। অবসন্নাবস্থা উপস্থিত হইলে উত্তেজক প্রয়োগ করিবে। শ্বাসরোধের উপক্রম হইলে কৃত্রিম শ্বাসক্রিয়া সংস্থাপন করিবে।

আময়িক প্রয়োগ। পক্ষাঘাত রোগে ইহা ব্যবহৃত হয়। পার্শ্বার্দ্ধাঙ্গ এবং অধো-র্দ্ধাঙ্গ, এই উভয়বিধ পক্ষাঘাতেই ইহা প্রয়োগ করা যায়, তন্মধ্যে অধোর্দ্ধাঙ্গ রোগে ইহা দ্বারা অধিক উপকার হয়। অপর, এই দুই রোগে, রোগের মূল কারণ, মস্তিষ্কে বা কশেরুকা-মজ্জায় প্রদাহ, রক্তাধিক্য, রক্তনিঃস্রবণ এবং বিধানিক কোমলত্ব আদি সম্পূর্ণ তিরোহিত না হইলে কুঁচিলা দ্বারা উপকার না হইয়া বরঞ্চ অপকার হয়। মস্তিষ্ক বা কশেরুকা-মজ্জার ক্রিয়া বিকারজনিত পক্ষাঘাত হইলে কুঁচিলা দ্বারা বিলক্ষণ উপকার হয়। এ ভিন্ন, সীস-পক্ষাঘাত, বাতজনিত পক্ষাঘাত এবং এমরোসিস্‌ আদি বিবিধ স্থানিক পক্ষাঘাতে ইহা দ্বারা উপকার দর্শে। পক্ষাঘাত রোগে কুঁচিলা প্রয়োগ করিলে ইহার ক্রিয়া অবশাঙ্গে প্রথম প্রকাশ পায়। পূর্ব্বে পক্ষাঘাতযুক্ত পেশীর উপর ইহার বীর্য্য ষ্ট্রিক্‌নিয়া এণ্ডার্মিক্‌ মতে প্রয়োজিত হইত; এক্ষণে তাহা পরিত্যক্ত হইয়াছে। কেহ কেহ হাইপোডার্মিক্‌ মতে ব্যবহার করেন।

অপর, স্পর্শশক্তি লোপ হইলে ইহা প্রয়োগ করা হইয়াছে, কিন্তু বিশেষ উপকার উপলব্ধ হয় নাই।

অন্ত্রস্থ পেশীরবৃত্তির ক্ষীণতা এবং শৈথিল্য প্রযুক্ত কোষ্ঠবদ্ধ হইলে ইহা দ্বারা অন্ত্রস্থ পেশীর ক্রিয়া বৃদ্ধি হওয়াতে বিলক্ষণ উপকার হয়। ইহার সার মুসব্বর বা

ইন্দ্রবারুণী সহযোগে ব্যবস্থা করিবে। অথবা ইহার অরিষ্ট ১—২ মিনিম্ মাত্রায়, দিবসে ২।৩ বার কিয়দ্দিবস বিধান করিলে অনায়াসে আরোগ্য লাভ হয়। বিরেচক অপেক্ষা এ চিকিৎসা শ্রেষ্ঠ, কিন্তু পিত্তের অল্পতা প্রযুক্ত কোষ্ঠকাঠিন্য হইলে ইহা দ্বারা বিশেষ উপকার হয় না।

পাকাশয়ে ক্ষীণতা প্রযুক্ত অজীর্ণ রোগে এবং তৎসহযোগে পাইরোসিস, বুকজ্বালা এবং পাকাশয়-শূল থাকিলে, ইহা বলকারক এবং আগ্নেয় হইয়া বিশেষ উপকার করে। উদরাধ্মান নিবারণার্থ ইহা বিশেষ উপযোগী। অগ্নিমান্দ্য, বিশেষতঃ রোগান্তিক অগ্নিমান্দ্যে ইহা বিলক্ষণ উপকারক।

পাকাশয়-শূল ( গ্যাষ্ট্রোডিনিয়া ) এবং বক্ষঃ-শূল ( কার্ডিয়ালজিয়া ) রোগে যাতনা নিবারণার্থ ডাং এনেষ্টি, ইহার বীর্য্য ষ্ট্রিক্নিয়া $\frac{1}{২০}$ গ্রেণ্ মাত্রায় হাইপোডার্মিক্‌রূপে প্রয়োগ করিতে অনুমতি করেন।

উদরাময় এবং অতিসার রোগে কুঁচিলা বিলক্ষণ উপকারক। জ্বরান্তে দৌর্ব্বল্য বশতঃ যে উদরাময় হয়, তাহাতে ইহা বিশেষ উপকার করে। অর্দ্ধ গ্রেণ্ মাত্রায়, ইহার সার প্রয়োজন মত কিঞ্চিৎ রেউচিনি বা অহিফেণ বা লৌহ সহযোগ ব্যবস্থা করিবে। ডাং নেবিন্স্ এবং গ্রেবস্ ইহার বিস্তর প্রশংসা করেন।

সীস-শূল রোগে ইহার বীর্য্য ষ্ট্রিক্নিয়া, মর্ফিয়া সহযোগে ব্যবস্থা করিলে বিলক্ষণ উপকার হয়।

গর্ভাবস্থায় অম্ল রোগে আহারের কতক পূর্ব্বে ২।৩ বিন্দু কুঁচিলার অরিষ্ট প্রয়োগ করিলে তন্নিবারিত হয়। গর্ভাবস্থার বমনে উহা অতি উৎকৃষ্ট ঔষধ বলিয়া গণ্য।

হস্ত ও পদের শীতলতা রোগে ডাং এন্‌ষ্টি ইহা প্রয়োগ করিতে আদেশ করেন। এস্থলে কুঁচিলা কৈশিক শিরায় রক্তসঞ্চালন বৃদ্ধি করিয়া উপকার করে।

বৃদ্ধ ব্যক্তির মূত্রাশয়ের পক্ষাঘাতে ও বালকদিগের প্রস্রাব করণে অক্ষমতায় কুঁচিলা দ্বারা উপকার আশা করা যায়।

থরোগুড্ পক্ষাঘাতযুক্ত ও এম্ফিসিমাযুক্ত শ্বাসকাশে কুঁচিলা ও ষ্ট্রিক্নিয়ার বিস্তর প্রশংসা করেন।

প্রোল্যাপ্‌সস্ রেক্‌টাই রোগে ইহা মহোপকারক। ডাং সোয়াট্‌জ্ নিম্নলিখিত ব্যবস্থা দেন। কুঁচিলার সার ২ গ্রেণ্, ২ আং জলে দ্রব করিয়া বয়স বিবেচনা করিয়া ২ মিনিম্ হইতে ১০ মিনিম্ মাত্রায় প্রয়োগ করিবে।

মূত্রকৃচ্ছ্র রোগে ইহা বিধেয়; শৈশবাবস্থায় এ রোগ হইলে কুঁচিলার অরিষ্ট কটিদেশে এবং মূলাধার প্রদেশে মর্দ্দন করিলে উপকার হয়।

শুক্রমেহ এবং ধ্বজভঙ্গ রোগে ইহা দ্বারা উপকার হয়। স্নায়বীয় বলকারক হইয়া রোগের উপশম করে।

আমষ্টর্ডাম্ নগরবাসী মোং রোইলাণ্টস্, স্নায়ুশূল রোগে কুঁচিলা ব্যবহার করিতে অনুমতি দেন। তিনি এই রোগাক্রান্ত ২৯ জনের চিকিৎসা করিয়াছিলেন; ২৫ জন সম্পূর্ণ আরোগ্য লাভ করিয়াছিল, অবশিষ্ট ৪ জনের অনেক উপকার হইয়াছিল। প্রদাহ থাকিলে অবিধেয়।

অতিরিক্ত সুরাপান বশতঃ শরীরে যে কম্প উপস্থিত হয়, তাহা নিবারণার্থ ডাং প্যারেরা ইহার প্রয়োগ বিধান করেন।

কোরিয়া এবং মৃগীরোগে ডাং কোপলণ্ড্ নিম্নলিখিত ব্যবস্থা দেন। মুসব্বর এবং গন্ধবোলের বটিকা, ৬ স্ক্রুপল্; কুঁচিলার সার, ১০ গ্রেণ্; ইহাতে ৩৬ বটিকা প্রস্তুত করিয়া, রাত্রে ১। ২ বটিকা প্রয়োগ করিবে। মৃগীরোগ সহযোগে যদি দৌর্ব্বল্য এবং পক্ষাঘাত থাকে, এবং রজোরুদ্ধ হইয়া মৃগীরোগ উপস্থিত হইলে উপর্য্যুক্ত বটিকা বিশেষ উপযোগী। রক্তাধিক্য, প্রদাহ বা স্নায়বীয় উগ্রতা থাকিলে নিষিদ্ধ।

কুঁচিলা চূর্ণের মাত্রা, ।০ গ্রেণ্ হইতে ৩।৫ গ্রেণ্ পর্য্যন্ত। সেবন করিতে করিতে আক্ষেপ প্রকাশ পাইলে ঔষধ রহিত করিবে।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, একষ্ট্রাক্টম্ নিউসিস্ ভমিসি; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট্ অব্ নক্স্ ভমিকা; বাঙ্গালা, কুচিলার সার। কুচিলা, ১ পৌং; শোধিত সুরা, যথা-প্রয়োজন। প্রথমতঃ কুঁচিলাতে বাষ্প প্রয়োগ করিয়া কোমল করিবে, পরে শীঘ্র শুষ্ক করিয়া সূক্ষ্ম চূর্ণ করিবে। এই চূর্ণকে পুনঃপুনঃ সুরার সহিত ফুটাইয়া অসার করিবে। অবশেষে ছাঁকিয়া সুরা চুয়াইয়া ফেলিবে; যাহা অবশিষ্ট থাকিবে, জলস্বেদন যন্ত্র দ্বারা যথা-যোগ্য গাঢ়ত্ব প্রাপ্ত করাইবে। মাত্রা, ।০—২ গ্রেণ্।

২। ল্যাটিন্, টিংচ্যুরা নিউসিস্ ভমিসি; ইংরাজী, টিংচর অব্ নক্স্ ভমিকা; বাঙ্গালা, কুঁচিলার অরিষ্ট। কুঁচিলা, ২ আং; শোধিত সুরা ১ পাইন্ট্। প্রথমতঃ কুঁচিলাতে বাষ্প প্রয়োগ করিয়া কোমল করিবে, পরে, শীঘ্র শুষ্ক করিয়া চূর্ণ করিবে। অবশেষে পার্কোলেসন্ দ্বারা অরিষ্ট প্রস্তুত করিবে। মাত্রা, ১০—২০ মিনিম্।

## ষ্ট্রিকনিয়া।

(Strychnia.)

কুঁচিলার দুই বীর্য্যের মধ্যে ষ্ট্রিকনিয়াই প্রধান; কারণ, ইহার ক্রিয়া অনেক প্রবল এবং ঔষধার্থে ইহাই ব্যবহৃত হয়। কুঁচিলাতে এই বীর্য্য শতকরা ·০৪ অংশ আছে।

প্রস্তুত করণ। কুঁচিলা, ১ পৌং; সীসশর্করা, ১৮০ গ্রেণ্; শোধিত সুরা, যথা-প্রয়োজন; এমোনিয়া দ্রব, যথা-প্রয়োজন; পরিস্রুত জল, যথা-প্রয়োজন। প্রথমতঃ দুই ঘণ্টা পর্য্যন্ত কুঁচিলাতে বাষ্প প্রয়োগ করিয়া কুঁচিলাকে কোমল করিবে। পরে

কুঁচিলাকে খণ্ড খণ্ড করিয়া বাষ্পোত্তাপে শুষ্ক করিয়া চূর্ণ করিবে। অনন্তর দুই পাইন্ট্ সুরা এবং ১ পাইণ্ট্ জল মিশ্রিত করিয়া তাহাতে কুঁচিলা চূর্ণ মিলাইয়া ১২ ঘণ্টা পর্য্যন্ত মৃদু সন্তাপ দিবে, পরে ছাঁকিয়া উত্তমরূপে নিঙ্গড়াইয়া লইবে। এই প্রকরণ দুইবার করিবে। তৎপরে সুরা চুয়াইয়া ফেলিলে যে জল অবশিষ্ট থাকিবে তাহাকে গাঢ় করিয়া ১৬ আং করিবে। শীতল হইলে ছাঁকিবে। অপর, সীসশর্করাকে পরিস্রুত জলে দ্রব করিয়া ইহার সহিত ক্রমশঃ মিলাইবে যে পর্য্যন্ত কিঞ্চিন্মাত্র অধঃস্থ হয়। পরে, ছাঁকিবে এবং ১০ আং পরিস্রুত জল দ্বারা ছাঁকনি ধৌত করিয়া লইবে। এই জলকে গাঢ় করিয়া ৮ আং করিবে, শীতল হইলে কিঞ্চিৎ অধিক পরিমাণে এমোনিয়া মিলাইয়া উত্তমরূপে আবর্ত্তন করিয়া রাখিয়া দিবে। ১২ ঘণ্টার পর, যাহা অধঃস্থ হইবে ছাঁকিয়া লইয়া অল্প পরিস্রুত জল দ্বারা ধৌত করিয়া বাষ্পস্বেদন যন্ত্রে শুষ্ক করিবে। অনন্তর শোধিত সুরার সহিত পুনঃ পুনঃ ফুটাইবে যে পর্য্যন্ত ইহার তিক্তাস্বাদ রহিত না হয়। পরে অধিকাংশ সুরা চুয়াইয়া ফেলিলে যাহা অবশিষ্ট থাকে, তাহাকে গাঢ় করিয়া অর্দ্ধ আং পরিমাণ করিয়া রাখিয়া দিবে। পাত্রের অভ্যন্তরে শ্বেতবর্ণ ষ্ট্রিক্নিয়া সংযত হইলে, উপরিস্থ পীতবর্ণ জল (যাহাতে ব্রুসিয়া দ্রবীভূত থাকে) সাবধানে ঢালিয়া পৃথক্ করিয়া রাখিবে। পরে ষ্ট্রিক্নিয়াকে কাগজের ছাঁকনিতে রাখিয়া, ২ অংশ শোধিত সুরা এবং ১ অংশ জল দ্বারা ধৌত করিবে, যতক্ষণ পর্য্যন্ত ধৌত জলে যবক্ষার দ্রাবক দিলে রক্তবর্ণ হয়। অবশেষে ইহাকে ১ আং শোধিত সুরার সহিত ফুটাইয়া দ্রব করিয়া দানা বাঁধিবার নিমিত্ত রাখিয়া দিবে। পূর্ব্বে যে পীতবর্ণ জল পৃথক্ করিয়া রাখা হইয়াছিল তাহা গাঢ় করিলে আরও ষ্ট্রিক্নিয়ার দানা পাওয়া যায়।

স্বরূপ রাসায়নিক তত্ত্ব। চতুষ্প্রদেশ বা অষ্টপ্রদেশ-যুক্ত দানা বিশিষ্ট; বর্ণহীন, অত্যন্ত তিক্ত আস্বাদ; জলেতে অতি অল্প দ্রবণীয়; ২ গ্রেণ্ দ্রব করিতে ১৫ আং জল আবশ্যক হয়, অথচ ঐ জল তিক্ত বোধ হয়। স্ফুটিত জল হইলে, ৬ আং লাগে; স্ফুটিত সুরা, ইথর্ এবং ক্লোরফর্মে দ্রবণীয়। ইহা দ্বারা ঔদ্ভিজ্জ পীতবর্ণ আরক্তিম হয়, অম্ল সহযোগে ইহা লবণ প্রস্তুত করে। ইহার দ্রবে ট্যানিন্ দিলে শ্বেতবর্ণ হইয়া অধঃস্থ হয়। ইহাতে যবক্ষার দ্রাবক দিলে ইহার বর্ণ বিকার হয় না। নির্জ্জল গন্ধক-দ্রাবকে দ্রব করিয়া তাহাতে কিঞ্চিৎ পরক্সাইড্ অব্ ম্যাঙ্গেনিজ বা বাইক্রোমেট্ অব্ পটাশ্ বা ফেরিড্সায়েনাইড্ অব্ পটাশিয়ম্ দিলে অতি সুন্দর নীললোহিত বর্ণ হয়, পরে এই বর্ণ শীঘ্র লোহিত এবং পীত হয়। ফলতঃ এই পরীক্ষাতে উদ্ভবনশীল অক্সিজেন্ই মূল কারণ। বায়ুতে দগ্ধ করিলে সম্পূর্ণ উড়িয়া যায়।

ক্রিয়া। সর্ব্বমতে কুঁচিলার ন্যায়, কিন্তু তদপেক্ষা অনেক প্রবল; এমন কি ১·

গ্রেণ্ সেবন দ্বারা মৃত্যু হইয়াছে। ভেকজাতীয় জন্তু অতি অল্প পরিমাণ ষ্ট্রিক্নিয়া দ্বারা বিষাক্ত হয়; এমন কি, ইহার জলীয় দ্রব শরীরে সংলগ্ন করিলে পেশী সকল আক্ষিপ্ত হইয়া উঠে। এই হেতু ডাং মার্শল্ হল্ ষ্ট্রিক্নিয়ার পরীক্ষার্থ ভেকের শরীরকে অতি শ্রেষ্ঠ উপায় বলেন। কোন দ্রব্যেতে ষ্ট্রিক্নিয়া আছে কি না নির্ণয় করণার্থ ভেকের অঙ্গে সেই দ্রব সংলগ্ন করিলে অল্প ক্ষণের মধ্যে ঐ ভেকের পেশী সকল আক্ষিপ্ত হইয়া উঠে। এই পরীক্ষাকে ফিজিয়লজিকেল্ টেষ্ট্ বা জীবনী পরীক্ষা কহে। কেহ কেহ কহেন যে, ষ্ট্রিক্নিয়ার ক্রিয়া কিউমিউলেটিব্ (সংগ্রাহক) রূপে প্রকাশ পায়; অর্থাৎ অল্প মাত্রায় কিছুদিন সেবন করিতে করিতে ক্রমে সংগৃহীত হইয়া হঠাৎ এককালে অধিক মাত্রার ফল প্রকাশ করে; যাহা হউক ষ্ট্রিক্নিয়া প্রয়োগকালে এ কথা স্মরণ রাখা কর্ত্তব্য। ডাং ফ্লেমিং কহেন যে, বটিকাকারে প্রয়োগ করিলে এইরূপ ক্রিয়া প্রকাশ পাইবার সম্ভাবনা; কিন্তু দ্রবরূপে প্রয়োগ করিলে কোন শঙ্কা নাই। স্থানিক প্রয়োগে ইহা উগ্রতাসাধক।

মাত্রা, $\frac{১}{৩০}$ হইতে $\frac{১}{১২}$ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, লাইকর্ ষ্ট্রিক্নী; ইংরাজী, সোল্যুশন্ অব্ ষ্ট্রিক্নিয়া। ষ্ট্রিক্নিয়া, ৪ গ্রেণ্; জলমিশ্র লবণ দ্রাবক, ৬ মিনিম্; শোধিত সুরা, ২ ড্রাম্; পরিস্রুত জল, ৬ ড্রাম্। লবণ দ্রাবক এবং ৪ ড্রাম্ জল একত্র মিশ্রিত করিয়া তাহাতে ষ্ট্রিক্নিয়া দ্রব করিবে। পরে, সুরা মিলাইয়া অবশিষ্ট জল সংযোগ করিবে। মাত্রা, ৫ মিনিম্—১০ মিনিম্। ইহার প্রতি ড্রামে ॥০ গ্রেণ্ ষ্ট্রিক্নিয়া আছে।

## ব্রুসিয়া।

(Brucia)

(ব্রিটিশ্ ফার্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

এই বীর্য্য চতুষ্প্রদেশবিশিষ্ট দানাযুক্ত; তিক্ত আস্বাদ; কিন্তু ষ্ট্রিক্নিয়ার তুল্য নহে। জলে অল্প অদ্রবণীয়, সুরা, ইথর্ এবং স্থায়ী তৈলে বিলক্ষণ দ্রব হয়। ইহাতে যবক্ষার দ্রাবক দিলে অতি সুন্দর রক্তবর্ণ হয়। সল্ফিউরেটেড্ হাইড্রোজেন্ দ্বারা এই বর্ণ বিচ্যুত হয়।

ক্রিয়া। ষ্ট্রিক্নিয়ার ন্যায়, কিন্তু ম্যাজণ্ডির মতে তদপেক্ষা ১২ গুণ মৃদু। ডাং গ্যারড্ কহেন যে, বিশুদ্ধ ব্রুসিয়া কশেরুকা মজ্জায় কোন ক্রিয়া প্রকাশ করে না। ইহার ক্রিয়া কেবল বলকারক এবং পর্য্যায়নিবারক।

মাত্রা, ॥০ গ্রেণ্ হইতে ৩। ৪ গ্রেণ্ পর্য্যন্ত।

---

পঞ্চম অধ্যায় সমাপ্ত।

# ষষ্ঠ অধ্যায়।

## অবসাদক ঔষধ।

### সেডেটীব্স্।

পূর্ব্বেই কথিত হইয়াছে যে, অবসাদক ঔষধ সকল ৫ প্রকার। ১ম, ব্যাপ্ত অবসাদক, অর্থাৎ যাহাদের ক্রিয়া শরীরের সর্ব্বত্র সমান ভাবে প্রকাশ পায়; যথা, শৈত্য, জল এবং রক্তমোক্ষণ। ২য়, ধামনিক অবসাদক অর্থাৎ যাহাদের ক্রিয়া রক্তসঞ্চালক যন্ত্রের উপর বিশেষরূপে প্রকাশ পায়; যথা, টার্টার্ এমেটিক্, যবক্ষার, ঔদ্ভিজ্জ অম্ল ইত্যাদি। ৩য়, স্নায়বীয় অবসাদক, অর্থাৎ যাহাদের ক্রিয়া স্নায়ুমণ্ডলে বিশেষরূপে প্রকাশ পায়, কিন্তু কোন স্নায়ুমূলকে বিশেষরূপে আশ্রয় করে না; যথা, ডিজিটেলিস্, তাম্রকূট, লোবিলিয়া, একোনাইট্, বিরাট্রিয়া ইত্যাদি। ৪র্থ, মাস্তিষ্ক অবসাদক, অর্থাৎ যাহাদের ক্রিয়া মস্তিষ্কের উপর বিশেষরূপে প্রকাশ পায়; যথা, হাইড্রোসিয়ানিক্ এসিড্, ক্লোরফর্ম্, হেম্লক্, লেট্যুস্, ইত্যাদি। ৫ম, কশেরুকা-মাজ্জের অবসাদক, অর্থাৎ যাহাদের ক্রিয়া কশেরুকা-মজ্জার প্রত্যাবর্ত্ত ক্রিয়ার উপর প্রকাশ পায়; যথা, কালেবার্ বীন্।

---

## ব্যাপ্ত অবসাদক ঔষধ।

### ১ম অবসাদক।

### জল।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| একোয়া। | ওয়াটার্। |
| (Aqua) | (Water) |

সামান্যতঃ যে জল ব্যবহার করা যায় তাহা বিশুদ্ধ নহে। বৃষ্টির জল বিশুদ্ধ বটে এবং কাচ বা তৈজস পাত্রে ধরিলে বিলক্ষণ পরিষ্কার জল পাওয়া যায়। কিন্তু ভূমিতে পড়িলে মৃত্তিকা হইতে বিবিধ লবণ ইহাতে দ্রবীভূত হইয়া ইহার বিশুদ্ধতার হানি করে। এমতে, নির্ঝর, নদী এবং কূপাদির জলে, কার্বনেট্ এবং সল্ফেট্ অব্ লাইম্ এবং ম্যাগ্নিশিয়া প্রভৃতি বিবিধ লবণ মিশ্রিত থাকে। লবণমিশ্রিত অপরিশুদ্ধ জলে সাবান দিলে তাহার কিয়দংশ, জলের চূর্ণ এবং ম্যাগ্নিশিয়া প্রভৃতি সহযোগে সংযত হয়, উত্তমরূপে ফেণিল হয় না; এ নিমিত্ত লবণ সংযুক্ত জলকে ইংরাজীতে হার্ড্ ওয়াটার্ কহে। লবণহীন বিশুদ্ধ জলে সাবান সহজে ফেণিল হয়, এ নিমিত্ত ইহাকে সফ্ট্ ওয়াটার্ কহে।

জল নির্ম্মল করণার্থ বিবিধ উপায় অবলম্বন করা যায়, যথা—১, স্থিতান বা সব্‌সাইডেন্স্, অর্থাৎ কোন পাত্রমধ্যে জলকে স্থির রাখন। ইহাতে বিবিধ দ্রব্য অধঃস্থ হয়। ২, ছাঁকন বা ফিল্‌ট্রেসন্। জল ছাঁকিবার নিমিত্ত শোষক কাগজ, ফেলানেল্ কাপড়, স্পঞ্জ্, বালুকা, ঔদ্ভিজ্জ বা জান্তব অঙ্গার, সৈকতান প্রস্তর ভাণ্ড আদি ব্যবহৃত হয়। ৩, অগ্নিসন্তাপ দ্বারা স্ফুটিত করণ বা এবিউলিসন্; ইহার দ্বারা বিবিধ ঔদ্ভিজ্জ এবং কীটাদি যাহা জলে থাকে, নষ্ট হয় এবং কার্ব্বনিক্ এসিড্ আদি বায়ু নির্গত হইয়া যায়, আর, কার্ব্বনেট্ অব্ লাইম্ থাকিলে অধঃস্থ হয়। ৪, রাসায়নিক ক্রিয়া দ্বারা জল নির্ম্মলকরণ, যথা, জলে ফট্‌কিরি বা নির্ম্মাল্য (ষ্ট্রীক্‌নস্ পোটেটোরম্) প্রয়োগ। ৫, বকযন্ত্র দ্বারা পরিস্রুতকরণ বা ডিষ্টিলেসন্।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। পরিস্রুত জল (ডিষ্টিল্ড্ ওয়াটার্), স্বচ্ছ, নির্ম্মল, তরল, বর্ণহীন এবং গন্ধাস্বাদরহিত। ইহার ঘন ইঞ্চের ভার ২৫২·৪৫৮, বায়ু অপেক্ষা ৮১৫ গুণ ভারী; সমুদায় ঘন এবং তরল দ্রব্যের আপেক্ষিক ভারের মূলসংখ্যা, অতএব ইহার আপেক্ষিক ভার ১। ২১২ তাপাংশে স্ফুটিত হইয়া বাষ্পরূপ প্রাপ্ত হয়; ৩২ তাপাংশে সংযত হইয়া বরফ হয় এবং তৎকালে ইহার কলেবর বৃদ্ধি হয়। সমক্ষারাম্ল; সল্‌ফিউরেটেড্ হাইড্রোজেন, অক্‌জেলেট্ অব্ এমোনিয়া, ক্লোরাইড্ অব্ বেরিয়ম্ এবং নাইট্রেট্ অব্ সিল্‌ভার্ সংযোগ করিলে ইহার বর্ণের বৈলক্ষণ্য জন্মে না। রাসায়নিক উপাদান, হাইড্রোজেন্ ১ অংশ এবং অক্সিজেন্ ১ অংশ।

ক্রিয়া। জল দ্বারা শরীরের রক্ত ও রসাদির তারল্য এবং ঘন নির্ম্মিতির কোমলত্ব এবং নমনশীলত্ব সম্পাদিত হয়। পরিমাণাধিক্য হইলে রক্তরসাদি অত্যন্ত পাতলা হয় এবং ঘন নির্ম্মিতির বিধানিক পরমাণুর মধ্যে জল প্রবেশ করিয়া তাহাদের নৈকট্যের হ্রাস করে,সুতরাং তাহারা স্ফীত ও শিথিল হয় এবং তন্নিবন্ধন তাহাদের ক্রিয়ার ক্ষীণতা জন্মে এবং সমুদায় শরীর দুর্ব্বল ও অবসাদিত হয়।

জলের যথার্থ অবসাদন শক্তি বিচার করিতে হইলে উষ্ণ বা শীতল জল গ্রাহ্য নহে; কারণ, তাহাতে কেবল উত্তাপের এবং শৈত্যের উত্তেজন এবং অবসাদন ক্রিয়া প্রকাশ পায়; অতএব শরীরের তাপ পরিমাণে তপ্ত জল, অর্থাৎ যাহা স্পর্শ করিলে শীতোষ্ণ বোধ না হয়, তাহাই গ্রহণ করিবে। এইরূপ সমশীতোষ্ণ জল, শরীরে যেরূপেই প্রয়োজিত হউক, অর্থাৎ, ইহার বাহ্য বা আভ্যন্তরিক প্রয়োগ অথবা স্থানিক বা ব্যাপ্ত প্রয়োগ করা হউক, সর্ব্বমতেই অবসাদন ক্রিয়া প্রকাশ করে। প্রয়োগ বিশেষে এই ক্রিয়া স্থানিক বা ব্যাপক রূপে প্রকাশ পায়।

আময়িক প্রয়োগ। বিবিধ বাহ্য প্রদাহে, সেচন, স্নান, ধারা এবং পুল্‌টিসাদি রূপে সমশীতোষ্ণ জল প্রয়োজ্য। এরিসিপেলাস্ এবং এরিথিমা রোগে সমশীতোষ্ণ জলে স্নান প্রয়োগ করিলে জ্বালা এবং উগ্রতা নিবারণ হয়। অপর, ব্রণ,

বিস্ফোটক, নালি প্রভৃতি রোগে পুল্‌টিস্‌রূপে প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়। রোগের প্রথমাবস্থায় প্রদাহ দমন করে; পূয হইবার উপক্রম হইলে শীঘ্র পরিণতাবস্থা প্রাপ্ত করায়। বিবিধ ক্ষত রোগে সমশীতোষ্ণ জলের ধারা বা বস্ত্রখণ্ড ভিজাইয়া (ওয়াটার্‌ড্রেসিং) প্রয়োগ করিলে আশু প্রতিকার লাভ হয়। এই প্রক্রিয়ার দ্বারা পচাক্ষত, ফ্যাজেডেনিক্‌ ক্ষত এবং উগ্র ক্ষতাদি শীঘ্র আরোগ্যোন্মুখ করা যায়।

বিবিধ আভ্যন্তরিক প্রদাহে স্বেদ বা পুল্‌টিস্‌ বা স্নানরূপে প্রয়োগ করিলে বিশেষ উপকার হয়। নিউমোনিয়া রোগে ডাং চেম্বর্শ্‌ কহেন যে, অল্পোষ্ণ পুল্‌টিস্‌ দ্বারা অসাধারণ উপকার হয়; পুল্‌টিস্‌ দ্বারা সমুদায় বক্ষোদেশ বেষ্টন করিয়া রাখিবে, এক মূহুর্ত্তের নিমিত্তও রহিত করিবে না; পুল্‌টিস্‌ পুনঃপুনঃ বদলাইবে, কিন্তু নূতন পুল্‌টিস্‌ প্রস্তুত না করিয়া পূর্ব্ব পুল্‌টিস্‌ উঠাইবে না। অপর, উদরগহ্বরস্থ বিবিধ যান্ত্রিকপ্রদাহে, যথা, পাকাশয়প্রদাহ, অন্ত্রপ্রদাহ, যকৃৎপ্রদাহ, অতিসার, মূত্রগ্রন্থিপ্রদাহ, জরায়ুপ্রদাহ ইত্যাদিতে পুনঃপুনঃ বিস্তীর্ণ পুল্‌টিস্‌ প্রয়োগ এবং অল্পোষ্ণ জলে স্নান দ্বারা বিলক্ষণ উপকার হয়। অপর, মূত্রাশয় এবং লিঙ্গনালাদি প্রদাহে যথেষ্ট পরিমাণে জলপান করিলে প্রস্রাবের তারল্য সম্পাদিত হইয়া উপকার করে।

অপর, বিবিধ আক্ষেপজনক রোগে অল্পোষ্ণ জলে স্নান (টেপিড্‌ বাথ্‌) ব্যবস্থা করিলে স্থানিক এবং ব্যাপ্ত শৈথিল্য সম্পাদন করিয়া উপকার করে। এই রূপে শূলবেদনা, অন্ত্রাক্ষেপ, আবদ্ধ-অন্ত্রবৃদ্ধি, পাকাশয়, পিত্তপ্রণালী এবং মূত্র-প্রণালী আদির আক্ষেপ, এবং কন্‌বল্‌সন্স্‌ রোগে উপকার করে।

ফার্‌মাকোপিয়া মতে একোয়া, ফাণ্ট্‌, কাথ, লাইকর্‌, মণ্ড, মিশ্র, সার, পাক প্রভৃতি প্রয়োগরূপ প্রস্তুত করিতে পরিস্রুত জল ব্যবহৃত হয়।

---

## ২য় অবসাদক।

## রক্তমোক্ষণ।

## ব্লড্‌-লেটিং।

## (Blood-Letting)

রক্তমোক্ষণ বা ব্লড্‌লেটিং দুই প্রকার। ১, ব্যাপ্ত বা জেনেরেল্‌; ২, স্থানিক বা লোকেল্‌। ব্যাপ্ত রক্তমোক্ষণ দুই প্রকারে সম্পাদিত হয়। প্রথম, অস্ত্র দ্বারা কোন শিরাভেদ করিয়া রক্ত নির্গতকরণ; ইহাকে বিনিসেক্সন্‌ বা শিরাচ্ছেদন কহে। দ্বিতীয়, অস্ত্র দ্বারা কোন ধমনী ভেদ করিয়া রক্ত নির্গতকরণ; ইহাকে আর্টিরিয়টমি বা ধমনীচ্ছেদন কহে; স্থানিক রক্তমোক্ষণও দুই প্রকারে সম্পাদিত হয়, জলৌকা সংযোজন বা লীচিং; আর রক্তশোষণ বা কপিং।

রক্তমোক্ষণের ফল। শরীর হইতে রক্ত নির্গত করিলে ধমনীর পুষ্টি ও বেগ লাঘব হয় এবং শরীর পাণ্ডুবর্ণ এবং শীতল হয়। ক্রমশঃ ধমনী এরূপ ক্ষীণ হইয়া পড়ে যে, প্রায় লোপ হয়; এবং তৎসহকারে শ্বাসগতিও মন্দ হয়। শরীরের শীতলতা এবং পাণ্ডুতা বৃদ্ধি পায়; গ্লানি, অস্থিরতা, বিবমিষা, দৌর্ব্বল্য, মানসিক বিশৃঙ্খলতা, শিরোঘূর্ণন, ক্রতাক্ষেপ এবং মূর্চ্ছা উপস্থিত হয়। এতদপেক্ষা অধিক হইলে মৃত্যু হয়।

অধিক পরিমাণে অথবা বারংবার রক্তমোক্ষণ করিলে রক্তের পরিমাণের লাঘব হয়, তাহাতে শিরা ও ধমনীগণের পূর্ণতার হ্রাস হয়, সুতরাং রক্তসঞ্চালনের ব্যাঘাত জন্মে। কিন্তু রক্তের পরিমাণের হ্রাস হইলেই, শোষণ ক্রিয়া বৃদ্ধি পাইয়া শরীরে সর্ব্বত্র হইতে জল শোষণ করতঃ শীঘ্রই রক্ত প্রণালীগণের পূর্ণত্ব সংস্থাপন করে। ইহাতে রক্তের জলীয়াংশ মাত্র বৃদ্ধি হয়, সারাংশ অল্পই থাকে। আন্দ্রাল্ এ বিষয়ে বিশেষরূপ তদন্ত করিয়াছেন, তাহার ফল নিম্নলিখিত কোষ্ঠকে প্রকাশ করা যাইতেছে।

| ২৩ বর্ষ বয়স্ক সবল যুবার রক্তের স্বাভাবিক উপাদান | | প্রথমবার রক্তমোক্ষণের পর | দ্বিতীয়বার রক্তমোক্ষণের পর | তৃতীয়বার রক্তমোক্ষণের পর |
|---|---|---|---|---|
| জল ... ... | ৭৮০.১ | ৭৯২.৯০ | ৭৩৪.০৫ | ৮৫৩.৪৬ |
| রক্তকণিকা ও ফাইব্রিণ্ ... | ১৩৯.১৩ | ১২৭.০৩ | ৮৭.৫১ | ৭৬.১৯ |
| অণ্ডলাল ও লবণাদি ... | ৮০.৬৬ | ৭৯.৩৭ | ৭৯.৩৭ | ৭০.৩৫ |

অপর, রক্ত অসার হওয়া প্রযুক্ত শারীর ক্রিয়া সকল বিশৃঙ্খলরূপে সম্পাদিত হয়, কারণ, সকল ক্রিয়াই রক্তের পরিমাণ এবং সারত্বের উপর নির্ভর করে। হৃৎপিণ্ড এবং ধমনীর গতির ক্রতত্ব ও বৈষম্য, ঘনশ্বাস, শিরঃপীড়া, স্নায়ুশূল, অনিদ্রা, অস্থিরতা, ক্রতাক্ষেপ ও প্রলাপাদি উপস্থিত হয়। কিন্তু যদি শারীর এবং মানসিক ক্রিয়া সকল অতি স্থিরভাবে রাখা যায়, কোনমতে উত্ত্যক্ত না হয়, কেবল মাত্র জীবন ধারণের প্রয়োজন মত প্রকাশ পায়, তাহা হইলে উপর্য্যুক্ত লক্ষণ সকল প্রকাশ পায় না।

রক্তমোক্ষণের উদ্দেশ্য। হৃৎস্পন্দন ক্ষীণকরণ; রক্তের পরিমাণের লাঘব করণ; রক্তের সারাংশের হ্রাস করণ; রক্তমোক্ষণের স্থানাভিমুখে বেগ আনয়ন; শোষণ ক্রিয়া বর্দ্ধন; আক্ষেপ নিবারণ।

রক্তমোক্ষণ দ্বারা কি কি ব্যাঘাত উপস্থিত হইতে পারে। মূর্চ্ছা; নীরক্তাবস্থা;

হৃৎপিণ্ডাময়; রক্তস্রাব-প্রবণতা; রোগ-প্রবণতা; মলদ্বারের রক্ত সংযমন (পলিপস্) ইত্যাদি।

ব্যাপ্ত রক্তমোক্ষণের নিয়ম। ১। সামান্যতঃ কফোনির সম্মুখস্থ শিরাভেদ করিয়া রক্তমোক্ষণ করিবে। শৈশবাবস্থায় মস্তিষ্ক রোগে, ব্যাপ্ত রক্তমোক্ষণ প্রয়োজন হইলে যুগুলার্ ভেইন্ নামক কণ্ঠদেশস্থ শিরা ভেদ করিবে, এবং বৃদ্ধাবস্থায় টেম্প্‌রেল আর্টরী নামক ধমনী হইতে রক্তমোক্ষণ করিবে। সংন্যাস রোগে পায়ের শিরা হইতে রক্তমোক্ষণ করিলে বিশেষ উপকার হয়।

২। স্প্যাজম্ অব্ দি গ্লটিস্, অর্থাৎ কণ্ঠনালের দ্বারস্থ পেশীর আক্ষেপ আদি যে সকল রোগে রক্তমোক্ষণের অবসাদন ক্রিয়া মাত্র আবশ্যক, অধিক রক্ত নির্গত করণ উদ্দেশ্য নহে, এমন স্থলে রোগীকে বসাইয়া শিরা কিঞ্চিৎ বিস্তীর্ণরূপে ভেদ করিয়া রক্তমোক্ষণ করিবে। ইহাতে অল্প রক্ত ব্যয়ে অধিক অবসাদন হয়। আর, যে সকল রোগে অধিক রক্ত নির্গত করা আবশ্যক, তাহাতে রোগীকে শয়ন করাইয়া শিরাতে ক্ষুদ্র ছিদ্র করিয়া রক্তমোক্ষণ করিবে।

৩। রক্তমোক্ষণের পরিমাণের নিয়ম এই যে, নাড়ীর কাঠিন্য দূর হইয়া কোমল হইলেই আর রক্ত নির্গত করিবে না। অন্য কোন পরিমাণ অনাবশ্যক।

৪। কথিত আছে যে, প্রদাহ রোগে রক্তমোক্ষণ করিলে, ঐ রক্ত সংযত হইবার পর, রক্তপিণ্ডের উপরিভাগ শ্বেতবর্ণ এবং নত হয়; ইহা প্রদাহের চিহ্ন; অতএব, যে পর্য্যন্ত রক্তের এই ভাব থাকিবে সে পর্য্যন্ত রক্ত নির্গত করিবে; এ কথা নিতান্ত অমূলক; কারণ অন্যান্য বিবিধ হেতু বশতঃ রক্তের এই ভাব হইয়া থাকে, অতএব এ কথার উপর কোন মতেই নির্ভর করিবে না; রক্তপিণ্ডের এই ভাবকে বফড্ এণ্ড্ কপ্‌ড্ ভাব কহে।

৫। পুরাতন রোগে রক্তমোক্ষণ প্রয়োজন হইলে ব্যাপ্ত রক্তমোক্ষণ অবিধেয়; স্থানিক রক্তমোক্ষণ করিবে।

৬। প্রদাহের আশঙ্কা করিয়া রক্তমোক্ষণ করিবে না। প্রদাহ উপস্থিত হইলে যাহা উচিত বোধ হয়, করিবে।

৭। অতিবৃদ্ধ, দুর্ব্বল, শিশু, জনাকীর্ণ নগরবাসী, যক্ষ্মা এবং স্ক্রফিউলা প্রভৃতি রোগগ্রস্ত, অতি স্থূলকায় ব্যক্তি, হৃৎপিণ্ডের রোগগ্রস্ত, বায়ু রোগগ্রস্ত, সুরাপায়ী, ঋতুমতী স্ত্রী, উষ্ণদেশ বাসী, এ সকলকে নিতান্ত প্রয়োজন ব্যতীত ব্যাপ্ত রক্তমোক্ষণ ব্যবস্থা করিবে না; স্থানিক রক্তমোক্ষণ দ্বারাই কার্য্য সাধন করিবে; কারণ, ইহাদের রক্তমোক্ষণ সহ্য হয় না।

৮। মূর্চ্ছাবস্থা প্রাপ্তি পর্য্যন্ত রক্তমোক্ষণ করা কোন অবস্থাতেই বিধেয় নহে।

৯। পুনঃপুনঃ রক্তমোক্ষণ নিতান্ত অবিধেয়; কারণ, তাহাতে নীরক্তাবস্থা, স্নায়বীয় দৌর্ব্বল্য এবং হৃৎপিণ্ডের রোগাদি জন্মে।

১০। শ্লৈষ্মিক ঝিল্লির প্রদাহ অপেক্ষা, স্নৈহিক ঝিল্লির প্রদাহে রক্তমোক্ষণ অধিক সহ্য হয়।

স্থানিক রক্তমোক্ষণ দুই প্রকারে সম্পাদিত হয়। ১, জলৌকা সংযোজন; ২ রক্তশোষণ।

১। জলৌকা; ল্যাটিন্, হিরিউডো; ইংরাজী, লীচ্। ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে দুই প্রকার জলৌকা বর্ণিত হইয়াছে। ১, স্যাঙ্গুইসিউগা মেডিসিনেলিস্; ইংরাজী, স্পেকেল্ড্ লীচ্; চিত্র জলৌকা। ২, স্যাঙ্গুইসিউগা অফিসিনেলিস্; ইংরাজী, গ্রীন্‌লীচ্; হরিৎ জলৌকা।

স্বরূপ। ২।৩ ইঞ্চ দীর্ঘ; মধ্য স্থূল; ঈষৎ ন্যুব্জ; অনুপ্রস্থ ভাবে কুঞ্চিত; কৃষ্ণ হরিৎবর্ণ; দীর্ঘভাবে ৬ টি অনুজ্জ্বল লোহিতবর্ণ রেখাযুক্ত। প্রথম প্রকার জলৌকার উদর প্রদেশ, ঈষৎ পীত এবং ক্ষুদ্র ক্ষুদ্র কৃষ্ণবর্ণ চিহ্নযুক্ত; দ্বিতীয় প্রকার জলৌকার উদর হরিৎবর্ণ, কিন্তু তাহাতে কোন চিহ্ন নাই।

সকল প্রকার জলৌকা সমান রক্ত টানে না। চিত্রজলৌকা, ১।২ ড্রাম্ রক্ত শোষণ করে। দেশীয় জলৌকা এতদপেক্ষা কিঞ্চিৎ অধিক টানে, সামান্যতঃ ১।২ ড্রাম্ রক্ত শোষণ করে। হঙ্গেরি দেশস্থ জলৌকা আরও কিঞ্চিৎ অধিক টানে।

যে স্থানে জলৌকা সংলগ্ন করিতে হইবে সে স্থান উত্তমরূপে ধৌত করিয়া মুছিয়া লইবে; আর জলৌকার দেহ শুষ্ক বস্ত্রদ্বারা বেষ্টিত করিবে। যদি সহজে না ধরে, তবে সেই স্থানে কিঞ্চিৎ দুগ্ধ বা নবনীত লাগাইয়া দিবে; যদি তাহাতেও না ধরে, তবে কিঞ্চিৎ রক্ত লাগাইয়া দিবে, রক্তের গন্ধ পাইলেই ধরিবে। স্মরণ রাখা কর্ত্তব্য যে, গন্ধক বা সির্কা বা তাম্রকূটের গন্ধ পাইলে জলৌকা ধরে না।

কোন বিশেষ নির্দ্দিষ্ট স্থলে জলৌকা সংযোজন করিতে হইলে, শোষক কাগজ বা বাঙ্গালা কাগজে ছিদ্র করিয়া, ছিদ্র সঙ্কল্পিতস্থানের উপর দিয়া কাগজ বসাইবে; পরে ঐ কাগজের উপর জলৌকা ছাড়িয়া, উপরে একটি গেলাস বা বাটি ঢাকিয়া দিবে; অমসৃণ কাগজের উপর কষ্ট বোধ হওয়াতে জলৌকা ইতস্ততঃ ফিরিতে থাকে এবং ঐ ছিদ্র প্রাপ্ত হইলেই তৎক্ষণাৎ ধরে। তৎপরে কাগজখানি আর্দ্র করিয়া ছাড়াইয়া লইবে।

অধিক সংখ্যক জলৌকা একস্থানে লাগাইতে হইলে সেই স্থান পরিষ্কার করিয়া মুছিয়া তাহার উপর জলৌকা গুলি ছাড়িয়া একটি গেলাস ঢাকিয়া দিবে; জলৌকা সকল উহারই মধ্যে ইচ্ছামত স্থানে ধরিবে।

গলমধ্যে, মলদ্বারে, জরায়ুস্কন্ধে, উপযুক্ত যন্ত্রভিন্ন জলৌকা লাগাইবে না; কারণ,

এসকল স্থলে কখন কখন জলৌকা আয়ত্তের অতীত হইয়া পড়িতে পারে। যদি এরূপ ঘটনা হঠাৎ উপস্থিত হয়, তবে লবণমিশ্রিত জল প্রয়োজন মত পান করাইবে বা পিচকারি দ্বারা প্রয়োগ করিবে। অপর, জরায়ুস্কন্ধে জলৌকা সংলগ্ন করিবার পূর্ব্বে কিঞ্চিৎ তুলা বা স্পঞ্জ দ্বারা জরায়ুর মুখ রুদ্ধ করিবে; কারণ, জরায়ুর মুখ মধ্যে জলৌকা লাগিলে অত্যন্ত যাতনা হয়।

যে জলৌকা একবার ব্যবহৃত হইয়াছে তাহার পুনর্ব্যবহার করিবে না; কারণ, পূর্ব্বে কি রোগে ব্যবহৃত হইয়াছিল তাহার নিশ্চয় নাই। ঐরূপ জলৌকা প্রয়োগ দ্বারা উপদংশ, সূতিকা জ্বর প্রভৃতি রোগ হওয়া অসম্ভব নহে।

শৈশবাবস্থায় জলৌকা সংযোজনের প্রয়োজন হইলে এমত স্থলে লাগাইবে যে, যেন জলৌকা পড়িবার পর রক্তরোধ না হইলে, চাপ দিতে পারা যায়। অপর, বৈকালে বা সন্ধ্যার পর শিশুদিগের শরীরে, নিতান্ত প্রয়োজন ব্যতীত জলৌকা প্রয়োগ করিবে না, কারণ, রাত্রে সকলে নিদ্রিত হইবার পর যদি রক্তস্রাব হয়, তবে ভয়ানক দুর্ঘটনা ঘটিতে পারে। অপর, শৈশবাবস্থায় অল্প রক্তপাত হইলে অপেক্ষাকৃত অধিক অবসাদন হয়; এবং শিশুদিগের চর্ম্ম অতি সূক্ষ্ম এবং চর্ম্মের নিম্নস্থ বিধানে অধিক রক্ত সঞ্চলিত হয়, এতন্নিবন্ধন জলৌকা দ্বারা অপেক্ষাকৃত অধিক রক্ত শোষিত হয়। এক বৎসর বয়স্ক শিশুর পক্ষে তরুণ প্রদাহ রোগে, তিনটি জলৌকা দ্বারা যথেষ্ট রক্তমোক্ষণ হয়।

স্ত্রীলোকের গণ্ড, চিবুক, কপালাদি সর্ব্বদা দৃশ্যমান স্থানে জলৌকা প্রয়োগ অবিধেয়; কারণ, জলৌকা ক্ষতের চিহ্ন দ্বারা ঐ সকল স্থানের শোভার হানি হয়।

অপর, যোনি মধ্যে, লিঙ্গে, গুহ্য মধ্যে এবং স্তনে জলৌকা প্রয়োগ করিবে না; কারণ, তাহাতে অত্যন্ত ক্লেশ হয়, এবং প্রদাহ, এরিসিপেলাস্, স্থানিক পচনাদি উপস্থিত হইবার আশঙ্কা থাকে। প্রয়োজন হইলে নিকটস্থ চতুর্দ্দিকে লাগাইলে উদ্দেশ্য সাধিত হইতে পারে।

চক্ষুরোগে অক্ষিপুটের উপর জলৌকা লাগাইবে না; কারণ, অক্ষিপুট তাহাতে ফুলিয়া উঠে এবং এরিসিপেলাস্ হইবার আশঙ্কা থাকে। কপালে বা কর্ণপশ্চাতে লাগাইবে। অক্ষিপুটের অভ্যন্তর প্রদেশে জলৌকা প্রয়োগ নিতান্ত অবিধেয়, কারণ, তাহাতে কোন উপকার নাই, কেবল প্রদাহ এবং উগ্রতা বৃদ্ধি হয়।

স্থানিক-প্রদাহে প্রদাহিত স্থলে জলৌকা প্রয়োগ করিবে না; তাহার সন্নিকটস্থ স্থানে লাগাইবে।

অস্থিভগ্ন হইলে ভগ্নাস্থির উপর জলৌকা সংযোজন করিবে না।

কোন প্রকার অর্ব্বুদের উপর জলৌকা লাগাইবে না; কি জানি, যদি ক্যান্সর্ হয়, তাহা হইলে জলৌকা দংশিত স্থান হইতে ক্ষত উদ্ভব হইতে পারে।

অধিক স্নায়ুযুক্ত স্থানে (যথা, প্রগণ্ড, প্রকোষ্ঠ এবং উর্বাদির অভ্যন্তর প্রদেশে) জলৌকা সংলগ্ন করিবে না।

সামান্যতঃ ১৫। ২০ মিনিট্ পরেই জলৌকা ছাড়ে। যদি শীঘ্র ছাড়াইবার প্রয়োজন হয়, তবে জলৌকা-গাত্রে কিঞ্চিৎ লবণ বা নির্কা দিলে, অথবা একটি পলাণ্ডু কাটিয়া তাহার মুখের নিকট ধরিলে তৎক্ষণাৎ ছাড়িয়া দেয়। বলপূর্ব্বক জলৌকা ছাড়াইবে না।

জলৌকা পড়িয়া গেলে যদি আরও রক্ত নির্গত করা আবশ্যক হয়, তবে উষ্ণ জলের স্বেদ দিবে, অথবা শোষক বাটি বসাইবে। নচেৎ ঐ স্থান মুছিয়া কিঞ্চিৎ তুলা টিপিয়া দিলে রক্ত রোধ হয়। যদি, সহজে রক্ত রোধ না হয়, তবে নিম্নলিখিত ঔষধ সকল প্রয়োগ করিবে। আরবি গঁদ চূর্ণ, ফট্কিরি, ট্যানিন্, নাইট্রেট্ অব্ সিল্ফর্, তুঁতিয়া, লাইকর্ বা টিংচ্যুরা ফেরি পর্ক্লোরিডাই, ক্রিয়োজোট্, কলো-ডিয়ন্, ম্যাটিকো, টার্পিন্ তৈল, বরফ ইত্যাদি।

পরিষ্কার জলমধ্যে জলৌকা রাখিবে এবং তাহাতে কয়েক খণ্ড অঙ্গার ফেলিয়া রাখিবে ; আর ঐ জল সপ্তাহে দুইবার বা একবার ফেলিয়া নূতন জল দিবে।

২। রক্ত-শোষণ বা কপিং। ইহা সহজেই সম্পাদিত হয়। একটী কাচনির্ম্মিত বাটির মধ্যে তুলি দ্বারা কিঞ্চিৎ সুরা মাখাইয়া প্রজ্জ্বলিত অগ্নি দ্বারা ঐ বাটিমধ্যস্থ সুরা জ্বালাইবে ; প্রজ্জ্বলিত হইলে যথাস্থানে বাটি বসাইবে। ইহাতে ঐ স্থানের চর্ম্ম বাটির মধ্যে বলপূর্ব্বক আকৃষ্ট হয়। রক্ত শোষণ দুই প্রকার ; প্রথম, এই যে, নির্দ্দিষ্ট স্থানকে স্ক্যারিফিকেটর্ নামক অস্ত্র দ্বারা চিরিয়া তদুপরি বাটি বসাইবে, ইহাতে রক্ত নির্গত হয়। ইহাকে ওয়েট্ কপিং কহে। দ্বিতীয় এই যে, চর্ম্ম না চিরিয়া শুদ্ধ বাটি বসাইবে। ইহাতে রক্ত নির্গত হয় না, কিন্তু প্রয়োজিত স্থানে রক্ত সংগ্রহ হয়। ইহাকে ড্রাই কপিং কহে।

শীঘ্র রক্ত নির্গত করিতে হইলে, নিষ্কাশিত রক্তের পরিমাণ নির্ণয় আবশ্যক হইলে এবং দোহন ও প্রত্যুগ্রতা সাধন উভয় ক্রিয়া এককালে সম্পন্ন করিতে হইলে জলৌকা অপেক্ষা রক্তশোষণ শ্রেষ্ঠ।

ব্যাপ্ত রক্তমোক্ষণের আময়িক প্রয়োগ। প্রদাহ রোগেই রক্তমোক্ষণ বিশেষ রূপে ব্যবহৃত হয়। কতিপয় বৎসর মাত্র অতীত হইল, ইউরোপীয় চিকিৎসকেরা প্রদাহের নাম শুনিবামাত্র, রোগের বা রোগীর অবস্থা বিশেষরূপে বিবেচনা না করিয়া, শিরাভেদ করিয়া যথেষ্ট পরিমাণে রক্তমোক্ষণ করিতেন। কিন্তু ইদানীং এরূপ চিকিৎসা পরিত্যক্ত হইয়াছে ; কারণ, দেখা গিয়াছে, রোগের অবস্থা এবং দেশ, কাল ও পাত্র বিচার না করিয়া রক্তমোক্ষণ করিলে উপকার না হইয়া বরঞ্চ অপকার হয়। অনুবীক্ষণ যন্ত্রদ্বারা স্থিরীকৃত হইয়াছে যে, প্রদাহ রোগ, আরম্ভাবধি

আনুপূর্ব্বিক অবস্থা চতুষ্টয় প্রাপ্ত হয়। প্রথমাবস্থায়, প্রদাহিত স্থানের শিরা, ধমনী এবং কৈশিক রক্তপ্রণালী সকলের পরিধি কুঞ্চিত হয়, তন্নিবন্ধন ঐ স্থানে অতি দ্রুতবেগে রক্ত সঞ্চালিত হইতে থাকে। দ্বিতীয় অবস্থায়, ঐ শিরা ও ধমন্যাদি শিথিল হয় এবং উহাদের পরিধি বৃদ্ধি হয়; তন্নিবন্ধন প্রদাহিত স্থানে অধিক পরিমাণে রক্ত সমাগত হয়, কিন্তু রক্তের সঞ্চলন গতি মন্দ হয়। তৃতীয় অবস্থায় রক্ত সঞ্চালনের গতি এরূপ হয় যে, প্রতিবার হৃৎস্পন্দনের বেগে রক্ত কিঞ্চিন্মাত্র অগ্রসর হয়, আবার পশ্চাতে আইসে। চতুর্থ অবস্থায় এককালে সকল গতি রোধ হয়; শিরা ধমন্যাদির গাত্র হইতে রক্তরস নিঃসৃত হয়, এবং স্থানে স্থানে ইহাদের গাত্র বিদীর্ণ হইয়া রক্ত নির্গত হয়। প্রদাহের এই চরমাবস্থা। অতঃপর নিঃসৃত রস ও রক্তাদি শোষিত হইয়া যায়, অথবা পূবরূপে নির্গত হইয়া যায়, অথবা, এটিসন্ বা সিকাট্রিজেসন্ রূপ প্রাপ্ত হয়, অথবা কোন শারীর বিধান রূপ প্রাপ্ত না হইয়া নষ্ট হয় এবং এই বিনাশ দ্বারা অল্‌সারেসন্ অর্থাৎ ক্ষত, বা স্লফিং অর্থাৎ পচন উৎপন্ন হয়।

প্রদাহের এই অবস্থাচতুষ্টয় পর্য্যালোচনা করিলে সহজ বুদ্ধিতেই উপলব্ধ হইবে, যে, প্রথম ও দ্বিতীয় অবস্থায়, অর্থাৎ যখন রক্তস্রোতের গতির রোধ হয় নাই, তখন রক্তমোক্ষণ করিলে উপকার হইতে পারে। কিন্তু পরিণত অবস্থায় যখন রক্তস্রোত রোধ হইয়াছে, তখন রক্তমোক্ষণের কি ফল? শরীরে সমুদায় রক্ত নির্গত করিলে প্রদাহিত স্থানের রক্তকণিকা মাত্রেরও স্থিতি বিচ্যুতি হইবার নহে। রক্তমোক্ষণ দ্বারা জীবনী শক্তি ক্ষীণ করিলে দেহ প্রকৃতির যে নিরাময়িক চেষ্টা তাহা হানি করা মাত্র হয়। অতএব এককালে প্রদাহ দমন হইবে এমত উদ্দেশে রক্তমোক্ষণ করা নিতান্ত যুক্তিবিরুদ্ধ এবং অবিধেয়। প্রদাহিত স্থানের সমুদায় অংশ এককালে পরিণত অবস্থা প্রাপ্ত হয় না; কোন কোন স্থানে প্রথমাবস্থায় থাকে; রক্তমোক্ষণ দ্বারা এই সকল স্থানে কিঞ্চিৎ উপকার হইতে পারে, কিন্তু তাহা স্থানিক রক্তমোক্ষণ দ্বারা সম্পাদিত হইতে পারে। আমাদের এ প্রদেশে প্রদাহের চিকিৎসার্থ ব্যাপ্ত রক্তমোক্ষণ, প্রয়োজন হয় না; স্থানিক রক্তমোক্ষণ, প্রত্যুগ্রতা সাধন এবং স্রাবণ ক্রিয়া বর্দ্ধন দ্বারা প্রতিকার হইতে পারে।

সবল ব্যক্তির তরুণ প্রদাহে, বিশেষতঃ বিস্তীর্ণ স্নৈহিক বা শ্লৈষ্মিক ঝিল্লির প্রদাহে, ব্যাপ্ত রক্তমোক্ষণ করিতে অনেক সুচিকিৎসক আদেশ করেন। এ বিষয়ে ডাং মর্ক্‌হ্যাম্ বিশেষ তদন্ত করিয়াছেন। ১৮৬৪ খ্রীষ্টাব্দের গলষ্টোনিয়ান্ লেক্‌চরে তিনি কহিয়াছেন যে, রক্তমোক্ষণ দ্বারা প্রদাহ নিবারণ হয় না; কিন্তু কোন কোন প্রদাহজনিত কয়েক লক্ষণের উপশম হয়। যথা, প্রদাহ বশতঃ অথবা অপ্রাদাহিক রোগ বশতঃ হৃৎপিণ্ডের বা ফুস্‌ফুসের ক্রিয়ার বাধকতা। অতএব যে সকল প্রদাহে

যা অপ্রাদাহিক রোগে এই লক্ষণ প্রকাশ পায়, তাহাতে রক্তমোক্ষণ দ্বারা উক্ত লক্ষণ সাম্য হইয়া উপকার হয়। অপিচ, তিনি আরও কহেন যে, স্থানিক প্রদাহে ব্যাপ্ত রক্তমোক্ষণ করিলে সমুদায় শরীর অবসাদন প্রাপ্ত হয় কিন্তু স্থানিক প্রদাহের কোন বিশেষ উপকার দর্শে না। স্থানিক রক্তমোক্ষণ করিলে সাক্ষাৎ সম্বন্ধে আশু উপকার দর্শে। আভ্যন্তরিক প্রদাহের মধ্যে যে সকল স্থানের কৈশিক নাড়ীর সহিত বাহ্য প্রদেশস্থ কৈশিক নাড়ীর সাক্ষাৎ সংযোগ আছে, সেই সকল স্থানের প্রদাহে প্রদাহিত স্থানের বাহ্য প্রদেশে জলৌকাদি দ্বারা স্থানিক রক্তমোক্ষণ দ্বারা বাহ্য প্রদাহের তুল্য উপকার হয়, যথা, অন্ত্রাবরণ প্রদাহ, ফুস্ফুসাবরণ প্রদাহ ইত্যাদি। কিন্তু যে সকল স্থানের কৈশিক নাড়ীর সহিত বাহ্য প্রদেশস্থ কৈশিক নাড়ীর এরূপ সংযোজন নাই; তথায় স্থানিক রক্তমোক্ষণেও এরূপ উপকার দর্শায় না।

হৃৎপিণ্ডাবরণ প্রদাহে (পেরিকার্ডাইটিস্) রক্তমোক্ষণ বিষয়ে, ডাং ওয়াট্সন্ এই সদুপদেশ দেন। তিনি কহেন যে, যে পর্য্যন্ত ঘর্ষণধ্বনি প্রকাশ কর্ণগোচর না হয়, রক্তমোক্ষণ দ্বারা উপকার সম্ভব। কিন্তু ঘর্ষণধ্বনি প্রকাশ পাইলে ইহা দ্বারা কোন উপকার সম্ভব নহে; কারণ, তখন রক্তরসাদি নিঃসৃত হইয়া ঘনীভূত হইয়াছে, রক্তমোক্ষণ দ্বারা তাহার আর কি হইতে পারে?

ফুস্ফুস্ প্রদাহ (নিউমোনিয়া) রোগে, রক্তমোক্ষণ বিষয়ে, ডাং বেনেট্ নিম্ন-লিখিত সুনিয়ম সংস্থাপন করিয়াছেন। শীত ও কম্প হইয়া জ্বর আবদ্ধ হইয়াছে; অভিঘাত শব্দ (পর্কসন্ সৌণ্ড্) সম্পূর্ণ পূর্ণ-গর্ভ (ডল্) হয় নাই; শ্বাস প্রশ্বাস আয়াসসাধ্য এবং পার্শ্ববেদনা উপস্থিত হইয়াছে; কিন্তু শ্বাসের সহিত কেশমর্দ্দন-ধ্বনি (ক্রেপিটেসন্) প্রকাশ পায় নাই, অথবা কেবলমাত্র প্রকাশ পাইতে আরম্ভ হইয়াছে; এমত স্থলে রক্তমোক্ষণ দ্বারা উপকার সম্ভব। কিন্তু, পূর্ণ-গর্ভ অভিঘাত শব্দ, উগ্র স্বর-প্রতিধ্বনি (ভোকেল্ রেজোনেন্স্) এবং পাটল বা ধূম্রবর্ণ কফ্ ইত্যাদি লক্ষণ প্রকাশ পাইলে, ব্যাপ্ত মোক্ষণ নিষ্ফলাপেক্ষাও মন্দ। এই সকল লক্ষণ দ্বারা জানা যায় যে, বায়ু কোষ সকল ঘনীভূত রক্তরস দ্বারা পূর্ণ হইয়াছে, এই রস পূযরূপে নির্গত হইবে; অন্য কোন উপায় নাই। অপর, ডাং টি, কে চেম্বর্স্ সাহেব সেণ্ট্ মেরি নামক চিকিৎসালয়ে, ১৮৬২ খ্রীষ্টাব্দে, ফুস্ফুস্ প্রদাহ বিষয়ে যে শিক্ষা প্রদান করেন, তাহাতে কহেন যে, এ রোগে ফুস্ফুসের কিয়দংশ রুদ্ধ হওন বিধায়, তন্মধ্যে রক্তস্রোত প্রবাহিত হইতে পারে না। শিরা দ্বারা হৃৎপিণ্ডের দক্ষিণ পার্শ্বে আগত হইবার পর রক্তের বেগ সুতরাং রোধ হয়, অগ্রসর হইতে ফুস্ফুস্ মধ্যে বাধা পড়ে; কিন্তু পশ্চাৎ আরও রক্ত বেগপূর্ব্বক আসিতে থাকে, ইহাতে হৃৎপিণ্ড বলপূর্ব্বক সঙ্কুচিত হইয়া রক্তকে অগ্রসর করিবার চেষ্টা পায়, কিন্তু তাহা সফল হয় না। সুতরাং দেখা যায় যে, যে পরিমাণে হৃৎস্পন্দন হইতে থাকে সে পরিমাণে নাড়ী-

স্পন্দন হয় না, অর্থাৎ শিরামণ্ডলী দ্বারা হৃৎপিণ্ডাভিমুখে যে পরিমাণে রক্ত সমাগত হয়, হৃৎপিণ্ড হইতে ধমনী মণ্ডলীতে সে পরিমাণে প্রবাহিত হয় না ; এমত অবস্থায় রক্তমোক্ষণ করিলে এই উভয় মণ্ডলীর সামঞ্জস্য সংস্থাপিত হইয়া অতিরিক্ত হৃৎস্পন্দন ও শ্বাসকষ্টাদি লাঘব হইয়া বিলক্ষণ উপকার হয়। অতএব, যখন দেখিবে যে, হৃৎস্পন্দন অতি প্রবলরূপে হইতেছে অথচ ধমনীস্পন্দন অতি ক্ষীণ, এবং এতৎসহ-যোগে অত্যন্ত শ্বাসকষ্ট আছে, তখন শিরা এবং ধমনীমণ্ডলীর সামঞ্জস্য সংস্থাপনার্থ রক্তমোক্ষণ করিবে। কিন্তু স্মরণ রাখিবে যে, এই রক্তমোক্ষণ প্রদাহ দমনার্থ নহে।

স্বরযন্ত্র প্রদাহে ( ল্যারিঞ্জাইটিস্ ) তরুণাবস্থায়, রক্তমোক্ষণ বিষয়ে, ডাং ওয়াট্‌-সন্ কহেন যে, জ্বরের অত্যন্ত প্রকোপ, শরীর তপ্ত, নাড়ী পুষ্ট ও কঠিন, মুখমণ্ডল আরক্তিম, ওষ্ঠ লোহিত, ইত্যাদি লক্ষণ থাকিলে রক্তমোক্ষণ বিধেয়। শ্বাসরোধ বশতঃ অসংস্কৃত রক্তসঞ্চলনের লক্ষণ, যথা, শীতল দেহ, পাণ্ডু বা নীলবর্ণ মুখমণ্ডল, নাড়ী ক্ষীণ এবং মনোবৃত্তি সকল অব্যবস্থিত, প্রকাশ পাইলে রক্তমোক্ষণ দ্বারা উপকার দূরে থাকুক, বিলক্ষণ অপকারই হয়।

মস্তিষ্ক এবং মস্তিষ্কাবরণ প্রদাহে, তরুণাবস্থায়, যদি রোগী বলিষ্ঠ যুবা হয়, এবং শরীর তপ্ত, নাড়ী স্থূল ও আস্কন্দনশীল, মুখমণ্ডল আরক্তিম এবং উচ্চ প্রলাপ থাকে, তবে রক্তমোক্ষণ দ্বারা উপকার হয়। রোগের পুরাতন অবস্থাতে অকর্ত্তব্য ; আর যদ্যপি অবসাদনের লক্ষণ থাকে, তবে, মৃগনাভি ও কর্পূরাদি উত্তেজক ব্যবস্থেয়। ডাং গ্রিফিন্ সাহেব এ বিষয়ে উপদেশ দেন যে, প্রথমতঃ এ রোগে, লক্ষণ দৃষ্টে রোগের অবস্থা সম্পূর্ণ অবগত হওয়া যায় না ; দ্বিতীয়তঃ, মস্তিষ্কে বিস্তৃত প্রদাহ হইলে, ঐ ক্ষতি পূরণার্থ জীবনী-শক্তি অধিক প্রয়োজন হয় ; তৃতীয়তঃ, মস্তিষ্ক রোগে, উৎকট ও দীর্ঘকাল স্থায়ী শিরঃপীড়া হইলে, মস্তিষ্ক রোগ বশতঃ মৃত্যু না হইয়া প্রায় শিরঃপীড়ার যাতনা জনিত অবসাদন বশতঃ রোগীর মৃত্যু হয় ; অতএব রক্তমোক্ষণ কালে এই সকল বিষয়ের প্রতি বিশেষ দৃষ্টি রাখিবে ; বরঞ্চ অল্প পরিমাণে রক্তমোক্ষণ করিয়া তাহার ফল বিবেচনা করিয়া তদনুযায়ী কর্ম্ম করিবে ! এমত স্থলে বিশেষ প্রয়োজন হইলে স্থানিক রক্তমোক্ষণই বিধেয়।

সংন্যাস রোগে, পূর্ব্বে, রক্তমোক্ষণই প্রধান ঔষধ ছিল। সংন্যাস রোগ হইলেই অন্য কোন বিষয় বিবেচনা না করিয়া অধিক পরিমাণে রক্তমোক্ষণ করা হইত। এক্ষণে সে প্রথা উঠিয়া গিয়াছে ; বিশেষ বিবেচনা না করিয়া রক্তমোক্ষণ করা হয় না। ডাং কোপ্‌মান্ এ বিষয়ে নিম্নলিখিত সদুপদেশ প্রদান করেন। যদি রোগী ৬০ বৎসরের ন্যূন হয়, নাড়ী দ্রুত এবং কঠিন তারবৎ হয়, মুখমণ্ডল আরক্তিম এবং উজ্জ্বল ; নিঃশ্বাসের সহিত গলমধ্যে ঘড়্‌ঘড়্‌ধ্বনি, এবং পেশী সকল আক্ষেপপ্রবণ হয়, তবে রক্তমোক্ষণ করা যাইতে পারে। কিন্তু রোগী ৬০ বৎসের উর্দ্ধ ; নাড়ী ক্ষীণ,

দ্রুত এবং বিরামশীল ; অথবা মৃদুগামী, স্থূল, কোমল এবং দ্বিধাগতি ; শরীর শীতল এবং ঘর্ম্মাভিষিক্ত ; এবং শ্বাসগতি আয়াসসাধ্য ; আহারের পর কিম্বা অতিরিক্ত শারীরিক বা মানসিক পরিশ্রমের পর রোগ উপস্থিত হইয়াছে ; এই সকল অবস্থাতে রক্তমোক্ষণ অবিধেয়, বরঞ্চ অস্থায়ী উত্তেজক ব্যবস্থা করিলে উপকার হয়।

তরুণ যকৃৎ প্রদাহে, যদি রোগী যুবা ও সবল হয়, এবং রোগ প্রথম বারের হয়, এবং নাড়ী সবল ও বেগবতী, চর্ম্ম উষ্ণ ও শুষ্ক, জিহ্বা শুষ্ক, এবং যকৃৎ প্রদেশে অত্যন্ত বেদনা থাকে, তবে রক্তমোক্ষণ দ্বারা প্রতিকার সম্ভব। রক্তমোক্ষণের পরিমাণ বিষয়ে সার্ র্যানাল্ড্ মার্টিন্ কহেন যে, যে পর্য্যন্ত না বেদনা উপশম হয়, চর্ম্মের উষ্ণতার লাঘব হয় এবং শরীর স্বচ্ছন্দ বোধ হয়, সে পর্য্যন্ত রক্তমোক্ষণ করিবে। কিন্তু এ রোগে, ব্যাপ্ত রক্তমোক্ষণ, ইউরোপীয়দিগের পক্ষেই বিধেয় ; এ দেশীয়দিগের পক্ষে প্রায় প্রয়োজন হয় না। স্থানিক রক্তমোক্ষণ দ্বারাই সকল উদ্দেশ্য সম্পাদিত হইতে পারে।

বিবিধ আক্ষেপ জনক এবং বেদনা জনক রোগে, আক্ষেপ ও বেদনা নিবারণার্থ রক্তমোক্ষণ করা যায়, যথা—

হৃৎপিণ্ডের গাহ্বরিক প্রসারতা ( ডাইলেটেসন্ অব্ দি হার্ট্ ) রোগে অত্যন্ত শ্বাসকষ্ট হইলে ; হৃৎকম্প ( পালপিটেসন্ ) রোগে রক্তাধিক্য থাকিলে ; পার্শ্ব-শূল ( এঞ্জাইনা পেক্টোরিস্ ) রোগে, এবং শ্বাসকাশ রোগে ; আক্ষেপ, বেদনা এবং শ্বাস-কষ্ট নিবারণার্থ কখন কখন অল্প পরিমাণে রক্তমোক্ষণ করা যায়।

জরায়ুর মুখের কাঠিন্য এবং অবিকস্বরতা বশতঃ প্রসব বিলম্ব হইলে রক্তমোক্ষণ করিলে জরায়ুর মুখ কোমল এবং শিথিল হইয়া সুপ্রসব সম্পাদন করে। অন্ত্রবৃদ্ধি আবদ্ধ হইলে, এবং অন্ত্রাক্ষেপ, সন্ধিবিচ্যুতি, পিত্তপ্রণালী এবং মূত্রপ্রণালীর আক্ষেপাদি রোগে, রক্তমোক্ষণ দ্বারা আক্ষিপ্ত পেশী সকলের শৈথিল্য সম্পাদন করা যায়। কিন্তু ক্লোরফরম্ দ্বারা এ উদ্দেশ্য অতি সহজেই সম্পাদিত হইতে পারে।

স্থানিক রক্তমোক্ষণের আময়িক প্রয়োগ। অল্প প্রদাহে ; স্থানিক প্রদাহে ; প্রদহের পরিণত অবস্থায় ; দুর্ব্বল ব্যক্তির প্রদাহ রোগে ; আর, এক বার ব্যাপ্ত রক্তমোক্ষণের পর, পুনরায় রক্তমোক্ষণ প্রয়োজন হইলে যদি ব্যাপ্ত রক্তমোক্ষণ অবিধেয় হয়, স্থানিক রক্তমোক্ষণ করিবে।

জলৌকা প্রয়োগ। বিবিধ যান্ত্রিক প্রদাহে, রোগী দুর্ব্বল, শিশু বা উষ্ণদেশবাসী হইলে, ব্যাপ্ত রক্তমোক্ষণের পরিবর্ত্তে জলৌকা ব্যবস্থা করিবে।

পাকাশয় প্রদাহে, ডাং ষ্টোক্স্ কহেন যে, পাকাশয় প্রদেশে জলৌকা প্রয়োগের তুল্য আর উপায় নাই। পাকাশয়ের জ্বালা ও উত্তাপ এবং বিবমিষা আশু দমন হয়। পূর্ণবয়স্কের ২০।৪০ জলৌকা প্রয়োগ করিবে, শৈশবাবস্থায়

বয়ঃক্রম বিবেচনা করিয়া লাগাইবে ; জলৌকা পড়িলে উষ্ণ জলের স্বেদ বা পুল্‌টিস্ ব্যবস্থা করিবে ডাঃ সিমণ্ডস্ কহেন যে, এককালে অধিক পরিমাণে জলৌকা প্রয়োগ অপেক্ষা অল্প সংখ্যায় বারংবার প্রয়োগ করিলে অধিক উপকার হয়।

স্বরযন্ত্রের তরুণ প্রদাহে, গলদেশে জলৌকা সংলগ্ন করিলে বিলক্ষণ উপকার হয়। পুরাতন প্রদাহে, অল্প সংখ্যায় ২।৩ দিবস অন্তর প্রয়োগ করিবে। তালুপার্শ্ব-গ্রন্থি প্রদাহে ( টন্‌সিলাইটিস্ ) উপযুক্ত যন্ত্র দ্বারা প্রদাহিত গ্রন্থিতে জলৌকা প্রয়োগ করিলে উপকার হয়।

মূত্রগ্রন্থি প্রদাহ ( নিফ্রাইটিস্ ) রোগে এবং নিউর‍্যালজিয়া রোগে, জলৌকা দ্বারা স্থানিক রক্তমোক্ষণ করিতে ডাঃ ওয়াট্‌সন্ আদেশ করেন। এতৎ সহযোগে উষ্ণ কটিস্নান ব্যবস্থা করিবে।

ফুস্‌ফুস্ প্রদাহ রোগে, ডাঃ ওয়ালস্ কহেন যে, বরঞ্চ ব্যাপ্ত রক্তমোক্ষণ ত্যাগ করা যায়, কিন্তু জলৌকা এবং অহিফেণ ত্যাগ করা যায় না। শৈশবাবস্থায় এ রোগ হইলে, প্রথমাবস্থায়, বক্ষোদেশে জলৌকা প্রয়োগ বিলক্ষণ ফলদায়ক হয়। ফুসফুসাবরণ প্রদাহে বক্ষোদেশে জলৌকা প্রয়োগ করিলে বিশেষ উপকার দর্শে; কারণ, উক্ত ঝিল্লির কৈশিক রক্তপ্রণালীর সহিত বক্ষঃস্থ চর্ম্মের কৈশিক রক্ত-প্রণালীর সাক্ষাৎ সংযোগ আছে।

তরুণ অতিসার রোগে, উদর প্রদেশে জলৌকা প্রয়োগ করিলে বিশেষ উপকার হয়। ডাঃ মেইন কহেন যে, মলদ্বারের চতুষ্পার্শ্বে জলৌকা প্রয়োগ করিলে, হেমরইডেল্ রক্তপ্রণালী হইতে রক্তমোক্ষণ হইয়া অসীম উপকার হয় ; বেগ, শূল এবং কামড়ানি আশু দমন হয়।

অর্শ হইতে হঠাৎ রক্তস্রাব রোধ হওন বিধায় মস্তিষ্কে রক্তাধিক্য এবং সংন্যাস রোগের লক্ষণ উপস্থিত হইলে, মলদ্বারের চতুর্দ্দিকে জলৌকা লাগাইলে যেরূপ উপকার হয়, তিন-গুণ সংখ্যায় মস্তকে বা অন্য কোন স্থানে জলৌকা প্রয়োগ করিলে সে রূপ উপকার হয় না। অপর, রজোলোপ হওন বিধায় মস্তিষ্ক রোগের লক্ষণ প্রকাশ পাইলে, উরুযুগের অভ্যন্তর প্রদেশে জলৌকা প্রয়োগ দ্বারা সর্ব্বাপেক্ষা প্রধিক উপকার হয়।

জরায়ুতে রক্তাধিক্য বা প্রদাহ হইলে এবং তদ্বশতঃ কষ্টরজঃ রোগে উপযুক্ত যন্ত্রদ্বারা জরায়ুস্কন্ধে, অথবা ভগে, অথবা, উরুর অভ্যন্তর প্রদেশে জলৌকা প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়। রজোলোপ হইলে, নিয়মিত ঋতুকালে কিয়দ্দিবস পূর্ব্বে জরায়ুস্কন্ধে জলৌকা প্রয়োগ করিলে শীঘ্র রজঃ প্রকাশ পায়। রজোধিক রোগে, সার্ চার্লস্ লোকক্ কহেন যে, মলদ্বারের চতুর্দ্দিকে কএকটি জলৌকা প্রয়োগ করিলে আশু প্রতিকার লাভ হয়।

এয়র্টা প্রভৃতি বৃহদ্ধমনীতে ধমন্যর্ব্বুদ হইলে, যদি তাহাতে বেদনা উপস্থিত হয়, জলৌকা প্রয়োগ করিলে উপকার দর্শে। কিন্তু, তথাকার চর্ম্ম পাতলা এবং বিবর্ণ হইলে জলৌকা প্রয়োগ করিবে না, কারণ, জলৌকা দংশিত স্থানে প্রদাহ হইয়া পচন আরম্ভ হইলে, ধমন্যর্ব্বুদের কোষ ভেদ হইবার সম্ভাবনা।

হুপিংকফ্ রোগে পশ্চাৎ কপালাস্থি এবং প্রথম গ্রীবা-কশেরুকার সংযোগ স্থলে জলৌকা সংলগ্ন করিবে, পরে, দুই অংশ ফলকাস্থির মধ্যে বিষ্টার বা সর্ষপের পটি দিবে। জলৌকার সংখ্যার নিয়ম এই, যে, বালকের যত বৎসর বয়ঃক্রম, ততটি জলৌকা প্রয়োগ করিবে। প্রয়োজন মত ৩।৪ দিবস পরে এই প্রক্রিয়া পুনরায় করিবে। এই প্রকরণ দ্বারা নিউমোগ্যাষ্ট্রিক্ নামক স্নায়ুর মূলে রক্তাধিক্য থাকিলে তাহা নিবারণ হইয়া উপকার হয়। ডাং পিডক্ কহেন যে, তিনি উপসর্গ রহিত হুপিংকফ্ রোগে ৩০ বৎসর পর্য্যন্ত এই চিকিৎসা করিয়া আসিতেছেন, কখন অসিদ্ধকাম হন নাই।

রক্তশোষণের আময়িক প্রয়োগ। ইহা দ্বারা জলৌকা অপেক্ষা শীঘ্র রক্ত-মোক্ষণ হয়; জলৌকা অপেক্ষা অধিক স্থান ব্যাপিয়া ইহার কার্য্য প্রকাশ পায়; নিঃসারিত রক্তের পরিমাণ নির্দ্ধারিত করা যায়; এবং দোহন ভিন্ন, ইহা দ্বারা প্রত্যুগ্রতা সাধনও হয়। ড্রাইকপিং অর্থাৎ অস্ত্র দ্বারা না চিরিয়া কেবল শোষক যন্ত্র সংলগ্ন করিলে এক স্থানে অধিক রক্ত সংযত হওন বিধায় কিয়ৎক্ষণের নিমিত্ত দোহন হয়; এ ভিন্ন, প্রত্যুগ্রতা সাধনও হয়।

ড্রাই কপিং করণের আময়িক প্রয়োগ। পর্য্যায় জ্বরে, জব্রেট্ কহেন যে, তিনি ২৭ বৎসর পর্য্যন্ত মেরুদণ্ডের উপর কপিং ব্যবহার করিয়াছেন; কখন ইহাকে নিষ্ফল হইতে দেখেন নাই। প্রয়োগের প্রকরণ এই যে, জ্বরের শৈত্যাবস্থার প্রারম্ভে বা তাহার কিঞ্চিৎ পূর্ব্বে, ৮।১০ টি শোষক বাটি মেরুদণ্ডের উভয় পার্শ্বে শ্রেণীবদ্ধরূপে সংলগ্ন করিয়া ৩০।৪০ মিনিট পর্য্যন্ত রাখিবে। ইহাতে আর জ্বর আইসে না। যদি জ্বর পুরাতন হয় তবে, ৩।৪ পালা এই প্রকরণ করিলে আরোগ্য লাভ হয়।

সর্পাদি বিষালু জন্তু দংশন করিলে দংশিত স্থানে শোষক বাটি বসাইলে বিষ আর শরীরে সঞ্চালিত হইতে পারে না। সার্ ডেবিড্, যথোচিত পরীক্ষা দ্বারা এ বিষয় স্থির করিয়াছেন।

হিষ্টিরিয়া জনিত শিরঃপীড়া রোগে, গ্রীবাদেশে বা দুই স্কন্ধের মধ্যে বা কণ্ঠা-স্থির অধোভাগে শোষক বাটি বসাইতে ডাং গ্রেবস্ অনুমতি দেন। তিনি কহেন যে, ৬টি বাটি বসাইয়া ১০।১৫ মিনিট্ পর্য্যন্ত রাখিবে। মৃগী রোগে, যদি রোগের কোন পূর্ব্ব লক্ষণ থাকে, তবে সেই লক্ষণ প্রকাশ পাইলে, যদি শোষক বাটি বসান হয়, তবে রোগ আর তখন প্রকাশ পাইতে পারে না। এ চিকিৎসাও ডাং

গ্রেব্‌সের অনুমত। এ ভিন্ন, তিনি আরও কহেন যে, লম্বেগো প্রভৃতি বাত রোগে এবং সায়েটিকা প্রভৃতি স্নায়ুশূল রোগে ড্রাইকপিং দ্বারা উপকার হয়।

বিবিধ পুরাতন প্রদাহ এবং রক্তাধিক্য রোগে, রোগস্থান হইতে কিঞ্চিৎ দূরে ড্রাইকপিং করিলে উপকার হয়।

কাশরোগে, দুর্ব্বলাবস্থায়, কণ্ঠাস্থির নীচে এবং পৃষ্ঠদেশে ড্রাইকপিং দ্বারা বিলক্ষণ উপকার হয়।

---

## ৩য়। অবসাদক।

## শৈত্য।

বিশুদ্ধ ব্যাপ্ত উত্তেজকের মধ্যে উত্তাপকে বর্ণন করা গিয়াছে। এক্ষণে সহজেই উপলব্ধ হইতে পারে যে, উত্তাপের অভাব শৈত্য, তাহার বিপরীত ক্রিয়া অর্থাৎ ব্যাপ্ত অবসাদন ক্রিয়া অবশ্যই প্রকাশ করিবে।

শরীরের কোন স্থানে অল্পক্ষণের নিমিত্ত শৈত্য সংলগ্ন করিলে, প্রথমতঃ ঐ স্থান অবসাদিত হয়; কিন্তু শৈত্য অপসৃত হইলে পুনরুত্তেজিত হইয়া উঠে এবং এই উত্তেজনা দ্বারা স্বাভাবিক অবস্থা অপেক্ষাও ঐ স্থানের অবস্থা উন্নত হয়। ইহাকে ইংরাজীতে রিয়্যাক্সন্ কহে। কিন্তু অধিকক্ষণ অধিক পরিমাণে শৈত্য প্রয়োগ করিলে পুনরুত্তেজন না হইয়া সম্পূর্ণ অবসাদন ক্রিয়া প্রকাশ পায়। প্রয়োগস্থান এককালে ক্রিয়া-হীন হয় এবং স্থানিক বিধান সংযত হইয়া কঠিন হয়। তথায় রক্ত সঞ্চালন রোধ হয়, উত্তাপ হীন হয়, স্পর্শ বোধ থাকে না, এবং ঐ স্থান বিবর্ণ হয়। এ অবস্থায় যদি সাবধানে ঐ স্থানকে অল্পে অল্পে তপ্ত করা যায়, তবে পুনরায় সজীব হইয়া উঠে; কিন্তু যদি এককালে অধিক উত্তাপ দেওয়া যায়, তবে পুনরুত্তেজনের আধিক্য প্রযুক্ত অত্যন্ত প্রদাহ হইয়া স্থানিক মৃত্যু হয়। এতদপেক্ষা অধিক শৈত্য প্রয়োগ করিলে এককালে ঐ স্থান নষ্ট হয়।

সমুদায় শরীরে অধিক পরিমাণে অধিকক্ষণ শৈত্য প্রয়োগ করিলে ব্যাপ্ত অবসাদন ক্রিয়া প্রকাশ পায় এবং জীবনী-শক্তি এককালে অবসন্ন হইয়া পড়ে। প্রথমতঃ অত্যন্ত যাতনা বোধ হয়, কিন্তু অনতিবিলম্বে শরীরে আলস্য বোধ হয় এবং অত্যন্ত নিদ্রাবেশ হয়। কিন্তু একবার নিদ্রা গেলে সে নিদ্রা আর ভঙ্গ হয় না, মৃত্যুতে পরিণত হয়। শীতপ্রধান দেশে শীতকালে এরূপ দুর্ঘটনা অনেক ঘটিয়া থাকে।

স্নায়বীয় এবং ধামনিক উত্তেজনা দমনার্থ শৈত্য ব্যবহৃত হয়। কিন্তু স্মরণ রাখা কর্ত্তব্য যে, অল্প শৈত্য সংলগ্ন করিয়া ক্ষান্ত করিলে পুনরুত্তেজন হইয়া অপকারক হয়; অতএব উত্তেজনা দমনার্থ, অধিক ক্ষণ অনবরত শৈত্য প্রয়োগ করিবে, অথচ

দৃষ্টি রাখিবে, যেন অত্যবসাদন না হয়। অপর, দুর্ব্বল, বৃদ্ধ এবং বালদিগকে সাবধানে শৈত্য প্রয়োগ করিবে, কারণ ইহাদের জীবনী-শক্তিহীন এবং অল্পেই অধিক অবসাদিত হয়।

আময়িক প্রয়োগ। বিবিধ প্রদাহ এবং রক্তাধিক্য রোগে শৈত্য মহোপকারক। বাহ্য প্রদাহে শৈত্য দ্বারা আশু প্রতিকার লাভ হয়। চর্ম্ম প্রদাহে ডাং আর্ণট্ প্রদাহিত স্থানকে বরফ দ্বারা সংযত করিতে অনুমতি দেন ; তিনি কহেন যে, সংযত করিবামাত্র প্রদাহ দমন হয় এবং কোন হানি হয় না ; তিনি শত শত রোগীকে এই প্রকরণ দ্বারা আরোগ্য করিয়াছেন, কাহারও কোন ক্ষতি হয় নাই। কিন্তু, বাত এবং বসন্তাদি যে সকল রোগে শরীর মধ্যে অভ্যাগত বিষদ্রব্য প্রদাহ রূপে চর্ম্মপথে নির্গত হইয়া যায়, তাহাতে শৈত্য প্রয়োগ অবিধেয় ; কারণ শৈত্য প্রয়োগ করিলে চর্ম্মস্থ প্রদাহ হঠাৎ লোপ হইলে বিষদ্রব্য আভ্যন্তরিক যন্ত্রাদিকে আশ্রয় করিয়া ভয়ানক উৎপাত উপস্থিত করে। এরিসিপেলাস্ নামক চর্ম্ম-প্রদাহে, আভি-ঘাতিক বা দগ্ধ-প্রদাহে এবং বিস্ফোটকাদির উপক্রামণিক প্রদাহে শৈত্য মহোপ-কার করে। চক্ষুঃ-প্রদাহে অক্ষিপুটের উপর ৩।৪ মিনিট্ পর্য্যন্ত বরফযুক্ত শৈত্য মিশ্র প্রয়োগ করিলে এক দিনেই প্রতীকার হইবার সম্ভাবনা।

আভ্যন্তরিক যন্ত্রাদির মধ্যে মস্তিষ্ক বা তদীয় আবরণ ঝিল্লির প্রদাহে শৈত্য দ্বারা মহোপকার হয়। বরফ অথবা বরফমিশ্রিত জল-ধারা প্রয়োগ করিবে, অথবা বরফপূর্ণ ব্ল্যাডর্ মস্তকে দিবে। এ ভিন্ন, পাকাশয় প্রদাহে, বরফ খণ্ড গিলিলে বা বরফমিশ্রিত জল পান করিলে, জ্বালা এবং পিপাসা আশু নিবারণ হয় এবং প্রদাহেরও বিলক্ষণ উপকার হয়। বক্ষোগহ্বরস্থ এবং উদর-গহ্বরস্থ যন্ত্রাদির প্রদাহে শৈত্য অবিধেয়।

অপর, উন্মাদ রোগে এবং মদাত্যয় রোগে মস্তকে শৈত্য প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়। মস্তকে শীতল জলধারা বা বরফপূর্ণ ব্ল্যাডর্ দিলে দৌরাত্ম্য এবং অস্থিরতা নবারণ হয় এবং নিদ্রাবেশ হয়। শৈশবাবস্থায় কন্‌ভল্‌সন্ রোগে মস্তকে শীতল জলধারা দিলে বিশেষ উপকার হয়। ডাং আর্, বি, টড্ কহেন যে, সমুদায় পৃষ্ঠবংশোপরি বরফচূর্ণ লাগাইলে আশু প্রতীকার হয়। সূতিকাক্ষেপ রোগে মস্তকে শৈত্য এবং অধঃশাখায় সর্ষপের পটি লাগাইলে বিশেষ ফল দর্শে।

করোটির চর্ম্মস্থ কোন স্নায়ু বিশেষের বিকার বশতঃ শিরঃপীড়া নিবারণার্থ শৈত্য বিশেষ উপযোগী। ডাং আর্ণট্ কহেন যে, বরফ ও লবণ চূর্ণ দ্বারা সেই প্রদেশটি সংযত করিলে আশু প্রতীকার লাভ হয়। সেই স্থানের চর্ম্ম যদি উষ্ণ থাকে তবে বিশেষ উপকার দর্শে।

ধনুষ্টঙ্কার রোগে সমুদায় পৃষ্ঠবংশতে বরফচূর্ণ ব্ল্যাডর্ মধ্যে দিয়া লাগাইলে

আক্ষেপ নিবারণ হয়। এই চিকিৎসা ডাং টডের অনুমত। অপর, লিঙ্গনালাক্ষেপ বশতঃ প্রস্রাব বদ্ধ হইলে উরুদেশে এবং বস্তিদেশে শীতল বারিধারা প্রয়োগ করিলে আক্ষেপ নিবারণ হইয়া প্রস্রাব হয়। অন্ত্রাক্ষেপ রোগে উদর প্রদেশে শীতল জলধারা দিলে উপকার হয়।

জ্বর রোগে, উষ্ণাবস্থায়, পিপাসা এবং অন্তর্দাহ নিবারণার্থ শৈত্য মহোপযোগী। শীতল পানীয় ব্যবস্থা করিবে এবং চর্ম্মের উষ্ণতা নিবারণার্থ শীতল জল দ্বারা শরীর মুছাইবে। লিবর্‌পুল্‌নগরবাসী ডাং করি নিম্নলিখিত মতে জ্বর রোগে শৈত্য প্রয়োগ করিতে ব্যবস্থা দেন। রোগীকে টবে বসাইয়া ৪০—৬০ তাপাংশ পরিমাণে শীতল জল, ৪। ৫ কলস শরীরে ঢালিয়া দিবে, যে পর্য্যন্ত না শীত বোধ হয়। পরে শরীর মুছাইয়া শুষ্ক করিয়া উষ্ণ বস্ত্র দ্বারা আচ্ছাদন করিবে এবং উষ্ণ পানীয় বিধান করিবে, অনতিবিলম্বেই পুনরুত্তেজন হইয়া ঘর্ম্ম হয় এবং জ্বর ত্যাগ হয়। এই চিকিৎসা অতি উত্তম বটে, কিন্তু আভ্যন্তরিক প্রদাহের লক্ষণ থাকিলে এবং টাইফইড্‌ জ্বরে এবং বসন্তাদির জ্বরে অবিধেয়। অপর, জ্বর রোগে শিরঃপীড়া দমনার্থ মস্তকে শীতল বারি-ধারার তুল্য উপায় নাই। হিক্কা নিবারণার্থ, বরফখণ্ড গিলিতে ব্যবস্থা দিলে বিশেষ উপকার হয়।

বিসূচিকা রোগে, কেবল বরফ প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়। ইহা দ্বারা উদরের জ্বালা এবং পিপাসা দমন হয় এবং শীঘ্র পুনরুত্তেজন হয়। বিয়েনা এবং বর্লিন্‌ নগরস্থ চিকিৎসালয়ে এই চিকিৎসাই ব্যবহৃত হয়।

অপর, শৈত্য দ্বারা স্থানিক স্পর্শ হরণ করিয়া বিবিধ ক্ষুদ্র ক্ষুদ্র অস্ত্র চিকিৎসা অনায়াসে করা যাইতে পারে; ক্লোরফর্‌ম্‌ আদি শঙ্কাজনক ব্যাপ্ত স্পর্শহারকের প্রয়োজন হয় না বরফ সূক্ষ্ম চূর্ণ ২ ভাগ, সৈন্ধব লবণ ১ ভাগ, একত্র মিশ্রিত করিয়া সূক্ষ্ম বস্ত্র মধ্যে পুট্‌লি করিয়া নির্দ্দিষ্ট স্থানে লাগাইবে। প্রথমতঃ অত্যন্ত শীতল বোধ হয়, পরে, সর্ষপ লাগাইবার ন্যায় চন্‌ চন্‌ করিতে থাকে; ক্রমশঃ স্থান কঠিন ও সংযত হয় এবং স্পর্শানুভব লোপ হইয়া যায়। যদি, ঐ স্থানে প্রদাহ না থাকে তবে ২ মিনিটের মধ্যে স্পর্শ বোধ লোপ হয়। আর যদি ঐ স্থান প্রদাহিত হয়, তবে ৮। ১০ মিনিট্‌ কাল রাখিতে হয়। এই উপায় দ্বারা ক্ষুদ্র অর্ব্বুদাদি নিষ্কাশন, বিস্ফোটক এবং বাঘি প্রভৃতি ছেদন, নষ্ট নখ উৎপাটন, জলদোষ এবং উদরী ভেদ করণ, আবদ্ধ অন্ত্রবৃদ্ধির অস্ত্র চিকিৎসা করণ, ধমনী বন্ধন ইত্যাদি অনায়াসেই সম্পাদিত হইতে পারে। এই প্রকরণ, ডাং জেমস্‌ আর্ণট্‌ সাহেব প্রথম প্রকাশ করেন। এ ভিন্ন, ডাং রিচার্ডসন্‌ সাহেব সম্প্রতি ইথর্‌ দ্বারা শৈত্য উদ্ভব করিয়া বিবিধ অস্ত্রচিকিৎসার প্রকরণ আবিষ্কার করিয়াছিলেন। উপযুক্ত যন্ত্র দ্বারা বিশুদ্ধ ইথর্‌ অতি সূক্ষ্মরূপে, সবেগে

অভিলষিত স্থানে কিয়ৎক্ষণ প্রয়োগ করিলে এরূপ শৈত্য উৎপাদিত হয়, যে সে স্থানে স্পর্শানুভব লোপ হয়।

শৈত্য দ্বারা স্পর্শলোপ করিয়া অস্ত্র চিকিৎসা করিতে বিশেষ ফল এই যে, ১, অস্ত্রের ক্লেশ অনুভব হয় না; ২, রক্তপাত হয় না; ৩, আভিঘাতিক প্রদাহাদি অতি বিরল হয়; ৪, অস্ত্র দ্বারা ছেদিত স্থান সংযোজন দ্বারা আরোগ্য হয়।

শৈত্যের সঙ্কোচন ক্রিয়া বর্ণন কালে ইহার প্রয়োগরূপ কথিত হইয়াছে।

---

## ধামনিক অবসাদক। আর্টিরিয়েল্ সিডেটিব্স্।

### ৪র্থ অবসাদক।

### সির্কাম্ল।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| এসিডম্ এসিটিকম্। | এসেটিক্ এসিড্। |
| [ Acidum Aceticum ] | [ Acetic Acid ] |

চিকিৎসার্থ ৩ প্রকার সির্কাম্ল ব্যবহৃত হয়। ১, সির্কা; ল্যাটিন্, এসিটম্; ইংরাজী, ভিনিগার্। ২, সির্কাম্ল; ল্যাটিন্, এসিডম্ এসিটিকম্; ইংরাজী এসেটিক্ এসিড্। ৩, গাঢ় সির্কাম্ল; ল্যাটিন্, এসিডম্ এসেটিক্ গ্লেসিয়েলি; ইংরাজী, গ্লেসিয়েল্ এসেটিক্ এসিড্।

১। সির্কা—শর্করাদ্রবে বা শর্করাযুক্ত ঔদ্ভিজ্জ রসে অভিষব সংযোগ করিয়া উষ্ণস্থানে রাখিলে প্রথমতঃ সুরোৎসেচন বা বাইনস্ ফার্মেণ্টেসন্ হয়, তৎপরে যদি আরও কিঞ্চিৎ অভিষব প্রয়োগ করা যায়, তবে ইহাতে অম্লোৎসেচন বা এসিটস্ ফার্মেণ্টেসন্ হইয়া, সুরোৎসেচনের ফল যে সুরা, তাহাকে সির্কা রূপ প্রাপ্ত করায়। অতএব বিবিধ আসব হইতে অম্লোৎসেচন দ্বারা সির্কা প্রস্তুত করা যায়। ইংলণ্ড দেশে বিয়র্ আসব হইতে সির্কা প্রস্তুত করে। মার্কিন্ দেশে সাইডর্ নামক আসব হইতে প্রস্তুত করে। কিন্তু, ফ্রেঞ্চদেশে দ্রাক্ষারস হইতে যে সির্কা প্রস্তুত হয় তাহাই সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ। দ্রাক্ষারস হইতে দুই প্রকার সির্কা প্রস্তুত হয়; শ্বেত এবং লোহিত। শ্বেতাসব হইতে শ্বেতসির্কা এবং লোহিতাসব হইতে লোহিত সির্কা প্রস্তুত হয়; এই দুইয়ের মধ্যে শ্বেত সির্কাই উত্তম, কারণ, ইহা শীঘ্র নষ্ট হয় না।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঈষৎ পীতবর্ণ; অম্লাস্বাদ; বিশেষ গন্ধযুক্ত। ইহাতে এমোনিয়া সংযোগ করিলে কিঞ্চিৎ অনচ্ছ এবং লোহিতবর্ণ হয়। ইহাতে শতকরা ৪·৬ অংশ নির্জ্জল সির্কাদ্রাবক আছে।

ফার্মাকোপিয়া মতে এমপ্ল্যাষ্ট্রম্ সিরেটাই সেপোনিস্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

২। সির্কাম্ল—কাষ্ঠকে খণ্ড খণ্ড করিয়া লৌহ-বকযন্ত্র মধ্যে অগ্নি সন্তাপ দ্বারা চুয়াইলে অপরিশুদ্ধ সির্কাম্ল পাওয়া যায়। ইহাকে পাইরোলিগ্নিয়স্ এসিড্ কহে। ইহাকে চূণের সহিত মিশ্রিত করিয়া শুষ্ক করিলে পাইরোলিগ্নাইট্ অব্ লাইম্ প্রস্তুত হয়; এই লবণকে গন্ধক-দ্রাবক সহযোগে চুয়াইলে সামান্য সির্কাম্ল পাওয়া যায়। পাইরোলিগ্নাইট্ অব্ লইমকে সল্ফেট্ অব্ সোডা দ্রবের সহিত মিশ্রিত করিলে ইহাদের পরস্পরের অম্ল বিনিময় দ্বারা যে এসিটেট্ অব্ সোডা প্রস্তুত হয়, তাহাকে গন্ধক দ্রাবক সহযোগে চুয়াইলে নির্জ্জল সির্কাম্ল প্রস্তুত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন, স্বচ্ছ, তরল, তীক্ষ্ণ অম্লাস্বাদ, উগ্র সির্কার গন্ধযুক্ত; আপেক্ষিক ভার ১.০৪৪; ইহাতে শতকরা ২৮ অংশ, নির্জ্জল সির্কা আছে। অগ্নি সন্তাপ দিলে সম্পূর্ণ উড়িয়া যায়। ফার্ম্মাকোপিয়া মতে লাইকর্ নর্ফি এসি-টেটিস্, এসিটম্ সিলি, লিনিমেণ্টম্ টেরেবিন্থিন, এসেটিকম্ লাইকর্ এপিস্পাষ্টিকস্, অক্জিমেল্, অক্জিমেল্ সিলি, এবং সিরপস্ সিলি প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

৩। গাঢ় সির্কাম্ল—নির্জ্জল এসিটেট্ অব্ পটাশ্, ২০ আং; গন্ধক-দ্রাবক, ৮ আং। একত্র চুয়াইলে ইহা প্রস্তুত হয়। কথন কথন ইহার সহিত কিঞ্চিৎ সল্-ফরস্ এসিড্ প্রস্তুত হয়। তাহার পরীক্ষার্থ, ইহাকে আইওডেড্ অব্ পটাশ্ দ্রব এবং শ্বেতসারের মণ্ডের সহিত মিশ্রিত করিবে; যদি সল্ফরস্ এসিড্ থাকে তবে নীলবর্ণ হইবে। এরূপ হইলে পারক্সাইড্ অব্ ম্যাঙ্গেনিজ সহযোগে উত্তমরূপে আলোড়ন করিয়া পুনরায় চুয়াইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন, তরল, তীক্ষ্ণ সির্কাগন্ধযুক্ত এবং তীক্ষ্ণ অম্লাস্বাদ; ৪৫ তাপাংশ পর্য্যন্ত শীতল করিলে, বর্ণহীন স্তম্ভাকার দানাযুক্ত হয়; আপেক্ষিক ভার ১.০৬৫; কিন্তু আশ্চর্য্য এই যে, শতকরা ১০ অংশ মিশ্রিত করিলে ইহার ভার বৃদ্ধি হয়। ইহাতে শতকরা ৮৪ অংশ নির্জ্জল সির্কাম্ল আছে। রাসায়নিক উপাদান কার্বন্ ১৬ অংশ হাইড্রোজেন্ ১০ অংশ এবং অক্সিজেন্ ৪ অংশ। ফার্মাকোপিয়া মতে এসিটম্ ক্যান্থারিডিজ্ এবং মিশ্চ্যুরা ক্রিয়োজোটাই প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

ক্রিয়া। আভ্যন্তরিক প্রয়োগার্থ, সির্কা এবং সির্কাম্ল যথাযোগ্য জল মিশ্রিত করিয়া প্রয়োগ করা যায়। শৈত্যকারক, ধামনিক অবসাদক, ক্ষারনাশক, সঙ্কোচক এবং আগ্নেয় হইয়া উপকার করে; এভিন্ন, কচিৎ মূত্রকারক এবং স্বেদজনকও হয়। অপিচ, শরীরের বাহ্য প্রদেশেও শৈত্য করনার্থ যথাযোগ্য জল মিশ্রিত করিয়া প্রয়োগ করা যায়। জল মিশ্রিত না করিয়া সির্কাদ্রাবক প্রয়োগ করিলে দাহক

বিষক্রিয়া করে। বাহ্য প্রয়োগে চর্ম্মে উগ্রতা সাধক, ফোস্কাকারক, দাহক এবং পচন নিবারক হয়। ইহা দ্বারা বিষাক্ত হইলে ম্যাগ্নিশিয়া প্রভৃতি ক্ষার দ্বারা বিষ দমন করিবে এবং যথেষ্ট পরিমাণে স্নিগ্ধ পানীয় বিধান করিবে, প্রদাহ এবং যাতনা নিবারণার্থ যথাবিধি চিকিৎসা করিবে। অধিক পরিমাণে সির্কা (ভিনিগার) সেবন করিলে পাকাশয় এবং অন্ত্র মধ্যে উগ্রতা সাধন করিয়া ক্ষুধামান্দ্য, অপাক বিবমিষা এবং উদরাময় আদি উপস্থিত করে। অল্প পরিমাণে বহু দিবস সেবন করিলে পোষণ ক্রিয়ার হ্রাস হয়, শরীর শীর্ণ এবং দুর্ব্বল হয় এবং পরিণামে স্কর্বী রোগের লক্ষণ উপস্থিত হয়। গাঢ় সির্কাম্ল (গ্লেসিয়েল এসেটিক্ এসিড্) অতি তীক্ষ্ণ দাহক আভ্যন্তরিক প্রয়োগ হয় না; কিন্তু দাহকের নিমিত্ত বাহ্য প্রয়োগ করা যায়।

আময়িক প্রয়োগ। জ্বর রোগে শৈত্য করণার্থ সির্কা বিশেষ উপযোগী। জলের সহিত মিশ্রিত করিয়া শর্করা সহযোগে পানীয় রূপে প্রয়োগ করিবে, এবং ১ অংশ সির্কা, ৬।৮ অংশ শীতল বা উষ্ণ জলের সহিত মিশ্রিত করিয়া তাহা দ্বারা শরীর মুছাইবে। পিপাসা, দাহ এবং শরীরের উত্তাপ দমন হয়।

তালুতে এবং গলমধ্যে ক্ষত এবং প্রদাহাদি হইলে উষ্ণ জলের সহিত সির্কা মিশ্রিত করিয়া তাহার ধূম গ্রহণ করিলে উপকার হয়।

যক্ষ্মা রোগে অতি ঘর্ম্ম নিবারণার্থ জলমিশ্র সির্কা দ্বারা বক্ষোদেশ মুছিয়া ফেলিলে উপকার হয়। ডাং বরটস্ কহেন যে, ইহার আভ্যন্তরিক এবং বাহ্য প্রয়োগ দ্বারা জ্বর দমন হয়, অতি ঘর্ম্ম এবং রক্তোৎকাশ বারণ হয় এবং কোষ্ঠ বদ্ধ হয়।

জরায়ু হইতে রক্তস্রাব হইলে, জলমিশ্র সির্কাতে বস্ত্রখণ্ড ভিজাইয়া যোনিমধ্যে প্রবেশ করাইলে বিলক্ষণ উপকার হয়। এভিন্ন, উরু এবং জঘনাদি দেশ ইহা দ্বারা মুছাইবে। নাসিকা হইতে রক্তস্রাব হইলে নাসিকা মধ্যে ইহার পিচকারি দিবে, অথবা ইহাতে বস্ত্রখণ্ড ভিজাইয়া নাসামধ্যে প্রবেশ করাইবে।

পপিউরা রোগে, ডাং উইলসন্ কহেন যে, জলমিশ্র সির্কা দ্বারা শরীর মুছাইলে উপকার হয়।

স্ত্রীলোকের স্তনে ঠুন্‌কো (মিল্ক্ এব্‌সেস্) হইলে, প্রথমাবস্থায়, তপ্ত সির্কা ২৪ ঘণ্টা পর্য্যন্ত স্থানিক প্রয়োগ করিবে। ডাং ডিউইস্ কহেন যে, প্রায় অপর ঔষধ প্রয়োজন হয় না।

কোন স্থান ঝল্‌সিয়া বা পুড়িয়া গেলে সির্কা প্রয়োগ করিলে উপকার হয়। ক্ষার দ্বারা বিষাক্ত হইলে বিষনাশার্থ সির্কা বিলক্ষণ উপযোগী। চক্ষু মধ্যে চূণ লাগিলে জলমিশ্রিত সির্কা দ্বারা চক্ষু ধৌত করিলে অবিলম্বে যন্ত্রণা নিবারণ হয়। সুরা এবং অহিফেণাদি দ্বারা বিষাক্ত হইলে, বমনকারক ঔষধ বা ষ্টমাক্‌পম্প্ দ্বারা পাকাশয় পরিষ্কার করণানন্তর সির্কা প্রয়োগ করিবে।

প্রস্রাবে ক্ষারত্ব দোষ জন্মিলে, সির্কা দ্বারা তাহা সংশোধিত হয়। ঔষধরূপে প্রয়োগ করিবে, অথবা খাদ্যদ্রব্য সহযোগে ব্যবস্থা করিবে।

বাহ্য প্রদাহে, জল মিশ্র সির্কাতে ( সির্কা ২ আং, জল ৫ আং ) বস্ত্রখণ্ড ভিজাইয়া স্থানিক প্রয়োগ করিলে শৈত্য কারক হইয়া উপকার করে। শিরঃপীড়া এবং মস্তিষ্কে রক্তাধিক্য হইলে এইরূপে সির্কা স্থানিক প্রয়োগ করা যায়।

উপর্য্যুক্ত রোগাদিতে সির্কা বা জলমিশ্রিত সির্কাম্ল ব্যবহার করা যায়। সির্কাম্ল কেবল বাহ্য প্রয়োগার্থ ব্যবহৃত হয়; যথা,—

টিনিয়া ক্যাপিটিস্ এবং দদ্রু ( সোরায়েসিস্ ) রোগে ইহা দ্বারা বিলক্ষণ উপকার হয়; তুলি দ্বারা লাগাইয়া দিবে।

এভিন্ন, কড়া, আঁচিল, জড়ুল ( নীবস্ মেটর্নস্ ), বিনিরিয়েল্ বেজিটেসন্ আদি রোগে ইহার স্থানিক প্রয়োগ দাহক হইয়া মহোপকার করে। জলৌকা ক্ষত, অর্শ ও কাটা ক্ষত হইতে রক্তস্রাব নিবারণার্থ জলমিশ্র সির্কাম্ল ব্যবহৃত হয়।

হার্পিজ্ সার্সিনেটাস্ রোগে প্রয়োগ করিলে প্রদাহ উৎপন্ন করিয়া প্রকৃত রোগ দমন করে ও প্রদাহ শীঘ্রই নিবারিত হয়।

সির্কার মাত্রা, ১ ড্রাম্ হইতে ৪ ড্রাম্ পর্য্যন্ত। সির্কাম্লের মাত্রা, ৩ মিনিম্ হইতে ১৫ মিনিম্ পর্য্যন্ত, যথাযোগ্য জল মিশ্রিত করিয়া প্রয়োগ করিবে।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, এসিডম্ এসিটিকম্ ডাইল্যুটম্; ইংরাজী, ডাইল্যুটেড্ এসেটিক্ এসিড্; বাঙ্গালা, জলমিশ্রিত সির্কাম্ল। সির্কাদ্রাবক, ১ পাইণ্ট্; পরিস্রুত জল, ৭ পাইণ্ট্ মিশ্রিত করিয়া লইবে। মাত্রা, ৩০ মিনিম্ হইতে ২ ড্রাম্। ফার্মাকোপিয়া মতে সিরপ্ অব্ স্কুইল্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

২। ল্যাটিন্, অক্জিমেল্; ইংরাজী, অক্জিমেল্; বাঙ্গালা, সির্কামধু। বিশুদ্ধ মধু, ৪০ আং; সির্কাম্ল, পরিস্রুত জল ৫ আং। অগ্নিসন্তাপ দ্বারা মধুকে তরল করিয়া তাহাতে সির্কা দ্রাবক দিবে এবং জল মিশ্রিত করিবে। মাত্রা, ১ ড্রাম্—১ আং জ্বরাদি রোগে জল মিশ্রিত করিয়া শৈত্য পানীয় রূপে প্রয়োগ করা যায়।

---

৫ম অবসাদক।

জম্বীরাম্ল।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| এসিডম্ সাইট্রিকম্। | সাইট্রিক্ এসিড্। |
| ( Acidum Citricum ) | ( Citric Acid) |

এই অম্ল বিবিধ জাতীয় জম্বীর রসে প্রাপ্ত হওয়া যায়; ফলতঃ লেবুর অম্লত্ব ইহার উপর নির্ভর করে।

প্রস্তুত করণ। জম্বীর রস, ৪ পাং ; বিশুদ্ধ খটিকা, ৪॥० আং ; গন্ধক দ্রাবক, ২॥० আং ; পরিস্রুত জল, যথা-প্রয়োজন। প্রথমতঃ জম্বীর রসকে অগ্নি সন্তাপ দ্বারা প্রায় স্ফুটিত করিয়া তাহাতে ক্রমশঃ খটিকা সংযোগ করিবে, যে পর্য্যন্ত না কার্বনিক্ বায়ু নির্গমন শেষ হয়। এই প্রক্রিয়াতে জম্বীর রসস্থ অম্ল, খটিকার চূর্ণ সহযোগে সাইট্রেট্ অব্ লাইম্ রূপে অধঃস্থ হয়। ছাঁকিয়া লইয়া উষ্ণ জল দ্বারা ইহাকে বারংবার ধৌত করিবে, যে পর্য্যন্ত না ধৌত জল বর্ণ হীন হইয়া নির্গত হয়। পরে, এই সাইট্রেট্ অব্ লাইম্‌কে ১ পাইণ্ট্ জলের সহিত মিশ্রিত করিবে, এবং ১॥० পাইণ্ট্ পরিস্রুত জলের সহিত গন্ধক দ্রাবক মিলাইয়া ইহাতে সংযোগ করিয়া অর্দ্ধ ঘণ্টা পর্য্যন্ত ফুটাইবে এবং অবিরত আলোড়ন করিবে। এই প্রক্রিয়াতে সাইট্রেট্ অব্ লাইমের চূণের সহিত গন্ধকদ্রাবক সংযুক্ত হইয়া সল্‌ফেট্ অব্ লাইম্ হয়, সুতরাং সাইট্রিক্ এসিড্ পৃথক থাকে। অনন্তর ছাঁকিয়া লইয়া গাঢ় করিয়া আপেক্ষিক ভার ১.২১ করিবে ; পরে ২৫ ঘণ্টা পর্য্যন্ত রাখিয়া দিবে, ইহাতে সল্‌ফেট্ অব্ লাইমের দানা প্রস্তুত হয়। ঐ দানা ছাঁকিয়া ফেলিয়া সাইট্রিক্ এসিড্‌যুক্ত জলকে গাঢ় করিবে, সর পড়িবার উপক্রমে শীতল স্থানে রাখিলে জম্বীরাম্লের দানা প্রস্তুত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন, স্বচ্ছ, চতুষ্প্রদেশযুক্ত ; স্তম্ভাকার দানা বিশিষ্ট ; গন্ধহীন ; অম্লাস্বাদ ; জলে দ্রবণীয় ; অগ্নি সন্তাপে সম্পূর্ণ উড়িয়া যায়। ইহার দ্রবে কার্বনেট্ অব্ পটাশ্ দিলে কিছুই অধঃস্থ হয় না ; কিন্তু যদি টার্টারিক্ এসিড্ মিশ্রিত থাকে তবে ক্রিম্ অব্ টার্টার অধঃস্থ হয়।

অসম্মিলন। ক্ষার, ক্ষারকার্বনেট্, সল্‌ফেট্, টার্ট্রেট্ এবং এসিটেট্।

ক্রিয়া। শৈত্যকারক, অবসাদক এবং স্কর্বীরোগ নিবারক। জ্বরাদি রোগে জল এবং শর্করা সহযোগে প্রয়োগ করিলে পিপাসা বারণ হয়, শরীরের উত্তাপ লাঘব হয় এবং বিবমিষা এবং বমনাদি উপসর্গ থাকিলে নিবারিত হয়। স্কর্বী রোগেও মহোপকার করে, কিন্তু এতদপেক্ষা জম্বীর রস শ্রেষ্ঠ।

অপর, ক্ষার কার্বণেট্ সহযোগে উচ্ছলৎ পানীয় প্রস্তুত করণার্থ ইহা ব্যবহৃত হয় ; এনিমিত্ত জম্বীররসও ব্যবহার করা যায়। নিয়ম এই ;—

২० গ্রেণ্ কার্বণেট্ অব্ সোডার নিমিত্ত ১० গ্রেণ্ সাইট্রিক্ এসিড্ বা ২॥०ড্রাম্ জম্বীর রস হইবে।
„ বাই কার্বণেট অব্ সোডার নিমিত্ত ১৬ গ্রেণ্ „ „ - ড্রাম্ „
„ কার্বণেট অব্ পটাশের নিমিত্ত ১৭ গ্রেণ্ „ „ ড্রাম্ „
„ কার্বণেট অব এমোনিয়ার নিমিত্ত ২৩ গ্রেণ্ „ „ ড্রাম্ „

———

## ৬ষ্ঠ অবসাদক।

| ল্যাটিন্ | ইংরাজী। |
|---|---|
| এসিডম্ অকৃজ্যালিকম্। | অকৃজ্যালিক্ এসিড্। |
| (Acidum Oxalicum) | (Oxalic acid) |

আমরুল প্রভৃতি বিবিধ ঔদ্ভিজ্জে এই অম্ল, চূণ বা পটাশ্ বা সোডা সহযোগে লবণরূপে অবস্থিতি করে।

প্রস্তুত করণ। শর্করা অথবা আলু হইতে প্রাপ্ত শ্বেতসারের সহিত ১ ভাগ যবক্ষার দ্রাবক এবং ২ ভাগ জল মিশ্রিত করিয়া তপ্ত করিবে যে পর্য্যন্ত না বায়ু নির্গমন নিবারণ হয়; পরে গাঢ় করিয়া দানা বাঁধিয়া লইবে।

এই অপরিশুদ্ধ অকৃজ্যালিক্ এসিড্‌কে স্ফুটিত জলে দ্রব করিয়া ছাঁকিয়া রাখিলে বিশুদ্ধ অকৃজ্যালিক্ এসিড্ পাওয়া যায়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, উজ্জ্বল, ক্ষুদ্র ক্ষুদ্র দানাবিশিষ্ট, দেখিতে এপ্‌শম্‌শাল্‌টের ন্যায়, গন্ধহীন, তীক্ষ্ণ অম্লাস্বাদ, জলে দ্রবণীয়; চূণের জলের সহিত মিশ্রিত করিলে শ্বেতবর্ণ অকৃজেলেট্ অব্ লাইন্ হইয়া অধঃস্থ হয়।

ক্রিয়া। অল্প মাত্রায় অবসাদক এবং শৈত্যকারক; যথেষ্ট পরিমাণে জল সহযোগে ব্যবস্থা করিবে। কিন্তু প্রায় ব্যবহৃত হয় না, কারণ কিঞ্চিৎ অধিক পরিমাণে উগ্র বিষক্রিয়া করে। ২ ড্রাম্ মাত্রায় সেবন করিয়া মৃত্যু হইয়াছে। ইহা দ্বারা বিষাক্ত হইলে গলমধ্যে এবং পাকাশয়ে জ্বালা উপস্থিত হয়; রক্ত মিশ্রিত বমন হইতে থাকে; পরে শীঘ্রই অবসাদনের লক্ষণ উপস্থিত হয়; মুখমণ্ডল মলিন, শরীর ঘর্ম্মাভিষিক্ত এবং শীতল; নাড়ী ক্ষীণ; এবং ক্বচিৎ আক্ষেপাদি প্রকাশ পায়; পরে মৃত্যু হয়। শবচ্ছেদ করিলে মুখ, গলা এবং পাকাশয়স্থ শ্লৈষ্মিক ঝিল্লি শ্বেতবর্ণ, কুঞ্চিত এবং কোমল দেখা যায় এবং অনায়াসে নখ দ্বারা উঠান যায়, এবং পাকাশয়স্থ শিরা সকল কৃষ্ণবর্ণ, নষ্ট রক্ত দ্বারা পূর্ণ দেখা যায়। ইহা দ্বারা বিষাক্ত হইলে বিষনাশার্থ, খটিকা, ম্যাগ্‌নিশিয়া এবং কার্বণেট্ অব্ ম্যাগ্‌নিশিয়া প্রভৃতি ক্ষার প্রয়োগ করিবে এবং যথেষ্ট পরিমাণে স্নিগ্ধ পানীয় বিধান করিবে; প্রদাহের নিমিত্ত যথাবিধি চিকিৎসা করিবে।

মাত্রা, ॥০ গ্রেণ্ হইতে ২ গ্রেণ্ পর্য্যন্ত।

---

৭ম অবসাদক।

## দ্রাক্ষাম্ল।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| এসিডম্ টার্টারিকম্। | টার্টারিক্ এসিড্। |
| (Acidum Tartaricum.) | (Tartaric Acid) |

দ্রাক্ষা, তিন্তিড়ী আদি বিবিধ ফলে এই অম্ল এবং ইহার পটাশ্ সংযুক্ত লবণ (ক্রিম্ অব্ টার্টার্) পাওয়া যায়। ফলতঃ এই সকল ফলের অম্লত্ব ইহারই উপর নির্ভর করে। দ্রাক্ষা রসে যখন সুরোৎসেচন হয়, তখন ভাণ্ড মধ্যে যথেষ্ট পরিমাণে ক্রিম্ অব্ টার্টার, অর্থাৎ এসিড্ টার্ট্রেট্ অব্ পটাশ্ অধঃস্থ হয়। এই এসিড্ টার্ট্রেট্ অব্ পটাশ্ হইতে টার্টারিক্ এসিড্ প্রস্তুত করা যায়।

প্রস্তুত করণ। এসিড্ টার্ট্রেট্ অব্ পটাশ্ ৪৫ আং; পরিস্রুত জল, যথা প্রয়োজন; বিশুদ্ধ খটিকা, ১২॥০ আং; ক্লোরাইড্ অব্ ক্যাল্সিয়ম্, ১৩॥০ আং; গন্ধক দ্রাবক, ১৩ আং। টার্ট্রেট্ অব্ পটাশ্‌কে ২ গ্যালন্ জলের সহিত ফুটাইবে, এবং ক্রমশঃ খটিকা প্রয়োগ করিবে এবং আলোড়ন করিবে। উচ্ছলন শেষ হইলে পর, ক্লোরাইড্ অব্ ক্যাল্সিয়ম্‌কে ২ পাইণ্ট্ জলে দ্রব করিয়া ইহার সহিত মিলাইবে। এই প্রকরণ দ্বারা টার্ট্রেট্ অব্ লাইম্ অধঃস্থ হয়। উপরের স্বচ্ছ জল ফেলিয়া এই টার্ট্রেট্ অব্ লাইম্‌কে পরিস্রুত জল দ্বারা পুনঃপুনঃ ধৌত করিবে, যে পর্য্যন্ত না ইহা আস্বাদ রহিত হয়। পরে, গন্ধক দ্রাবককে ৩ পাইণ্ট্ জলের সহিত মিশ্রিত করিয়া ইহার সহিত উত্তম রূপে মিলাইবে এবং অর্দ্ধ ঘণ্টা পর্য্যন্ত ফুটাইবে এবং পুনঃপুনঃ আলোড়ন করিবে। পরে, ছাঁকিয়া গাঢ় করিবে, আপেক্ষিক ভার, ১·২১ হইলে শীতল হইবার নিমিত্ত রাখিয়া দিবে। এই প্রকরণ দ্বারা সল্‌ফেট্ অব্ লাইমের দানা অধঃস্থ হয়। এই দানা ছাঁকিয়া ফেলিয়া জলীয়াংশকে পুনরায় গাঢ় করিবে; উপরে সর পড়িতে আরম্ভ হইলে দানা বাঁধিবার নিমিত্ত রাখিয়া দিলে টার্টারিক্ এসিডের দানা প্রস্তুত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, স্বচ্ছ, স্তম্ভাকার দানাযুক্ত; গন্ধহীন; অম্লাস্বাদ; জলে এবং শোধিত সুরাতে দ্রবণীয়; ইহার দ্রবে এসিটেট্ অব্ পটাশ্ দিলে দানাযুক্ত শ্বেতবর্ণ ক্রিম্ অব্ টার্টার্ অধঃস্থ হয়।

অসম্মিলন। ক্ষার; কার্বণেট্; দ্রাবক; চূণ; সীস এবং রৌপ্য ঘটিত লবণ।

ক্রিয়া। ধামনিক অবসাদক এবং শৈত্যকারক। অল্প মূল্যের নিমিত্ত জম্বীরাম্লের পরিবর্ত্তে ব্যবহৃত হয়। কিন্তু ইহা দ্বারা পাকাশয় এবং অন্ত্র মধ্যে উগ্রতা হইয়া উদরে বেদনা এবং ভেদ উপস্থিত করে। অধিক মাত্রায়, প্রাদাহিক বিষক্রিয়া করে। ডাং টম্প্‌সন্ কহেন যে, চিকিৎসার্থ ইহা প্রয়োগ করিতে করিতে যদ্যপি

জিহ্বা শুষ্ক এবং আরক্তিম হইয়া উঠে, তৎক্ষণাৎ ইহা রহিত করিবে। ডাং এনেস্‌লী কহেন যে, ইহা দ্বারা শ্লেষ্মা তরলীকৃত হয়, অতএব অন্ত্রমধ্যে অধিক শ্লেষ্মা থাকিলে ইহা প্রয়োজ্য। অপিচ, উচ্ছলৎ পানীয় প্রস্তুত করণার্থ কার্বনেট্ সহযোগে ইহা ব্যবহার করা যায়। নিয়ম এই যে,—

২০ গ্রেণ্ বাইকার্বনেট্ অব্ পটাশ্ লইলে ২৭ গ্রেণ্ দ্রাক্ষাম্ল প্রয়োজন হয়।
" কার্বনেট্ অব্ এমোনিয়া লইলে ১৫॥০ গ্রেণ্ " "
" বাইকার্বনেট্ অব্ সোডা লইলে ২২ গ্রেণ্ " "

মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত।

---

## ৮ম অবসাদক।

## জম্বীর রস।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| সক্কস্ লিমোনিস্। | লেমন্‌জুস্। |
| (Succus Limonis) | (Lemon Juice) |

অর‍্যান্‌সিয়েসি জাতীয় সাইট্রস্ লিমোনম্ নামক বৃক্ষের ফলের রস। সাইট্রস্ লিমেটা নামক জম্বীর রসকে লাইম্‌জুস্ কহে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঈষৎ পীতবর্ণ, অনচ্ছ, অম্লাস্বাদ, সদ্‌গন্ধযুক্ত। ইহাতে জম্বীরাম্ল, ম্যালিক্ এসিড্, পটাশ্, গঁদ, তিক্তসার এবং জল আছে। জম্বীর রস অধিক দিন থাকে না, শীঘ্র নষ্ট হইয়া যায়।

ক্রিয়া। ধামনিক অবসাদক, শৈত্যকর এবং স্কর্বী নিবারক। ডাং ওয়েন্ রীজ্ কহেন যে, ১ আং মাত্রায় দিবসে ৩ বার প্রয়োগ করিলে হৃৎস্পন্দন এবং ধমনীর বেগ মন্দ হয়। এক রোগীর ধমনীর গতি মিনিটে ১২০ বার ছিল, জম্বীর রস ব্যবহার করাতে ৭৫ হইয়াছিল; আর এক ব্যক্তির নাড়ী ১১০ ছিল, জম্বীর রস ব্যবহার করাতে ৭৪ হইয়াছিল।

আময়িক প্রয়োগ। স্কর্বী রোগে ইহা মহৌষধ। আরোগ্যকারক এবং বারক হইয়া উপকার করে। সার্ গিলবর্ট ব্লেন্, যে অধিক জাহাজের খালাসীদিগের নিয়মিত আহারের মধ্যে জম্বীর রস নির্দ্ধারিত করিয়াছেন, তদবধি স্কর্বী রোগ ক্রমশঃ বিরল হইয়া আসিতেছে। ডাং গ্যারড্ বিবেচনা করেন যে, ইহাতে পটাশ্ ঘটিত লবণ থাকা প্রযুক্ত স্কর্বী রোগে উপকার হয়; কিন্তু এ মতের সত্যতা এখনও সুনিশ্চিত হয় নাই।

তরুণ বাত রোগে, ১।২ আং পরিমাণে, ৩।৬ ঘণ্টা অন্তর, জম্বীর রস প্রয়োগ করিলে আশু ধমনীর বেগের হ্রাস এবং বেদনা নিবারণ হয়। ডাং ওয়েন্ রীজ্ ইহা

বিস্তর ব্যবহার করিয়াছেন এবং ইহার বিস্তর প্রশংসা করেন। এভিন্ন, ডাং গোল্ডিং বার্ড, র‍্যাঙ্কিং, মিউল্টন্, ডাল্রিম্পল প্রভৃতি চিকিৎসকগণ ইহার প্রতি অনুরাগ প্রকাশ করিয়াছেন। ডাং রীজ্ কহেন যে, দুর্ব্বল ব্যক্তির বাত রোগে এবং ঔপদংশিক বাত রোগে ইহা কোন উপকার করে না।

অতিসার এবং উদরাময় রোগে, কখন কখন ইহা দ্বারা বিশেষ উপকার লাভ হয়। ডাং ফর্গুসন্, ওকনার্, এবং জিমর্ম্যান্, প্রভৃতি বিজ্ঞ চিকিৎসকগণ এ বিষয়ে সাক্ষ্য প্রদান করিয়াছেন।

জ্বর রোগে, শর্করা এবং জম্বীর রস সংযুক্ত পানীয় তুল্য উপাদেয় আর কিছুই নাই। শরীরের উত্তাপ লাঘব করে, পিপাসা নিবারণ করে এবং বমন বা বিবমিষা থাকিলে তাহার শান্তি করে।

ক্ষার দ্বারা বিষাক্ত হইলে বিষনাশার্থ জম্বীর রস বিশেষ উপযোগী। জয়পাল দ্বারা বিষাক্ত হইলে জম্বীর রস দ্বারা ভেদ, বমন এবং উদরের বেদনা আশু নিবারণ হয়। অপর, সুরা, অহিফেণাদি মাদক দ্রব্য দ্বারা বিষাক্ত হইলে যথেষ্ট পরিমাণে জম্বীর রস প্রয়োগ করিলে প্রতিকার হয়।

মুষ্ক-কণ্ডূয়ন (প্রুরাইটস্ স্ক্রোটাই) রোগে, জম্বীর রস স্থানিক প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়।

মাত্রা, ২ ড্রাম্ হইতে ১ আং পর্য্যন্ত বা তদূর্দ্ধ।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, সিরপস্ লিমোনিস্; ইংরাজী, সিরপ্ অব্ লেমন্স্; বাঙ্গালা, জম্বীরের পাক। জম্বীর রস, ১ পাং; সরস জম্বীর ত্বক্, ২ আং; শর্করা, ২৷৹ পৌং। জম্বীর রসে শর্করা এবং জম্বীর ত্বক্ দিয়া জলস্বেদন যন্ত্র দ্বারা মৃদু সন্তাপ দিবে, যে পর্য্যন্ত না শর্করা দ্রব হয়, পরে ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—৪ ড্রাম্।

---

## রসাঞ্জন (এণ্টিমনি) ধাতুঘটিত ঔষধ।

### ৯ম অবসাদক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| এণ্টিমোনিয়ম্ টার্টারেটম্। | টার্টারেটেড্ এণ্টিমনি। |
| (Antimonium Tartaratum) | (Tartarated Antimony) |

পূর্ব্বনাম। এণ্টিমোনিয়াই পটাশিয়ো টার্ট্রাস্; পটাশিয়ো টার্ট্রেট্ অব্ এণ্টিমনি; এণ্টিমোনিয়ম্ টার্টারাইজেটম্। সামান্য নাম, টার্টার্ এমেটিক্।

প্রস্তুত করণ। অক্সাইড্ অব্ এণ্টিমনি,৫ আং; এসিড্ টার্ট্রেট অব্ পটাশ্, ৬ আং; পরিস্রুত জল, ২ পাইণ্ট। প্রথমোক্ত দুই দ্রব্যকে কিঞ্চিৎ জলদ্বারা উত্তম

রূপে আর্দ্র করিয়া ২৪ ঘণ্টা পর্য্যন্ত রাখিয়া দিবে; পরে, অবিশষ্ট জলের সহিত ১৫ মিনিট্ পর্য্যন্ত ফুটাইবে এবং পুনঃ পুনঃ আলোড়ন করিবে। অবশেষে ছাঁকিয়া দানা বাঁধিবার নিমিত্ত রাখিয়া দিবে। ছাঁকিয়া যে জল পাওয়া যাইবে, তাহাকে গাঢ় করিয়া তৃতীয় অংশ থাকিতে, দানা বাঁধিবার নিমিত্ত রাখিয়া দিবে। দানা বাঁধিলে উভয় দানা একত্র করিয়া শোষক কাগজের উপর রাখিয়া শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন স্বচ্ছ, অষ্ট-প্রদেশযুক্ত দানা বিশিষ্ট, গন্ধহীন; ঈষৎ মিষ্ট, কষায়, ধাতব আস্বাদ; ২৫ অংশ শীতল জলে এবং ২ অংশ স্ফুটিত জলে দ্রবণীয়; সুরাবীর্য্যে দ্রব হয় না; অগ্নি সন্তাপ দিলে চড় চড় করিয়া উঠে এবং কৃষ্ণবর্ণ হয়, অধিক সন্তাপে ইহার উপাদান বিযুক্ত হয়। ইহার জলীয় দ্রব শীঘ্র নষ্ট হয় এবং তাহার উপর এক প্রকার আল্‌জী জাতীয় উদ্ভিজ্জ জন্মে, তাহাকে সাইরো ক্রোসিস্ টার্টারিকা কহে। অপর ইহার দ্রবে সল্‌ফিউরেটেড্ হাইড্রোজেন্ বায়ু প্রবেশ করাইলে কমলা লেবুর বর্ণ সল্‌ফিউরেট্ অব্ এণ্টিমনি অধঃস্থ হয়। রাসায়নিক উপাদান, টরক্সাইড্ অব্ এণ্টিমনি ১ অংশ, টার্ট্রেট্ অব্ পটাশ্ ১ অংশ, জল ২ অংশ।

অসম্মিলন। অম্ল, ক্ষার, ক্ষারকার্বনেট, হাইড্রোসল্‌ফিউরিক্ এসিড্ যুক্ত লবণ, সীস ধাতুঘটিত লবণ, ট্যানিন্ এবং গ্যালিক্ এসিড্ যুক্ত ঔদ্ভিজ্জ দ্রব্যাদি।

ক্রিয়া। ধামনিকঅবসাদক, শৈত্য কারক, বিবমিষাজনক, স্বেদজনক, কফঃনিসারক, মূত্রকারক, পরিবর্ত্তক, কিঞ্চিৎ অধিক পরিমাণে বমনকারক এবং বিরেচক। বাহ্য প্রয়োগে চর্ম্মে উগ্রতাসাধক। অধিক মাত্রায় প্রাদাহিক বিষক্রিয়া করে।

অল্প মাত্রায় সেবন করিলে, হৃৎস্পন্দন এবং ধমনীর বেগ মৃদু হয়, এবং তৎসহযোগে শ্বাসক্রিয়াও মন্দ হয়; শরীর শীতল হয়; যদি শরীর উষ্ণ বস্ত্রদ্বারা আচ্ছাদিত রাখা যায় এবং উষ্ণ পানীয় বিধান করা যায় তবে বিলক্ষণ স্বেদ জনক হয়; কিন্তু শরীর শীতল রাখিলে এবং শৈত্য সেবন করিলে প্রস্রাব বৃদ্ধি হয়। অপর শ্বাসযন্ত্র মধ্যে রক্তাধিক্য বা প্রদাহ থাকিলে ইহাদ্বারা কফঃনিসরণ ক্রিয়া উত্তম প্রকাশ পায়। অপর, কিঞ্চিৎ অধিক মাত্রায়, বিবমিষা শরীরে বিলক্ষণ গ্লানি ও দৌর্ব্বল্য জন্মায় এবং পেশী সকলকে শিথিল এবং শরীর ঘর্ম্মাভিষিক্ত করে। এতদধিক মাত্রায় বমন উপস্থিত করে। ইহাদ্বারা বিরেচন হইলে অন্ত্র হইতে সমধিক পরিমাণে রস নিঃসরণ হয়, তাহাতে জলবৎ ভেদ হয়; অন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লি এবং তৎসংযুক্ত স্রাবণ গ্রন্থি সকল এবং যকৃৎ আদি হইতে অধিক শ্লেষ্মা, পিত্ত, এবং রস নির্গত হয়।

ট্রোস্থ বলেন যে, আহার ভেদে এণ্টিমনির ক্রিয়ার তারতম্য হয়; লঘু আহার

করিলে ইহার দৈহিক ক্রিয়া, এবং পূর্ণ আহার করিলে ইহার বমন কারক ও বিরেচক ক্রিয়া অধিক প্রকাশ পায়। পীতজলের পরিমাণানুসারে ও ইহার ক্রিয়ার বৈলক্ষণ্য জন্মে; জল অধিক পান করিলে উদরাময়, এবং অল্প পরিমাণে পান করিলে বমন উপস্থিত হয়। তিনি বলেন যে, এভিন্ন, সুরা ও অম্ল ফল আহার করিলে এন্টিমনির বিরেচক ও বমন কারক গুণ বৃদ্ধি পায়।

কিঞ্চিৎ অধিক পরিমাণে কিছুদিন পর্য্যন্ত টার্টার্ এমেটিক্ প্রয়োগ করিলে, মুখমধ্যে এবং তালুতে বেদনা হয়, জিহ্বাতে কদর্য্য ধাতব কষায় আস্বাদ হয়, মুখমধ্যস্থ শ্লৈষ্মিক ঝিল্লি রক্তবর্ণ এবং তাহাতে পূয-পূর্ণ দানা নির্গত হয়। এইরূপ অবস্থা ঘটিলে তৎক্ষণাৎ টার্টার এমেটিক্ প্রয়োগ স্থগিত করিবে।

বাহ্য প্রয়োগে অত্যন্ত উগ্রতা সাধন করে। শ্লৈষ্মিক ঝিল্লিতে বা ক্ষত স্থানে ইহার চূর্ণ বা গাঢ় দ্রব লাগাইলে উৎকট প্রদাহ উপস্থিত হয়, এবং কখন কখন প্রদাহের আতিশয্য প্রযুক্ত স্থানিক বিনাশ ঘটে। চর্ম্মোপরি ইহা মর্দ্দন করিলে চর্ম্ম আরক্তিম হয় এবং অবশেষে চর্ম্মে পূয-পূর্ণ দানা নির্গত হয় এবং অত্যন্ত বেদনা হয়।

টার্টার্ এমেটিক্ দ্বারা বিষাক্ত হইলে, অত্যন্ত ভেদ ও বমন হয়; পাকাশয় এবং গলদেশে জ্বালা এবং বেদনা হয়, তাহাতে গিলন কষ্ট হয়; অন্ত্র মধ্যে বেদনা, জ্বালা এবং আক্ষেপ উপস্থিত হয়। এভিন্ন, নাড়ী ক্ষীণ, বিবমিষা, দৌর্ব্বল্য, অবসাদন, পেশীর শিথিলতা, শরীরের শীতলতা, ঘর্ম্ম, মূর্চ্ছা, হস্ত পদাদির আক্ষেপ ইত্যাদির লক্ষণ উপস্থিত হয়, এবং মৃত্যুর পূর্ব্বে কচিৎ দ্রুতাক্ষেপ এবং প্রলাপ প্রকাশ পায়।

শবচ্ছেদ। পাকাশয়ে প্রদাহ চিহ্ন। কখন কখন এই প্রদাহ গলনলী পর্য্যন্ত ক্বচিৎ বা অন্ত্রমধ্যে দেখা যায়; এবং কখন কখন সরলান্ত্রেও দেখা যায়।

চিকিৎসা। যদ্যপি যথেষ্ট পরিমাণে বমন না হইয়া থাকে, তবে উষ্ণ জল পান করাইয়া পুনঃ পুনঃ বমন করাইবে; পরে চা, মাজুফলের ক্বাথ, পীত সিঙ্কোনার ক্বাথ, ট্যানিন্ প্রভৃতি বিষনাশার্থ প্রয়োগ করিবে; ভেদ, বমন, এবং অন্ত্রস্থ উগ্রতা নিবারণার্থ অহিফেণ সেবন করাইবে বা পিচকারি দ্বারা মলদ্বারে প্রয়োগ করিবে। প্রদাহের নিমিত্ত যথাবিধি চিকিৎসা করিবে।

টার্টার এমেটিক্ শোষিত হইয়া কার্য্য করে, তাহার প্রমাণ এই যে, সেবন করিবার পর, রাসায়নিক পরীক্ষা দ্বারা প্রস্রাবে ইহা পাওয়া যায়। ইহা দ্বারা মৃত্যু হইলে রক্তে এবং যকৃতে পাওয়া যায়। অপর, শিরা মধ্যে বা মলদ্বারে পিচকারি দ্বারা প্রয়োগ করিলে, ভেদ, বমন, এবং পাকাশয়ে উগ্রতা উপস্থিত হয়। ক্বচিৎ, চর্ম্মোপরি মর্দ্দন করিলে, এই সকল লক্ষণ প্রকাশ পায়।

ডাং এঞ্জেলো মসো বিশেষ পরীক্ষা দ্বারা স্থির করিয়াছেন যে, ১, টার্টার্

এমেটিকের ক্রিয়া, পিচকারি দ্বারা জগুলার শিরা মধ্যে প্রয়োগ করা অপেক্ষা আভ্যন্তরিক সেবন দ্বারা অল্পমাত্রায় ও শীঘ্র অধিক প্রকাশ পায়; ২, উদরে অধিক মাত্রাতেও অনেক স্থলে ইহার বমন কারক ক্রিয়া প্রকাশ করে না, কিন্তু,শিরা মধ্যে প্রয়োগ করিলে সেরূপ হয় না; ৩, উদর পূর্ণই থাকুক, বা শূন্যই থাকুক, টার্টার্ এমেটিক্ সমতুল্য ক্রিয়া প্রকাশ করে; ৪, ইহা দ্বিবিধ প্রকারে ক্রিয়া প্রকাশ করে, ভেগস্ স্নায়ুর অন্তিম সূত্র উত্তেজনা দ্বারা বা শোষনান্তে স্নায়ুমণ্ডলের উপর ক্রিয়া দ্বারা। অল্প মাত্রায় নাড়ী বেগবতী ও দ্রুত হয়, এবং অধিক মাত্রায় রক্তের বেগ হ্রাস হয় ও ক্রমশঃ পেশীয় ও স্নায়বীয় উগ্রতা নষ্ট হয়; ৫, শবচ্ছেদে পাকাশয়ের শ্লৈষ্মিক ঝিল্লিতে অল্প বা অধিক রক্ত সংগ্রহ লক্ষিত হয়। টার্টার্ এমেটিক্ ভেগস্ ধমনীর রক্তবহা নাড়ীগণের সঞ্চালক স্নায়ুসূত্র আক্রমণ করে ও স্থানিক উগ্রতাসাধন করিয়া বমন কারক হয়।

নিষেধ। রক্তসঞ্চলন গতি মন্দ বা রক্তের হীনাবস্থা হইলে এবং পাকাশয় ও অন্ত্র মধ্যে প্রদাহ বা উগ্রতা থাকিলে, টার্টার্ এমেটিক্ অবিধেয়।

আময়িক প্রয়োগ। প্রাদাহিক জ্বরে, অবিরাম জ্বরে, অনুপর্য্যায় জ্বরে টার্টার্ এমেটিক্ দ্বারা হৃৎপিণ্ড এবং ধমনী স্পন্দনের বেগ সাম্য হইয়া এবং চর্ম্মের ক্রিয়া বৃদ্ধি হইয়া উপকার দর্শায়। জ্বরের প্রথমাবস্থায় শিরঃপীড়াদি না থাকিলে এবং পাকাশয়ে উগ্রতা না থাকিলে টার্টার্ এমেটিক্ দ্বারাব মন করাইলে বিলক্ষণ উপ-কার হয়। এভিন্ন, ১ গ্রেণের অষ্টমাংশ বা ষষ্ঠাংশ মাত্রায় যবক্ষার প্রভৃতি লবণ সহযোগে ব্যবস্থা করিবে। অপর, জ্বর রোগে, প্রলাপ এবং অনিদ্রা নিবারণার্থ টার্টার্ এমেটিক্ কিঞ্চিৎ অহিফেণের অরিষ্ট সহযোগে বিশেষ উপকারক। এই ব্যবস্থা ডাং গ্রেবস্ সাহেবের অনুমত। অপর, যদি পাকাশয়ে উগ্রতা থাকা প্রযুক্ত টার্টার্ এমেটিক্ অসহ্য হয়, অথচ, প্রয়োগ করা নিতান্ত আবশ্যক বোধ হয়, তবে ২।৩ গ্রেণ্ টার্টার এমেটিক্, শ্বেতসারের মণ্ডের সহিত মলদ্বারে পিচকারি দিতে ডাং গ্রেবস্ অনুমতি দেন।

পর্য্যায় জ্বরের প্রথম উদ্যমে যদি কোন নিষেধ জনক উপসর্গ না থাকে, তবে টার্টার্ এমেটিক্ দ্বারা বমন করাইলে উপকার হয়; এভিন্ন, জ্বরের উষ্ণাবস্থাতে শৈত্যজনক লবণ সহযোগে ইহার মিশ্র প্রয়োগ করিলে বহুল উপকার হয়। গোয়া-লিয়র কণ্টিঞ্জেণ্ট্ সৈন্যের চিকিৎসক, ডাং মুর কহেন যে, কোন যান্ত্রিক প্রদাহাদি না থাকিলে, বিরেচনান্তর, বিবমিষা জনক মাত্রায় টার্টার্ এমেটিক্ দ্বারা আরোগ্য লাভ হয়। তিনি এই প্রকরণে বিস্তর চিকিৎসা করিয়াছিলেন।

বিবিধ আভ্যন্তরিক যন্ত্রের তরুণ প্রদাহে, টার্টার্ এমেটিক্ দ্বারা বিলক্ষণ উপকার হয়। ইহা দ্বারা হৃৎস্পন্দনের এবং নাড়ীর বেগ সাম্য হয়, প্রস্রাব বৃদ্ধি

হয় এবং ঘর্ম্ম হয়। রোগীর এবং রোগের অবস্থা বিবেচনা করিয়া প্রয়োজন মত ক্যালমেল্ বা অহিফেণ, বা শৈত্যকর লবণ সহযোগে ব্যবস্থা করিবে। মস্তিষ্কাবরণ প্রদাহ (মেনিঞ্জাইটিস্) রোগে এবং ফুস্‌ফুসাবরণ প্রদাহ রোগে টার্টার এমেটিক্ প্রয়োগ করিতে হইলে বিশেষ সতর্ক হওয়া আবশ্যক, যেন বমন না হয়। মূত্র-গ্রন্থি প্রদাহ (নিফ্রাইটিস্) রোগে ইহা অবিধেয়, এ রোগে সহজেই অত্যন্ত বিবমিষা থাকে। তরুণ যকৃৎ প্রদাহ রোগে, ডাং কট্‌লিফ্ ইহার বিস্তর প্রশংসা করেন। তিনি কহেন, যে, ।০ গ্রেণ্ মাত্রায় কিঞ্চিৎ যবক্ষার সহযোগে প্রয়োগ করিলে অন্য কোন ঔষধ প্রয়োজন করে না; কেবল উষ্ণস্বেদ, লঘু আহার এবং জলৌকা প্রয়োগ এতৎ সহযোগে ব্যবস্থা করিবে। অপর, ডাং ওয়াট্‌সন্ কহেন যে, শ্লৈষ্মিক ঝিল্লির প্রদাহে টার্টার্ এমেটিক্ যেরূপ উপযোগী, স্নৈহিক ঝিল্লির প্রদাহে তদ্রূপ নহে, তদপেক্ষা ক্যালমেল্ শ্রেষ্ঠ। কিন্তু এই উভয় ঔষধ সংযুক্ত করিলে সকল প্রদাহেতেই সমান উপকার করে। তরুণ শ্বাসনালী প্রদাহ রোগে যবক্ষার প্রভৃতি শৈত্যকর লবণ সহযোগে প্রয়োগ করিলে আশু প্রতিকার লাভ হয়। ডাং রিঙ্গার্ বলেন যে, বালকদিগের তরুণ শ্বাসনালী প্রদাহে এক গ্রেণ্ টার্টার্ এমেটিক্ ১ পাইণ্ট্ জলে দ্রব করিয়া প্রথম ঘণ্টায় সিকিঘণ্টা অন্তর, পরে ঘণ্টায় ঘণ্টায় ১ ড্রাম্ মাত্রায় প্রয়োগ করিলে যথেষ্ট উপকার দর্শে।

তরুণ ফুস্‌ফুস্ প্রদাহে (নিউমোনিয়া) প্রায় সকল সুচিকিৎসক একবাক্যে ইহার উপযোগিতা স্বীকার করিয়াছেন। প্রয়োজন মত স্থানিক বা ব্যাপ্ত রক্ত-মোক্ষণের পর, অর্দ্ধ গ্রেণ্ বা এক গ্রেণ্ মাত্রায় দুই ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে, যে পর্য্যন্ত না রোগ দমন হয়। এ রোগে বিশেষ এই যে, প্রথম কয়েক মাত্রা সেবনের পর, টার্টার এমেটিক্ বিলক্ষণ সহ্য হইয়া যায়, ভেদ বমনাদি প্রকাশ পায় না; আর, যদি ভেদ বমন উপস্থিত হয়, তাহাতেও বিশেষ হানি হয় না, কারণ ইহার উপযোগিতার ব্যতিক্রম হয় না; অপর, যদি ভেদ ও বমন অধিক হয়, কিঞ্চিৎ অহিফেণ সহযোগে প্রয়োগ করিলেই তাহা নিবারণ থাকে। ফলতঃ অনেক সুচিকিৎসকে অহিফেণ সহযোগেই ব্যবহার করিয়া থাকেন। কেহ কেহ রক্তমোক্ষণ করেন না, কেবল টার্টার্ এমেটিক্ ব্যবস্থা করেন। এই রোগের চিকিৎসাতে স্মরণ রাখা কর্ত্তব্য যে, প্রদাহের পরিণত অবস্থায়, যখন বায়ুকোষ সকল ঘনীভূত রক্তরস দ্বারা পূর্ণ হইয়াছে এবং যখন ঐ রক্তরস পূযরূপে নির্গত হইতে আরব্ধ হইয়াছে, তখন জীবনী-শক্তি উন্নত রাখাই প্রধান উদ্দেশ্য। টার্টার্ এমেটিক দ্বারা কি উপকার হইতে পারে? অতএব যে পর্য্যন্ত কেশমর্দ্দন ধ্বনি শ্রুতিগোচর হইতে থাকে, সেই পর্য্যন্ত টার্টার্ এমেটিক্ বিধেয়। অপর, টাইফইড্ এবং অণুপর্য্যায় জ্বর, পূযজ জ্বর আদির ঔপসর্গিক ফুস্‌ফুস্ প্রদাহে ইহা অবিধেয়।

কণ্ঠনাল প্রদাহ (ক্রুপ্) রোগে ডাঃ চাইন্ এবং ডাঃ ষ্টোক্স্ উভয়েই ইহাকে প্রধান ঔষধের মধ্যে গণ্য করেন। বিবমিষাজনক মাত্রায় ক্রমাগত প্রয়োগ করিবে যে পর্য্যন্ত না রোগের উপশম হয়। এতৎ সহযোগে গলদেশে উষ্ণ স্বেদ দিবে এবং রোগীকে শৈত্য হইতে রক্ষা করিবে। স্বরযন্ত্র প্রদাহেরও ডাঃ চাইন্ এই প্রকার চিকিৎসা বিধান দেন। ডিফ্থিরিয়া রোগে বমন করণার্থ টার্টার্ এমেটিক্ ব্যবহার করা যায়।

অপর, ব্রঙ্কাইটিস্, প্লুরেসি আদি প্রাদাহিক রোগে,রোগ দমন করিয়া উপকার করে।

এরিসিপেলাস্ রোগে, ডাঃ ওয়ালস্ কহেন যে, ইহা বিশেষ রোগঘ্ন ক্রিয়া প্রকাশ করে; এবং রোগের আরম্ভে সকল অবস্থাতেই প্রয়োজ্য। বিবমিষা জনক মাত্রায় ব্যবস্থা করিবে।

প্রসবান্তে স্তনে প্রদাহ হইলে বিবমিষা জনক মাত্রায় টার্টার্ এমেটিক্ দ্বারা শীঘ্র প্রতিকার লাভ হয়। ডাঃ ই, কেনেডী, ডাঃ অ্যাস্ওয়েল্ এবং লীবর্ ইহা ব্যবহার করিয়াছেন। রক্তোৎকাশ রোগে রক্তসঞ্চলনের বেগ অধিক থাকিলে, বিবমিষা জনক মাত্রায় টার্টার্ এমেটিক্ প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়; সাবধান যেন বমন না হয়।

উন্মাদ রোগে, রোগী অত্যন্ত দুরন্ত হইয়া উঠিলে, যদি তৎসহযোগে নাড়ী কঠিন এবং চর্ম্ম উষ্ণ এবং শুষ্ক থাকে, টার্টার্ এমেটিক্ দ্বারা ধমনীমণ্ডলের অবসাদন প্রাপ্ত করাইলে আশু উপকার দর্শে। ডাঃ প্রিচার্ড্ এবং ডাঃ ফ্লেমিং এই চিকিৎসা বিধান করেন। সূতিকোন্মাদ রোগেও রক্ত সঞ্চলনের বেগাধিক্য থাকিলে টার্টার্ এমেটিক্ বিশেষ উপকার করে।

মদাতঙ্ক রোগে, জর্ম্মন বৈদ্যেরা শুদ্ধ ইহাই ব্যবহার করেন; কিন্তু ইংরাজ চিকিৎসকেরা অহিফেণ সহযোগে ব্যবস্থা দেন। ইহা দ্বারা স্নায়বীয় উগ্রতা হ্রাস হইয়া শীঘ্র নিদ্রা হয়।

হুপিংকফ্ রোগে, তরুণাবস্থায় অহিফেণ সহযোগে টার্টার্ এমেটিক্ ব্যবস্থা করিলে বিলক্ষণ উপকার হয়। যথা, টার্টার্ এমেটিক্ ১ গ্রেণ্; অহিফেণের অরিষ্ট ২০ মিনিম্; জল ২ আং। এক ড্রাম্ মাত্রায় ৩।৪ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে। কিন্তু সামান্যতঃ ইপেকাকুয়ানাই ব্যবহৃত হয়।

অন্ত্রবৃদ্ধি আবদ্ধ হইলে টার্টার্ এমেটিক্ দ্বারা পেশী সকলের শিথিলতা সম্পাদন করিয়া আবদ্ধ অন্ত্রকে অন্তর্হিত করা যাইতে পারে। কিন্তু বিশেষ সতর্ক হওয়া আবশ্যক যেন বমন না হয়। ক্লোরফর্ম্ এবং অহিফেণ ইহা অপেক্ষা শ্রেষ্ঠ। সন্ধিবিচ্যুতি হইলে পেশীর শৈথিল্য সাধনার্থ টার্টার্ এমেটিক্ প্রয়োগ করা যায়। কিন্তু এক্ষণে ক্লোরফর্ম্ দ্বারা বিনা ক্লেশে ইহা সম্পাদিত হয়।

ছয় হইতে বার বৎসর বয়ঃক্রমের বালক, হিম লাগাইলে, শ্বাস কষ্ট ও গলমধ্যে ফোস্ ফোস্ শব্দ লক্ষিত হয়। রোগী সারা রাত্র অনিদ্রায় অধীর হয় ও বালিস অবলম্বন করিয়া বসিয়া থাকে। এমত অবস্থায় কেহ কেহ টার্টার্ এমেটিক্‌কে অব্যর্থ ঔষধ বিবেচনা করেন। কখন কখন কফ সহযোগে স্বরভঙ্গ উপস্থিত হয় ও গাত্রে ঘাম নির্গত হয়।

জরায়ুমুখের কাঠিন্য এবং অবিকস্বরতা বশতঃ প্রসব বিলম্ব হইলে, বিবমিষা জনক পরিমাণে টার্টার এমেটিক্ প্রয়োগ দ্বারা জরায়ুমুখের শৈথিল্য সম্পাদন করা যায়। এই চিকিৎসা, ডাং কেনেডী, চর্চিল্ এবং টাইলর্ স্মিথের অনুমত।

তরুণ অণ্ড প্রদাহে, বিবমিষা জনক পরিমাণে টার্টার্ এমেটিক্ প্রয়োগ করিলে, শীঘ্র বেদনা এবং ফুলা নিবারণ হয়। বাঘী রোগে ১ গ্রেণ্ মাত্রায় দুই ঘণ্টা অন্তর টার্টার্ এমেটিক্ প্রয়োগ করিতে মেং মিল্টন্ অনুমতি দেন। তিনি কহেন যে, ইহা দ্বারা শীঘ্র প্রতিকার লাভ হয় এবং পরিমাণে প্রায় অস্ত্র করিতে হয় না।

সোরায়েসিস্ প্রভৃতি বিবিধ চর্ম্মরোগে টার্টার্ এমেটিক্ পরিবর্ত্তক হইয়া বিলক্ষণ উপকার করে। ১/১৬—১/১২ গ্রেণ্ মাত্রায়, চিরেতার ফাণ্ট্ সহযোগে ব্যবস্থা করিবে।

অনেকানেক বিজ্ঞ চিকিৎসকগণ ইহাকে কোরিয়া রোগে ব্যবহার করিয়া উপকার প্রাপ্ত হইয়াছেন।

ট্রমস্ চক্ষু প্রদাহে ১/৩৬—১/৪৮ গ্রেণ্ মাত্রায় দিবসে তিন চার বার বিশেষ উপযোগিতার সহিত ব্যবহৃত হয়।

অন্ত্র মধ্যে শ্লেষ্মার অভাব প্রযুক্ত মল শুষ্ক হইয়া কোষ্ঠবদ্ধ করিলে টার্টার্ এমেটিক্ দ্বারা কখন কখন উপকার হয়। ডাং নেবিন্স এক রোগীর বিষয় লিখিয়াছেন যে, ১১ দিবস পর্য্যন্ত তাহার কিছুমাত্র কোষ্ঠ হয় নাই, অনেক প্রকার বিরেচক এবং পিচকারি দেওয়া হইয়াছিল, কিছুতেই কিছু হয় নাই; অবশেষে ।০ গ্রেণ্ টার্টার এমেটিক ১ ড্রাম্ এপ্‌শম্ সাল্ট সহযোগে প্রতি ঘণ্টায় ব্যবস্থা করাতে প্রথমতঃ অত্যন্ত বিবমিষা হয়, পরে ৬ ঘণ্টার মধ্যে যথেষ্ট পরিমাণে কঠিন মল নির্গত হয়।

টার্টার্ এমেটিকের মাত্রা। বমন করণার্থ ১ গ্রেণ্ হইতে ২ গ্রেণ্ পর্য্যন্ত। অবসাদন এবং বিবমিষা জননার্থ ১/৮ গ্রেণ্ হইতে ॥০ গ্রেণ্ পর্য্যন্ত। স্বেদজনন এবং কফনিঃসারণার্থ, ১/১২ গ্রেণ্ হইতে ১/৮ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্ ভাইনম্ এন্টিমোনিয়েলি; ইংরাজী, এন্টিমোনিয়েল্ ওয়াইন্; টার্টার এমেটিক্ ৪০ গ্রেণ্; সেরি আসব, ১ পাইণ্ট্। দ্রব করিয়া লইবে। ইহার

প্রতি আউন্সে ২ গ্রেণ্ টার্টার এমেটিক্ আছে। মাত্রা ; ১০ মিনিম্ হইতে ৩০ মিনিম্ মাত্রায় পুনঃ পুনঃ প্রয়োগ করিলে ঘর্ম্মকারক এবং কফনিঃসারক ; ॥০ ড্রাম্ হইতে ২ ড্রাম্ মাত্রায় বিবমিষা জনক ; ২ ড্রাম্ হইতে ৪ ড্রাম্ পর্য্যন্ত বমন কারক। বালকদিগের পক্ষে বমন করণার্থ ৩০ মিনিম্ হইতে ১ ড্রাম্ পরিমাণে প্রয়োজ্য।

২। ল্যাটিন্, অঙ্গুয়েন্টম্ এণ্টিমোনিয়াই টার্টারেটাই ; ইংরাজী, অয়েণ্টমেণ্ট অব্ টার্টারেটেড্ এণ্টিমনি। টার্টার্ এমেটিক্ সূক্ষ্ম চূর্ণ, ।০ আং ; মোমের মলম ১ আং। একত্র মর্দ্দন করিয়া লইবে।

প্রত্যুগ্রতা সাধনার্থ বাহ্য প্রয়োগ করা যায়। ইহার অর্দ্ধ ড্রাম্ পরিমাণে কোন স্থানে দিবসে একবার বা দুইবার ১৬।২০ মিনিট্ পর্য্যন্ত উত্তমরূপে মর্দ্দন করিলে ঐ স্থান প্রদাহিত এবং ব্যথাযুক্ত হয়, পরে ঐ স্থানে পূযপূর্ণ দানা সকল নির্গত হয়। প্রয়োগকালে সাবধান হওয়া কর্ত্তব্য, যে, যদি কোন স্থানের চর্ম্ম উঠিয়া গিয়া থাকে, অথবা জলৌকা দংশন জনিত বা অন্য কোন প্রকার ক্ষত থাকে, যেন তথায় না লাগে ; কারণ তাহাতে অত্যন্ত প্রদাহ হয় এবং কখন কখন পচিয়া উঠে। কখন কখন ইহা মর্দ্দন করিতে করিতে বমনাদি উপস্থিত হয় ; তাহা হইলে মর্দ্দন রহিত করিবে। শৈশবাবস্থায় নিতান্ত প্রয়োজন না হইলে ইহা অবিধেয় ; কারণ শিশুদিগের চর্ম্ম অতি কোমল, ইহা দ্বারা অধিক প্রদাহের সম্ভাবনা।

আময়িক প্রয়োগ। যক্ষ্মা, পুরাতন শ্বাসনালী প্রদাহ ( ব্রঙ্কাইটিস্ ) শ্বাসকাশ, এঞ্জাইনা পেক্টোরিস্ পুরাতন স্বরযন্ত্র প্রদাহ আদি রোগে এই মলম বক্ষস্থলে মর্দ্দন করিলে প্রত্যুগ্রতা সাধক হইয়া উপকার করে।

পুরাতন সন্ধি রোগে এবং সন্ধিমধ্যে জল সঞ্চয় হইলে, প্রত্যুগ্রতা সাধনার্থ ইহা বিশেষ উপযোগী। পুরাতন অণ্ডাশয় প্রদাহে ( ওবেরাইটিস্ ) অণ্ডাশয় প্রদেশে ইহা মর্দ্দন করিলে বিলক্ষণ উপকার হয় ; ডাং রিগ্বী ইহার বিস্তর প্রশংসা করেন।

১০ ম অবসাদক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| এণ্টিমোনিয়াই অক্সাইডম্। | অক্সাইড্ অব্ এণ্টিমনি। |
| (Antimonii Oxidum) | (Oxide of Antimony) |

প্রস্তুত করণ। টর্ক্লোরাইড্ অব্ এণ্টিমনি দ্রব, ১৬ আং ; কার্বনেট্ অব্ সোডা ৬ আং; জল, ২ গ্যালন্ ; পরিস্রুত জল, যথা প্রয়োজন। টর্ক্লোরাইড্ অব্ এণ্টিমনি দ্রবকে জলের সহিত মিশ্রিত করিয়া রাখিয়া দিবে ; যাহা অধঃস্থ হইবে, তাহাকে পরিস্রুত জলদ্বারা বারম্বার ধৌত করিবে, পরে ২ পাইণ্ট্ পরিস্রুত জলে কার্বণেট অব্ সোডা দ্রব করিয়া ইহার সহিত মিশ্রিত করণান্তর উত্তমরূপে আলোড়ন করিয়া রাখিয়া দিবে। যাহা অধঃস্থ হইবে তাহাকে পরিস্রুত জল দ্বারা পুনঃ পুনঃ ধৌত

করিবে, যে পর্য্যন্ত না ধৌত জলে যবক্ষার-দ্রাবক সংযুক্ত নাইট্রেট্‌ অব্‌ সিল্‌ভার্‌ দিলে কিছুমাত্র অধঃস্থ না হয়। অবশেষে ২১২ তাপাংশের অনধিক সন্তাপে শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ চূর্ণ; গন্ধাস্বাদ রহিত; জলে দ্রব হয় না; লবণ-দ্রাবকে দ্রবণীয়। এই দ্রবের কয়েক বিন্দু পরিস্রুত জলে দিলে শ্বেতবর্ণ হইয়া অধঃস্থ হয়, আর তাহাতে সল্‌ফিউরেটেড্‌ হাইড্রোজেন্‌ বায়ু প্রয়োগ করিলে কমলালেবুর বর্ণ হয়। রাসায়নিক উপাদান, এণ্টিমনি ধাতু ১ অংশ, অক্সিজেন্‌ ৩ অংশ। এই হেতু ইহাকে টরক্সাইড্‌ অব্‌ এণ্টিমনি কহে।

ক্রিয়া। টার্টার এমেটিকের ন্যায়; কিন্তু তদপেক্ষা মৃদু। জ্বরাদি রোগে স্বেদজনন এবং অবসাদনার্থ ব্যবহৃত হয়।

মাত্রা, ১ গ্রেণ্‌ হইতে ৪ গ্রেণ্‌ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্‌, পল্‌বিস্‌ এণ্টিমোনিয়েলিস্‌; ইংরাজী, এণ্টিমোনিয়েল্‌ পৌডর্‌। অক্সাইড্‌ অব্‌ এণ্টিমনি, ১ আং; অধঃপাতিত ফস্ফেট্‌ অব্‌ লাইম্‌, ১ আং; মিশ্রিত করিয়া লইবে। জ্বর এবং বাত আদি রোগে, প্রয়োজন মত ক্যালমেল্‌ বা অহিফেণ সহযোগে ব্যবহার করা যায়। এ ভিন্ন, পুরাতন চর্ম্মরোগে পরিবর্ত্তক হইয়া উপকার করে। মাত্রা, ৩—১০ গ্রেণ্‌। পল্‌বিস্‌ জেকোবাই বা জেম্‌স্‌ পৌডর্‌ নামক বিখ্যাত ঔষধের ইহা অনুরূপ।

১১শ অবসাদক।

| ল্যাটিন্‌। | ইংরাজী। |
| --- | --- |
| এণ্টিমোনিয়ম্‌ সল্‌ফিউরেটম্‌। | সল্‌ফিউরেটেড্‌ এণ্টিমনি। |
| [ Antimonium Sulphuratum ] | [ Sulphurated Antimony ] |

অপর নাম। এণ্টিমোনিয়াই অক্‌সিসল্‌ফিউরেটম্‌, এণ্টিমোনিয়াই সল্‌ফিউরেটম্‌ অরিয়ম্‌; এণ্টিমোনিয়াই সল্‌ফিউরেটম্‌ প্রিসিপিটেটম্‌।

প্রস্তত করণ। বিশুদ্ধ স্থর্‌মা, ১০ আং; সোডা দ্রব, ৪॥০ পাইণ্ট্‌; জলমিশ্র গন্ধক-দ্রাবক, যথা-প্রয়োজন; পরিস্রুত জল, যথা-প্রয়োজন। স্থর্‌মা এবং সোডাদ্রব একত্র মিশ্রিত করিয়া দুই ঘণ্টা পর্য্যন্ত ফুটাইবে এবং অনবরত আলোড়ন করিবে এবং মধ্যে মধ্যে জল সংযোগ করিয়া পূর্ব্ব পরিমাণ বজায় রাখিবে। পরে, ছাঁকিয়া, শীতল করিবে পূর্ব্বে ক্রমে ক্রমে গন্ধক দ্রাবক সংযোগ করিবে. যে পর্য্যন্ত কিঞ্চিৎ অম্লাধিক্য না হয়। পরে, যাহা অধঃস্থ হইবে পরিস্রুত জল দ্বারা ছাঁকনিতে

বারংবার ধৌত করিবে যে পর্য্যন্ত ধৌতজলে ক্লোরাইড্ অব্ বেরিয়ম্ দিলে শ্বেতবর্ণ হয়। অবশেষে ২১২ তাপাংশের অনধিক সন্তাপে শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। কমলালেবুর বর্ণ, গন্ধাস্বাদ রহিত চূর্ণ; সোডা দ্রবে এবং লবণ দ্রাবকে দ্রবণীয়; লবণ দ্রাবকে দ্রব কালে সল্ফিউরেটেড্ হাইড্রোজেন্ বায়ু নির্গত হয়। রাসায়নিক উপাদান, টর্সল্ফিউরেট্ অব্ এণ্টিমনি এবং কিঞ্চিৎ টরক্সাইড্ অব্ এণ্টিমনি।

আময়িক প্রয়োগ। পুরাতন চর্ম্মরোগে, যকৃৎরোগে এবং পুরাতন উপদংশ রোগে পরিবর্ত্তনের নিমিত্ত ১—৪ গ্রেণ্ মাত্রায় প্রয়োগ করা যায়। ৫—২০ গ্রেণ্ মাত্রায় বমন কারক।

ফার্ম্মাকোপিয়া মতে, কম্পৌণ্ড্ ক্যাল্মেল্ পিল্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

## ১২শ অবসাদক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| এণ্টিমোনিয়াই ক্লোরাইডাই লাইকর্। | সোলুসন্ অব্ ক্লোরাইড্ অব্ এণ্টিমনি। |
| [ Antimonii Chloridi Liquor ] | [ Solution of Chloride of Antimony ] |

প্রস্তুত করণ। বিশুদ্ধ সুর্মা (সল্ফিউরেট অব্ এণ্টিমনি), ১ পৌং; লবণ দ্রাবক ৪ পাইণ্ট্। ১৫ মিনিট পর্য্যন্ত ফুটাইয়া নামাইবে; শীতল হইলে ছাঁকিয়া গাঢ় করিয়া ২ পাইণ্ট্ করিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। পীত লোহিত বর্ণ, গাঢ় দ্রব; কএক বিন্দু জলে দিলে শ্বেতবর্ণ অক্সিক্লোরাইড্ অব্ এণ্টিমনি অধঃস্থ হয়; এবং ইহাতে নাইট্রেট্ অব্ সিল্ভার্ দিলে শ্বেতবর্ণ দধিবৎ ক্লোরাইড্ অব্ সিল্ভার্ অধঃস্থ হয়। রাসায়নিক, উপাদান, ১ অংশ এণ্টিমনি ধাতু এবং ১ অংশ ক্লোরিণ্ সংযুক্ত লবণ, লবণ দ্রাবকে দ্রবীকৃত।

আময়িক প্রয়োগ। আভ্যন্তরিক প্রয়োগ হয় না; দাহকের নিমিত্ত বাহ্য প্রয়োগ করা যায়। অন্যান্য দাহকের ন্যায় ইহা দ্বারা অধিক প্রদাহ বা যাতনা হয় না। ক্ষতাদিতে ক্ষতের অঙ্কুর অথবা উচ্চ হইলে ইহা দ্বারা খর্ব্ব করা যায়; বিষাক্ত ক্ষতে বিষনাশার্থ ইহা বিলক্ষণ উপযোগী; তারল্য বশতঃ ক্ষতের সমুদায় স্থানে প্রবেশ করিয়া উপকার করে।

ফার্মাকোপিয়াতে অক্সাইড্ অব্ এণ্টিমনি প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

১৩শ অবসাদক।

স্থরমা বা রসাঞ্জন।

| লাটিন্। | ইংরাজী। |
|---|---|
| এণ্টিমোনিয়ম্ নাইগ্রম্। | ব্ল্যাক্ এণ্টিমনি। |
| (Antimonium Nigrum) | (Black Antimony) |

অপর নাম, এণ্টিমোনিয়াই সল্‌ফিউরেটম্ প্রিপারেটম্।

ইহা খনিজ দ্রব্য; অনেক স্থানে পাওয়া যায়। বোর্ণিয়ো, মলমেন্, পেগু এবং পারস্য ও কাবুল দেশে বিস্তর পাওয়া যায়। মুসলমান অঙ্গনারা অঞ্জন রূপে ব্যবহার করেন। এণ্টিমনি ধাতু এবং তদ্‌সংযুক্ত ঔষধাদি প্রস্তুত করণার্থ ব্যবহৃত হয়।

---

১৪শ অবসাদক।

যবক্ষার বা শোরা।

| | |
|---|---|
| পটাশি নাইট্রাস্। | নাইট্রেট্ অব্ পটাশ্। |
| (Potassæ Nitras) | (Nitrate of Potash) |

ইহাকে নাইটর্ এবং সল্‌ট্‌পিটর্‌ও কহে।

মিসর, পারস্য এবং স্পেন্ দেশে এবং ভারতবর্ষে মৃত্তিকাতে ইহা জন্মে; বিশেষতঃ এদেশে গঙ্গাতীরস্থ মৃত্তিকায় বিস্তর যায়। মৃত্তিকাতে যবক্ষার এবং নাইট্রেট্ অব্ লাইম্ মিশ্রিত থাকে। জল দ্বারা এই দুই লবণকে দ্রব করিয়া ছাঁকিয়া লইবে, পরে এই জলীয় দ্রবে ঔদ্ভিজ্জ ভস্ম মিশ্রিত করিয়া জাল দিবে; ইহাতে ভস্মস্থ পটাশ্ নাইট্রেট্ অব্ লাইমের যবক্ষার দ্রাবক সহযোগে নাইট্রেট্ অব্ পটাশ্ হয়। পরে জল ছাঁকিয়া গাঢ় করিলে যবক্ষার দানা বাঁধে। এই দানাকে পুনরায় স্ফুটিত জলে দ্রব করিয়া রাখিলে যখন শীতল হয় তখন পরিষ্কার দানা পাওয়া যায়। ইহাকে সামান্যতঃ কলমী শোরা কহে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। স্তম্ভাকার ষট্‌প্রদেশ বিশিষ্ট, স্বচ্ছ, দানাযুক্ত; স্তবকাকারে সংস্থিত; ইহাকে স্ফুটিত জলে দ্রব করিয়া যে পর্য্যন্ত না শীতল হয় যদি ক্রমাগত আলোড়িত করা যায়, তবে অতি ক্ষুদ্র ক্ষুদ্র দানা প্রস্তুত হয়। গন্ধহীন; বিশেষ লাবণিক আস্বাদ যুক্ত; অগ্নিতে ফেলিলে চড় চড় শব্দ করে; ৬৪২ তাপাংশ অগ্নিসন্তাপে গলে; ঔদ্ভিজ্জ অঙ্গার সহযোগে জ্বালাইলে কার্ব্বণেট্ অব্ পটাশ্ প্রস্তুত হয়; গন্ধক এবং তাম্রচূর্ণ সহযোগে তপ্ত করিলে ধূম্রবর্ণ ধূম (পরক্সাইড্ অব্ নাইট্রোজেন্) নির্গত হয়; ৪ অংশ শীতল জলে এবং ১৷৹ অংশ স্ফুটিত জলে

দ্রবণীয়; সুরাতে দ্রব হয় না; এই লবণ জলাকর্ষক নহে, কিন্তু যদি নাইট্রেট্ অব্ সোডা মিশ্রিত থাকে, তবে বায়ুতে রাখিলে আর্দ্র হয়। প্রজ্বলিত করিলে লোহিতবর্ণ শিখা বিশিষ্ট হয়; কিন্তু নাইট্রেট্ অব্ সোডা মিশ্রিত থাকিলে পীতবর্ণ শিখা বিশিষ্ট হয়। রাসায়নিক উপাদান, পটাশ্ ১ অংশ, যবক্ষার দ্রাবক ১ অংশ।

ক্রিয়া। ধামনিক; অবসাদক সেবন করিলে শীঘ্রই ধমনীস্পন্দন মন্দ হয়। মেং আলেক্জাণ্ডর্ পরীক্ষা করিয়া দেখিয়াছেন যে, এক ড্রাম্ যবক্ষার প্রয়োগ করিলে কয়েক মিনিটের মধ্যে ধমনীর গতি ৭০ হইতে ৬০ হইয়া পড়ে। অপর, জিমর্‌মান কহেন যে, ইহা দ্বারা রক্তের ফাইব্রিণ্ সংযমনের হ্রাস হয় এবং প্রদাহ বশতঃ নিঃসৃত রক্তরস সংযত হইতে পারে না অথবা সংযত হইলে তাহা তরল হইয়া শোষণোপযোগ হয়। অপিচ রক্ত কণিকার পরস্পর সংলগ্ন শীতলতার লাঘব করে; এবং শিরাস্থ কৃষ্ণবর্ণ রক্তের সহিত মিশ্রিত করিলে তাহাকে উজ্জল লোহিতবর্ণ করে। ডাং ষ্টীবন্স্ কহেন যে, মারকিন্ খণ্ডে এক ব্যক্তি গ্লবর্স্ সাল্ট্ নামক বিরেচক লবণ সেবন করণাভিপ্রায়ে, ভ্রম বশতঃ ১ আউন্স্ যবক্ষার সেবন করিয়াছিল; তাহার শিরা হইতে রক্ত নির্গত করানে, সে রক্ত উজ্জল লোহিতবর্ণ দেখা গিয়াছিল; এবং বহুক্ষণ রাখিলেও সংযত হয় নাই। অপর, যবক্ষার, শৈত্যকারক; মূত্রকারক; স্বেদজনক; অধিক মাত্রায় বিরেচক। মূত্র করণার্থ, অধিক পরিমাণে শীতল জল সহযোগে প্রয়োজ্য। সেবন করিবার পর প্রস্রাবে ইহা পাওয়া যায়, ইহাতে বোধ হয় যে, মূত্রগ্রন্থির উপরে ক্রিয়া প্রকাশ করে।

অত্যন্ত অধিক মাত্রায়, ( ১—২ আউন্স্ ) বিশেষতঃ অল্প জলের সহিত সেবন করিলে, পাকাশয় এবং অন্ত্রমধ্যে প্রদাহ উপস্থিত করে এবং শরীরে অবসাদন ক্রিয়া প্রকাশ করে। বমন, ভেদ, রক্তভেদ, উদরে জ্বালা এবং বেদনা, শারীরিক দৌর্ব্বল্য নাড়ীর ক্ষীণতা, হস্তপদাদির শীতলতা, আক্ষেপ, মূর্চ্ছাদি লক্ষণ প্রকাশ পাইয়া মৃত্যু হয়।

ইহা দ্বারা বিষাক্ত হইলে, ইপেকাকুয়ানা দ্বারা বমন করাইয়া পাকাশয় পরিষ্কার করিবে; যথেষ্ট পরিমাণে স্নিগ্ধ পানীয় সেবন করাইবে; অহিফেণ ব্যবস্থা করিবে; এবং অবসাদন হইলে উত্তেজক বিধান করিবে।

পরিমিত মাত্রায় দীর্ঘকাল সেবন করিলে, ক্ষুধামান্দ্য, অজীর্ণ, দৌর্ব্বল্য এবং রক্তের নিকৃষ্টতা জন্মে।

আময়িক প্রয়োগ। তরুণ বাতরোগে, যবক্ষার দ্বারা বিশেষ উপকার দর্শে। অনেক বিজ্ঞ চিকিৎসক ইহা প্রয়োগ করিয়া প্রশংসা করিয়াছেন। ১ আং বা ১৷০ আং পরিমাণ যবক্ষার, ১ শের বা ১৷৷০ শের জলে দ্রব করিয়া শর্করা সহযোগে,

ক্রমশঃ সমস্ত দিবসে সেবন করাইবে, এবং ইহার চূড়ান্ত জলীয় দ্রবে বস্ত্রখণ্ড ভিজাইয়া বাতগ্রস্ত সন্ধিতে লাগাইবে। প্রায় সপ্তাহের মধ্যে আরোগ্য লাভ হয়, এবং ৩।৪ দিবসের মধ্যেই রোগের উপশম হয়। বোধ হয় যে, এরোগে রক্তের লাবণিকাংশের অভাব পূর্ণ করিয়া এবং ফাইব্রিণের পরিমাণের হ্রাস করিয়া উপকার করে, অপর, যবক্ষার দ্বারা বাত রোগের চিকিৎসা করিলে হৃৎপিণ্ড বা তদীয় আবরণ ঝিল্লির প্রদাহের আশঙ্কার হ্রাস হয়।

পুরাতন বাতরোগে, ডাং কার্গিল্ ইহার বিস্তর প্রশংসা করেন। তিনি ১০০ জন রোগীকে যবক্ষার প্রয়োগ করিয়াছিলেন দুইসপ্তাহের মধ্যে ৬১ জন আরোগ্য লাভ করিয়াছিল, ২০ জনের রোগের অনেক উপশম হইয়াছিল, ৫ জনের কিঞ্চিৎ উপকার হইয়াছিল, ৩ জনের কোন ফল দর্শে নাই, ৩ জনের অপকার হইয়াছিল। অধিক পারদ ব্যবহার করিয়াছে এমত ব্যক্তির বাত রোগে এবং ঔপদংশিক বাত রোগে ইহা দ্বারা উপকার হয় না।

স্কর্বী নামক রোগে যবক্ষার দ্বারা বিলক্ষণ উপকার হয়। ডাং ক্যামিরণ্ ইহা ব্যবহার করিয়া বিস্তর প্রশংসা করিয়াছেন। ডাং গ্যারডের মতে স্কর্বী রোগে রক্তের পটাশ্ সংযুক্ত লবণের হ্রাস হয়, অতএব অন্যান্য পটাশ্ ঘটিত লবণের ন্যায় যবক্ষার এই অভাব নিবারণ করিয়া উপকার করে। ফলতঃ যবক্ষার দ্বারা যে এরোগে উপকার হয় তাহাতে সন্দেহ বিরহ।

রক্তোৎকাশ এবং অন্যান্য প্রকার আভ্যন্তরিক রক্তস্রাবে, যদি রক্ত সঞ্চলনের বেগ অধিক থাকে, ধামনিক অবসাদক এবং শৈত্যকর হইয়া যবক্ষার উপকার করে। মিট্ফোর্ড হস্পিটালে ডাং সিম্প্সন্ সাহেব রক্তোৎকাশ রোগে ১ অংশ যবক্ষার এবং ২ অংশ শর্করা মিলাইয়া অর্দ্ধ ড্রাম্ বা ১ ড্রাম্ পরিমাণে শীতল জলের সহিত ব্যবস্থা করিতেন। কখন কখন প্রয়োজন অনুসারে টার্টার্ এমেটিক্ বা ডিজিটেলিস্ সহযোগে ব্যবস্থা করা যায়।

বিবিধ জ্বর রোগে, শৈত্যকরণ, ঘর্ম্মকরণ, এবং মূত্রকরণার্থ, যবক্ষার বিশেষ উপযোগী। শর্করা এবং জল সহযোগে পানীয় রূপে প্রয়োগ করিবে। ইহার সহিত কিঞ্চিৎ নাইট্রিক্ ইথর্ মিলাইলে আরও ভাল হয়।

শ্বাসনালী প্রদাহের তরুণাবস্থায়, টার্টার্ এমেটিক্ সহযোগে যবক্ষার প্রয়োগ করিলে, শীঘ্র প্রদাহ দমন হয়। ডাং গ্রেবস্ নিম্নলিখিত ব্যবস্থা দেন। যবক্ষার ২ ড্রাম্, টার্টার্ এমেটিক্ ১ গ্রেণ্, প্যারেগরিক্ ॥০ আং, বাদাম মিশ্র ১২ আং। মাত্রা, ১ আং, ২।৩ ঘণ্টা অন্তর। শ্বাসকাশ রোগে শ্বাসকষ্ট নিবারণার্থ, উপর্য্যুক্ত ব্যবস্থা মত যবক্ষার প্রয়োগ করা যায়। এভিন্ন, যবক্ষারের ধূম গ্রহণ করিলেও বিলক্ষণ উপকার হয়। যবক্ষারের ধূম শ্বাস দ্বারা গ্রহণ করিবার নিয়ম এই ; একখণ্ড শোষক

কাগজ যবক্ষারের চূড়ান্ত জলীয় দ্রবে আর্দ্র করিয়া শুষ্ক করিবে, পরে, ইহাকে গুঁড়াইয়া চুরটের ন্যায় করিয়া অগ্নিসংযোগ করিয়া টানিবে।

শোথ রোগে প্রস্রাব বৃদ্ধি করিয়া ইহা বিশেষ উপকার করে। স্কুইল্ এবং নাইট্রিক্ ইথর্ প্রভৃতি মূত্রকারক সহযোগে ব্যবস্থা করিবে।

মাত্রা, ৫ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত শৈত্যকারক এবং মূত্রকারক। ২০ গ্রেণ্ হইতে ৬০ গ্রেণ পর্য্যন্ত ধামনিক অবসাদক।

---

## স্নায়বীয় অবসাদক।

### ১৫শ অবসাদক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| একোনাইটম্। | একোনাইট্। |
| ( Aconitum ) | ( Aconite ) |

ইহাকে সামন্যতঃ মঙ্ক্স্হুড্ কহে।

র‍্যাননক্যুলেসি জাতীয় একোনাইটম্ নেপলস্ নামক ওষধির মূল, সরস পত্র এবং পুষ্প। ইউরোপ খণ্ডে, জর্ম্মনি এবং ব্রিটেন্ রাজ্যে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ইহার মূল ২।৩ ইঞ্চ্ দীর্ঘ; অঙ্গুলির ন্যায় স্থূল; মূলার ন্যায় আকৃতি; বাহ্য প্রদেশ কৃষ্ণ-ধূষর বর্ণ এবং কুঞ্চিত; ইহার গাত্র হইতে শাখা সকল নির্গত হয়; অভ্যন্তর শ্বেতবর্ণ; তিক্ত এবং কটু আস্বাদ; চর্ব্বণ করিলে জিহ্বা এবং ওষ্ঠ ঝিন্‌ঝিন্ করিয়া অবশ হয়। হেমন্তান্তে এই মূল সংগৃহীত হয়। এই বৃক্ষের পত্র, ৩।৪ ইঞ্চ্ ব্যাস্, মসৃণ, পঞ্চ খণ্ডে বিভক্ত; ইহার পুষ্প, নীলবর্ণ; একটি শীর্ষে অনেক গুলি পুষ্প জন্মে। পত্র এবং পুষ্পের আস্বাদ, মূলের ন্যায়। বৃক্ষের সকল অংশেই একোনাইসিয়া নামক বীর্য্য ( উপক্ষার ) বিশেষ আছে; এই বীর্য্য একোনাইটিক্ অম্ল সহযোগে অবস্থিতি করে।

ক্রিয়া। সাক্ষাৎ সম্বন্ধে স্নায়বীয় অবসাদক; পরম্পরা সম্বন্ধে ধামনিক অবসাদক; বেদনা নিবারক; কচিৎ স্বেদজনক এবং মূত্রকারক। স্থানিক উগ্রতা-সাধক, বেদনানিবারক এবং স্পর্শহারক। শরীরের কোন স্থানে লাগাইলে প্রথমতঃ ঐ স্থান উষ্ণ বোধ হয়, কিঞ্চিৎ পরেই ঝিন্‌ঝিন্ করিয়া অবশ হয়। চর্ব্বণ করিলে অধিক পরিমাণে লাল নিঃসরণ হয় এবং জিহ্বা ও ওষ্ঠ ঝিন্‌ঝিন্ করিয়া অবশ হইয়া যায়।

ইহার অবসাদন ক্রিয়াকে, ক্রিয়ার তারতম্য অনুসারে, ফ্লেমিং চারি অবস্থায় বর্ণন করিয়াছেন।

১। পরিমিত মাত্রায় সেবন করিলে, প্রথমতঃ পাকাশয়ে উষ্ণতা বোধ হয় এবং

অল্প বিবমিষা উপস্থিত হয়। অনতিবিলম্বেই সমুদায় শরীর উষ্ণ হইয়া উঠে এবং ওষ্ঠ ও জিহ্বা ঝিন্‌ঝিন্ করিতে থাকে এবং ক্রমশঃ হস্তাঙ্গুলিতেও ঝিন্‌ঝিনি প্রকাশ পায়। পেশী সকল শিথিল এবং দুর্ব্বল হয়, এবং নাড়ী ও শ্বাসগতি মন্দ হয়। স্বাভাবিক নাড়ীস্পন্দন মিনিটে ৭২ হইলে ৬৪,এবং শ্বাসগতি ১৮ হইলে ১৬ হইয়া পড়ে।

২। ইহার উপর যদি আর এক মাত্রা প্রয়োগ করা যায়, তাহা হইলে ক্রমশঃ বাহু পর্য্যন্ত ঝিন্‌ঝিন্ করিতে থাকে এবং স্পর্শানুভব লাঘব হয়। ১ ঘণ্টা বা ১।০ ঘণ্টার মধ্যে নাড়ীস্পন্দন মিনিটে ৫৬ হইয়া পড়ে, কিন্তু স্পন্দন বিকার জন্মে না; শ্বাসগতি ১৩ হয় এবং কিঞ্চিৎ আয়াস সাধ্য হয়। শারীরিক অবসাদন এরূপ হয় যে, উঠিলে শিরোঘূর্ণন এবং চতুর্দ্দিক্ অন্ধকার বোধ হয়, হস্ত পদাদি শীতল হয়। চিকিৎসাতে এই অবধি বিধান করা যাইতে পারে।

৩। যদি ২ ঘণ্টার মধ্যে আর এক মাত্রা প্রয়োগ করা যায়, তবে সমুদায় শরীর ঝিন্‌ঝিন্ করিয়া অবশ হইয়া পড়ে। অত্যন্ত দৌর্ব্বল্য, শিরোঘূর্ণন, দৃষ্টির বিকার নাড়ীর ক্ষীণতা ও বৈষম্য, সন্ধিবেদনা উপস্থিত হয়, শ্বাসগতি দ্রুত, লঘু এবং বৈষম্যদোষযুক্ত; শরীর শীতল এবং ঘর্ম্মাভিষিক্ত হয়; বিবমিষা এবং অত্যন্ত বমন, ক্বচিৎ ভেদ উপস্থিত হয়। এ অবস্থা হইতে ও কথন কথন রক্ষা পায়।

৪। কিন্তু ইহার উপর যদি আর এক মাত্রা দেওয়া যায়, তবে মুখমণ্ডল পাণ্ডু-বর্ণ এবং শীর্ণ হয়, মুখ হইতে ফেণ নির্গত হইতে থাকে, শরীর এককালে অবসন্ন হইয়া পড়ে; নাড়ী ক্ষীণ এবং অব্যবস্থিত, ক্বচিৎ লোপ হয়; শরীর শীতল এবং ঘর্ম্মাভিষিক্ত; শ্বাসগতি অত্যন্ত ক্ষীণ এবং দ্রুত; দর্শন, শ্রবণ এবং বাক্‌শক্তি রহিত হইয়া মৃত্যু হয়। মৃত্যুর পূর্ব্বে ক্বচিৎ আক্ষেপ হয়। শেষ পর্য্যন্ত চৈতন্য থাকে। হৃৎপিণ্ডের অবসাদন বশতঃ মৃত্যু হয়।

ডাং জন্ হার্‌লি বিশেষ পরীক্ষা দ্বারা একোনাইটের নিম্নলিখিত ক্রিয়া স্থির করিয়াছেন।

১। ষ্ট্রিক্‌নিয়া সমস্ত কশেরুকামজ্জার উপর ক্রিয়া প্রকাশ করে, একোনাইটের ক্রিয়া কশেরুকামজ্জার স্থান বিশেষ প্রকাশ পায়। ইহা দ্বারা উগ্রতা সাধিত হইয়া সপর্য্যায় আক্ষেপ উপস্থিত হয়।

২। নিউমগ্যাষ্ট্রিক্, হাইপোগ্লসেল্ ও স্পাইনেল্ একসেসরি স্নায়ুমূলের নিকটস্থ মজ্জার উপর আশ্রয় করে। পরে ক্রমশঃ ইহার ক্রিয়ার উগ্রতার হ্রাস হইয়া তৃতীয় স্নায়ুসন্ধি ও ফ্রেনিক্ স্নায়ুমূল পর্য্যন্ত নীত হয়।

৩। একোনাইট্ দ্বারা এতদূর অবসাদন উপস্থিত হয় যে, পক্ষাঘাত পর্য্যন্ত হয়।

৪। একোনাইট্ ঐন্দ্রিক ও সঞ্চালক স্নায়ু উভয়েরই উপর সমতুল্য ক্রিয়া প্রকাশ করে।

৫। চক্ষু কর্ণ আদির পেশী সকলের শিথিলতা ভিন্ন দর্শন বা শ্রবণেন্দ্রিয়ের অন্য কোন বিকার লক্ষিত হয় না; ঘ্রাণেন্দ্রিয়েরও কোন বৈলক্ষণ্য জন্মে না। আস্বাদ শক্তির বৈষম্য জন্মে।

৬। মস্তিষ্কের অবসাদন ভিন্ন অন্য সাক্ষাৎ ক্রিয়া প্রকাশ পায় না, এবং আক্ষেপের পরেই শ্বাসরোধ হইয়া মৃত্যু হয়।

৭। সিম্পেথেটিক্ স্নায়ুর উপর একোনাইট্ কোন ক্রিয়া প্রকাশ করে না। মৃত্যু সময়ে কনীনিকা প্রসারিত হয় ও মৃত্যুর পর ও হৃৎপিণ্ডে আঘাত লক্ষিত হয়; যদি স্ফীতি বশতঃ দক্ষিণ পিণ্ডের স্পন্দন বন্ধ হয়, দোহন দ্বারা তাহার ক্রিয়া পুনঃ সংস্থাপিত করা যায়। ডাং হার্লি বিবেচনা করেন যে, শ্বাস প্রশ্বাস বিকার বশতঃ হৃৎপিণ্ডের উপর ইহার ক্রিয়া পরম্পরিত রূপে প্রকাশ পায়।

৮। ডায়েফ্রাম্ ও শ্বাস গ্রহণের পেশী সকলের পক্ষাঘাত বশতঃ শ্বাসরোধ হইয়া এবং ফুস্ফুসের জড়তা বশতঃ মৃত্যু হয়।

শবচ্ছেদ করিলে, পাকাশয় এবং অন্ত্রমধ্যে প্রদাহ চিহ্ন এবং শিরা মণ্ডলীতে রক্ত সংগ্রহ দেখা যায়।

চিকিৎসা। যদ্যপি বমন না হইয়া থাকে, বমন কারক ঔষধ বিধান করিবে,পরে উষ্ণ জল দ্বারা পুনঃ পুনঃ পাকাশয় ধৌত করিবে। যদি বিষভোজনের অধিক ক্ষণ পরে রোগী চিকিৎসাধীনে আইসে, তবে যে অংশ অন্ত্র মধ্যে প্রবিষ্ট হইয়াছে তাহা নির্গত করণার্থ এরণ্ড তৈল বিধান করিবে। অপর, অহিফেণ ব্যবস্থা করিবে; পিচকারি দ্বারা মলদ্বারে অহিফেণ প্রয়োগ করিলে বিশেষ উপকার হয়। এমোনিয়া এবং সুরাদি উত্তেজক দ্বারা জীবনীশক্তি উন্নত রাখিবে এবং অধঃশাখায় ও উদর প্রদেশে সর্ষপের পটি বিধান করিবে। শ্বাসগতির উত্তেজনার্থ কৃত্রিম শ্বাসক্রিয়া করিবে এবং হৃৎপিণ্ডের উত্তেজনার্থ ইলেক্‌ট্রিসিটি ব্যবস্থা করিবে; বিষনাশার্থ জান্তব অঙ্গার এবং আইওডিন্ বিধেয়।

নিষেধ। অত্যন্ত শারিরীক দৌর্ব্বল্য, নীরক্তাবস্থা, শিরঃপীড়া, পেশীগণের শৈথিল্য এবং দৌর্ব্বল্য, এবং হৃৎপিণ্ড এবং ফুস্ফুসে রক্ত সঞ্চালনের ব্যাঘাত থাকিলে অবিধেয়।

আময়িক প্রয়োগ। তরুণ বাতরোগে ইহা মহৌষধ; ইহা দ্বারা আশু বেদনা এবং যন্ত্রণা নিবারণ হয় এবং অতিশীঘ্রই আরোগ্য লাভ হয়; ইহার আভ্যন্তরিক এবং বাহ্য প্রয়োগ করিবে। ডাং ফ্লেমিং ২১ জন রোগীকে ইহা দ্বারা চিকিৎসা করিয়াছিলেন; গড়ে ১ সপ্তাহের মধ্যে সকলেই আরোগ্য লাভ করিয়াছিল। ইহাদের মধ্যে কেহ বা ২ দিবসের মধ্যেই সুস্থ হইয়াছিল, কেহ বা ১৭ দিবস পর্য্যন্ত চিকিৎসাধীন ছিল। ডাং ফ্লেমিং কহেন যে, কয়েক ঘণ্টার মধ্যে সকলেরই সন্ধির

বেদনা, ফুলা এবং আরক্তিমতার লাঘব হইয়াছিল, এবং কাহারও বা এক ঘণ্টার মধ্যেই বেদনার উপশম বোধ হইয়াছিল। বৃহৎ সন্ধি অপেক্ষা ক্ষুদ্র সন্ধির বেদনা দূর করিতে বিলম্ব হয়। অপর, একোনাইট্ দ্বারা বাত রোগের চিকিৎসার বিশেষ ফল এই যে, বাত জনিত হৃদাবরণ প্রদাহ প্রায় হয় না এবং রোগান্তে অতি শীঘ্র সম্পূর্ণ সুস্থতা লাভ হয়, এবং সন্ধি সকল অল্পদিনেই স্বাভাবিক নমনশীলতা প্রাপ্ত হয়। লির্পজিক্ নগরস্থ ডাং গ্রাইনিয়র্ এবং জিনিবা নগরস্থ ডাং লম্বার্ড্ এ চিকিৎসার অনুমোদন করেন।

পুরাতন বাত রোগে, ইহার স্থানিক প্রয়োগ দ্বারা আশু প্রতীকার লাভ হয়। সব্ একুাট্ বাত রোগে আভ্যন্তরিক প্রয়োগও করা যায়। গাউট্ নামক বাত রোগে, জর্ম্মন্ এবং ফ্রেঞ্চ্ বৈদ্যেরা বিস্তর ব্যবহার করেন। ডাং কোপলণ্ড্ কহেন যে, পুরাতন রোগেই ইহা বিধেয়। অপর, ইহার স্থানিক বিধান করিলে কখন কখন আশু বেদনার উপকার হয়।

প্রদাহ এবং প্রাদাহিক জ্বর দমনার্থ বুঝি একোনাইটের তুল্য আর ঔষধ নাই। সময় মত প্রয়োগ করিতে পারিলে ইহার ফল অতীব আশ্চর্য্য। অতি অল্পকালের মধ্যেই প্রদাহ দমিত হইবে; তাহাতে প্রায় সন্দেহ নাই। প্রদাহের প্রারম্ভে প্রয়োগ করিতে পারিলে ইহার ফল উত্তম প্রকাশ পায়; তাহার তাৎপর্য্য এই যে, ইহা বিশুদ্ধ প্রদাহঘ্ন, প্রদাহ দমন করিতে পারে, কিন্তু প্রদাহ বশতঃ যান্ত্রিক বিধান নষ্ট হইলে এবং রক্ত রসাদি নির্গত ও ঘনীভূত হইলে তাহার কোন প্রতীকার করিতে পারে না। তত্রাচ বক্রী প্রদাহ দমন করিতে পারে এবং আর বৃদ্ধি পাইয়া অধিক হানি করিতে দেয় না। পুরাতন প্রদাহে রোগী অত্যন্ত দুর্ব্বল হইলে, বিশেষতঃ যদি হৃদ্স্পন্দন ক্ষীণ থাকে, তবে সাবধানে প্রয়োগ করিবে; নচেৎ বিপদের আশঙ্কা হইতে পারে। সামান্য অল্প প্রদাহ সকল, যথা, টন্সিলাইটিস্, গলপ্রদাহ, কর্ণমূলপ্রদাহ, উৎকট সর্দ্দি, ক্যাটারাল্ ক্রুপ্ ইত্যাদি, যদি প্রথম অবস্থাতে চিকিৎসাধীন হয়, তবে প্রায় ২৪।৪৮ ঘণ্টার মধ্যেই প্রতীকার করা যাইতে পারে। ফুস্ফুস্ প্রদাহ, ফুস্ফুসাবরণ প্রদাহ, এরিসিপিলাস্ আদি উৎকট্ রোগে যদিচ এরূপ আশু উপকার না হয়, তত্রাচ, ইহার ফল অবশ্যই প্রকাশ পায়।

প্রয়োগের নিয়ম এই ১ বিন্দু বা অর্দ্ধ বিন্দু মাত্রায় ইহার অরিষ্ট কিঞ্চিৎ জলের সহিত প্রতি ঘণ্টায় ৪।৬ বার ২ ঘণ্টা পর্য্যন্ত প্রয়োগ করিবে, পরে প্রতি ঘণ্টায় এক মাত্রা ব্যবস্থা করিবে। যদ্যপি অত্যন্ত দৌর্ব্বল্য থাকে এবং নাড়ী ক্ষীণ বোধ হয়, এতদপেক্ষাও মাত্রা লাঘব করিবে।

ডাং রিঙ্গার নিম্নলিখিত লক্ষণ সংযুক্ত শ্বাসকাশ রোগে একোনাইট্ দ্বারা

সন্তোষজনক ফল লাভ করিয়াছেন। রোগী, বিশেষতঃ শিশু প্রথমে কোরাইজা দ্বারা আক্রান্ত হয়, বারম্বার অত্যন্ত হাঁচি উপস্থিত হয়, পরে প্রদাহ ক্রমশঃ বিস্তৃত হইয়া ফুস্ফুসে শ্বাসনলী পর্য্যন্ত আক্রমণ করে; ইতঃমধ্যে গল-ক্ষত প্রকাশ পাইতে পারে। রোগ যত পরিণত অবস্থা প্রাপ্ত হয়, শ্বাসকাশ প্রকাশ পায়, ও কখন কখন কোরাইজার লক্ষণ সাম্য হয়। ডাং রিঙ্গার্ বিবেচনা করেন যে, প্রকৃত শ্বাসকাশ এইরূপে সচরাচর আরম্ভ হয়, এবং যাবজ্জীবন কোরাইজার লক্ষণযুক্ত থাকিতে পারে। কোরাইজার অবস্থায় জ্বর স্পষ্ট লক্ষিত হয়; এবং এই সময়ে একোনাইট্ প্রয়োগ করিলে প্রদাহ ও জ্বর দমিত হয় এবং শ্বাসকাশ নিবারিত হয়। অপর, শ্বাসকাশ রোগে অনেক স্থলে কোরাইজা লক্ষিত হয় না, কাশের আরম্ভে কম্প ও জ্বর প্রকাশ পায়, ও কয়েক দিবস পরে শ্বাসকষ্ট আরম্ভ হয়; এস্থলে জ্বরের প্রারম্ভে একোনাইট্ প্রয়োগ করিলে শ্বাসকাশ নিবারিত হয়।

হৃদাবরণ প্রদাহ (পেরিকার্ডাইটিস্) রোগে অত্যন্ত দপ্দপানি ও সাতিশয় বেদনা থাকিলে একোনাইট্ দ্বারা আশু উপকার পাওয়া যায়।

বালকদিগের (ভ্যাক্সিনেশন) টিকা লইবার পর টিকাক্ষত প্রায় শুষ্ক হইয়া আসিলে ক্রমে সমস্ত হস্ত ও বক্ষ কতকদূর পর্য্যন্ত এরিসিপেলাস্গ্রস্ত ও আরক্তিম হয়। এই সকল স্থান সাতিশয় বেদনাযুক্ত, কঠিন ও উজ্জ্বল হয়। একবারে সমস্ত স্থান আরক্তিম হয় না একস্থান আরোগ্য হইলে অপর স্থান, অপর স্থান আরোগ্য হইলে আবার আর একস্থান এরিসিপেলাস্গ্রস্ত হয়; এইরূপে পদ অবধি এরিসিপেলাস্ প্রকাশ পাইতে পারে। কখন বা ক্ষুদ্র স্ফোটক হইয়া রোগারোগ্য হয়। এস্থলে, একোনাইট্ দ্বারা প্রদাহ দমিত হইয়া উপকার হয়। যুবাদিগের ভ্যাক্সিনেশন্ জনিত প্রদাহে একোনাইট্ আভ্যন্তরিক ও বেলাডোনা স্থানিক প্রয়োগ বিশেষ ফলপ্রদ।

শীতলতা আদি বশতঃ সহসা স্বাভাবিক রজঃ বন্ধ হইলে একোনাইট্ দ্বারা রজঃনিঃসরণ সংস্থাপিত করা যায়।

অটাইটিস্ রোগে ডাং বেজ্ একোনাইট্ প্রয়োগ করিতে অনুরোধ করেন, ইহা দ্বারা আশু যন্ত্রণার উপশম হয়।

প্রমেহ রোগের প্রবলাবস্থায়, এবং লিঙ্গোচ্ছাস নিবারণার্থ এক বিন্দু মাত্রায় একোনাইটের অরিষ্ট প্রতি ঘণ্টায় প্রয়োগ করিলে প্রীতিপ্রদ ফল প্রাপ্ত হওয়া যায়।

আঘাত লাগিয়া কোন স্থান থেৎলাইয়া গেলে ইহার অরিষ্ট স্থানিক প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়।

বিবিধ স্নায়ুশূল রোগে ইহা বিশেষ উপকার করে। ডাং ফ্লেমিং ৩০ জন রোগীর চিকিৎসা করিয়াছিলেন; ১৭ জন সম্পূর্ণ আরোগ্য লাভ করিয়াছিল,

অবশিষ্ট ১৩ জনের অনেক উপকার হইয়াছিল। এরোগে প্রথমতঃ ইহার স্থানিক প্রয়োগ করিবে, অর্থাৎ বেদনা স্থানে মর্দ্দন ব্যবস্থা করিবে, তাহাতে উপকার না হইলে আভ্যন্তরিক প্রয়োগ বিধান করিবে। ডাং রিঙ্গার্ বলেন যে, মুখমণ্ডল ও ভ্রূ প্রদেশের স্নায়ুশূলে ইহা দ্বারা বিশেষ উপকার দর্শে। সিক-হেডেক্ নামক শিরঃপীড়ায় গাঁজার অরিষ্ট সহযোগে প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়।

ধনুষ্টঙ্কার রোগে, মেং, ডি, মর্গান্ ইহার অরিষ্ট প্রয়োগ করিতে বিধান দেন। পূর্ণমাত্রায় বারংবার প্রয়োগ করিবে। স্নায়বীয় উগ্রতা দমন করিয়া এবং পেশীর শৈথিল্য সাধন করিয়া উপকার করে।

হৃৎপিণ্ডের অতিস্পন্দন দমনার্থ ইহা মহৌষধ। যে যে অবস্থায় ডিজিটেলিস্ ব্যবহার করা যায়, ইহাও সেই সেই অবস্থায় বিধেয়। অর্থাৎ হৃৎপিণ্ড হইতে রক্ত নিঃসরণের ব্যাঘাত থাকা প্রযুক্ত হৃৎস্পন্দনের আধিক্য হইলে ডিজিটেলিসের ন্যায় একোনাইট্ নিষিদ্ধ। কিন্তু যদি হৃদুদরের প্রবেশ এবং নির্গম দ্বারের কোন ব্যতিক্রম না থাকে, কেবল হৃদয়-পেশীর স্থূলত্ব বা হৃদুদরের প্রসারতা বশতঃ হৃৎস্পন্দনের আধিক্য হয়, অথবা যদি শুদ্ধ ক্রিয়া বিকার জনিত হৃৎস্পন্দন অধিক হয়, কোন বিধানিক রোগ না থাকে, তবে ইহা দ্বারা বিশেষ উপকার হয়। ডাং ফ্লেমিং কহেন যে, ডিজিটেলিস্ অপেক্ষা ইহা বিশুদ্ধ অবসাদক এবং ডিজিটেলিসের তুল্য; ইহা দ্বারা বিপদের শঙ্কা হয় না।

অপর, মস্তিষ্ক, ফুস্ফুস্, শ্বাসনালী আদি যান্ত্রিক প্রদাহে এবং জ্বররোগে হৃৎস্পন্দন এবং ধমনীর বেগ লাঘব করণার্থ প্রয়োগ করা যায়।

বিবিধ রক্তস্রাবে, রক্ত সঞ্চলনের বেগাধিক্য থাকিলে, তাহা সাম্য করিয়া উপকার করে।

চূর্ণের মাত্রা, ১ গ্রেণ্ হইতে ৫ গ্রেণ্ পর্য্যন্ত; প্রায় ব্যবহৃত হয় না।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, এক্ষ্ট্রাক্টম্ একোনিটাই; ইংরাজী, এক্ষ্ট্রাক্ট্ অব্ একোনাইট্। সরস পত্র এবং মঞ্জরী হইতে হরিৎসার প্রস্তুত করিবে। মাত্রা, ।০—২ গ্রেণ্।

২। ল্যাটিন্, লিনিমেণ্টম্ একোনিটাই; ইংরাজী, লিনিমেণ্ট্ অব্ একোনাইট্। একোনাইটের মূল চূর্ণ, ২০ আং; কর্পূর, ১ আং; শোধিত সুরা, যথা প্রয়োজন। একোনাইটের মূলচূর্ণকে কিয়দংশ সুরাতে সপ্তাহ পর্য্যন্ত আবৃত পাত্র মধ্যে ভিজাইয়া রাখিবে, পরে পার্কোলেসন্ যন্ত্র মধ্যে স্থাপন করিয়া ক্রমশঃ সুরা দিবে এবং আধার ভাণ্ডে কর্পূর রাখিবে। ১ পাইণ্ট্ পূর্ণ হইলে নামাইবে। বাত এবং স্নায়ুশূলাদি রোগে বাহ্য প্রয়োগার্থ বিশেষ উপযোগী। আভ্যন্তরিক ব্যবহার হয় না।

৩। ল্যাটিন্ টিংচ্যুরা একোনিটাই; ইংরাজী, টিংচর্ অব্ একোনাইট্। একোনাইটের মূলচূর্ণ, ২॥০ আং; শোধিত সুরা, ১ পাইন্ট্। পর্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ৫—১৫ মিনিম্।

( Aconitia ) একোনাইশিয়া।)

প্রস্তুত করণ। একোনাইট্ মূলচূর্ণ, ১৪ পৌং; শোধিত সুরা, যথা প্রয়োজন; পরিস্রুত জল, যথা প্রয়োজন; এমোনিয়া দ্রব, যথা প্রয়োজন; বিশুদ্ধ ইথর, যথা প্রয়োজন; জলমিশ্রিত গন্ধক দ্রাবক, যথা প্রয়োজন। একোনাইট্ মূলকে ৩ গ্যালন্ সুরার সহিত মিশ্রিত করিয়া তপ্ত করিবে; ফুটিতে আরম্ভ হইলে, নামাইয়া ৪ দিবস পর্য্যন্ত রাখিয়া দিবে। পরে, পার্কোলেসন যন্ত্রমধ্যে স্থাপন করিয়া ক্রমশঃ সুরা দিবে, যে পর্য্যন্ত না একোনাইট্ অসার হয়। অনন্তর এই অরিষ্টের অধিকাংশ সুরা চূয়াইয়া ফেলিয়া যাহা অবশিষ্ট থাকিবে তাহাকে জলস্বেদন যন্ত্র দ্বারা তপ্ত করিবে, যে পর্য্যন্ত না সমুদায় সুরা শুষ্ক হয়। অপর, এই সারকে, ইহার দ্বিগুণ তৌল পরিমাণ ফুটিত জলের সহিত মিশ্রিত করিবে; শীতল হইলে ছাঁকিয়া তাহাতে কিঞ্চিৎ অধিক পরিমাণে এমোনিয়া দ্রব সংযোগ করিয়া জলস্বেদন যন্ত্র দ্বারা মৃদুসন্তাপ দিবে। যাহা অধঃস্থ হইবে ছাঁকিয়া লইয়া শুষ্ক করিবে। পরে, চূর্ণ করিয়া পুনঃ পুনঃ ইথরে ভিজাইবে এবং ইথর ছাঁকিয়া লইবে। সমুদায় ইথর একত্র করিয়া চূয়াইবে, যে পর্য্যন্ত না শুষ্ক সার প্রাপ্ত হওয়া যায়। উষ্ণ পরিস্রুত জলের সহিত অল্প পরিমাণে গন্ধকদ্রাবক মিলাইয়া তাহাতে এই শুষ্ক সার দ্রব করিবে; শীতল হইলে, ১ ভাগ এমোনিয়া দ্রব এবং ৪ ভাগ পরিস্রুত জল দ্বারা ধৌত করিয়া, শোষক কাগজ মধ্যে চাপিয়া শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, নির্দ্দিষ্ট আকারহীন চূর্ণ; তিক্তাস্বাদ, কিয়ৎক্ষণ পরে ওষ্ঠ এবং জিহ্বা ঝিন্‌ঝিন্ করিয়া অবশ হয়। ১৫০ অংশ শীতল জলে এবং ৫০ অংশ উষ্ণ জলে দ্রব হয়; সুরা এবং ইথরে সম্পূর্ণ দ্রবণীয়; ক্ষার গুণ বিশিষ্ট; অম্ল সহযোগে লবণ প্রস্তুত করে। অগ্নি সন্তাপে গলে, পরে, সম্পূর্ণ দগ্ধ হইয়া যায়।

ক্রিয়া। ইহার অবসাদন ক্রিয়া এত প্রবল যে, ইহার আভ্যন্তরিক প্রয়োগ হয় না। কশেরুকামজ্জার উপর ইহার ক্রিয়া প্রযুক্ত ঐচ্ছিক পেশী সকলের পক্ষাঘাত জন্মায়। সঞ্চালক স্নায়ুমণ্ডলের উপর ইহার ক্রিয়া প্রকাশ পায় না। ত্বকে প্রয়োগ করিলে ঐন্দ্রিক বা স্পর্শানুভাবক স্নায়ুর পক্ষাঘাত সাধন করে। পেশীর টিশুর উপর ইহার সাক্ষাৎ ক্রিয়া দেখা যায় না। বাত এবং স্নায়ুশূল ও পেশীর বেদনা রোগে ইহার বাহ্য প্রয়োগ বিশেষ উপকারক। চক্ষু পার্শ্বে বিশেষ সতর্কতা পূর্ব্বক প্রয়োগ করিবে, চক্ষে লাগিলে অত্যন্ত যন্ত্রণা দায়ক হয়।

প্রয়োগ রূপ।

ল্যাটিন্, অঙ্গুয়েন্টম্ একোনাইসি ; ইংরাজী, অয়েন্ট্মেন্ট্ অব্ একোনাইসিয়া একোনাইসিয়া, ৮ গ্রেণ্; শোধিত সুরা, ॥০ ড্রাম্; শূকরের বসা, ১ আং। একোনাইসিয়াকে সুরাতে দ্রব করিয়া, বসার সহিত মিশ্রিত করিয়া লইবে।

---

একোনাইটম্ নেপেলসের পরিবর্ত্তে এপ্রদেশস্থ একোনাইটম্ ফিরক্স্ ব্যবহার করা যায়। এই বৃক্ষ হিমালয় পর্ব্বতে এবং তন্নিকটস্থ নেপালাদি রাজ্যে জন্মে। ইহার মূল ব্যবহৃত হয়। এই মূলকে এপ্রদেশে কাঠবিষ কহে; এভিন্ন, ইহার অন্যান্য নামও আছে, যথা; বিষ, মিঠাবিষ, বিষনাক, তিলিয়াবিষ, অতিসিঙ্গিয়া, মিঠা জহর ইত্যাদি।

---

১৬-শ অবসাদক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| সিমিসিফিউগা। | ব্ল্যাক্ স্নেক্ রূট্। |
| (Cimicifuga) | (Black Snake Root) |

(ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

র‍্যানন্ক্যুলেসি জাতীয় এক্টিয়া রেসিমোসা এবং সিমিসিফিউগা রেসিমোসা নামক ক্ষুদ্র বৃক্ষের কন্দ। উত্তর আমেরিকা এবং কানেডাতে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ৩।৪ ইঞ্চ দীর্ঘ, ১ ইঞ্চ স্থূল; গাত্র হইতে সূত্রবৎ সূক্ষ্ম শাখা সকল নির্গত হয়; বাহ্য প্রদেশ ধূষরবর্ণ; অভ্যন্তর শ্বেতবর্ণ; বিশেষ গন্ধযুক্ত; তিক্ত এবং ঈষৎ কটু আস্বাদ; জল ও সুরা দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়। ইহাতে সিমিসিফিউজিন্ নামক ধূনাযুক্ত বীর্য্য বিশেষ আছে।

ক্রিয়া। স্নায়বীয় এবং ধামনিক অবসাদক এবং বেদনা নিবারক। কেহ কেহ কহেন যে, জরায়ুর উপর ইহা বিশেষ ক্রিয়া প্রকাশ করে। অধিক মাত্রায়, শিরোঘূর্ণন, দৃষ্টির ব্যাঘাত, বিবমিষা এবং বমন উপস্থিত করে।

আময়িক প্রয়োগ। কোরিয়া রোগে, ডাং ফিজিক্, ইয়ং এবং উড্ কহেন যে, সল্ফেট্ অব্ জিঙ্ক্ সহযোগে বিধান করিলে বিশেষ উপকার হয়।

কেহ কেহ এক্টিয়া বসন্তরোগে বাহ্য প্রয়োগ করিয়া সন্তোষ প্রকাশ করিয়াছেন, বসন্তের দাগ হওন নিবারণ হয়।

ইন্ফ্লুয়েঞ্জা ও ক্যাটার্ রোগে মস্তকে ভার, পেশীর কাঠিন্য, অস্থিতে বেদনা আদি থাকিলে ইহা দ্বারা বিশেষ উপকার হয়।

বাতরোগে ইহা অতি প্রধান ঔষধ। ডাং জন্সন্ এবং ডেবিশ কহেন যে,

বাতরোগের প্রথমাবস্থায় ইহা দ্বারা অবিলম্বে রোগ দমন হয়। তাঁহারা কহেন যে, গোবীজের টীকা দ্বারা যেরূপ বসন্ত রোগে উপকার হয়, ইহা দ্বারা বাতরোগেও সেইরূপ উপকার হয়। অধ্যাপক সিম্প্‌সন্ সাহেবও এবিষয়ে সাক্ষ্য প্রদান করেন। ইহার চূর্ণ বা অরিষ্ট ২।২ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে, যে পর্য্যন্ত না ইহার ক্রিয়া প্রকাশ পায়। লম্বেগো ও সায়েটিকায় ইহার বিশেষ ফল দৃষ্ট হয়।

আর্গট্ দ্বারা জরায়ু অবিরল সবেগে কুঞ্চিত হয়, কিন্তু এক্‌টিয়া সবলে জরায়ুর স্বাভাবিক গতি বৃদ্ধি করে; এ কারণ ইহা দ্বারা গর্ভিণীর বা গর্ভস্থ সন্তানের কোন অপকার সম্ভাবনা অপেক্ষাকৃত অল্প।

রজোধিক, কষ্টরজঃ ও এমিনোরিয়া রোগে এক্টিয়া বিশেষ ফলদায়ক। হিষ্টিরিয়া গ্রস্ত স্ত্রীলোকের, ও রজোনিঃসরণের বিকার বশতঃ শিরঃপীড়ায় এক্টিয়া মহোপকারক। জরায়ুর বিকার হেতু প্লুরোডাইনিয়া রোগে ইহা দ্বারা উপকার হয়। অতিরিক্ত পরিশ্রম ও অন্যান্য কারণ বশতঃ শিরঃপীড়া জন্মিলে ইহা উপযোগিতার সহিত ব্যবহৃত হয়। সহসা শীতলতা, শোক, তাপ, মানসিক উদ্বেগ আদি বশতঃ ঋতু বন্ধ হইলে, মস্তকে, পৃষ্ঠদেশে ও পদ পর্য্যন্ত বেদনা আদি যে সকল লক্ষণ প্রকাশ পায় তন্নিবারণার্থ এক্টিয়া উপযোগী।

চূর্ণের মাত্রা, ২০ গ্রেণ্ হইতে ৬০ গ্রেণ্ পর্য্যন্ত। এভিন্ন, ইহার অরিষ্ট (সিমিসিফিউগা, ৪ আং; শোধিত সুরা, ১ পাইণ্ট্) ॥০ ড্রাম্ হইতে ২ ড্রাম্ মাত্রায় প্রয়োগ করা যায়।

---

## ১৭শ অবসাদক।

| ল্যাটিন্ | ইংরাজী। |
|---|---|
| ডিজিটেলিস্ ফোলিয়া। | ফক্স্‌গ্লব্। |
| (Digitalis Folia) | (Fox glove) |

স্ক্রফিউলেরিয়েসি জাতীয় ডিজিটেলিস্ পর্পিউরিয়া নামক বৃক্ষের শুষ্ক পত্র; ইউরোপ খণ্ডে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। দীর্ঘায়ত, অণ্ডাকার পত্র; তীক্ষ্ণাগ্র; প্রায় ৮ ইঞ্চ্ দীর্ঘ, ৬ ইঞ্চ্ প্রস্থ, ধার করাতের ন্যায়; ঊর্দ্ধ প্রদেশ গাঢ় হরিৎবর্ণ এবং মখমলের ন্যায় লোমশ; নিম্ন প্রদেশ অল্প হরিৎবর্ণ এবং লোমশ; খর্ব্ব বৃন্তযুক্ত, তিক্ত, কদর্য্য আস্বাদ; জল এবং সুরা দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়। ইহার জলমিশ্র অরিষ্ট বা কাথের সহিত সেস্‌কুইক্লোরাইড্ অব্ আয়রণ্ সংযোগ করিলে ঘোর কৃষ্ণবর্ণ অধঃস্থ হয়। নাটগলের অরিষ্ট সংযোগে ঈষৎ ঘোলাটে হইয়া যায়। শাখার

অগ্রভাগস্থ পুষ্প প্রস্ফুটিত হইবার পূর্ব্বে পত্র আহরণ করা যায়। ইহাতে ডিজিটেলিস্‌ নামক বীর্য্য বিশেষ আছে।

অসম্মিলন। লৌহ এবং সীস ঘটিত লবণ, এবং ট্যানিন্‌ সংযুক্ত উদ্ভিজ্জাদি।

ক্রিয়া। স্নায়বীয় অবসাদক; মূত্রকারক এবং শৈত্যকারক। ডাং হোসিপ্‌ ডিকেন্‌সন্‌ কহেন যে, জরায়ুর উপর বিশেষ ক্রিয়া দর্শাইয়া জরায়ুকে বলপূর্ব্বক সঙ্কুচিত করে। বাহ্য প্রয়োগে স্থানিক উগ্রতা সাধক।

অল্প মাত্রায় ব্যপ্তশিরা সকল কুঞ্চিত হয় ও তন্মধ্যে রক্তের বেগ বৃদ্ধি পায়। হৃৎপিণ্ড ধীরে ধীরে কিন্তু সবলে কুঞ্চিত হয়। বিষমাত্রায় হৃদপিণ্ডের ধমনী, উপর ক্রিয়া দর্শাইয়া উহার স্পন্দন দ্রুত ও মন্দ করে ও কৈশিক নাড়ী সকল শিথিল ও তন্মধ্যে রক্তবেগ হ্রাস হয়। অবশেষে হৃৎস্পন্দন একেবারে বন্ধ হয় ও ভেণ্ট্রিকল্‌স্‌ দৃঢ়রূপে কুঞ্চিত হইয়া থাকে। ডিজিটেলিসের ক্রিয়া দ্বিবিধ প্রকারে প্রকাশ পায়; প্রথমতঃ কারডিএক্‌ স্নায়ুসন্ধি উত্তেজন দ্বারা; ২ য়তঃ, ভেগস্‌ ধমনীর তন্ত্র সকলের অবসাদন করিয়া। ডেবিজ্‌ সাহেব বলেন, ডিজিটেলিসের ক্বাথ রক্তের সহিত সংযোগ করিলে রক্ত গাঢ়ত্ব প্রাপ্ত হইয়া মণ্ডবৎ হয়। ডিজিটেলিস্‌ সেবন করিলে, কৈশিক নাড়ীর মধ্যে যে রক্ত কণিকা প্রবাহিত হয়, তাহার গতি মন্দ বা একেবারে রোধ হইয়া যায়।

ইহার অবসাদন ক্রিয়া যান্ত্রিক স্নায়ু মণ্ডলের উপর প্রকাশ পায়, মস্তিষ্কাদি স্নায়ুমূলকে আশ্রয় করে না; সুতরাং পরম্পরা সম্বন্ধে রক্ত সঞ্চালক যন্ত্রের অবসাদন হয়, তন্নিবন্ধন হৃৎস্পন্দন এবং ধমনীর গতি মন্দ হয়, কিন্তু স্পন্দন সবল হয়। অপর, শরীরের অবস্থিতি অনুসারে হৃৎস্পন্দন এবং ধমনীর গতির মন্দতার তারতম্য হইয়া থাকে। ডাং বেইলডন্‌ আপন শরীর পরীক্ষা করিয়া দেখিয়াছেন যে, ক্রমশঃ মাত্রা বৃদ্ধি করিয়া দিবসে ৬ গ্রেণ্‌ পরিমাণে সেবন করাতে শয়নাবস্থায় তাঁহার নাড়ীস্পন্দন মিনিটে ১১০ হইতে ৪০ হইয়াছিল, এই অবস্থায় দণ্ডায়মান হওয়াতে স্পন্দনের সংখ্যা বৃদ্ধি হইয়া ১১০ হইয়াছিল; তখন, বসিবাতে স্পন্দন গতি গতি পুনরায় মন্দ হইয়া ৭২ হইয়াছিল এবং শয়ন করাতে ৪০ হইয়াছিল। কখন কখন নাড়ীর গতি পর্য্যায়শীল (ইণ্টর্‌মিটেণ্ট) হয়; কখন বা কোন ব্যতিক্রম হয় না। বর্লিন্‌ নগরস্থ ডি, ট্রব্‌ সাহেব, বিবিধ জন্তুতে পুনঃ পুনঃ পরীক্ষা করিয়া দেখিয়াছেন যে, ডিজিটেলিসের ফাণ্ট্‌ যুগুলার্‌ শিরা মধ্যে পিচকারি দ্বারা প্রয়োগ করিলে হৃৎস্পন্দনের অত্যন্ত মান্দ্য হয়, কিন্তু পিচকারি দিবার পূর্ব্বে যদি পার্‌ ভেগস্‌ নামক স্নায়ু-যুগল দ্বিখণ্ড করা যায়, তাহা হইলে হৃৎস্পন্দনের মান্দ্য দূর হইয়া বেগবান হইয়া উঠে; আর যদি পিচকারি দিবার পর উক্ত স্নায়ু ছেদন করা যায়, তবে হৃৎস্পন্দনের মান্দ্য জন্মে না। আর এক আশ্চর্য্যের বিষয় এই যে, শিরা মধ্যে

একবার ডিজিটেলিসের ফাণ্ট্ প্রয়োগ করাতে হৃৎস্পন্দন লাঘব হইবার পর, পুনরায় যদি বারংবার ঐ রূপে পিচকারি দেওয়া যায়, তাহাতে হৃৎস্পন্দনের মান্দ্য বৃদ্ধি না হইয়া তদ্বিপরীত অবস্থা ঘটে; অর্থাৎ হৃদস্পন্দন অত্যন্ত দ্রুত হইয়া উঠে। ডি,ট্র্ব্ সাহেবের উপর্য্যুক্ত পরীক্ষা আলোচনা করিলে উপলব্ধ হয়, যে, হৃৎস্পন্দনের উপর ডিজিটেলিসের অবসাদন ক্রিয়া সাক্ষাৎ সম্বন্ধে হয় না; পরম্পরা সম্বন্ধে পার্বেগস্ স্নায়ুদ্বারা প্রকাশ পায়। ডিজিটেলিসের ক্রিয়া কার্ডিয়েক্ স্নায়ুসন্ধির উপর উত্তেজক ও তন্নিবন্ধন হৃৎপিণ্ডের ও কৈশিক নাড়ী সকলের আকুঞ্চন বৃদ্ধি করে। ইহার পরম্পরিত ক্রিয়া কার্ডিয়েক্ অবসাদক ও তন্নিবন্ধন হৃৎপিণ্ডের স্পন্দন ও হৃৎপিণ্ডের ক্রিয়ামান্দ্যের উপশম হয়।

মঃ, সি, স্থির করিয়াছেন যে, ডিজিটেলিস্ দ্বারা জননেন্দ্রিয়ের ক্ষমতা হ্রাস হয় ও লিঙ্গের উত্থানশক্তি কম হয়। পণ্ডিত বিন্জ হৃৎপিণ্ডের উপর ডিজিটেলিসের ক্রিয়া ৪ ভাগে বিভক্ত করেন। ১; কার্ডিয়াক্ পেশী ও ভেগস্ স্নায়ুতে সাক্ষাৎ ক্রিয়া প্রকাশ করিয়া নাড়ীর দ্রুতত্ব ও রক্ত সঞ্চলনের বেগ বৃদ্ধি করে। ২; মাত্রা অল্প হইলে স্বাভাবিক অবস্থা শীঘ্রই অল্পক্ষণের নিমিত্ত প্রত্যাবর্ত্তন করে। ৩; মাত্রা অধিক হইলে রক্তসঞ্চলনের বেগ ও নাড়ীর গতি মন্দ হয়। ৪; নাড়ীর স্পন্দন দ্রুত, অসম, ও লম্ফবান হয় পরে একেবারে হ্রাস হয়।

অপর, ডিজিটেলিস্ দ্বারা যে পরিমাণে হৃৎস্পন্দনের মান্দ্য জন্মে, সেই পরিমাণে শ্বাসগতিও মন্দ হয়; সুতরাং শরীরের উত্তাপের লাঘব হয়। এভিন্ন, বারংবার প্রয়োগ করিলে সমুদায় স্নায়ুমণ্ডলে অবসাদন উপস্থিত হয়; তখন মস্তকে ভার, শিরোঘূর্ণন, শিরঃপীড়া, ভ্রূদেশে বেদনা, দৃষ্টির বিকার এবং ক্ষীণতা, কর্ণে বিবিধ শব্দ, পেশীর শৈথিল্য, মানসিক জড়তা, ভ্রম, প্রলাপ, মূর্চ্ছা, অনিদ্রা প্রভৃতি স্নায়বীয় লক্ষণ উপস্থিত হয়; এবং বিবমিষা, বমন, কচিৎ ভেদ, কচিৎ লালনিঃসরণ, স্বরভঙ্গ,স্বরযন্ত্র এবং গলমধ্যে বেদনাদিও প্রকাশ পায়।

বিষমাত্রায় ডিজিটেলিস্ সেবন করিলে উপর্য্যুক্ত লক্ষণ সকব বৃদ্ধি পায় এবং ২০।৩০ ঘণ্টার পর রোগীর মৃত্যু হয়। মৃত্যুর পূর্ব্বে আক্ষেপ উপস্থিত হয় এবং কনীনিকা প্রসারিত এবং অবশ হয়। শবচ্ছেদন করিলে, পাকাশয় এবং অন্ত্র মধ্যে প্রদাহ চিহ্ন, রক্তের তারল্য এবং হৃৎপিণ্ডের শিথিলতা দৃষ্ট হয়।

চিকিৎসা। ডিজিটেলিস্ দ্বারা বিষাক্ত হইলে, বমনকারক ঔষধ এবং ষ্টমাক্ পম্প্ দ্বারা পাকাশয় পরিষ্কার করিবে এবং যথেষ্ট পরিমাণে স্নিগ্ধ পানীয় সেবন করাইবে; বিষনাশার্থ ট্যানিক্ এসিড্ এবং জান্তব অঙ্গার বিধান করিবে; জীবনী শক্তি উন্নত রাখিবার নিমিত্ত সুরা, এমোনিয়া, অধঃশাখায় সর্ষপের পটি ব্যবস্থা করিবে; পাকাশয় এবং অন্ত্রের উগ্রতা দমনার্থ অহিফেণ বিধান করিবে; রোগীকে

নিরন্তর শয়নাবস্থায় রাখিবে, কোন ক্রমে উঠিতে দিবে না। ডাং মিল্নার ফথার্জিল্ ডিজিটেলিস্ দ্বারা বিষাক্ত হইলে একোনাইট্ দ্বারা চিকিৎসা ব্যবস্থা করেন। তাঁহার বিবেচনায় ক্যালেবার্বীন্ দ্বার উপকার সম্ভাবনা।

ডিজিটেলিস্ প্রয়োগকালে কএকটি বিষয় স্মরণ রাখা কর্ত্তব্য।

১। অল্প মাত্রায় কিছুদিন সেবন করিলে ইহা শরীরে সংগৃহীত হয় এবং অবশেষে হঠাৎ বিষ মাত্রায় ক্রিয়া প্রকাশ করে। কিন্তু ডাং হলাণ্ড্ এবং ডাং পেরেরা এমতের সপক্ষ নহেন।

২। ডিজিটেলিসের অবসাদন এবং মূত্রকরণ ক্রিয়ার পরস্পর বিরুদ্ধ সম্বন্ধ; অর্থাৎ এই দুই ক্রিয়া একত্র প্রকাশ পায় না; আর ইহাদের একটি প্রকাশ পাইলে অপর ক্রিয়ার আর সম্ভাবনা থাকে না, এবং সংগ্রাহক রূপে বিষক্রিয়া ও করে না। ডাং গ্যারড্ কহেন যে, হৃৎপিণ্ডের রোগ বশতঃ প্রস্রাবের অল্পতা হইলে, ডিজিটেলিসের মূত্রকরণ ক্রিয়া উত্তম প্রকাশ পায়।

৩। ইহার অবসাদন ক্রিয়া মাত্র প্রয়োজন হইলে ইহার অরিষ্ট প্রয়োগ করিবে; কেবল মূত্রকরণ ক্রিয়া প্রকাশ করিতে হইলে ইহার ফাণ্ট্ স্কুইল্ প্রভৃতি মূত্রকারক সহযোগে ব্যবস্থা করিবে।

৪। ডিজিটেলিস্ প্রয়োগকালে রোগীকে স্থির ভাবে শয়নাবস্থায় রাখিবে, হঠাৎ উঠিতে নিষেধ করিবে।

৫। ভেদ বা বমন উপস্থিত হইলে ডিজিটেলিসের অবসাদন এবং মূত্রকরণ ক্রিয়ার ব্যাঘাত জন্মে। পাকাশয় এবং অন্ত্র মধ্যে উগ্রতা বা প্রদাহ থাকিলে এবং সবল রোগীর পক্ষে নিষিদ্ধ।

৬। অতি বৃদ্ধাবস্থায় এবং শৈশবাবস্থায় নিষিদ্ধ, কারণ, এ অবস্থায় অল্পেই অধিক অবসাদন হইবার সম্ভাবনা।

আময়িক প্রয়োগ। হৃৎপিণ্ডের বিবিধ রোগে বিবেচনা পূর্ব্বক ডিজিটেলিস্ প্রয়োগ করিলে বিশেষ উপকার হয়। যথা,

হৃদপেশী স্থূল হইলে, যদি তৎসহযোগে হৃৎকপাটস্থ কোন রোগ না থাকে তবে ডিজিটেলিস্ হৃৎস্পন্দনের দ্রুতত্বের হ্রাস করিয়া, অশেষ উপকার করে। ডাং মক্ ইহার অরিষ্ট ব্যবস্থা করিতে বিধান দেন। মোং বয়লাড্, এণ্ডার্মিক্ রূপে হৃৎপ্রদেশে ডিজিটেলিস্ চূর্ণক প্রয়োগ করেন। তিনি কহেন যে, এই প্রকরণ দ্বারা হৃৎস্পন্দনের গতি আশু সাম্য হয়। কিন্তু হৃৎকপাটস্থ রোগ বশতঃ হৃৎপিণ্ড স্থূল হইলে ডিজিটেলিস্ দ্বারা উপকার না হইয়া বরঞ্চ অপকার হয়। এবিষয় কিঞ্চিৎ পর্য্যালোচনা করিলেই হৃদয়ঙ্গম হইতে পারে। যথা, বামহৃদরের নির্গম দ্বার সঙ্কুচিত (এওআর্টিক্ কন্ষ্ট্রীক্সন্) হইলে হৃৎপিণ্ডের বামপার্শ্ব স্থূল হয়; তাৎপর্য্য এই যে, দ্বার সঙ্কুচিত

হওন বিধায় হৃৎপিণ্ডের সহজ সঙ্কোচন দ্বারা হৃদ্‌গহ্বর হইতে যথেষ্ট পরিমাণে রক্ত নির্গত হইতে পারে না, অতএব প্রয়োজনানুরূপ রক্ত নির্গমনার্থ হৃৎপিণ্ড বলপূর্ব্বক শীঘ্র শীঘ্র সঙ্কুচিত হইতে থাকে; সুতরাং ক্রিয়ার আধিক্য হওন বিধায় অবশেষে হৃৎপেশীর স্থূলত্ব জন্মে। এরূপ না হইলে শরীরের রক্তের অংশ অল্প হওন বিধায় সমুদায় শরীর ক্রিয়া ক্ষীণ হইয়া পড়ে। এরূপ অবস্থায় ডিজিটেলিস্ দ্বারা হৃৎস্পন্দনের অবসাদন করা কিরূপে বিধেয় হইতে পারে? অপিচ, বাম হৃদ্দরের প্রবেশ দ্বারস্থ কপাট সম্পূর্ণ রোধ না হইলে (মাইট্রাল্ ইন্‌সফিশেন্‌সী) হৃৎস্পন্দন দ্বারা সমুদায় রক্ত ধমন্যাভিমুখে না যাইয়া কিয়দংশ অরিকল্ মধ্যে উৎক্ষিপ্ত হয়, এবং সেই পরিমাণে শরীরে রক্তের অল্পতা হয়। শরীরের এই ক্ষতি পূরণার্থ হৃৎস্পন্দন সহজ অপেক্ষা প্রবল ও দ্রুততর হইয়া উঠে, তন্নিবন্ধন ক্রিয়াধিক্য হওয়াতে হৃৎপিণ্ডের বামপার্শ্ব স্থূলত্ব প্রাপ্ত হয়। এস্থলেও ডিজিটেলিস্ দ্বারা হৃৎস্পন্দনের অবসাদন সম্পন্ন করা কোনমতেই বিহিত হইতে পারে না। তবে উপর্য্যুক্ত দুই অবস্থায় যদি হৃৎস্পন্দনের অতিরিক্ত প্রাখর্য্য থাকে তবে তাহা সাম্য করিবার নিমিত্ত সাবধান পূর্ব্বক ডিজিটেলিস্ প্রয়োগ করিবে।

হৃৎপিণ্ডের গাহ্বরিক প্রসারণ (ডাইলেটেসন্ অব হার্ট্) রোগে, ডিজিটেলিস্ দ্বারা অনেক উপকার হয়; হৃৎস্পন্দনের বেগ সাম্য হয়, প্রস্রাব বৃদ্ধি হওন বিধায় এরোগের উপসর্গ শোথের উপকার হয়, এবং লৌহ এবং পার্থিব দ্রাবক সহযোগে প্রয়োগ করিলে এই রোগ-জনিত রক্তের হীনাবস্থা সংশোধিত হয়।

অবৈধানিক হৃৎকম্প (প্যাল্‌পিটেসেন্) রোগে হৃৎস্পন্দনের দ্রুতত্ব এবং বৈষম্য দমনার্থ ডিজিটেলিস্ বিশেষ উপযোগী; ফলতঃ এত শীঘ্র এরূপ উপকার হয় যে, ডাং বরলার্ড্ ডিজিটেলিস্‌কে হৃৎপিণ্ডের অহিফেন স্বরূপ কহেন।

অপর হৃৎপিণ্ড প্রদাহ, ধমনী প্রদাহ এবং ধমন্যার্ব্বুদ রোগে হৃৎস্পন্দনের মান্দ্য সাধন করিয়া ডিজিটেলিস্ উপকার করে।

শোথ, উদরী এবং বক্ষোদরী আদি রোগে, ডিজিটেলিস্ মূত্রকারক হইয়া উপকার করে। ডাং উইদরিং কহেন যে, রোগী পুষ্টকায় এবং সবল হইলে এবং উদর এবং শোথগ্রস্ত অঙ্গ অনমনীয় হইলে, ডিজিটেলিস্ দ্বারা উপকার হয় না; কিন্তু যদি রোগী দুর্ব্বল এবং শিথিল প্রকৃতি হয়, নাড়ী ক্ষীণ এবং বৈষম্যদোষযুক্ত থাকে, এবং শরীর শীতল, মুখমণ্ডল পাণ্ডুবর্ণ এবং শোথগ্রস্ত অঙ্গ সহজে নমনীয় হয়, তবে ডিজিটেলিসের মূত্রকরণ ক্রিয়া উত্তমরূপে প্রকাশ পাইয়া উপকার করে। ডিজিটেলিসের ফাণ্ট্ কার্ব্বনেট্ অব্ এমোনিয়া, নাইট্রিক্ ইথর্, স্কুইল্ প্রভৃতি ঔষধ সহযোগে ব্যবস্থা করিবে; ইহার ফাণ্টে বস্ত্র ভিজাইয়া উদরোপরি প্রয়োগ করিলে মূত্রকারক হয়।

রক্তস্রাব বিশেষতঃ রক্তোৎকাশ রোগে, রক্ত সঞ্চলনের উগ্রতা থাকিলে ডিজিটেলিস্ দ্বারা উপকার হয়। যক্ষ্মাজনিত রক্তোৎকাশে, টিংচ্যুরা ফেরি পর্-ক্লোরিডাই সহযোগে ব্যবস্থা করিবে। রজোধিক রোগে এবং অন্যান্য প্রকার জরায়বীয় রক্তস্রাবে ইহা দ্বারা বিশেষ উপকার হয়। ডাং ডিকিন্সন্ ইহার প্রতি বিস্তর অনুরাগ করেন। অর্শ রোগে ইহা দ্বারা বিশেষ উপকার হয়।

অপর, মৃগী, শ্বাসকাশ, উন্মাদরোগ, মদাত্যয় স্নায়ুশূল, স্নায়বীয় শিরঃপীড়া আদি বিবিধ স্নায়বীয় রোগে ইহা দ্বারা উপকার হয়। মদাত্যয় ( ডিলিরিয়ম্ ট্রিমেন্স্ ) রোগে ও প্রবল উন্মাদ রোগে ডিজিটেলিস্ দ্বারা উপকার দর্শে। ডিলিরিয়ম্ ট্রিমেন্স্ রোগে ৩০ মিনিম্ মাত্রায় ২।৪ ঘণ্টা অন্তর প্রয়োগ করিলে নিদ্রাকারক হইয়া উপকার করে।

প্রমেহ, শুক্রমেহ আদি রোগে জননেন্দ্রিয়ের উগ্রতা দমনার্থ ইহা বিশেষ উপযোগী।

নিউমোনিয়া, ইরিসিপেলাস্ আদি প্রবল প্রাদাহিক বিকারে ও এণ্টেরিক্ জ্বর ও বাত আদি রোগে নাড়ীর বেগ ও শরীরের উষ্ণতা হ্রাস করিয়া উপকার করে; কিন্তু ইহা দ্বারা রোগের কোন বিশেষ প্রতিকার হয় না।

সন্ধি-প্রদাহে স্থানিক অবসাদনার্থ উপযোগিতার সহিত প্রয়োজিত হইয়াছে।

কর্ণে বেদনা হইলে, ডিজিটেলিসের অরিষ্ট তুলা ভিজাইয়া কর্ণমধ্যে প্রয়োগ করিলে আশু প্রতিকার লাভ হয়।

ডিজিটেলিস্ চূর্ণের মাত্রা, অর্দ্ধগ্রেণ্ হইতে ২ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ইন্‌ফিউজম্ ডিজিটেলিস্ ; ইংরাজী, ইন্‌ফিউজন্ অব্ ডিজিটেলিস্। ডিজিটেলিস্ পত্র, ৩০ গ্রেণ্ ; স্ফুটিত পরিস্রুত জল, ১০ আং। আবৃত পাত্র মধ্যে ১ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। পটাশ্ বা মূত্রকারক ঔষধ সহযোগে ব্যবহার করিলে ডিজিটেলিসের ক্রিয়া বৃদ্ধি পায়। মাত্রা ২ ড্রাম্—১আং।

২। ল্যাটিন্, টিংচ্যুরা ডিজিটেলিস্ ; ইংরাজী, টিংচর্ অব্ ডিজিটেলিস্। ডিজিটেলিস্ পত্র কুট্টিত, ২৷৹ আং ; পরীক্ষিত সুরা, ১ পাইণ্ট্। পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ৫ মিনিম্—১ ড্রাম্।

এতদ্ভিন্ন কেহ কেহ ইহার সার ও রস প্রস্তুত করিয়া ব্যবহার করেন। ডিজি-টেলিসের গ্লুকসিন্ ও ব্যবহৃত হয়। হাইপোডার্মিক্ রূপে ও ইহা ব্যবহৃত হয়। ডাং বইলড্ ইহাকে এণ্ডার্মিক্ রূপে ব্যবহার করিয়া বিশেষ উপকার লাভ করিয়াছেন।

লাাটিন্। ইংরাজী।

ডিজিটেলাইনম্। ডিজিটেলাইন্।

( Digitalinum ) ( Digitaline )

প্রস্তুত করণ। ডিজিটেলিস্ চূর্ণ, ৪০ আং ; শোধিত সুরা, পরিস্রুত জল, সির্কা-দ্রাবক, বিশুদ্ধ জান্তব অঙ্গার এমোনিয়াদ্রব, ট্যানিক্ এসিড্, মুদ্রাশঙ্খ চূর্ণ, এবং বিশুদ্ধ ইথর, প্রত্যেক যথা প্রয়োজন। ডিজিটেলিস্কে ১ গ্যালন্ সুরাতে ২৪ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া রাখিবে এবং ১২০ তাপাংশ পর্য্যন্ত তপ্ত রাখিবে। পরে পার্কোলেসন্ যন্ত্র মধ্যে স্থাপন করিবে ; সমুদায় অরিষ্ট নির্গত হইলে পর যন্ত্রমধ্যে ১ গ্যালন্ সুরা দিয়া চুয়াইয়া লইবে, অনন্তর এই অরিষ্টের অধিকাংশ সুরা চুয়াইয়া ফেলিয়া অবশিষ্টাংশকে জলস্বেদন যন্ত্রোত্তাপে গাঢ় করিয়া সার প্রস্তুত করিবে। ॥০ আং সির্কা দ্রাবকের সহিত ৫ আং জল মিশ্রিত করিয়া তাহাতে এই সার মিলাইবে ; অনন্তর, ।০ আং জান্তব অঙ্গার সংযোগ করিয়া কিয়ৎক্ষণ পরে ছাঁকিবে এবং জল মিশ্রিত করিয়া ১ পাইন্ট্ করিবে। পরে, এমোনিয়া দ্রব মিলাইয়া প্রায় সমক্ষারাম্ল করিবে ; তৎপরে ৬০ গ্রেণ্ ট্যানিক্ এসিড্কে ৩ আং জলে দ্রব করিয়া ইহার সহিত মিলাইবে। যাহা অধঃস্থ হইবে অল্প জল দ্বারা ধৌত করিয়া তাহার সহিত কিঞ্চিৎ সুরা মিশাইবে এবং ।০ আংশ মুদ্রাশঙ্খের সহিত উত্তম রূপে খলে মর্দ্দন করিবে। পরে, কাঁচভাণ্ড মধ্যে রাখিয়া ৪ অংশ সুরা সংযোগ করিবে এবং ১ ঘণ্টা পর্য্যন্ত ১৬০ তাপাংশ পর্য্যন্ত তপ্ত রাখিবে, পরে ।০ আং জান্তব অঙ্গার সংযোগ করিয়া ছাঁকিবে এবং জলস্বেদন যন্ত্রোত্তাপে সুরা উড়াইয়া দিবে অবশেষে ইথর দ্বারা পুনঃ পুনঃ ধৌত করিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ বা ঈষৎ পীতবর্ণ ; শল্কাকার বা পিণ্ডাকার গন্ধহীন ; কিন্তু নাসিকা মধ্যে অত্যন্ত উগ্রবোধ হয়। অত্যন্ত তিক্তাস্বাদ ; জলে এবং ইথরে অতি অল্প দ্রব হয় ; সুরাতে এবং ক্লোরফরমে সম্পূর্ণ দ্রবণীয় ; দ্রাবকে দ্রবণীয় ; লবণ দ্রাবকে দ্রব করিলে ঈষৎ পীতবর্ণ হয় ; অপর, ইহাকে গন্ধক দ্রাবক দ্বারা আর্দ্র করিয়া, তাহাতে ব্রোমিনের ধূম লাগাইলে সুন্দর নীল-লোহিত বর্ণ হয় ; এই পরীক্ষা দ্বারা অতি অল্প ডিজিটেলিস্ থাকিলেও প্রকাশ পায়।

ক্রিয়া। ডিজিটেলিসের ন্যায়, কিন্তু তদপেক্ষা শতগুণ উগ্র। হৃৎপিণ্ড রোগে, শোথ রোগে, শুক্রমেহ রোগে এবং অন্যান্য রোগে ইহা ব্যবহৃত হইয়াছে। কিন্তু যেহেতু অতি অল্প মাত্রায় বিষক্রিয়া করিতে পারে, অতএব ইহা ব্যবহার না করাই শ্রেয়ঃ।

মাত্রা, $\frac{1}{৬০}$ গ্রেণ্ হইতে $\frac{1}{২০}$ গ্রেণ্ পর্য্যন্ত। শর্করা সহযোগে বটিকাকারে, অথবা সুরাবীর্য্যে দ্রব করিয়া প্রয়োগ করিবে।

———

১৮শ অবসাদক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| লোবিলিয়া। | লোবিলিয়া। |
| (Lobelia) | (Lobelia) |

লোবিলিয়েসি জাতীয় লোবিলিয়া ইন্‌ফ্লেটা নামক পুষ্পিত বৃক্ষ; মার্কিন্ খণ্ডে জন্মে। ইহাকে ইণ্ডিয়ান্ টোব্যাকো কহে।

স্বরূপ ও রাসায়নিক তত্ব। ইহার পত্রের আকার বাদামী; ধার, করপত্রের ন্যায়; নিম্ন প্রদেশ লোমশ; ফল, অণ্ডাকার, দশ শিরা যুক্ত উগ্র ও কটু আস্বাদ। ইহাতে লোবিলিন্ নামক বীর্য্য এবং এক প্রকার বায়ি তৈল আছে। এই বীর্য্য, তরল, জলাপেক্ষা লঘু, সুরা এবং ইথরে দ্রবণীয়; পার্থিব অম্ল সহযোগে দানা যুক্ত লবণ প্রস্তুত করে।

ক্রিয়া। অল্প মাত্রায়, আক্ষেপনিবারক, কফনিঃসারক, স্বেদজনক ও কখন কখন ঘর্ম্মকারক। অধিক মাত্রায়, বিরেচক, বমনকারক এবং অবসাদক। অধিক মাত্রায় সেবন করিলে শিরঃপীড়া, শিরোঘূর্ণন, এবং অবশেষে শ্বাস প্রশ্বাসের স্নায়ু কেন্দ্রের পক্ষাঘাত উপস্থিত হইয়া মৃত্যু হয়। হৃৎপিণ্ডের ক্রিয়ার অবসাদন জন্মে। ইহার ঘর্ম্মকরণ গুণ থাকা প্রযুক্ত ইহা দ্বারা শরীরের উত্তাপ কতকাংশ হ্রাস হয়। ইহার দ্বারা বমন হইলে তৎসঙ্গে সাতিশয় বিবমিষা ও সার্ব্বাঙ্গিক দৌর্ব্বল্য উপস্থিত হয়। ইহা দ্বারা বিষাক্ত হইলে তাহার লক্ষণ এবং চিকিৎসা তাম্রকূটের ন্যায়।

আময়িক প্রয়োগ। বিবিধ কাশ রোগে, কাশের উগ্রতা দমন, আক্ষেপনিবারণ এবং কফনিঃসারণ করিয়া উপকার করে। অন্যান্য কফনিঃসারক ঔষধ সহযোগে ব্যবস্থা করা যায়। বিবিধ শ্বাসকাশ রোগে লোবিলিয়া বিশেষ উপকারক। পেপটিক্ ও ব্রঙ্কাইটিক্ শ্বাসকাশে ইহা মহোপকারক। হৃৎপিণ্ডের পীড়া জনিত শ্বাসকৃচ্ছ্র, শ্রমাধিক্য, ও অত্যন্ত কাশ বশতঃ শ্বাস কৃচ্ছ্র হইলে লোবিলিয়া দ্বারা উপকার দর্শে। ইহার ক্রিয়া সকল সময়ে সকলের উপর সমভাবে প্রকাশ পায় না, অর্থাৎ ইহার ক্রিয়া প্রকাশের কোন স্থিরতা নাই; সুতরাং অল্প মাত্রায় প্রথমে প্রয়োজ্য, এবং কোন অসুখ ও অবসাদনের লক্ষণ প্রকাশ পাইলে ইহা প্রয়োগ স্থগিত করিবে। হৃদপিণ্ডের পীড়া বর্ত্তমান থাকিলে সাবধানে প্রয়োজ্য।

হুপিংকফ রোগ, দেশব্যাপক রূপে প্রকাশ পাইলে, কোন কোন সময়ে ইহা দ্বারা বিলক্ষণ উপকার হয়; কখন বা ইহা এককালে নিষ্ফল হয়। পর্য্যায়শীল শ্বাস কষ্টে বিশেষ উপকার করে। কেবল পর্য্যায়কালে বিধেয়, কারণ ইহা দ্বারা রোগ দমন থাকে, একবারে আরোগ্য হয় না।

ক্রুপ ও ল্যারিঞ্জিস্মাস্ রোগে ব্যবহৃত হইয়াছে।

চূর্ণের মাত্রা, ২ গ্রেণ্ হইতে ৫ গ্রেণ্ পর্য্যন্ত। ১০ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ মাত্রায় বমনকারক।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, টিংচ্যুরা লোবিলি; ইংরাজী, টিংচর্ অব্ লোবিলিয়া। লোবিলিয়া কুট্টিত, ২॥০ আং; পরীক্ষিত সুরা, ১ পাং। পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ১০ মিনিম্—১ ড্রাম্। বমন করণার্থ ১—২ ড্রাম্ মাত্রায় বার বার প্রয়োগ করিবে।

২। ল্যাটিন্, টিংচ্যুরা লোবিলি ইথিরিয়া; ইংরাজী, ইথিরিয়েল্ টিংচর অব্ লোবিলিয়া। লোবিলিয়া কুট্টিত, ২॥০ আং; স্পিরিট্ অব্ ইথর, ১ পাং। সপ্তাহ পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে, পরে, স্পিরিট্ অব্ ইথর্ দ্বারা ১ পাইন্ট্ পূর্ণ করিবে। মাত্রা, ১০ মিনিম্—১ ড্রাম্।

---

## ১৯শ অবসাদক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| স্যাবেডিলা। | সেবাডিলা। |
| ( Sabadilla ) | ( Cevadilla ) |

নং ১৯




অ্যাসাগ্রিয়া অফিসিনেলিস্।
ক। পুষ্পিত বৃক্ষ।
খ। মূল ও বৃক্ষ।

মেলান্থেসি জাতীয় অ্যাসাগ্রিয়া অফিসিনেলিস্ নামক বৃক্ষের শুষ্ক ফল। দক্ষিণ আমেরিকাতে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। এই ফলে প্রায় ।০ ইঞ্চ দীর্ঘ; তিন কোষ যুক্ত; প্রতিকোষে ১।০ টী বীজ থাকে। বীজ, কৃষ্ণবর্ণ উজ্জল অত্যন্ত তিক্ত এবং কটু আস্বাদ। ইহাতে যথেষ্ট পরিমাণে বিরাট্রিয়া নামক বীর্য্য গ্যালিক্ এসিড্ সহযোগে আছে।

ক্রিয়া। অতি প্রবল অবসাদক, হেলেবোরের ন্যায় কার্য্য করে; প্রায় ব্যবহার করা যায় না। ফিতার ন্যায় কৃমি রোগে, মোং কেজিন্ ব্যবহার করিতে ব্যবস্থা দেন। বালকদিগের পক্ষে ১—৫ গ্রেণ্, প্রাপ্তবয়স্কের প্রতি ৮ গ্রেণ্ মাত্রায়, কিঞ্চিৎ রেউচিনি এবং গন্ধতৈল সহযোগে ব্যবস্থা করিবে।

বিরাট্রি প্রস্তুত করণার্থ ইহা ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হইয়াছে।

## বিরাট্রিয়া।

(Veratria)

প্রস্তত করণ। স্যাবেডিলা, ২ পৌং ; পরিস্রুত জল, যথা প্রয়োজন ; শোধিত সুরা, যথা প্রয়োজন ; এমোনিয়া দ্রব, যথা-প্রয়োজন ;লবণ দ্রাবক, যথা- প্রয়োজন ; বিশুদ্ধ জান্তব অঙ্গার, ৬০ গ্রেণ্। স্যাবেডিলাকে তাহার অর্দ্ধেক পরিমাণ স্ফুটিত পরিস্রুত জলে আবৃত পাত্র মধ্যে ২৪ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া রাখিবে। পরে, উঠাইয়া, উত্তমরূপে নিঙ্গড়াইয়া মৃদু সন্তাপ দ্বারা শুষ্ক করিবে। পরে কুট্টিত করিয়া চালনিতে চালিয়া বীজ সকল পৃথক্ করিয়া লইবে। অনন্তর বীজ কুট্টিত করিয়া শোধিত সুরা দ্বারা কর্দ্দমাকার করিবে ; তদনন্তর, পার্কোলেসন্ যন্ত্র মধ্যে স্থাপন করিয়া শোধিত সুরা দিতে থাকিবে, যে পর্য্যন্ত না নিস্যন্দিত সুরা বর্ণহীন হয়। এই নিস্যন্দিত অরিষ্ট চুয়াইয়া ক্রমশঃ গাঢ় করিবে ; নীচে গাদ সংযত হইতে আরম্ভ হইলে তপ্ত থাকিতে থাকিতে ইহার দ্বাদশগুণ শীতল পরিস্রুত জল মিলাইয়া ছাঁকিবে এবং যাহা ছাঁকনিতে থাকিবে পরিস্রুত জল দ্বারা ধৌত করিবে ; যখন ধৌত জলে এমোনিয়া দিলে কিছুই অধঃস্থ না হইবে তখন ধৌত সিদ্ধি হইবে। ছাঁকিয়া এবং ছাঁকনি ধৌত করিয়া যে জল পাওয়া যাইবে, তাহাতে কিঞ্চিৎ অধিক পরিমাণে এমোনিয়া মিলাইয়া রাখিয়া দিলে যাহা অধঃস্থ হইবে, তাহা ছাঁকিয়া লইয়া পরিস্রুত জল দ্বারা ধৌত করিবে, যে পর্য্যন্ত ধৌত জল বর্ণহীন না হয়। পরে, ইহাকে ১২আং পরিস্রুত জলের সহিত মিশ্রিত করিয়া তাহাতে ক্রমশঃ লবণ দ্রাবক সংযোগ করিবে এবং আলোড়ন করিবে, যে পর্য্যন্ত না ইহাতে কিঞ্চিৎ অম্লত্ব বর্ত্তে। তৎপরে জান্তব অঙ্গার মিলাইয়া ২০ মিনিট্ পর্য্যন্ত মৃদুসন্তাপ দিয়া ছাঁকিবে। শীতল হইলে কিঞ্চিৎ অধিক মাত্রায় এমোনিয়া দিবে ; যাহা অধঃস্থ হইবে ছাঁকিয়া পরিস্রুত জল দ্বারা ধৌত করিবে ; যখন ধৌতজলে যবক্ষার দ্রাবক সংযুক্ত নাইট্রেট্ অব্ সিলভার্ দিলে কিছুই অধঃস্থ না হইবে তখন ধৌত সিদ্ধি হইবে। পরিশেষে শোষক কাগজের উপর রাখিয়া দিবে ; জল শোশিত হইলে, বাষ্প সন্তাপ দ্বারা শুষ্ক করিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ধূসরবর্ণ, নির্দ্দিষ্টাকারহীন চূর্ণ ; গন্ধহীন, কিন্তু ঘ্রাণ লইলে নাসিকা মধ্যে অত্যন্ত উগ্র বোধ হয় ; অত্যন্ত তিক্ত এবং কটু আস্বাদ। জলে দ্রব হয় না ; সুরা এবং ইথরে অল্পই দ্রব হয় ; জলমিশ্র দ্রাবকে সম্পূর্ণ দ্রবণীয় ; অগ্নিসন্তাপে গলে, পরে সম্পূর্ণ উড়িয়া যায়।

ক্রিয়া। স্নায়বীয় এবং ধামনিক অবসাদক, এবং বেদনা নিবারক ; এতভিন্ন বিবমিষা, বমন ও ভেদ উপস্থিত করে। স্থানিক উগ্রতা সাধক এবং বেদনা নিবারক। চর্ম্মোপরি মর্দ্দন করিলে উষ্ণ বোধ হয় এবং ঝিন্ ঝিন্ করে, কিয়ৎক্ষণ পরে ঐ স্থান আরক্তিম হয়। আঘ্রাণ লইলে নাসিকা মধ্যে উগ্রতা সাধন করে এবং

অত্যন্ত হাঁচি হয়। অধিক মাত্রায় সেবন করিলে অবসাদক বিষক্রিয়া করে। কিয়ৎক্ষণ পরেই সর্ব্ব শরীর উষ্ণ বোধ হয় এবং ঝিন্ ঝিন্ করিতে থাকে; ধমনী স্পন্দনের সংখ্যা লাঘব হয়; শারীরিক অবসাদন, দৌর্ব্বল্য, পেশীর শৈথিল্য, কম্প, প্রলাপ এবং পক্ষাঘাতাদি উপস্থিত হয়। এতদ্ভিন্ন, অত্যন্ত তৃষ্ণা, বিবমিষা, বমন ও ভেদ প্রভৃতি লক্ষণ প্রকাশ পাইয়া মৃত্যু হয়। বিরাট্রিয়া সেবন করিলে হৃৎপিণ্ডের ক্রিয়া ক্ষণকালের নিমিত্ত বৃদ্ধি পায়, হৃৎস্পন্দন দ্রুত হয়। বেজোল্ড্ সাহেবের মতে ইহার কারণ এই যে, ইহা দ্বারা সঞ্চালক স্নায়ুকেন্দ্র সকল উত্তেজিত হয়। কিন্তু ভেগস্ নার্ভে বিরাট্রিয়ার ক্রিয়া প্রযুক্ত শীঘ্রই স্পন্দনের হ্রাস হয়। ইহা ঐচ্ছিক পেশী সকলের উপর ক্রিয়া প্রকাশ করে ও পেশী সকল ধনুষ্টঙ্কারের ন্যায় আক্ষিপ্ত হয়। ষ্ট্রিক্নিয়া ও বিরাট্রিয়ার আক্ষেপের প্রভেদ এই যে, ষ্ট্রিক্নিয়ার পেশী সকলের কশেরুকা মজ্জার সহিত সম্বন্ধ নষ্ট করিলে আক্ষেপও নষ্ট হয়; কিন্তু বিরাট্রিয়ার সেরূপ হয় না।

ইহা দ্বারা বিষাক্ত হইলে বমনকারক ঔষধ দ্বারা পাকাশয় পরিষ্কার করিবে এবং অহিফেণ, সুরা, এমোনিয়াদি উত্তেজক ব্যবস্থা করিবে।

আময়িক প্রয়োগ। ইহার ক্রিয়ার উগ্রতা বশতঃ আভ্যন্তরিক প্রয়োগ প্রায় হয় না। কোন জর্ম্মন্ এবং ফ্রেঞ্চ চিকিৎসক ফুস্ ফুস্ প্রদাহ এবং বাত রোগে অবসাদনের নিমিত্ত ব্যবহার করিয়াছেন।

স্নায়ুশূল, পুরাতন সন্ধি প্রদাহ এবং সন্ন্যাদরী রোগে ইহার মলম স্থানিক প্রয়োগ করা যায়। পঞ্চম স্নায়ুশূল রোগে ইহার মলম বিশেষ উপকার করে।

মাত্রা। $\frac{1}{12}$ হইতে $\frac{1}{6}$ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ বিরাট্রায়ি; ইংরাজী, বিরাট্রিয়া অয়েণ্ট্মেণ্ট্। বিরাট্রিয়া, ৮ গ্রেণ্; শূকরের বসা, ১ আং জলপাইএর তৈল, ॥০ ড্রাম্। বিরাট্রিয়াকে তৈলের সহিত মর্দ্দন করিয়া, পরে বসার সহিত মিলাইয়া লইবে।

ইউরোপীয় এবং মারকিন্ হেলেবোর্ পরিবর্ত্তে এ প্রদেশীয় হেলেবোরস্ নাইজর্ বা ব্ল্যাক্ হেলেবোর ব্যবহার করা যাইতে পারে। ইহাকে কাল কট্কি কহে।

২০শ অবসাদক।

তাম্রকূট।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ট্যাবাসাই ফোলিয়া। | লীফ্ টোব্যাকো। |
| (Tabaci Folia) | (Leaf Tobacco) |

সোলেনেসি জাতীয় নাইকোটিয়ানা ট্যাবাকম্ নামক বৃক্ষের শুষ্ক পত্র। মারকিন খণ্ডে জন্মে। ভারতবর্ষে এবং অন্যান্য স্থানে রোপিত হইয়াছে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। দীর্ঘায়ত, অণ্ডাকৃতি, সূচ্যগ্র; বিশেষ উগ্র দুর্গন্ধযুক্ত; উগ্র, তিক্ত এবং কদর্য্য আস্বাদ। ইহাতে নাইকোটিয়া বা নাইকোটিনা নামক বীর্য্য (উপক্ষার) বিশেষ আছে। এভিন্ন, ইহাকে পটাশ্ দ্রবের সহিত চুয়াইলে একপ্রকার তৈলাকার, ক্ষার গুণ বিশিষ্ট দ্রব্য পাওয়া যায়। ইহাকে নাইকোটিয়ানিন্ কহে।

নাইকোটিয়া নামক বীর্য্য, বর্ণহীন তরল এবং উৎপতিষ্ণু, উগ্র, তাম্রকূটের গন্ধযুক্ত; তিক্ত এবং কটু আস্বাদ; ইহা দ্বারা ঔদ্ভিজ্জ পীতবর্ণ আরক্তিম হয়; জল, সুরা, ইথর্ এবং তৈলে দ্রবণীয়, অম্ল সহযোগে লবণ উৎপন্ন করে। রাসায়নিক উপাদান, কার্বন্ ২০, হাইড্রোজেন্ ১৪, নাইট্রোজেন্ ২ অংশ।

ক্রিয়া। স্নায়বীয় অবসাদক, বমনকারক, মূত্রকারক, লালনিঃসারক, ক্ষুৎকারক এবং স্থানিক উগ্রতাসাধক।

অল্প মাত্রায় সেবন করিলে, শিরোঘূর্ণন, বিবমিষা, বমন, শারীরিক অবসাদন এবং পেশীর শৈথিল্য, নাড়ীর দৌর্ব্বল্য, ঘর্ম্ম, শরীরের শীতলতা এবং মূর্চ্ছাদি লক্ষণ প্রকাশ পায়। ইহাতে বিরক্ত না হইয়া প্রত্যহ সেবন করিলে অভ্যস্ত হইয়া পড়ে, তখন সেবন করিলে সুখানুভব হয়। অধিক মাত্রায় বিষক্রিয়া করে; হৃৎপিণ্ডের অবসাদন জনিত মৃত্যু হয়। তাম্রকূট ভক্ষণ ভিন্ন, অন্য প্রকারে প্রয়োজিত হইলে শীঘ্র বিষক্রিয়া করে। কারণ, অধিক পরিমাণে ভক্ষণ করিলে বমন হইয়া যায়, সুতরাং বিষক্রিয়া প্রকাশ পায় না। কিন্তু পিচকারি দ্বারা মলদ্বারে প্রয়োগ করিলে অথবা ক্ষতস্থানে বিধান করিলে অথবা শরীরের উপর চর্ম্মে সংলগ্ন করিলে বিলক্ষণ বিষক্রিয়া করে। একটি ৮ বৎসর বয়স্ক বালকের বিষয় লিখিত আছে যে, তাহার মস্তকের ক্ষত আরোগ্য করণাভিপ্রায়ে তাম্রকূটের রস প্রয়োগ করা হইয়াছিল; ৩ ঘণ্টার মধ্যে সেই বালকের মৃত্যু হয়। এভিন্ন, মলদ্বারে তাম্রকূটের পিচকারি দেওয়াতেও মৃত্যু হইয়াছে। এবিষয়ের সার্ অষ্ট্লি কূপর, সার্ চার্লস্ বেল্ এবং ডাং কোপ্লণ্ড্ প্রভৃতি সাক্ষ্য প্রদান করেন। তাম্রকূট সেবন করিলে বা ইহার রস চক্ষে প্রয়োগ করিলে কনীনিকা প্রসারিত হয়।

চিকিৎসা। ইহা দ্বারা বিষাক্ত হইলে যথেষ্ট পরিমাণে উষ্ণ জল দ্বারা বমন করাইয়া পাকাশয় ধৌত করিবে; যদি পিচকারি প্রয়োজিত হইয়া থাকে, বিরেচক ব্যবস্থা করিবে। অপর, অহিফেণ, এমোনিয়া, সুরা প্রভৃতি উত্তেজক বিধান করিবে হস্ত পদাদিতে অগ্নি সন্তাপ দিবে এবং উদর প্রদেশে সর্ষপের পটি প্রয়োগ করিবে। বিষনাশার্থ ট্যানিন সংযুক্ত ঔদ্ভিজ্জের ফাণ্ট্ বা ক্বাথ ব্যবস্থা করিবে।

তাম্রকূটের ধূমপান করিলেও শরীরে ক্রিয়া প্রকাশ পায়। প্রায় সকলেই জ্ঞাত আছেন যে, প্রথম আরম্ভকালে বমন, বিবমিষা, অবসাদন এবং মূর্চ্ছাদি হইয়া থাকে।

বহুদিবস পর্য্যন্ত অধিক পরিমাণে তাম্রকূট ব্যবহার করিলে, অজীর্ণ, ক্ষুধা মান্দ্য এবং পোষণ ক্রিয়ার হ্রাস হয়; তন্নিবন্ধন, শরীর শীর্ণ, দুর্ব্বল এবং পাণ্ডুবর্ণ হয় এবং বিবিধ স্নায়ুশূল উপস্থিত হয় এবং কচিৎ মদাতঙ্কের ন্যায় লক্ষণ প্রকাশ পায়। এ প্রদেশে যেরূপে হুঁকার দ্বারা তাম্রকূটের ধূমপান করা যায়, তাহাতে ঐ ধূম জলমধ্য দিয়া গৃহীত হওন বিধায় তাম্রকূটের বীর্য্যের অধিকাংশ জলে দ্রবীভূত হইয়া থাকে; সুতরাং বিশেষ হানিজনক হয় না। কিন্তু আমাদের স্ত্রীলোকেরা তাম্বুলের সঙ্গে যে তাম্রকূট ভক্ষণ করেন, তাহা নিতান্ত নিষিদ্ধ। অপর, তাম্রকূটের নস্য বহু দিবস পর্য্যন্ত ব্যবহার করিলে ঘ্রাণশক্তির হানি হয়, স্বরভঙ্গ হয় এবং অনুনাসিক বর্ণ উচ্চারণ ক্ষমতা থাকে না।

ইহার বীর্য্য নাইকোটিনা ভয়ানক অবসাদক বিষক্রিয়া করে, অতএব ইহা ঔষধার্থ প্রয়োগ করা যায় না।

আময়িক প্রয়োগ। অন্ত্রাবদ্ধ রোগে এবং অন্ত্রবৃদ্ধি আবদ্ধ হইলে তাম্রকূটের পিচকারি দ্বারা উপকার হইতে পারে, এভিন্ন ধনুষ্টঙ্কার এবং লিঙ্গনালাক্ষেপ আদি রোগে ও ইহা ব্যবহৃত হইয়াছে। কিন্তু এক্ষণে ইহা প্রায় ব্যবহৃত হয় না, কারণ ইহা দ্বারা বিস্তর বিপদ সম্ভাবনা, এবং ইহা দ্বারা যে উপকার প্রত্যাশা করা যায়, তাহা অন্য ঔষধ দ্বারা সহজেই লাভ হইতে পারে।

বাত আদি রোগে বেদনা স্থলে তাম্রকূট লাগাইলে বেদনা নিবারণ হয়। বিবিধ চর্ম্মরোগেও ইহা স্থানিক প্রয়োগ করা যায়, যথা, পোরাইগো, স্কেবিজ, টিনিয়া, ক্যাপিটিস্ ইত্যাদি।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, এনিমা ট্যাবেসাই; ইংরাজী, টোব্যাকো এনিমা; বাঙ্গালা তামকূটের পিচকারি। তাম্রকূট পত্র, ২০ গ্রেণ্; স্ফুটিত জল, ৮ আং। অর্দ্ধঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে।

---

২১শ অবসাদক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| বিরাট্রাই বিরিডিস্ র্যাডিক্স। | গ্রীন্ হেলেবোর্ রুট্ |
| ( Veratri Viridis Radix ) | (Green Hellebore Root ) |

মেলান্থেসি জাতীয় বিরাট্রাম্‌বিরিডি নামক বৃক্ষের কন্দ; উত্তর আমেরিকায় জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। দেখিতে বিরাট্রাম্ অ্যাল্বমের ন্যায়; ইহাতেও বিরিডিয়া ও বিরাটইডিনা নামক দুইটি বীর্য্য আছে। প্রথমটি ইথরে দ্রব হয়, অপরটি অদ্রবণীয়।

ক্রিয়া। স্নায়বীয় এবং ধামনিক অবসাদক; অধিক পরিমাণে বিবমিষা এবং বমন উপস্থিত করে; ইহা দ্বারা ভেদ হয় না; নাড়ী ক্ষীণ হয়, এবং নাড়ীর গতি মন্দ হয়; এমন কি, ৮০ বা ৭৫ হইতে ৪০। ৩৪ হইয়া পড়ে; এ ভিন্ন, শরীর শীতল, ঘর্ম্মাভিষিক্ত এবং পাণ্ডুবর্ণ হয়; সর্ব্বশরীর ঝিন্‌ঝিন্ করে; এবং শিরঃপীড়া, শিরোঘূর্ণন, দৃষ্টির ক্ষীণতা এবং মূর্চ্ছাদি অবসাদনের লক্ষণ প্রকাশ পায়। ইহা দ্বারা বিষাক্ত হইলে, সুরা, এমোনিয়া এবং অহিফেণাদি উত্তেজক প্রয়োজ্য। স্থানিক প্রয়োগে উগ্রতা সাধক; আঘ্রাণ করিলে ক্ষুৎকারক।

আময়িক প্রয়োগ। বিবিধ প্রদাহ রোগে অবসাদনের নিমিত্ত ব্যবহার করা যায়। পাকাশয় প্রদাহে নিষিদ্ধ। ফুস্‌ফুস্ প্রদাহে মার্কিন্ চিকিৎসকেরা ইহার বিস্তর প্রশংসা করেন। ডাং নরউড্ কহেন যে, ইহার অরিষ্ট ৮ মিনিম্ মাত্রায় আরম্ভ করিয়া ৩ ঘণ্টা অন্তর ১ বিন্দু করিয়া মাত্রা বৃদ্ধি করিবে, যে পর্য্যন্ত না নাড়ীর অবসাদন হয় এবং বিবমিষা উপস্থিত হয়; যদ্যপি অধিক বিবমিষা হয় তবে কিঞ্চিৎ মর্ফিয়া সহযোগে ব্যবস্থা করিবে।

তরুণ বাত রোগে, ইহা দ্বারা বিশেষ উপকার হয়। অল্প মাত্রায় আরম্ভ করিয়া ক্রমশঃ মাত্রা বৃদ্ধি করিবে এবং সতর্ক থাকিবে, যেন অধিক বিবমিষা উপস্থিত না হয়। অহিফেণ সহযোগে প্রয়োগ করিলে ভাল হয়। ডাং অস্‌গুড্ ইহার প্রতি বিশেষ অনুরাগ প্রকাশ করিয়াছেন। অপর, গাউট্ নামক বাত রোগে এবং নিউরালজিয়া রোগেও ইহা উপকার করে।

এভিন্ন, টাইফইড্ জ্বর, সায়েটিকা, লম্বেগো, এবং স্বাভাবিক ঋতুকালে শিরঃপীড়ায়, ও গ্রীষ্ম উদরাময়ের বমন ও ভেদ দমনার্থ প্রশংসার সহিত ব্যবহৃত হইয়াছে।

মাত্রা, ১ গ্রেণ্ হইতে ২ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, টিংচ্যুরা বিরাট্রাই বিরিডিস্; ইংরাজী, টিংচর্ অব্ গ্রীণ্ হেলেবোর্। গ্রীণ্ হেলেবোর্ মূল চূর্ণ, ৪ আং; শোধিত সুরা, ১ পাইণ্ট্। পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে; মাত্রা, ৫ হইতে ১৫ মিনিম্।

---

২২শ অবসাদক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| বিরাট্রম্ আল্‌বম্। | হোয়াইট্ হেলেবোর্। |
| ( Veratrum Album ) | ( White Hellebore ) |

( ব্রিটিশ্ ফার্মাকোপিয়াতে গৃহীত হয় নাই )

মেলান্থেসি জাতীয় বিরাট্রম্ আলবম্ নামক বৃক্ষের মূল। ইউরোপথণ্ডস্থ পার্ব্বত্য প্রদেশে জন্মে।

নং ২০



বিরট্রামা আল্বাম্।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ২।৩ ইঞ্চ ব্যাস; গাত্র হইতে সূক্ষ্ম সূক্ষ্ম শাখা নির্গত; বাহ্যপ্রদেশ, পাটলবর্ণ এবং কুঞ্চিত; অভ্যন্তর, পাণ্ডুবর্ণ; গন্ধ-হীন, তিক্ত এবং কটু আস্বাদ। ইহাতে বিরাট্রিয়া নামক বীর্য্য বিশেষ আছে; এই বীর্য্য বিরাট্রিক্ নামক অম্ল সহযোগে অবস্থিতি করে।

ক্রিয়া। স্নায়বীয় অবসাদক; পরম্পরা সম্বন্ধে রক্ত সঞ্চলনের হ্রাস করে; বেদনানিবারক; স্থানিক উগ্রতা সাধক। অধিক মাত্রায়, অত্যন্ত ভেদ ও বমন উপস্থিত করে এবং প্রবল অব-সাদন প্রকাশ করিয়া বিষক্রিয়া করে, শরীরে সংলগ্ন করিলে উগ্রতা সাধন করে, অধিকক্ষণ রাখিলে ফোস্কা উৎপাদন করে। ইহার চূর্ণ আঘ্রাণ করিলে ক্ষুৎকারক হয়।

আময়িক প্রয়োগ। মৃগীরোগে, উন্মাদরোগে এবং অন্যান্য মাস্তিষ্ক রোগে পূর্ব্বে ব্যবহৃত হইত; এক্ষণে বাতরোগে এবং গাউট্ রোগে ক্বচিৎ প্রয়োগ করা যায়। অপর, স্কেবিজ্, টিনিয়া ক্যাপিটিস্, ইম্পিটাইগো প্রভৃতি চর্ম্মরোগে গন্ধক সহযোগে স্থানিক প্রয়োগ করা যায়।

মাত্রা, ১ গ্রেণ্ হইতে ৫ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, ভাইনম্ বিরাট্রাই; ইংরাজী, ওয়াইন্ অব্ হেলেবোর্। হেলেবোর্, ৮ আং; সেরি, ২ পাইন্ট্। সপ্তাহ পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ৫—২০ মিনিম্।

লণ্ডন্ ফারমাকোপিয়া মতে কম্পোণ্ড্ সলফর্ অয়েণ্ট্মেণ্ট্ প্রস্তুত করিতে বিরাট্রম্ ব্যবহৃত হয়।

---

## মাস্তিষ্ক অবসাদক।

### সেরিব্র্যাল্ সেডেটিবস্।

২৩শ অবসাদক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| এসিডম্ হাইড্রোসিয়ানিকম্। | হাইড্রোসিয়ানিক্ এসিড্। |
| (Acidum Hydrocyanicum) | (Hydrocyanic Acid) |

(ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

বাদাম, পীচ, চেরি প্রভৃতি উদ্ভিজ্জে এই পদার্থ পাওয়া যায়। নির্জ্জলাবস্থায়

ইহা এরূপ প্রবল অবসাদক যে, ঔষধার্থ ব্যবহার করা যায় না; এনিমিত্ত ইহা ব্রিটিশ্ ফার্মাকোপিয়াতে গৃহীত হয় নাই। জলমিশ্র হাইড্রোসিয়ানিক্ এসিড্ ঔষধার্থ ব্যবহৃত হয়।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| এসিডম্ হাইড্রোসিয়ানিকম্ ডাইল্যুটম্। | ডাইল্যুটেড্ হাইড্রোসিয়ানিক্ এসিড্। |
| (Acidum Hydrocyanicum Dilutum) | (Diluted Hydrocyanic Acid) |

প্রস্তুত করণ। ফেরোসায়েনাইড্ অব্ পটাসিয়ম্, ২।০ আং; গন্ধক-দ্রাবক, ১ আং; পরিস্কৃত জল, যথা প্রয়োজন। ফেরোসায়েনাইড্ অব্ পটাসিয়মকে ১০ আং জলে দ্রব করিবে; পরে; ৪ আং জলের সহিত গন্ধক-দ্রাবক মিশ্রিত করিয়া তাহাতে সংযোগ করিবে; অনন্তর, বকযন্ত্র মধ্যে স্থাপন করিয়া বালুকা যন্ত্র দ্বারা মৃদুসন্তাপ দিয়া চুয়াইবে, আধার ভাণ্ডে ৮ আং পরিস্কৃত জল রাখিবে এবং আধার ভাণ্ড যত্নপূর্ব্বক শীতল রাখিবে। আধারভাণ্ডস্থ জল ১৭ আং হইলে নামাইয়া আর ৩ আং জল সংযোগ করিয়া ১ পাইণ্ট্ পূর্ণ করিবে।

এই জলমিশ্র হাইড্রোসিয়ানিক্ এসিডে শতকরা ২ অংশ নির্জ্জল এসিড্ আছে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন, তরল, বিশেষ উগ্র গন্ধাস্বাদযুক্ত; উৎপতিষ্ণু, লিট্মস্ কাগজকে আরক্তিম করে, কিন্তু এই বর্ণ অতি অল্পক্ষণ থাকে; অগ্নিসন্তাপে উড়িয়া যায়; আপেক্ষিক ভার, ০.৯৯৭; ইহা শীঘ্র নষ্ট হয়, কিন্তু কিঞ্চিৎ গন্ধক-দ্রাবক বা লবণ-দ্রাবক মিশ্রিত করিয়া রাখিলে শীঘ্র নষ্ট হয় না। আলোক লাগিলে ইহার উপাদান বিযুক্ত হয়, অতএব কৃষ্ণবর্ণ বোতলে রাখিবে; নাইট্রেট্ অব্ সিল্ভার্ সহযোগে শ্বেতবর্ণ সায়েনাইড্ অব্ সিল্ভার্ অধঃস্থ হয়; এই সায়েনাইড্ যবক্ষার দ্রাবকে দ্রব হয়, এবং ইহাকে শুষ্ক করিয়া কাচ-নলের মধ্যে রাখিয়া উত্তাপ দিলে সায়েনোজেন্ বায়ু নির্গত হয়; লৌহঘটিত প্রোটোপর্‌ক্লোরাইড্ দ্রব ১২ বিন্দু ইহার সহিত মিলাইয়া যথেষ্ট পরিমাণে পটাশ্ দ্রব সংযোগ করিয়া তাহাতে লবণ দ্রাবক দিলে নীলবর্ণ হয়; ইহাকে প্রুসিয়ান্ ব্লু কহে।

বিশুদ্ধ নির্জ্জল দ্রাবক, বর্ণহীন, উৎপতিষ্ণু এবং তীক্ষ্ণ গন্ধযুক্ত; আপেক্ষিক ভার ০.৬৯৭।

ক্রিয়া। মাস্তিষ্ক অবসাদক। এই ক্রিয়া প্রথমতঃ মস্তিষ্ক এবং অন্যান্য স্নায়ুমূলে প্রকাশ পায়। পরে, রক্তসঞ্চালক এবং শ্বাস যন্ত্রকে অবসন্ন করে। স্থানিক স্পর্শহারক। স্থানিক প্রয়োগ করিলে প্রথমে অল্পমাত্র উগ্রতা প্রকাশ করে, পরে সম্ভবতঃ চৈতন্যবিধায়ক স্নায়ুর অগ্রভাগ অবসন্ন করিয়া স্পর্শশক্তি লোপ করে।

নির্জ্জলাবস্থায় ইহা অতি উৎকট অবসাদক বিষক্রিয়া করে। মূষিকাদি ক্ষুদ্র জন্তু সকল ইহার ধূম আঘ্রাণ করিলে ১।১০ সেকেণ্ডের মধ্যে মরে। একটি শশকের জিহ্বাতে ১ বিন্দু দেওয়াতে ২৩ সেকেণ্ডের মধ্যে তাহার মৃত্যু হইয়াছিল; একটি মার্জ্জারের চক্ষে ৩ বিন্দু দেওয়াতে ২০ সেকেণ্ডের মধ্যে মৃত্যু হইয়াছিল।

মনুষ্য ইহা দ্বারা বিষাক্ত হইলে, প্রথমতঃ শিরোঘূর্ণন, কর্ণকুহরে শব্দ এবং অত্যন্ত দৌর্ব্বল্য প্রকাশ পায়; ১০।২০ সেকেণ্ডের মধ্যে অচেতন হইয়া পড়ে। অচৈতন্যাবস্থায়, চক্ষু স্থির এবং উজ্জ্বল, কনীনিকা প্রসারিত এবং অবশ থাকে; শ্বাসগতি আয়াসকর এবং কচিৎ মুখ হইতে ফেণ নির্গত হয়; নাড়ী অত্যন্ত ক্ষীণ, অব্যবস্থিত, অথবা লোপ হইয়া যায়; শরীর শীতল, পাণ্ডুবর্ণ এবং ঘর্ম্মাভিষিক্ত; আক্ষেপ; মলমূত্র নির্গমন হওনানন্তর মৃত্যু হয়। মৃত্যুর অব্যবহিত কারণ, শ্বাসরোধ বা হৃৎস্পন্দন লোপ। দুই মিনিট্ হইতে ১ ঘণ্টার মধ্যেই মৃত্যু হয়। এক ঘণ্টার মধ্যে মৃত্যু না হইলে প্রায় রক্ষা পায়; ক্রমশঃ সচেতন হইয়া নিদ্রাভঙ্গের ন্যায় রোগী উঠিয়া বৈসে। নির্জ্জল অবস্থায় অধিক পরিমাণে সেবিত হইলে তৎক্ষণাৎ অচেতন হইয়া মৃত্যু হয়, কোন বিশেষ লক্ষণ প্রকাশ পাইবার অবসর হয় না।

ইহা শোষিত হইয়া কার্য্য করে, তাহার প্রমাণ এই যে, সেবন করিলে নিশ্বাসে ইহার গন্ধ পাওয়া যায় এবং মৃত্যুর পর শবচ্ছেদ করিলে রাসায়নিক পরীক্ষা দ্বারা রক্তে ইহা পাওয়া যায়। আর, ভক্ষণ ভিন্ন, অন্য প্রকারে প্রয়োজিত হইলেও শরীরে কার্য্য করে। ৪৯ মিনিম্ জলমিশ্র হাইড্রোসিয়ানিক্ এসিড্ সেবন দ্বারা মৃত্যু হইয়াছে, অথচ, ১ ড্রামের ঊর্দ্ধ সেবন করিয়াও রক্ষা পাইয়াছে।

শবচ্ছেদ করিলে হাইড্রোসিয়ানিক্ এসিডের গন্ধ নির্গত হয়; কিন্তু মৃত্যুর অধিকক্ষণ পরে শবচ্ছেদ করিলে গন্ধ থাকে না। সমুদায় শিরামণ্ডলীতে রক্ত সংগ্রহ, রক্তের কালিমা এবং তারল্য বা অল্প সংযমন, এবং কচিৎ পাকাশয় এবং অন্ত্র মধ্যে আরক্তিমতা দেখা যায়।

চিকিৎসা। মস্তকে এবং পৃষ্ঠবংশে শীতল জলধারা দিবে এবং মুখমণ্ডলে শীতল জলাভিঘাত করিবে; মুখোপরি বায়ু ব্যজন করিবে; যদি গিলিবার শক্তি থাকে, তবে বমনকারক ঔষধ দ্বারা বমন করাইবে। এমোনিয়া এবং ক্লোরিন্ সেবন করাইবে এবং বায়ুর সহিত মিশ্রিত করিয়া আঘ্রাণ করাইবে। বিষনাশার্থ নিম্নলিখিত ব্যবস্থা মত ঔষধ প্রয়োগ করিবে;—কার্বনেট্ অব্ পটাশ্ ২০ গ্রেণ্, ১ আং জলে দ্রব করিয়া সেবন করাইবে এবং অবিলম্বে হিরাকস্ ১০ গ্রেণ্, টিংচর্ অব্ পর্‌ক্লোরাইড্ অব্ আয়রণ্ ১ ড্রাম্ এবং জল ১ আং একত্র করিয়া প্রয়োগ করিবে। ইহাতে উদরস্থ হাইড্রোসিয়ানিক্ এসিড্ এতৎ সহযোগে প্রুসিয়ান্ ব্লু হয়। উপর্য্যুক্ত পরিমাণ ঔষধ দ্বারা প্রায় ২ গ্রেণ্ নির্জ্জল বিষ দমন

করা যায়। অপর, শ্বাসগতি অত্যন্ত মৃদু হইলে কৃত্রিম শ্বাসক্রিয়া করাইবে এবং হৃৎপিণ্ডের উত্তেজনার্থ ইলেক্‌ট্রিসিটি প্রয়োগ করিবে।

অসম্মিলন। পার্থিব দ্রাবক, লৌহঘটিত লবণ, নাইট্রেট্ অব্ সিলভার্ সহযোগে অবিধেয়।

আময়িক প্রয়োগ। শ্বাসকাশে এবং পুরাতন শ্বাসনালী প্রদাহ এবং ফুস্‌ফুস্ প্রদাহ রোগে, শ্বাসের আয়াস এবং কাশের উগ্রতা নিবারণার্থ এবং স্নায়বীয় স্থৈর্য্য সম্পাদনার্থ, অন্যান্য কফনিঃসারক ঔষধ সহযোগে প্রযোজ্য। ডাং টম্প্‌সনের মতে থাইসিস্ টুবর্কিয়েলিস্ রোগে ইহা বিশেষ উপকার করে। এঞ্জাইনা পেক্টোরিস্ রোগেও ইহা দ্বারা উপকার হয়।

রক্তোৎকাশ রোগে, কাশের উগ্রতা এবং রক্তসঞ্চলনের বেগ সাম্য করিয়া উপকার করে।

হুপিংকফ্ রোগে, ডাং ম্যাক্লিয়ড, ডাং এচ, রো প্রভৃতি চিকিৎসকগণ ইহার বিস্তর প্রশংসা করেন। ডাং ম্যাক্লিয়ড্ ১০০ জন রোগীর চিকিৎসা করিয়াছিলেন; তন্মধ্যে ৮৮ জন আরোগ্য লাভ করিয়াছিল, ৯ জনের কোন উপকার হয় নাই, আর, ৩ জনের মৃত্যু হইয়াছিল। শৈশবাবস্থায় ইহা ব্যবহার না করাই শ্রেয়ঃ, কারণ, ইহা দ্বারা হঠাৎ হৃৎপিণ্ডের এবং শ্বাসগতির অবসাদন হওয়া অসম্ভব নহে; এবং ইহার তুল্য ফলপ্রদ অন্যান্য বিস্তর ঔষধ আছে।

অপর, পুরাতন পাকাশয় প্রদাহ, পাকাশয়শূল, বুকজ্বালা, গ্যাষ্ট্রোডিনিয়া প্রভৃতি রোগে, ইহা মহোপকারক। ৩।৫ মিনিম্ মাত্রায় কলম্বার ফাণ্ট্ সহযোগে প্রয়োগ করিবে।

বমন নিবারণার্থ যদ্যপি প্রদাহজনিত বমন না হয়, ইহা দ্বারা বিশেষ উপকার প্রাপ্ত হওয়া যায়। এবিষয়ে, ক্রিয়োজোটের পরেই ইহাকে গণ্য করা যায়। উচ্ছলৎ পানীয় সহযোগে ব্যবস্থা করিবে; বিস্মথ্ সহযোগে ব্যবস্থা করিলে বিশেষ উপকার হয়। পাইরোসিস্ রোগেও ইহা বিলক্ষণ উপকার করে।

বাতরোগে, ফ্রেঞ্চ্ এবং জর্ম্মন্ চিকিৎসকেরা ইহা বিস্তর ব্যবহার করেন। মেং টেইলর্ ইহাকে অমোঘৌষধ বিবেচনা করেন। গাউট্ রোগে ইহা স্থানিক প্রয়োগ করিলে আশু বেদনা নিবারণ হয়।

সামান্য হৃৎকম্প, (পাল্পিটেসন্) এবং হৃৎপিণ্ডের রোগজনিত হৃৎকম্প নিবারণার্থ ইহা বিশেষ উপকারক; ২।৩ মিনিম্ মাত্রায় দিবসে ২।৩ বার প্রয়োগ করিবে।

ধনুষ্টঙ্কার রোগে আক্ষেপের আতিশয্য নিবারণের নিমিত্ত ইহা ব্যবহৃত হইয়াছে। বিবিধ চক্ষুঃপ্রদাহে, ইহার ধূম চক্ষে লাগাইলে উপকার হয়।

লাইকেন্, প্রুরাইগো, ইম্পিটাইগো, এক্‌জিমা প্রভৃতি চর্ম্মরোগে. জ্বালা,

কণ্ডূয়ন এবং উগ্রতা নিবারণার্থ ইহার স্থানিক প্রয়োগ মহোপকারক। ব্যবস্থা, ডাইল্যুটেড্ হাইড্রোসিয়ানিক্ এসিড্ ৪ ড্রাম্; পরিস্রুত জল ৮ আং; সুরা ৪ ড্রাম; সীস-শর্করা ১৬ গ্রেণ্।

স্নায়ুশূল রোগে বেদনা নিবারণার্থ ইহা ব্যবহৃত হয়।

মাত্রা, ২ মিনিম্ হইতে ৫ মিনিম্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, ভেপর্ এসিডাই হাইড্রোসিয়ানিসাই; ইংরাজী, ইন্‌হেলেশন্ অব্ হাইড্রোসিয়ানিক্ এসিড্। ডাইল্যুটেড্ হাইড্রোসিয়ানিক্ এসিড্ ১০ বা ১৫ মিনিম্; শীতল জল, ১ ড্রাম্। উপযুক্ত পাত্র মধ্যে মিশ্রিত করিয়া যে ধূম উত্থিত হইবে তাহা শ্বাস দ্বারা গ্রহণীয়।

---

২৪শ অবসাদক।

## অঙ্গারাম্ল।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| এসিডম্ কার্ব্বনিকম্। | কার্ব্বনিক্ এসিড্। |
| [Acidum Carbonicum] | [Carbonic Acid] |

( ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই। )

এই বায়ু কোন কোন স্থানে ভূমি হইতে অনেক নির্গত হয়; যথা,ইটালির রাজ্যে গ্রটো ডেলকেনি এবং জাবা উপদ্বীপে ব্যালি অব্ পইজন্ নামক স্থান এবং জর্ম্মণিতে লেক্ লাকের নিকটস্থ ভূমি হইতে যথেষ্ট পরিমাণে ইহা নির্গত হয়। এভিন্ন, অনেক ধাতব নির্ঝরের জলের সহিত ইহা মিশ্রিত আছে। অপিচ, সামান্য বায়ুর সহস্রাংশে একাংশ কার্ব্বনিক্ এসিড্ পাওয়া যায়। জীবগণের নিশ্বাস দ্বারা যে বায়ু নির্গত হয়, তাহার অধিকাংশই কার্ব্বনিক্ এসিড্। সুরোৎসেচন কালে কার্ব্বনিক এসিড্ বায়ু নির্গত হয় এবং অঙ্গার দগ্ধ করিলে এই বায়ু উৎপন্ন হয়। এভিন্ন, চূণ সহযোগে, মার্ব্বল্, লাইম্‌ষ্টোন্ এবং খটিকাদিরূপে খনিমধ্যে অবস্থিতি করে।

প্রস্তুত করণ। খটিকা, মার্ব্বল বা অন্য কোন কার্ব্বনিক্ এসিড্‌সংযুক্ত লবণে গন্ধক-দ্রাবক বা লবণ-দ্রাবক দিলে উচ্ছলিত হইয়া এই বায়ু নির্গত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন; স্বচ্ছ; বায়ু অপেক্ষা ১।।০ গুণ গুরু; জলে দ্রবণীয়; চাপিত হইলে তরল হয় এবং তখন এরূপ উৎপতিষ্ণু হয় যে,তাহাতে—১৪৮ তাপাংশ পর্য্যন্ত শৈত্য উদ্ভব হয় এবং এই শৈত্য দ্বারা ঘনীভূত হয়। অগ্নিদাহ্য নহে এবং প্রজ্বলিত অগ্নি ইহার মধ্যে নিক্ষেপ করিলে নির্ব্বাণ হইয়া যায়। রাসায়নিক উপাদান, কার্ব্বন্ ১ অংশ, অক্‌সিজেন্ ২ অংশ।

ক্রিয়া। স্নায়বীয় এবং মাস্তিষ্ক অবসাদক; স্থানিক প্রয়োগে, উগ্রতা সাধক, বেদনা নিবারক এবং স্পর্শহারক। বিশুদ্ধ অবস্থায় আঘ্রাণ করা যায় না, চেষ্টা করিলে শ্বাসনালীর দ্বারস্থ পেশী সকল আক্ষিপ্ত হইয়া দ্বার রোধ করে। এই বায়ুর মধ্যে কোন জীবকে বদ্ধ করিলে শ্বাসরোধ দ্বারা তাহার মৃত্যু হয়। যথেষ্ট পরিমাণে বায়ু মিশ্রিত করিয়া আঘ্রাণ করিলে, শিরঃপীড়া, শ্বাস কষ্ট, হৃৎকম্প, মূর্চ্ছা এবং অচৈতন্য উপস্থিত হয়; এবং মাত্রাধিক্য হইলে প্রলাপ, কৃতাক্ষেপ, মুখ হইতে ফেণ নির্গমন হওনানন্তর মৃত্যু হয়। শবচ্ছেদ করিলে মস্তিষ্কে রক্তাধিক্য, মধ্যে মধ্যে রক্তনিঃসরণ এবং মস্তিষ্কোদরে সিরম্ দেখা যায়। ইহা দ্বারা বিষাক্ত হইলে মস্তকে শীতল বারিধারা প্রয়োগ করিবে; মুখের উপর শীতল নির্ম্মল বায়ু ব্যজন করিবে; কৃত্রিম শ্বাসক্রিয়া সংস্থাপন করিবে; ইলেক্‌ট্রিসিটি দ্বারা হৃৎপিণ্ড উত্তেজিত করিবে; উত্তেজক ব্যবস্থা করিবে: মস্তিষ্কে রক্তাধিক্য লাঘবার্থ গ্রীবা দেশে শোষক বাটি বসাইবে এবং ব্লিষ্টর্ লাগাইবে। মেং হপিন্ কহেন যে, ৮।১০ গুণ বায়ু মিশ্রিত করিয়া কার্বনিক্ এসিড্ আঘ্রাণ করিলে কোন উৎপাত ঘটে না, ক্রমশঃ স্পর্শানুভব লোপ হয় এবং অচৈতন্য উপস্থিত হয়। ইহাকে জলে দ্রব করিয়া পান করিলে পাকাশয়ের উগ্রতা দমন করিয়া হিক্কা এবং বমন নিবারণ করে।

আময়িক প্রয়োগ। পাকাশয়ের উগ্রতা, বমন এবং হিক্কাদি নিবারণার্থ ইহা বিশেষ উপযোগী। উচ্ছলৎ পানীয় রূপে প্রয়োগ করা যায়।

জরায়ুতে ক্যান্সর্ হইলে এবং জরায়ু মুখের উগ্র ক্ষতাদিতে, আর, জরায়ুর বিবিধ বেদনা জনক রোগে, ইহার স্থানিক প্রয়োগ দ্বারা জ্বালা এবং যন্ত্রণাদির আশু প্রতিকার হয়। বাই কার্বনেট্ অব্ সোডা এবং টার্টারিক্ এসিড্ দ্বারা এক বোতল মধ্যে কার্বনিক্ এসিড্ বায়ু প্রস্তুত করিয়া, যথাযোগ্য নল দ্বারা জরায়ুর মুখে প্রয়োগ করিবে। স্থানিক স্পর্শবোধ লোপ করিয়া উপকার করে। যদ্যপি শুদ্ধ কার্বনিক্ এসিড্ দ্বারা বেদনার উপশম না হয়, তবে ঐ বোতল মধ্যে কিঞ্চিৎ ক্লোরফর্ম্ ঢালিয়া দিবে। অন্যান্য স্থলের উগ্র এবং যন্ত্রণাদায়ক ক্ষতেও ইহাদ্বারা উপকার লাভ হয়।

পুরাতন চক্ষুঃপ্রদাহে এবং স্ক্রফিউলা জনিত চক্ষুঃপ্রদাহে, ইহার স্থানিক প্রয়োগ উপকার করে। অতিসার রোগে এবং সরলান্ত্রে ক্ষত হইলে, ডাং পার্কিন্ ইহার স্থানিক প্রয়োগ করিতে অনুমতি করেন; নল দ্বারা প্রয়োগ করিবে।

---

## ২৫শ অবসাদক।

## তিক্ত বাদাম।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| এমিগ্‌ডেলা আমারা। | বিটার্ আমণ্ডস্। |
| ( Amygdala Amara ) | ( Bitter Almonds ) |

রোজেসি জাতীয় এমিগ্‌ডেলি আমারা নামক বৃক্ষের ফলের বীজাভ্যন্তরীয় শস্য। ইহাতে মিষ্ট বাদামের ন্যায় শতকরা ৫০ অংশ স্থায়ীতৈল, শর্করা, গঁদ, কাষ্ঠসূত্র এবং ইমল্‌সিন্ নামক পদার্থ বিশেষ আছে। এভিন্ন, এমিগ্‌ডেলিন্ নামক শ্বেতবর্ণ, দানাযুক্ত বীর্য্য আছে। এই বীর্য্য মিষ্ট বাদামে নাই। ইহা জল এবং সুরাতে দ্রবণীয়; ইহাকে ইমল্‌সিনের সহিত জলমিশ্র করিয়া রাখিলে এক প্রকার উৎসেচন ক্রিয়া উপস্থিত হয়; তাহাতে এক প্রকার বায়িতৈল এবং হাইড্রোসিয়ানিক্ এসিড্ উদ্ভব হয়। তিক্ত বাদামের শস্যকে নিষ্পীড়ন দ্বারা তাহার স্থায়ীতৈল নির্গত করিলে যাহা অবশিষ্ট থাকে, তাহাকে জলের সহিত চুয়াইলে উপর্য্যুক্ত বায়িতৈল পাওয়া যায়। এই তৈল বিশুদ্ধ নহে; ইহাতে শতকরা ৪।৮ অংশ হাইড্রোসিয়ানিক্ এসিড্ মিশ্রিত থাকে; সুতরাং ইহা অত্যন্ত ভয়ানক অবসাদক বিষক্রিয়া করে।

---

## ২৬শ অবসাদক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ক্লোরফরম্। | ক্লোরফরম্। |
| ( Chloroformum ) | ( Chloroform ) |

প্রস্তুত করণ। ক্লোরিণেটেড্ লাইম্, ১০ পৌং; আর্দ্র চূণ যথা-প্রয়োজন; ক্লোরাইড্ অব্ ক্যাল্‌সিয়ম্, ২ আং; জল, ৩ গ্যালন্; পরিস্রুত জল, ৯ আং; শোধিত সুরা, ৩০ আং; গন্ধক-দ্রাবক, যথা-প্রয়োজন। জল এবং সুরা একত্র করিয়া বকযন্ত্র মধ্যে ১০০ তাপাংশ পর্য্যন্ত তপ্ত করিবে; তাহাতে ক্লোরিণেটেড্ লাইম্ এবং চূণ ৫ পৌং উত্তমরূপে মিলাইবে ও অগ্নি সন্তাপ দিবে; চুয়াইতে আরম্ভ হইলে অগ্নিসন্তাপ রহিত করিবে। ৫০ আউন্স্ চুয়াইয়া আধারভাণ্ডে পড়িলে, তাহাকে আধারভাণ্ড হইতে ১ গ্যালন্ পরিমাণ একটি বোতল মধ্যে ঢালিয়া, অর্দ্ধ গ্যালন্ জলের সহিত উত্তমরূপে আলোড়িত করিয়া রাখিয়া দিবে। কিয়ৎক্ষণ পরে অপরিশুদ্ধ ক্লোরফর্ম্ নিজ গুরুত্ব বশতঃ অধঃস্থ হইবে। তখন, এই অপরিশুদ্ধ ক্লোরফর্ম্‌কে পরিস্রুত জল দ্বারা বারংবার ধৌত করিবে, প্রতিবার ৩ আং পরিস্রুত জল ব্যবহার করিবে। এই ধৌত ক্লোরফর্ম্‌কে তাহার সমান পরিমাণ গন্ধক-দ্রাবকের সহিত এক বোতলমধ্যে আলোড়িত করিয়া রাখিবে দিবে; গন্ধক-দ্রাবক

অধঃস্থ হইলে উপরিস্থ ক্লোরফরম্‌কে ক্লোরাইড্ অব্ ক্যালসিয়ম্ এবং ২ আং চূণের সহিত লীবিগস্ কণ্ডেন্সর্ নামক বকযন্ত্র মধ্যে মিশ্রিত করিয়া জলস্বেদন যন্ত্র দ্বারা চুয়াইলে বিশুদ্ধ ক্লোরফর্ম্ পাওয়া যায়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন, তরল, স্বচ্ছ, উৎপতিষ্ণু; পক্ব ফলের ন্যায় মিষ্ট অথচ তীক্ষ্ণ গন্ধযুক্ত; রুক্ষ, মিষ্ট আস্বাদ; জলে অল্প দ্রবণীয়; সুরা বীর্য্যে, ইথরে, টার্পিণ তৈলে এবং বাইসল্‌ফাইড্ অব্ কার্বনে সম্পূর্ণ দ্রব হয়; সমক্ষারাম্ল, আপেক্ষিক ভার ১·৪৯৬ সুতরাং জলাপেক্ষা গুরু; সহজে প্রজ্বলিত হয় না; প্রজ্বলিত হইলে হরিৎবর্ণ ধূম যুক্ত শিখাবিশিষ্ট হয়; বায়ু অপেক্ষা ইহার ধূম চতুর্গুণ গুরু। ক্লোরফর্মে বিবিধ দ্রব্য দ্রব হয়, যথা,গন্ধক,ফস্ফরস্,আইয়োডিন্ ব্রোমিন্, কর্পূর, ধূনা, বসা, কাউচুক্, এবং বিবিধ ঔদ্ভিজ্জ উপক্ষার। বায়ু এবং আলোক লাগিলে ইহার উপাদান বিযুক্ত হয়; জলমধ্যে রাখিলে উত্তম থাকে। রাসায়নিক উপাদান, কার্বন্ ২, হাইড্রোজেন্ ১, ক্লোরিন্ ৩ অংশ।

বিশুদ্ধতা সংস্থাপন। গন্ধক দ্রাবকের সহিত আলোড়ন করিলে বিবর্ণ হয় না; এক বিন্দু হস্তে ঢালিলে তৎক্ষণাৎ উড়িয়া যায়, পরে, কোন গন্ধ থাকে না; এক খণ্ড পটাসিয়ম্ দিলে কোন প্রকার বায়ু নির্গত হয় না।

ক্রিয়া। আভ্যন্তরিক প্রয়োগে ইহার ক্রিয়া অবসাদক এবং আক্ষেপনিবারক। ইহার অবসাদন ক্রিয়া সাক্ষাৎ সম্বন্ধে স্নায়ুমণ্ডলে এবং পরম্পরা সম্বন্ধে শ্বাসযন্ত্রে এবং রক্তসঞ্চালক যন্ত্রে প্রকাশ পায়। অধিক মাত্রায় (১ আং) সেবন করিলে প্রথমতঃ উদরে অত্যন্ত জ্বালা বোধ হয়, বমনেচ্ছা বা বমন উপস্থিত হয়, পরে, মস্তিষ্কের উপর ক্রিয়া দর্শাইয়া মাদকতা উপস্থিত করে; তদনন্তর, ২০ মিনিট্ বা অর্দ্ধ ঘণ্টার পর সুষুপ্তি অবস্থা প্রাপ্তি হয়; পেশী সকল সম্পূর্ণ শিথিল হইয়া পড়ে এবং স্পর্শানুভব লোপ হয়; শ্বাসগতি এবং নাড়ীস্পন্দনের কোন বিশেষ বৈলক্ষণ্য জন্মে না। কএক ঘণ্টা পর্য্যন্ত এই অবস্থায় থাকিয়া ক্রমে চৈতন্যোদয় হয়; চৈতন্যোদয় হইলে পূর্ব্বাবস্থা কিছুই মনে থাকে না। কখন বা মৃত্যু হয়। মৃত্যুর পূর্ব্বে নাড়ী ক্ষীণ, নাড়ীর গতি এবং শ্বাসগতি মৃদু, শরীর শীতল, কনীনিকা প্রসারিত, মুখমণ্ডল আরক্তিম বা নীলবর্ণ হয়। পরে ক্রমশঃ নাড়ীস্পন্দন এবং শ্বাসক্রিয়া লোপ হইয়া মৃত্যু হয়। অথবা, চৈতন্য হইবার পর, পাকাশয় এবং অন্ত্রমধ্যে ভয়ানক প্রদাহ উপস্থিত হইয়া উদরে বিষম জ্বালা, ভেদ ও বমন উপস্থিত হয়। ইহাতেও মৃত্যু হইতে পারে। ক্লোরফর্ম্ পান করিয়া বিষাক্ত হইলে লক্ষণানুসারে চিকিৎসা করিবে।

বাহ্য প্রয়োগে, ইহার ক্রিয়া বেদনা নিবারক, স্পর্শহারক এবং স্থানিক উগ্রতা সাধক। উগ্রতা সাধনার্থ বস্ত্রখণ্ড ইহাতে ভিজাইয়া লাগাইয়া তদুপরি কোন বায়ুরোধক আবরণ দিবে।

শ্বাস দ্বারা গ্রহণ করিলে, ইহার ক্রিয়া বেদনা নিবারক, আক্ষেপ নিবারক, স্পর্শহারক এবং চৈতন্য হারক। প্রথমতঃ অত্যন্ত ঝাঁজ বোধ হয়; অনতিবিলম্বেই অন্তঃকরণে স্ফূর্ত্তি জন্মে; মনোমধ্যে নানাবিধ সুরম্য ভাব এবং রূপের উদয় হয়; এবং ক্রমশঃ মাত্রা বৃদ্ধি করিলে অচৈতন্য উপস্থিত হয়। ক্লোরফরমের ক্রিয়াকে আদি হইতে অন্ত পর্য্যন্ত ডাং স্নো ৫ অবস্থাতে বিভক্ত করিয়াছেন।

১। অল্প মাত্রায় আঘ্রাণ করিলে ঈষৎ মাদক ক্রিয়া প্রকাশ করে; দৃষ্টি এবং স্পর্শশক্তি কিঞ্চিৎ লাঘব হয়, কিন্তু সম্পূর্ণ চৈতন্য থাকে। মনোমধ্যে আনন্দ উদ্ভব হয়। স্নায়ুশূল এবং আক্ষেপাদি নিবারণার্থ এই পর্য্যন্ত বিধেয়।

২। এতদপেক্ষা অধিক প্রয়োগ করিলে স্বপ্নবৎ অবস্থা প্রাপ্তি হয়, প্রলাপাদি উপস্থিত হয় এবং স্পর্শশক্তি লোপ হয়; প্রয়োগ রহিত করিলে অবিলম্বে চৈতন্যোদয় হয়। প্রসব বেদনার উগ্রতাদি নিবারণার্থ এই অবস্থা পর্য্যন্ত প্রয়োগ করিবে।

৩। ইহার পর আরও কিঞ্চিৎ প্রয়োগ করিলে, পেশী সঞ্চালন শক্তি লোপ হয়; স্পর্শ বোধ কিছুমাত্র থাকে না, ঊর্দ্ধ দৃষ্টি হয় এবং কিঞ্চিৎ পরে অক্ষিপল্লবে অঙ্গুলি স্পর্শ করিলেও পলক পড়ে না। এই অবস্থায় বৃহৎ অস্ত্রচিকিৎসাদি করা যায়।

৪। অনন্তর, ক্রমশঃ ইচ্ছাধীন পেশী সকল সম্পূর্ণ শিথিল হইয়া পড়ে এবং স্বাধীন পেশী সকলেরও শৈথিল্য আরম্ভ হয়, তন্নিবন্ধন নিশ্বাসের সহিত গলমধ্যে ঘড়্ ঘড়্ শব্দ হইতে থাকে এবং আলোক দ্বারা কনীনিকা সম্পূর্ণ কুঞ্চিত হয় না। ইচ্ছাধীন পেশী সকলের সম্পূর্ণ শৈথিল্য হইলে সন্ধিবিচ্যুতি এবং আবদ্ধ অন্ত্রবৃদ্ধির চিকিৎসার উপযোগী হয়।

৫। এই অবস্থায় স্বাধীন পেশী সকলের শৈথিল্য বৃদ্ধি পাইয়া বিপদের আশঙ্কা হয়; সাবধান না হইলে হঠাৎ শ্বাস রোধ বা হৃদ্স্পন্দন লোপ হইয়া মৃত্যু হয়।

ক্লোরফরম্ প্রয়োগ কালে নিম্নলিখিত কয়েকটি বিষয় স্মরণ রাখিবে।

১। বাল্যাবস্থায়, অল্প মাত্রায় এবং অনায়াসে ইহার ক্রিয়া প্রকাশ পায়। ডাং স্যান্সম্ কহেন যে, এপর্য্যন্ত ইহা দ্বারা ৫ বৎসরের ন্যূন কোন বালকের মৃত্যু হয় নাই। দুর্ব্বল ব্যক্তিকে অতি সহজে অচেতন করা যায়। সবল ব্যক্তিকে অচেতন করিতে অধিকক্ষণ লাগে। বৃদ্ধাবস্থায় অচেতন করিবার পর শীঘ্র চৈতন্য হয় না এবং গলমধ্যে ঘড়্ ঘড়্ শব্দ প্রায় হয়। অপর ডাং স্যান্সম্ কহেন যে, ৩০ হইতে ৪০ বৎসর বয়ক্রম পর্য্যন্ত ক্লোরফরম্ দ্বারা মৃত্যুর আশঙ্কা সর্ব্বাপেক্ষা অধিক; স্ত্রীলোকের অপেক্ষা পুরুষের মৃত্যুর আশঙ্কা অধিক।

২। অল্প পরিমাণে (অর্দ্ধড্রাম্ বা ১ ড্রাম্) আরম্ভ করিয়া ক্রমশঃ প্রয়োগ করিতে থাকিবে, যে পর্য্যন্ত না অচৈতন্য সম্পাদিত হয়; এবং অল্প মাত্রায় দুই চারি বার প্রয়োগ করাতে রোগী অচেতন না হইলে বিরক্ত হইয়া অধিক মাত্রায় দিবে না,

কারণ, জীবন নষ্ট হওয়ার আশঙ্কা হইতে পারে; জীবন নষ্ট হওয়া অপেক্ষা কিঞ্চিৎ সময় নষ্ট ভাল। অপর, যথেষ্ট পরিমাণে বায়ু সহযোগে আঘ্রাণ করাইবে; ফলতঃ শতকরা ৩॥০ অংশের অধিক ক্লোরফর্ম্ না হয়।

৩। শূন্যোদরে ক্লোরফর্ম্ প্রয়োগ করিবে, অর্থাৎ প্রয়োগের পূর্ব্বে ২।৩ ঘণ্টার মধ্যে কোন আহার দিবে না; কারণ, তাহা হইলে বমন হইবার সম্ভাবনা। প্রয়োগের পূর্ব্বে কিঞ্চিৎ সুরা পান করাইবে।

৪। যে ব্যক্তি ক্লোরফর্ম্ প্রয়োগ করিবে তাহার প্রতি অন্য কোন কর্ম্মের ভার না থাকে, এবং ক্লোরফর্ম্ প্রয়োগ ভিন্ন অন্য কোন দিকে তাহার মনঃসংযোগ না হয়; এবং যতক্ষণ ক্লোরফর্ম্ প্রয়োগ করিবে ততক্ষণ রোগীর নাড়ীর উপর অঙ্গুলি রাখিবে এবং শ্বাসগতির প্রতি দৃষ্টি রাখিবে, নাড়ীর বা নিশ্বাসের কোন ব্যতিক্রম দেখিলে তৎক্ষণাৎ সাবধান হইবে। প্রয়োগকালে রোগীর সহিত কথা কহিয়া তাহার মন উচাটন করিবে না।

৫। মুখ, নাসিকাদি স্থানের অস্ত্র চিকিৎসাতে ক্লোরফর্ম্ প্রয়োগ করিতে হইলে এমত পরিমাণে দিবে, যেন স্বাধীন পেশী সকল অবশ না হয়, এবং চিকিৎসাকালে সাবধান হইবে, যেন কণ্ঠনাল মধ্যে রক্ত প্রবেশ না করে। চক্ষুরোগে, অন্ত্রবৃদ্ধি আবদ্ধ রোগে, অশ্মরী রোগে এবং মলদ্বারস্থ রোগে অস্ত্রচিকিৎসা করিতে ক্লোরফর্ম্ বিধেয় হইলে, প্রগাঢ় অচৈতন্যাবস্থা প্রাপ্ত করাইবে।

৬। বিশেষ প্রয়োজন ব্যতীত শয়নাবস্থাতেই ক্লোরফর্ম্ প্রয়োগ করিবে। ক্লোরফর্ম্ দিবার পর রোগীকে সচেতন করিবার নিমিত্ত ব্যস্ত হইবে না। ক্রমশঃ আপনি চৈতন্য হইবে।

৭। ক্লোরফর্ম্ প্রয়োগ করিতে করিতে যদি বমনের উপক্রম হয়, তবে তৎক্ষণাৎ প্রয়োগ রহিত করিবে এবং রোগীকে এক পার্শ্বে শয়ন করাইবে; নচেৎ যদ্যপি বমন হয়, বমিত পদার্থ শ্বাস-নালীর মধ্যে প্রবিষ্ট হইতে পারে।

৮। হৃদ্‌পিণ্ড এবং ফুস্‌ফুসের বিশেষ কোন রোগ থাকিলে অতি সাবধানে প্রয়োগ করিবে। নাড়ী ক্ষীণ এবং পর্য্যায়শীল থাকিলে, মদাতঙ্ক রোগে, ইউরিমিয়া প্রভৃতি যে সকল রোগে রক্ত নিকৃষ্ট হয়, এবং কোন বিশেষ যান্ত্রিক রোগ থাকিলে ক্লোরফর্ম্ অবিধেয়। গর্ভাবস্থায় সম্পূর্ণ অচৈতন্য প্রাপ্তি পর্য্যন্ত বিধান করিবে না।

৯। ক্লোরফর্ম্ প্রয়োগ দ্বারা কখন কখন নিম্নলিখিত ব্যাঘাত উপস্থিত হয়; ১, বমন; আহারান্তে ক্লোরফর্ম্ প্রয়োগ করিলে প্রায় ঘটিয়া থাকে; বমনের উপক্রম হইলে তৎক্ষণাৎ ক্লোরফর্ম্ প্রয়োগ রহিত করিয়া রোগীকে একপার্শ্বে শয়ন করাইবে; ইহাতে বমিত দ্রব্য এক কশ দিয়া বহিয়া পড়ে সুতরাং কণ্ঠনালের

মধ্যে প্রবেশ করিয়া শ্বাস রোধ করিবার শঙ্কা থাকে না। ২, আক্ষেপ; ক্লোরফরম্ রহিত করিলে ইহা রহিত হয়। ৩, অবসাদন; এ লক্ষণ হঠাৎ উপস্থিত হয়; উপস্থিত হইলে ক্লোরফরম্ রহিত করিয়া উত্তেজক বিধান করিবে। ৪, শিরঃপীড়া; কখন কখন এ উপসর্গ উপস্থিত হয়, কিন্তু অধিকক্ষণ থাকে না, কএক ঘন্টার মধ্যেই আপনি যায়। ৫, নাসিকাতে এবং ওষ্ঠে ফোস্কা; এই সকল স্থান ক্লোরফরম্ দ্বারা স্পর্শ না হইলে হয় না। ৬, মৃত্যু; ডাং স্যান্সন্ ১৮৩৬ খ্রীষ্টাব্দে গণনা করিয়া লিখিয়াছেন যে, এপর্য্যন্ত বিশলক্ষ লোককে ক্লোরফরম্ প্রয়োগ করা হইয়াছে, তন্মধ্যে ১৫০ জনের মৃত্যু হইয়াছে। ফলতঃ পূর্ব্বে যে নিয়ম সকল কথিত হইয়াছে তাহার প্রতি দৃষ্টি রাখিয়া সাবধান পূর্ব্বক প্রয়োগ করিলে প্রায় অমঙ্গল ঘটে না।

ক্লোরফরম্ আঘ্রাণ দ্বারা বিষাক্ত হইলে, শ্বাসগতি মন্দ এবং আয়াসসাধ্য হয় এবং শ্বাসের সহিত গলমধ্যে ঘড়্ ঘড়্ শব্দ হইতে থাকে। মুখমণ্ডল মলিন বা পাণ্ডুবর্ণ; শরীর শীতল; কনীনিকা প্রসারিত; সামান্য পেশী সকল এবং অবরোধক (স্ফিংটর্) পেশী সকল শিথিল হয়; নাড়ী ক্ষীণ হইয়া লোপ হয়, অবশেষে শ্বাসরোধ বশতঃ মৃত্যু হয়। কচিৎ অকস্মাৎ প্রথমেই হৃদ্স্পন্দন লোপ হইয়া মৃত্যু হয়।

শবচ্ছেদ করিলে, মস্তিষ্কে এবং মস্তিষ্কাবরণে রক্তাধিক্য; ফুস্ফুস্ মধ্যে রক্তসংগ্রহ, কচিৎ বা রক্তনিঃসরণ, হৃৎপিণ্ডের দক্ষিণ পার্শ্ব রক্তপূর্ণ, রক্ত কৃষ্ণবর্ণ এবং তরল; ইত্যাদি দৃষ্ট হয়। কখন বা হৃৎপিণ্ড শিথিল এবং হৃদ্দর মধ্যে অতি অল্প রক্ত দেখা যায়।

চিকিৎসা। শ্বাসরোগের উপক্রম হইলে, তৎক্ষণাৎ ক্লোরফরম্ প্রয়োগ রহিত করিবে; মুখমণ্ডলে এবং বক্ষে শীতল জলাভিঘাত করিবে; মস্তকে শীতল জলধারা দিবে; শীতল নির্ম্মল বায়ু সঞ্চালন করিবে; এমোনিয়া আঘ্রাণ করাইবে; সুলভ হইলে অক্সিজেন্ মিশ্রিত বায়ু সেবন করাইবে; ইলেক্‌ট্রিসিটী দ্বারা শ্বাসক্রিয়া উত্তেজিত করিবে; কৃত্রিম শ্বাসক্রিয়া সংস্থাপন করিবে; শেষোক্ত উপায়টিই সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ এবং যে কারণ বশতঃ শ্বাস রোধ হউক সর্ব্বমতে ইহা প্রয়োজ্য। অতএব, কৃত্রিম শ্বাসক্রিয়া সংস্থাপন প্রণালী বিশেষরূপে বর্ণন করা যাইতেছে।

ডাং মার্শ্যাল্ হল্ সাহেবের মতানুসারে
কৃত্রিম শ্বাসক্রিয়া প্রকরণ।

শ্বাসরোধ বশতঃ মৃত্যুর উপক্রম হইলে, দুই উদ্দেশ্য সাধন করিতে হইবে। ১ ম, শ্বাসক্রিয়া সংস্থাপন; ২য়, রক্ত সঞ্চালন এবং শরীরে উষ্ণতা সংস্থাপন। প্রথম উদ্দেশ্য সম্পাদিত না হইলে দ্বিতীয় উদ্দেশ্য চেষ্টা করিবে না, কারণ, শ্বাসক্রিয়া সংস্থাপিত হইবার পূর্ব্বে রক্ত সঞ্চালন এবং শরীরে উষ্ণতা সম্পাদিত হইলে জীবন রক্ষা হওয়া ভার।

শ্বাসক্রিয়া সংস্থাপনার্থ প্রথমতঃ রোগীকে অবশীর্ষ ভাবে অর্থাৎ উবুড় করিয়া শয়ন করাইবে এবং তাহার বাম বা দক্ষিণ মণিবন্ধের উপর তাহার মস্তক স্থাপন করিবে। এই ভাবে শয়ন করাইলে জিহ্বা ঝুলিয়া পড়ে এবং কণ্ঠনালীর দ্বার মুক্ত থাকে; এ ভিন্ন, জল, লাল, শ্লেষ্মাদি যে কোন দ্রব্য মুখমধ্যে বা গলমধ্যে থাকে, তাহা নির্গত হইয়া পড়ে। রোগীকে এইরূপ শয়ন করাইবার পর, অঙ্গুলিতে বস্ত্র জড়াইয়া মুখের অভ্যন্তর মুছিয়া লইবে।

অনন্তর রোগীকে এক পার্শ্বে কাত করিয়া নস্ত এবং এমোনিয়াদি নাসিকাতে প্রয়োগ করিবে এবং গলমধ্যে অঙ্গুলি বা পালক দিবে; ইহাতে যদ্যপি হাঁছি বা বমন হইবার উপক্রম হয়, তাহা হইলে সুতরাং শ্বাসক্রিয়া হয়। অপর, মুখমণ্ডল এবং বক্ষঃস্থল ঘর্ষণ করিয়া উষ্ণ করিবে; পরে হঠাৎ শীতল জলাভিঘাত করিবে। ইহাতেও কখন কখন শ্বাস গ্রহণ হয়।

এই সকল প্রকরণ দ্বারা শ্বাসক্রিয়া সংস্থাপিত না হইলে, বক্ষের নীচে বালিস দিয়া রোগীকে পুনর্ব্বার অবশীর্ষ ভাবে শয়ন করাইবে, পরে, পুনরায় কাত করিয়া কিঞ্চিৎ পরে আবার উবুড় করিবে এবং দুই অংশ ফলকাস্থির নীচে দুই হস্ত দিয়া চাপ দিবে; এই প্রকারে ১ মিনিটের মধ্যে ১৫ বার কাত উবুড় করিবে, যে পর্য্যন্ত না শ্বাসক্রিয়া সংস্থাপিত হয় অথবা রোগীর মৃত্যু নিশ্চিত হয়।

উপর্য্যুক্ত প্রক্রিয়াতে উবুড় করিয়া শয়ন করাইলে শরীরের ভার দ্বারা বক্ষঃস্থল চাপিত হয়, তাহাতে ফুস্‌ফুসাভ্যন্তরস্থ বায়ু নির্গত হইয়া যায়; পরে কাত করিলে, নিজ স্থিতিস্থাপকত্ব বশতঃ বক্ষঃগহ্বর প্রসারিত হয়, তাহাতে সুতরাং বহির্ব্বায়ু অন্তর্গত হয়; এইরূপে শ্বাসক্রিয়া সংস্থাপিত হয়।

### ডাঃ সিল্‌বেষ্টার্‌ সাহেবের মতে কৃত্রিম শ্বাসক্রিয়া প্রকরণ।

রোগীকে উত্তানভাবে অর্থাৎ চিত করিয়া শয়ন করাইবে এবং পৃষ্ঠের নীচে বালিস দিয়া কিঞ্চিৎ উচ্চ করিবে। একজন রোগীর জিহ্বা টানিয়া বাহির করিয়া রাখিবে; তাহাতে কণ্ঠনালীর মুখ মুক্ত থাকে; পরে রোগীর মস্তকের নিকট অবজানু হইয়া বসিয়া দুই হস্ত দ্বারা রোগীর দুই বাহু মস্তকের উপর উঠাইয়া ২ সেকেণ্ড্‌ পর্য্যন্ত রাখিবে; ইহাতে পর্শুকা সকল উর্দ্ধগত হয়, সুতরাং বক্ষোগহ্বরের পরিসর বৃদ্ধি হয় এবং বহির্ব্বায়ু অন্তর্গত হয়। পরে বাহুদ্বয় নামাইয়া ২ সেকেণ্ড্‌ পর্য্যন্ত বক্ষোদরের পার্শ্বে চাপিয়া রাখিবে; ইহাতে বক্ষোগহ্বরের পরিসর লাঘব হয় সুতরাং ফুস্‌ফুসস্থ বায়ু নির্গত হইয়া যায়। এইরূপ ১ মিনিটে ১৫ বার বাহু উত্তোলন এবং নত করিবে, যে পর্য্যন্ত না শ্বাসক্রিয়া সংস্থাপিত হয়, অথবা রোগীর মৃত্যু নিশ্চিত হয়।

শ্বাসক্রিয়া সংস্থাপিত হইলে পর, শরীরে উষ্ণতাসম্পাদন এবং রক্তসঞ্চালন সংস্থাপন চেষ্টা করিবে। শুষ্ক বস্ত্রদ্বারা শাখাচতুষ্টয় অধঃ হইতে উর্দ্ধাভিমুখে চাপিয়া চাপিয়া ঘর্ষণ করিবে; ইহাতে শিরামধ্যস্থ রক্ত হৃৎপিণ্ডাভিমুখে সঞ্চালিত হয়; তাহাতে হৃৎপিণ্ড উত্তেজিত হইয়া রক্তসঞ্চালন এবং শরীরে উষ্ণতা সংস্থাপন করে। অপর, হস্ত, পদ, বক্ষ, উরু প্রভৃতি স্থানে উষ্ণ কম্বল, তপ্ত বালুকাদি দ্বারা স্বেদ দিবে।

রোগী পুনর্জীবিত হইলে অল্পে অল্পে কিঞ্চিৎ আসব প্রয়োগ করিবে, আর, যদি নিদ্রাবেশ হয়, নিদ্রা যাইতে দিবে।

যদি হৃৎপিণ্ডের ক্রিয়া লোপ হইবার আশঙ্কা হয়, তবে রোগীর মস্তক শরীরের সহিত সমসূত্র বা শরীর হইতে কিঞ্চিৎ নিম্নে রাখিয়া শয়ন করাইবে; এমোনিয়া, সুরা প্রভৃতি উত্তেজক ব্যবস্থা করিবে; সর্ষপের পটি প্রভৃতি স্থানিক উত্তেজক বিধান করিবে; উষ্ণ, শুষ্ক বস্ত্রদ্বারা শাখা চতুষ্টয় অধঃ হইতে উর্দ্ধাভিমুখে ঘর্ষণ করিবে এবং ইলেক্‌ট্রিসিটি দ্বারা হৃৎপিণ্ডকে উত্তেজিত করণের চেষ্টা পাইবে।

আময়িক প্রয়োগ। বৃহৎ অস্ত্রচিকিৎসাতে স্পর্শবোধ লোপ করণার্থ ক্লোর-ফর্‌মের আঘ্রাণ প্রয়োগ করা যায়। ইহাতে অস্ত্রের ক্লেশ কিছুমাত্র অনুভব হয় না, রোগী সুষুপ্তি অবস্থায় স্থির ভাবে পড়িয়া থাকে, সুতরাং অতি সূক্ষ্ম এবং উৎকট অস্ত্র চিকিৎসা অনায়াসে সম্পাদিত হয়। অপর, অস্ত্র হইবার পর অস্ত্রের জ্বালা এবং যন্ত্রণাদি অধিক অনুভব হয় না। আর অবসাদনক্রিয়া বশতঃ হৃৎস্পন্দনের বলের হ্রাস হওয়াতে রক্তপাত অল্প হয়। এভিন্ন, অস্ত্রের ভয় না থাকা প্রযুক্ত মানসিক অবসাদন হয় না, তাহাতে আরোগ্যের পক্ষে বিঘ্ন অল্প হয়।

অপিচ, গভীর নালীযুক্ত ক্ষত এবং মূত্রাশয়স্থ অশ্মরী প্রভৃতি শলাকাদি দ্বারা পর্য্যবেক্ষণ; ভগ্নাস্থি ঋজুকরণ; সন্ধিবিচ্যুতি সংস্থাপন; অন্ত্রবৃদ্ধি আবদ্ধ হইলে মুক্ত করণ; ইত্যাদিতে ক্লোরফর্‌ম্ দ্বারা অচেতন করিলে, বিনা ক্লেশে কার্য্যসিদ্ধি হয়; রোগীর ক্লেশ হরণ এবং পেশীর আক্ষেপ নিবারণ করিয়া উপকার করে।

অপর, সুপ্রসবের ব্যাঘাত জন্মিলে, যখন অস্ত্রদ্বারা বা হস্তদ্বারা প্রসব করাইতে হয়, তখন ক্লোরফর্‌ম্ দ্বারা কেবল রোগীর ক্লেশ নিবারণ হয় এমত নহে, জরায়ুর অতি সঙ্কোচন বশতঃ যে চিকিৎসার ব্যাঘাত জন্মে তাহা হইতেও রক্ষা পাওয়া যায়।

অপিচ, সহজ প্রসবেতে, স্বাভাবিক সৌকুমার্য্য বশতঃ রোগী প্রসব বেদনায় অত্যন্ত কাতর হইলে ক্লোরফর্‌ম্ বিধেয়; কিন্তু সম্পূর্ণ সুষুপ্তি অবস্থা প্রাপ্তি পর্য্যন্ত প্রয়োগ অপ্রয়োজন; কেবল প্রসব বেদনার ক্লেশ নিবারণ পর্য্যন্ত প্রয়োগ করিবে। ইহাতে প্রসবকালে বা প্রসবান্তে জরায়ু সঙ্কোচনের কোন ব্যাঘাত জন্মে না, সুতরাং প্রসবান্তে জরায়ুর অল্প সঙ্কোচন বশতঃ রক্তস্রাবের আশঙ্কা হয় না।

বিবিধ আক্ষেপ জনক এবং বেদনা জনক রোগে ক্লোরফর্‌ম্ দ্বারা অশেষ উপকার

হয় ; যথা, শ্বাসকাশ রোগে, অল্প পরিমাণে সাবধান পূর্ব্বক প্রয়োগ করিলে অবিলম্বে শ্বাসকষ্ট নিবারণ হইয়া নিদ্রা উপস্থিত হয়।

সূতিকাক্ষেপ রোগে, রোগ প্রসবের পূর্ব্বে উপস্থিত হউক বা পরে উপস্থিত হউক, ক্লোরফর্ম্‌ দ্বারা বিশেষ উপকার প্রাপ্ত হওয়া যায়। প্রসবের পূর্ব্বে প্রকাশ পাইলে ইহা দ্বারা অনায়াসে আক্ষেপ নিবারণ করিয়া সুপ্রসব সম্পন্ন করা যাইতে পারে। মস্তিষ্কে রক্তাধিক্যের লক্ষণ থাকিলে মস্তকে শীতল বারিধারা দ্বারা তাহার সাম্য করিবে।

শৈশবাবস্থায় দ্রুতাক্ষেপ রোগে ( ইন্‌ফেন্টাইল কন্‌ভল্‌শন্‌ ) ইহা দ্বারা আশ্চর্য্য উপকার প্রাপ্ত হওয়া যায়। বিরেচন দ্বারা অন্ত্র পরিষ্কার করিয়া এবং মস্তিষ্কে রক্তাধিক্যের লক্ষণ থাকিলে, মস্তকে শীতল জলধারা প্রয়োগ দ্বারা তাহার সাম্য করিয়া এবং জ্বর থাকিলে উপযুক্ত ঔষধ দ্বারা তাহা দমন করিয়া, ক্লোরফর্ম্‌ প্রয়োগ করিলে আশু আক্ষেপ নিবারণ হয়। হুপিংকফ রোগে ইহার শ্বাস ব্যবস্থা করিলে কাশের আবেগ দমন হইয়া উপকার হয়।

মৃগী রোগে, ডাং টড্‌ ইহা ব্যবহার করিয়াছেন। তিনি কহেন যে, ইহা দ্বারা মস্তিষ্কের কোন হানি হয় না, রোগের বিরামকাল দীর্ঘ হয় এবং এ রোগে যে ক্ষিপ্ততার লক্ষণ জন্মে তাহা দমন থাকে। কোরিয়া রোগে, পৃষ্ঠবংশোপরি ইহার মর্দ্দন প্রয়োগ করিলে উপকার হয়।

সামান্য বা আভিঘাতিক ধনুষ্টঙ্কার রোগে ইহা বিলক্ষণ উপকার করে। অল্প মাত্রায় বারংবার আঘ্রাণ করাইবে এবং ইহার মর্দ্দন প্রয়োগ করিবে।

হিষ্টিরিয়া রোগের বিবিধ অবস্থায় ক্লোরফর্ম্‌ দ্বারা আক্ষেপ এবং স্নায়বীয় উগ্রতা নিবারণ হওয়াতে উপকার হয়।

হিক্কা রোগে ক্লোরফর্ম্‌ আঘ্রাণ করাইলে আশু প্রতিকার হয়। স্নায়বীয় এবং হিষ্টিরিয়া জনিত বমন নিবারণার্থ ক্লোরফর্ম্‌ সেবন করাইলে বিলক্ষণ উপকার হয়। উদরাধ্মানে ক্লোরফর্ম্‌ উপকারক।

লিঙ্গনালাক্ষেপ বশতঃ প্রস্রাব বন্ধ হইলে ক্লোরফর্ম্‌ আঘ্রাণ করাইলে তৎক্ষণাৎ আক্ষেপ নিবারণ হয় এবং মূত্রশলাকা অনায়াসে প্রবেশ করান যায়।

বিবিধ স্নায়ুশূল রোগে, ক্লোরফর্ম্‌ স্থানিক মর্দ্দন করিলে বিলক্ষণ উপকার হয়। কিন্তু যদি পরিপাক যন্ত্রস্থ বা জরায়বীয় কোন রোগের উপসর্গ স্বরূপ স্নায়ুশূল প্রকাশ পায়, তবে কেবল ইহা দ্বারা আরোগ্য লাভ সম্ভবে না ; মূল কারণ যান্ত্রিক রোগ দমন করা আবশ্যক। স্নায়বীয় শিরঃপীড়াতে ইহার আভ্যন্তরিক এবং স্থানিক প্রয়োগ উপকার করে।

উদরাময় রোগে, রোগোদ্দীপক কারণ দূর করিয়া, অহিফেণ ও সঙ্কোচক ঔষধ সহযোগে স্পিরিট্ অব্ ক্লোরফর্ম্ প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়।

বিলিয়ারি ও রিনাল শূল রোগে অহিফেণ সহযোগে প্রয়োগ করা যায়।

দন্তক্ষতে ক্লোরফর্মে রুমি-মস্তকি দ্রব করিয়া তুলা দ্বারা দন্তগহ্বর মধ্যে দিলে আশু বেদনা নিবারণ হয়।

উন্মাদ রোগে, রোগী অত্যন্ত দুরন্ত হইলে ক্লোরফর্ম্ দ্বারা অনায়াসে শান্ত করা যাইতে পারে। ইহা দ্বারা স্নায়বীয় উগ্রতা আশু দমন হয় এবং নিদ্রা উপস্থিত হয়।

মদাতঙ্ক রোগে অন্যান্য ঔষধ নিষ্ফল হইলে ক্লোরফর্মের শ্বাস প্রয়োগ অনুমোদিত হইয়াছে।

কষ্টরজঃ রোগে এবং জরায়ুর অন্যান্য যন্ত্রণাদায়ক রোগে ক্লোরফর্ম্ আঘ্রাণ বা সেবন করিলে যন্ত্রণা নিবারণ হয়। ক্লোরফর্মের ধূম নল দ্বারা জরায়ুমুখে প্রয়োগ করিলে যথেষ্ট উপকার হয়।

মলদ্বারে ক্ষত হইলে এবং অন্যান্য যন্ত্রণাদায়ক ক্ষতে যন্ত্রণা নিবারণার্থ ডাঃ কলিং ক্লোরফর্মের বিস্তর প্রশংসা করেন। তিনি নিম্নলিখিত মলম ব্যবস্থা দেন। ক্লোরফর্ম্ ১.২ ড্রাম্, মুদ্রাশঙ্খ ॥০ ড্রাম্, জলপাইএর তৈল ১ ড্রাম্, তিমির বসার মলম ৪ ড্রাম্।

কণ্ডূয়ন এবং দদ্রু আদি রোগে যন্ত্রণা নিবারণার্থ ক্লোরফর্মের ধৌত মহোপকারক। ২।৪ ড্রাম্ ক্লোরফর্ম্ ১ পাইন্ট্ জলের সহিত আলোড়ন করিয়া ধৌত প্রস্তুত করিবে।

মাত্রা,১ হইতে ১০মিনিম্ পর্য্যন্ত ; শর্করার পাক বা মণ্ড সহযোগে ব্যবস্থা করিবে।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, স্পিরিটস্ ক্লোরফর্মাই ; ইংরাজী, স্পিরিট্ অব্ ক্লোরফর্ম্। ক্লোরফর্ম্, ১ আং; শোধিত সুরা, ১৯ আং। দ্রব করিয়া লইবে। মাত্রা, ১০—৩০ মিনিম্।

২। ল্যাটিন্, লিনিমেণ্টম্ ক্লোরফর্মাই; ইংরাজী, লিনিমেণ্ট্ অব্ ক্লোরফর্ম্। ক্লোরফর্ম্ ২ আং ; কর্পূরমর্দ্দন, ২ আং। একত্র মিশ্রিত করিয়া লইবে।

৩। ল্যাটিন্, টিংচ্যুরা ক্লোরফর্মাই কম্পজিটা ; ইংরাজী, কম্পৌণ্ড্ টিংচর্ অব্ ক্লোরফর্ম্। ক্লোরফর্ম্, ২ আং ; শোধিত সুরা, ৮ আং ; এলাদি অরিষ্ট, ১০ আং। একত্র মিশ্রিত করিয়া লইবে। মাত্রা, ১০—৬০ মিনিম্।

৪। ল্যাটিন্, একোয়া ক্লোরোফর্মাই; ইংরাজী, ক্লোরফর্ম্ ওয়াটর্। ক্লোরফর্ম্ ১ ড্রাম্, পরিস্রুত জল ২৫ আং ; একত্র করিয়া দুই পাইন্ট্ বোতলে উত্তমরূপে বন্ধ করিয়া আলোড়ন করিবে যে পর্য্যন্ত ক্লোরফর্ম্ সম্পূর্ণরূপে জলে দ্রব না হয়।

মাত্রা। ॥০ আং হইতে ২ আং পর্য্যন্ত।

ক্লোরোডাইন্ নামক যে ঔষধ এক্ষণে সর্ব্বসাধারণে বিস্তর ব্যবহার করিতেছেন, ক্লোরফর্মই তাহার প্রধান উপাদান। মেং স্কয়ার্ কহেন যে, ক্লোরোডাইনে নিম্নলিখিত দ্রব্যচয় আছে।

ক্লোরফর্ম্, ৪ আং; শোধিত সুরা, ৪ আং; রাব্গুড়, ৪ আং; যষ্টিমধুর সার, ২॥০ আং; মিউরিয়েট্ অব্ মর্ফিয়া, ৮ গ্রেণ্; পিপর্মিণ্টের তৈল ১৬ মিনিম্; শর্করার পাক, ১৭॥০ আং; ডাইলুটেড্ হাইড্রোসিয়ানিক্ এসিড্, ২ আং। কিন্তু, ইহার কোন স্থিরতা নাই, কারণ আর আর চিকিৎসকে ইহা পরীক্ষা করিয়া অন্যবিধ উপাদান প্রাপ্ত হইয়াছেন। যথা, ডাং অগ্ডেন্ ইহা প্রস্তুত করণের নিম্নলিখিত বিধান দেন। ক্লোরফর্ম্, ৬ ড্রাম্; ক্লোরিক্ ইথর্, ১ ড্রাম্; লঙ্কামরীচের অরিষ্ট, ॥০ ড্রাম্; পিপর্মিণ্টের তৈল, ২ মিনিম্; মিউরিয়েট্ অব্ মর্ফিয়া, ৮ গ্রেণ্; হাইড্রোসিয়ানিক্ এসিড্, ১২ মিনিম্; পর্ক্লোরিক্ এসিড্, ২০ গ্রেণ্; গাঁজার অরিষ্ট, ১ ড্রাম্; গুড়, ১ ড্রাম্। মিশ্রিত করিয়া লইবে। মাত্রা, ৫—২০ মিনিম্।

---

## ২৭শ অবসাদক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ক্লোরাল্ হাইড্রাস্। | হাইড্রেট্ অব্ ক্লোরাল্। |
| ( Chloral Hydras ) | ( Hydrate of Chloral ) |

এন্হিড্রাস্ সুরাবীর্য্যে ক্লোরিন্ বায়ু দিয়া ক্লোরাল্ প্রস্তুত করিবে। অতঃপর প্রথমতঃ গন্ধক দ্রাবক ও পরে অল্প পরিমাণে চূণ দিয়া শোধিত করিবে। পরে ঐ ক্লোরালকে কিঞ্চিৎ জলের সহিত মিশ্রিত করিলে, উহা তপ্ত হইয়া উঠে এবং ঘনীভূত হইয়া শ্বেতবর্ণ দানাযুক্ত হয়। এই দ্রব্যের নাম হাইড্রেট্ অব্ ক্লোরাল্।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন বা শ্বেতবর্ণ দানা বিশিষ্ট; দানা সকল বায়ুতে রাখিলে আর্দ্র হয় না। অল্প সন্তাপে দ্রব হইয়া বর্ণহীন স্বচ্ছ তরল হয়; এবং ১২০ তাপাংশে ঐ দ্রব ঘনীভূত হইতে থাকে। ইহাতে কাঁচ চূর্ণ দিলে ২ ৫ তাপাংশে ফুটিতে থাকে। অধিকতর উত্তাপে উৎপতিষ্ণু। ইহা অপেক্ষা অল্প পরিমাণ জলে বা শোধিত সুরায় বা ইথরে দ্রব হয়; চতুর্গুণ পরিমাণ ক্লোরফর্মে দ্রবণীয়। ইহার জলীয় দ্রব টেষ্ট্ পেপারে অম্লতা প্রকাশ করে। হাইড্রেট্ অব্ ক্লোরাল্ ক্লোরফর্মে দ্রব করিয়া আলোড়ন দ্বারা গন্ধক দ্রাবক সহ মিশ্রিত করিলে ঐ দ্রাবক বিবর্ণ হয় না। একশত গ্রেণ্ হাইড্রেট্ অব্ ক্লোরাল্ ১ আউন্স্ পরিস্রুত জলে দ্রব করিয়া ও ৩০ গ্রেণ্ আর্দ্র চূণ মিশাইয়া উপযুক্ত যন্ত্রে সাবধানে চুয়াইলে ৭০ গ্রেণ্ ক্লোরফর্ম্ প্রাপ্ত হওয়া যায়। অগ্নি সন্তাপে উৎপতিষ্ণু; উগ্র,

গন্ধ খরবুজার ন্যায় গন্ধযুক্ত ; ক্ষার সহযোগে বিযুক্ত হইয়া ক্লোরফরম্ ফর্মিক এসিড্ হয় ; ফর্মিক এসিড্ ঐ ক্ষার সহযোগে ফর্মেট্ রূপ প্রাপ্ত হয়।

মাত্রা, ৫—৩ গ্রেণ্।

ক্রিয়া। স্নায়বীয় উগ্রতা নিবারক, নিদ্রাকারক, বেদনা হারক, আক্ষেপ নিবারক এবং বমননিবারক। অধিক মাত্রায় চৈতন্যহারক। ইহা দ্বারা অনায়াসে এবং বিনা ক্লেশে সহজ নিদ্রার ন্যায় নিদ্রা উপস্থিত হয় ; শরীরের কোন প্রকার উত্তেজনা প্রকাশ করে না, আর নিদ্রা ভঙ্গের পর কোন প্রকার গ্লানি উপস্থিত করে না, ক্বচিৎ ক্ষণস্থায়ী শিরঃপীড়া বা প্রলাপ হয়। ইহা অহিফেণের ন্যায় বেদনা হারক নহে। কেবল রোগী যতক্ষণ নিদ্রিত অবস্থায় থাকে ততক্ষণেই বেদনা অনুভব করে না, কিন্তু নিদ্রা ভঙ্গেই পুনরায় বেদনার কষ্ট পায়। অধিক মাত্রায় অবসাদক বিষক্রিয়া করে। ইহার ক্রিয়া বিষয়ে লীব্রীক কহেন যে, রক্তস্থ ক্ষার সহযোগে ইহা বিযুক্ত হইয়া যায়, তাহাতে ক্লোরফরম্ এবং ফর্মিক্ এসিড্ যুক্ত লবণ উদ্ভব হয়। এই ক্লোরফরম্ই ইহার ক্রিয়ার মূলকারণ। পূর্ণ মাত্রায় সেবন করিলে শিরঃঘূর্ণন শরীরের অসুস্থতা ও প্রলাপ উপস্থিত করে, নাড়ী ক্ষীণ ও মন্দ, হস্ত পদ শীতল ও হৃদ্‌স্পন্দন লোপ হইয়া মৃত্যু হয়। স্থানিক প্রয়োগে অবসাদক ও পচন নিবারক।

ক্লোরাল্ হাইড্রেট্ সেবন করিলে কখন কখন শরীরে আর্টিকেরিয়ার ন্যায় দানা নর্গত হয়। হৃদ্‌পিণ্ডের বা নাড়ী সকলের রোগে ও শ্বাসনালী স্রাবণে পূর্ণ থাকিলে অতি সাবধানে ইহা ব্যবহার করিবে।

সেবন করিলে কৈশিক নাড়ী সকলের পরিধি বৃদ্ধি পায়,(Medulla oblongata) ডুলা অব্ লঙ্গেটার শ্বাস প্রশ্বাস বিধায়ক স্নায়ুমূলে (Respiratory centre) ইহার ক্রিয়া হেতু শ্বাসগতি মন্দ হয়। হৃৎপিণ্ডের ক্রিয়া হ্রাস হয়, কারণ ইহা দ্বারা (Intrinsic motor ganglion) প্রকৃত সঞ্চালন বিধায়ক স্নায়ুসন্ধির পক্ষাঘাত হয়। কশেরুকামজ্জায় পরস্পরিত ক্রিয়ার ক্রমশঃ লোপ হয়। সেরিব্রামের ক্রিয়াও লোপ হয়।

ইহা দ্বারা বিষাক্ত হইলে অণ্ডের লাল এবং উত্তেজক ব্যবহার করিবে এবং পুষ্টিকর আহার দিবে। জন্তুতে পরীক্ষা করিয়া লীব্রীক্ দেখিয়াছেন যে, ষ্ট্রিক্নিয়া দ্বারা ইহার প্রতিকার হয়।

হাইপোডার্মিক্ রূপে হাইড্রেট্ অব্ ক্লোরাল নিষিদ্ধ ; কারণ ইহা দ্বারা চর্ম্ম বিলক্ষণ উগ্রতা সাধিত হয়।

আময়িক প্রয়োগ। উন্মাদ, সূতিকোন্মাদ, মদাত্যয়াদি রোগে স্নায়বীয় স্থৈর্য্য সম্পাদন ও নিদ্রা করণার্থ ইহা বিশেষ উপযোগী। ॥০ ড্রাম্—১ ড্রাম্ মাত্রায় প্রতি ঘণ্টায় বা ২ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে।

বৃদ্ধ ব্যক্তির এবং সাতিশয় মানসিক পরিশ্রম জনিত অনিদ্রায়, ব্রোমাইড্ অব্ পটাশিয়ম্, অহিফেণ ও অন্যান্য ঔষধ নিষ্ফল হইলেও ক্লোরাল্ নিদ্রাকরণার্থ বিশেষ উপযোগী।

সহজ প্রসবে, ইল্যাম্বার্ট্, যে পর্য্যন্ত না রোগী নিদ্রিত হয়, ১৫ গ্রেণ্ মাত্রায় ।০ ঘণ্টা অন্তর প্রয়োগ করিতে অনুমতি দেন; তিনি বলেন যে, ইহা দ্বারা জরায়ুর সঙ্কোচন শক্তি ক্ষীণ হয় না, অথচ বেদনা নিবারিত হয় ও প্রসবান্তে সুনিদ্রা উপস্থিত হয়। ডাং প্লেকেয়ার্ ইহাকে ক্লোরফর্ম শ্বাস অপেক্ষা শ্রেয়ঃ বিবেচনা করেন।

অপর বিবিধ আক্ষেপজনক ও বেদনাজনক রোগে ইহা দ্বারা বিলক্ষণ উপকার হয়। যথা, স্নায়ুশূল, ডিলিরিয়ম্ ট্রিমেন্স্, শ্বাসকাশ এবং শ্বাসকষ্ট ইত্যাদি। হিক্কা ও বমন নিবারণার্থ ইহা উপযোগী। হুপিং কফ, ধনুষ্টঙ্কার রোগে ইহা দ্বারা উপকার লাভ হইয়াছে। কোরিয়া রোগে ইহা দ্বারা উপকার হয়।

বালকদিগের ক্রতাক্ষেপ রোগে ক্লোরাল্ নিদ্রাকারক হইয়া উপকার করে। নিদ্রা উৎপাদিত হয় এরূপ মাত্রায় প্রয়োগ করিলে, নিদ্রা ভঙ্গেও আক্ষেপ পুনঃ প্রকাশ পায় না। রোগী গিলিতে অক্ষম হইলে ৫ গ্রেণ্ মাত্রায় সরলান্ত্র মধ্যে প্রয়োগ উপকারক; নিদ্রা উপস্থিত হয় ও আক্ষেপ নিবারিত হয়।

সাধারণতঃ অনিদ্রা, অস্থিরতা ও স্নায়বীয় উগ্রতা থাকিলে ক্লোরাল্ দ্বারা উপকার দর্শে।

বালকদিগের রাত্রে শয্যামূত্র রোগে ডাং ব্র্যাড্বারি ও ডাং টম্পসন্ ইহার বিস্তর প্রশংসা করেন।

সি-সিক্নেস্ রোগে লীভীক্ ইহা প্রয়োগ করিতে অনুরোধ করেন।

এম্ফিসিমাগ্রস্ত ব্যক্তির সর্দ্দি হইলে যে শ্বাস-স্বল্পতা উপস্থিত হয় তাহাতে ক্লোরাল্ মহোপকারক। রাত্রে শ্বাসকৃচ্ছ্র উপস্থিত হইলে, শয়নকালে ২৫।৩০ গ্রেণ্ মাত্রায় প্রয়োগ করিলে সুনিদ্রা ও শ্বাসের সমতা হয়। যদি অবিরাম শ্বাসকষ্ট থাকে তাহা হইলে ২—৬ গ্রেণ্ মাত্রায় দিবসে বহুবার প্রয়োগ করিবে।

ক্যান্সার্ রোগে বেদনা নিবারণার্থ প্রয়োগ করিয়া উপকার প্রাপ্ত হওয়া গিয়াছে।

বাত রোগ ও অন্যান্য বেদনাযুক্ত রোগে ইহা প্রয়োগ অনুমোদিত হইয়াছে।

ক্ষতের বেদনা ও পূযের দুর্গন্ধ নিবারণার্থ ব্যবহৃত হয়।

স্কার্লেট্ টাইফইড্ প্রভৃতি জ্বর রোগে ইহা দ্বারা বিশেষ উপকার প্রাপ্ত হওয়া যায়। প্রলাপ, অনিদ্রা, এবং অস্থিরতা প্রভৃতি নিবারণ করিয়া উপকার করে। এভিন স্পেন্সর্, ওয়েল্স্ এবং রিচার্ডসন্ কহেন যে, ইহা দ্বারা শরীরের উত্তাপের

লাঘব হয়। অহিফেণ এবং তৎপ্রয়োগরূপ অপেক্ষা ইহার শ্রেষ্ঠতা বিষয়ে ডাং জে বি রাসেল্ কহেন যে, ১, ইহা দ্বারা সহজ নিদ্রা হয়, কোন ক্লেশ উদ্ভব হয় না। ২, সংসর্গগণের বিকার উপস্থিত করে না। ৩, প্রায় বিফল হয় না। ৪, শৈশবাবস্থায় অবাধে প্রয়োগ করা যায়। মাত্রা, পূর্ণ বয়স্কের পক্ষে ২০ গ্রেণ্ হইতে ১ ড্রাম্ পর্য্যন্ত। বাল্যাবস্থায় ১০ গ্রেণ্। শৈশবাবস্থায় ২ গ্রেণ্ হইতে ৫ গ্রেণ্ পর্য্যন্ত। ইরিসিয়া রোগে ও শৈশবাবস্থায় যে স্থলে অহিফেণ প্রয়োগ নিষিদ্ধ, নিদ্রাকরণার্থ হাইড্রেট্ অব্ ক্লোরাল্ ব্যবহার করা যায়।

যক্ষ্মা রোগে অতি ঘর্ম্ম ও অস্থিরতা নিবারণার্থ ব্যবহৃত হয়।

ষ্ট্রিক্নিয়া, ফাইজষ্টিগ্মা আদি দ্বারা বিষাক্ত হইলে ক্লোরাল্ বিষনাশার্থ ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্ সিরপস্ ক্লোরাল্; ইংরাজী, সিরপ অব্ ক্লোরাল্। হাইড্রেট্ অব্ ক্লোরাল্, ৮০ গ্রেণ্; পরিস্রুত জল, ৪ ড্রাম্; শর্করার পাক, যথা-প্রয়োজন। পরিস্রুত জলে হাইড্রেট্ অব্ ক্লোরাল্ দ্রব করিয়া শর্করার পাক্ মিশাইবে যে পর্য্যন্ত না ১ আউন্স্ পরিমাণ পূর্ণ হয়।

মাত্রা ॥০—২ ড্রাম্।

১ ড্রাম্ সিরপে ১০ গ্রেণ্ হাইড্রেট্ অব্ ক্লোরাল্ আছে।

———

২৮শ অবসাদক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| কোনায়ম্। | হেম্লক্। |
| ( Conium ) | ( Hemlock ) |

অম্বেলিফেরি জাতীয় কোনায়ম্ ম্যাকুলেটম্ নামক বৃক্ষের সরস এবং শুষ্ক পত্র এবং শাখাগ্র। এভিন্ন, ইহার ফল ( কোনিয়াই ফ্রুক্টস্ ) ও ব্যবহৃত হয়। ইউরোপ এবং এসিয়া খণ্ডে জন্মে, মারকিন্ খণ্ডেও রোপিত হইয়াছে বৃক্ষ ফলবান হইতে আরম্ভ হইলে পত্র সংগ্রহ করিয়া শুষ্ক করিয়া রাখিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ইহার পত্র ঘোর হরিৎবর্ণ, উজ্জ্বল, ত্রিখণ্ড; স্কন্ধ মসৃণ এবং গাত্রে রক্তবর্ণ বিন্দুযুক্ত; ইহার ফল, বাদামি এবং চেপ্টা, গাত্রে বক্র আলিযুক্ত। পত্র এবং ফল বিশেষ গন্ধযুক্ত এবং ঈষৎ তিক্ত আস্বাদ। জল ও সুরা দ্বারা হেম্লকের ধর্ম্ম গৃহীত হয়। ইহাতে কোনায়া নামক বীর্য্য ( উপক্ষার ) বিশেষ আছে; এই বীর্য্য কোনাইক্ এসিড্ নামক অম্ল বিশেষ সহযোগে অবস্থিতি করে। এই বীর্য্য তরল, স্বচ্ছ, উৎপতিষ্ণু, জলাপেক্ষা লঘু, জলে অল্প দ্রবণীয়, সুরা

এবং ইথরে সম্পূর্ণ দ্রব হয়; বিশেষ উগ্র গন্ধযুক্ত। সমুদায় বৃক্ষেতেই এই বীর্য্য পাওয়া যায়, এবং বৃক্ষের কোন অংশে পটাশ্‌ সংযোগ করিলে ইহা নির্গত হয়, গন্ধ দ্বারা তাহা অনুভব করা যায়।

ক্রিয়া। স্থানিক ক্রিয়া ঈষৎ উত্তেজক, পরে স্পর্শহারক। শারীরিক ক্রিয়া, অবসাদক, বেদনা নিবারক, আক্ষেপ নিবারক, শোষক এবং পরিবর্ত্তক। জে, হার্লি সাহেব গল্‌ষ্টোনিয়ান্‌ লেক্‌চরে কহেন যে, কোনায়মের প্রধান ক্রিয়া প্রথমতঃ ঐচ্ছিক পেশীর অবসাদন, পরে ঐ সকল পেশীতে সম্পূর্ণ ক্রিয়াহীন করণ। ইহার ক্রিয়া, কর্পোরা ষ্ট্রায়েটা এবং অন্যান্য সঞ্চলনবিধায়ক স্নায়ুশূল এবং স্নায়ুপথের উপর প্রকাশ পায়; এই স্থানের এবং সুতরাং সমুদায় পেশীমণ্ডলের উগ্রতা দমন করে এবং স্থৈর্য্য সম্পাদন করে। ফলতঃ মস্তিষ্কের পক্ষে অহিফেণের ক্রিয়া যদ্রূপ পেশীমণ্ডলের পক্ষে কোনায়মের ক্রিয়া ও সেইরূপ। ইহা যেন পেশীমণ্ডলের নিদ্রা কারক; পেশীমণ্ডলের উগ্রতা দমন করে, স্থৈর্য্য সম্পাদন করে, সুতরাং বল বিধান করে। শ্বাসগতি বিধায়ক পেশী সকল ক্রমশঃ ক্ষীণ হইয়া পড়ে। হৃৎপিণ্ডের ক্রিয়ার কোন বৈলক্ষণ্য ঘটে না, শ্বাসগতি রোধ হইলেও কখন কখন হৃৎস্পন্দন হইয়া থাকে।

ফ্রেজার ক্রম্‌ ব্রাউনের গবেষনার দ্বারা স্থিরীকৃত হইয়াছে যে, মিথিল কোনিয়া নামক কোনিয়ামের ক্ষার বীর্য্যের ক্রিয়া, বিশুদ্ধ কোনিয়ার ন্যায় যে কেবল সঞ্চলনবিধায়ক অন্তস্নায়ুতে প্রকাশ করে এমত নহে; কশেরুকা মজ্জাতে ইহার ক্রিয়া বিশেষরূপে প্রকাশ পায়। ইহার দ্বারা কশেরুকা মজ্জার ক্রিয়া প্রথমতঃ বৃদ্ধি পায়, পরে উহার পরম্পরতি ক্রিয়ার লোপ হয়।

সুস্থ চর্ম্মোপরি প্রয়োগ করিলে কোন ক্রিয়া প্রকাশ পায় না; কিন্তু ক্ষতোপরি প্রয়োগ করিলে প্রদাহ উৎপাদিত হয়, ও সেই স্থানে সাতিশয় যন্ত্রণা ও উষ্ণতা বোধ হয়।

অধিক মাত্রায়, বিষক্রিয়া করে; তখন দৃষ্টির বৈষম্য, প্রসারিত কনীনিকা, বাক্যের জড়তা, কম্প, প্রলাপ, পক্ষাঘাত, অচৈতন্য, আক্ষেপাদি লক্ষণ প্রকাশ পাইয়া শ্বাসরোধে মৃত্যু হয়। পক্ষাঘাত লক্ষণ প্রকাশ পায়, এমিমিত্ত ডাং কৃষ্টিসন্‌ বিবেচনা করেন যে, ইহার অবসাদন ক্রিয়া কশেরুকা মজ্জাকে আশ্রয় করে, কিন্তু ইহা তাঁহার ভ্রম কহিতে হইবে; কারণ, ঐচ্ছিক পেশীর স্নায়ু কশেরুকা মজ্জার অধীনে নহে, এবং কশেরুকা মজ্জায় ইচ্ছা উদ্ভব হয় না; মস্তিষ্কই ইচ্ছার উৎপত্তি-স্থান, অতএব, ঐচ্ছিক পেশীর পক্ষাঘাত হইলে মস্তিষ্কের অবসন্নতাই উপলব্ধ হয়।

মৃত্যুর পর, শবচ্ছেদ করিলে মস্তিষ্কে রক্তাধিক্য, মস্তিষ্ক বিধানের কোমল এবং রক্তের কালিমা ও তারল্য দৃষ্ট হয়।

চিকিৎসা। ইহা দ্বারা বিষাক্ত হইলে বমন কারক ঔষধ দ্বারা পাকাশয় পরিষ্কার করিবে; উত্তেজক দ্বারা জীবনী-শক্তি উন্নত রাখিবে; শ্বাসক্রিয়া লোপোন্মুখ হইলে কৃত্রিম শ্বাসক্রিয়া করাইবে। বিষনাশার্থ সির্কা ব্যবস্থা করিবে।

আময়িক প্রয়োগ। ক্যান্সর্ রোগে এবং স্ক্রফিউলা রোগে জ্বালা এবং যন্ত্রণা নিবারণার্থ ইহার আভ্যন্তরিক এবং বাহ্য প্রয়োগ উপকারক। পুরাতন বাতরোগে এবং স্নায়ুশূল রোগে বেদনা নিবারণার্থ ব্যবহার করা যায়। ক্ষতোপরি, বেদনা নিবারণার্থ কোনিয়াম্ পত্র চূর্ণ বা নিষ্পীড়িত রস পুল্‌টিসে মাখাইয়া ব্যবহার করা যায়।

হুপিংকফ্, শ্বাসকাশ এবং অন্যান্য প্রকার কাশ রোগে, আক্ষেপ নিবারক এবং কাশের উগ্রতা দমন করিয়া উপকার করে। শ্লেষ্মা নিঃসারক ঔষধ সহযোগে প্রয়োজ্য।

মৃগী এবং কোরিয়া রোগে আক্ষেপ নিবারণার্থ প্রয়োগ করা যায়। ধনুষ্টঙ্কার রোগেও ব্যবহৃত হইয়াছে। উন্মাদ রোগে, স্নায়বীয় উগ্রতা দমনার্থ ইহা ব্যবহার করা যায়।

অধিক পারদ সেবন বশতঃ শরীরে কম্প (মার্ক্যুরিয়েল্ ট্রেমর্) হইলে কোনায়ম্ বিশেষ উপকার করে। মেং ম্যাক্‌হুইনি কহেন যে, অপরাপর সকল ঔষধাপেক্ষা ইহা শ্রেষ্ঠ।

রজোধিক রোগে, ডাং ডিউইস্ ইহার বিস্তর প্রশংসা করেন। অল্প মাত্রায় আরম্ভ করিয়া ক্রমশঃ মাত্রা বৃদ্ধি করিবে। তিনি কহেন যে, রক্তের চাপ নির্গত হইলে ইহা দ্বারা বিশেষ উপকার লাভ হয়। শোষণ এবং পরিবর্ত্তনের নিমিত্ত বিবিধ অর্ব্বুদাদিতে এবং গলগণ্ড, প্লীহা ও গুল্মাদি রোগে, এবং এলিফেণ্টায়েসিস্, ল্যুপস্ প্রভৃতি চর্ম্ম রোগে, ইহার আভ্যন্তরিক এবং বাহ্য প্রয়োগ করা যায়। ফ্যাজিডেনিক্ ক্ষত এবং ঔপদংশিক ক্ষতাদিতে ইহার স্থানিক প্রয়োগ দ্বারা বেদনা এবং উগ্রতা দমন হয়।

দন্তশূলে, বেদনাযুক্ত দন্তের গহ্বর মধ্যে কোনিয়া সুরাবীর্য্যে দ্রব করিয়া প্রয়োগ করা যায়।

অপিচ, অধিক দুগ্ধ নিঃস্রবণ রোধার্থ ইহা ব্যবহার করা যায়। শুক্র-মেহ রোগে এবং স্ত্রী ও পুরুষের কামোন্মাদ রোগে, জননেন্দ্রিয়ের উগ্রতা নিবারণার্থ ইহা বিশেষ উপযোগী।

পত্র চূর্ণের মাত্রা, ২ গ্রেণ্ হইতে ১০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ক্যাটেপ্লাজমা কোনিয়াই; ইংরাজী, হেম্‌লক্‌পল্‌টিস্। হেম্‌লক্

পত্র চূর্ণ, ১ আং; তিসির খলি, ৩ আং; স্ফুটিত জল, ১০ আং। একত্র মিলাইয়া লইবে।

২। ল্যাটিন্, সক্কস্ কোনিয়াই; ইংরাজী, জুস্ অব্ হেম্‌লক্। সরস পত্রের রস, ৩ অংশ; শোধিত সুরা, ১ অংশ। একত্র মিলাইয়া রাখিবে; সপ্তাহান্তে ছাঁকিয়া লইবে। মাত্রা, ॥০—২ড্রাম্।

৩। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ কোনিয়াই; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট্ অব্ হেম্‌লক্। সরস পত্র এবং তরুণ শাখাগ্র হইতে হরিৎসার প্রস্তুত করা যায়। মাত্রা, ২—১০ গ্রেণ্।

৪। ল্যাটিন্, পাইলুলা কোনিয়াই কম্পজিটা; ইংরাজী, কম্পৌণ্ড পিল্ অব্ হেম্‌লক্। এক্‌ষ্ট্রাক্ট্ অব্ হেম্‌লক্, ২॥০ আং; ইপেকাকুয়ানা, ॥০ আং; গুড়, যথা প্রয়োজন। একত্র মর্দ্দন করিয়া লইবে। মাত্রা, ৫—১০ গ্রেণ্।

৫। ল্যাটিন্, ভেপর্ কোনিয়াই; ইংরাজী, ইনহেলেসন্ অব্ হেম্‌লক্। এক্‌ষ্ট্রাক্ট অব্ হেম্‌লক্, ৬০ গ্রেণ্; পটাশ দ্রব, ১ ড্রাম্; পরিস্রুত জল, ১০ ড্রাম্। ইহার ২০ মিনিম্ পরিমাণে স্পঞ্জের উপর ঢালিয়া, ঐ স্পঞ্জ উপযুক্ত যন্ত্র মধ্যে স্থাপন করিবে, যদ্দ্বারা উষ্ণ জলের বাষ্প স্পঞ্জের উপর লাগিয়া নির্গত হওনানন্তর ঘ্রাণ দ্বারা গ্রহণ করা যাইতে পারে।

৬। ল্যাটিন্, টিংচ্যুরা কোনিয়াই; ইংরাজী, টিংচর্ অব্ হেম্‌লক্। হেম্‌লক্ ফল কুট্টিত, ২॥০ আং; পরীক্ষিত সুরা, ১ পাইণ্ট্। পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ১০ মিনিম্—১ ড্রাম্।

---

২৯শ অবসাদক।

## Croton Chloral Hydrate. ক্রোটন্ ক্লোরাল হাইড্রেট্।

( ব্রিটিশ্ ফার্‌মাকোপিয়া মতে গৃহীত হয় নাই )

অঙ্গার দ্বারা সুরাবীর্য্যকে শোধিত করণ সময় অধিক পরিমাণে এল্‌ডিহিড্ প্রস্তুত হয়। এবং অ্যাল্‌কোহল্ ও এলডিহিড্ একত্র হইয়া যে মিশ্র প্রস্তুত হয়, ক্লোরাল্ প্রস্তুতার্থ তাহাতে ক্লোরিন্ সংযোগ করিলে হাইড্রোক্লোরিক্ এসিড্ প্রস্তুত হয়। এই এসিড্ সহযোগে এসেটিক্ অ্যালডিহিড্, ক্রোটন্ অ্যালডিহিড্ হয়, ও ক্রোটন্ অ্যালডিহিড অসংযুক্ত ক্লোরিন্ সহযোগে ক্রোটন্ ক্লোরাল্ হাইড্রেট্ প্রস্তুত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ চূর্ণ, জলে অতি অল্প পরিমাণে দ্রবণীয়।

ক্রিয়া। এক ড্রাম্ পরিমাণে সেবন করিলে ১৫।২০ মিনিট মধ্যে গাঢ় নিদ্রা উপস্থিত হয় ও মস্তকের স্পর্শ শক্তি রহিত হয়। ৫ম স্নায়ুর ( 5th. nerve ) পক্ষাঘাত হয়, কিন্তু নাড়ীর গতির ও শ্বাসগতির কোন বৈলক্ষণ্য জন্মায় না; ঐচ্ছিক পেশী সকলও সমভাবে থাকে, একারণ ডাং লীব্রীক্ নিদ্রাকরণার্থ

ইহাকে হাইড্রেট্ অব্ ক্লোরাল্ অপেক্ষা শ্রেয়ঃ বিবেচনা করেন। রোগি উপবিষ্ট অবস্থাতেও নিদ্রা যায়।

ইহা দ্বারা বিষাক্ত হইলে কৃত্রিম শ্বাসক্রিয়া দ্বারা আরোগ্য লাভ হয়।

আময়িক প্রয়োগ। হৃৎপিণ্ডে রোগ বশতঃ ক্লোরাল অবিধেয় হইলে ক্রোটন্ ক্লোরাল প্রয়োজ্য। ট্রাইজিমিনেল ধমনীর শূল রোগে ইহা ব্যবহৃত হয়।

মুখমণ্ডলের স্নায়ুশূল (ফেশাল্ নিউরালজিয়া) রোগে ক্রোটন্ ক্লোরাল্ অতি আশ্চর্য্য ঔষধ। দন্ত-ক্ষয় বশতঃ স্নায়ুশূল, মস্তকের পশ্চাতের স্নায়ুশূল, গ্রীবার পশ্চাৎদিকের স্নায়ুশূলে বেদনা স্কন্ধ পর্য্যন্ত বিস্তৃত হইলে, ক্লোরাল্ দ্বারা যথেষ্ট উপকার দর্শে। ডাং লুইস্ ইহা দ্বারা অনেক রজোকৃচ্ছ্র জনিত স্নায়ুশূলে ক্লোরাল্ প্রয়োগ করিয়া রোগারোগ্য করিয়াছেন।

মাইগ্রেণ্ নামক রোগে হাইড্রেট্ অব্ ক্রোটন্ ক্লোরাল্ প্রয়োগ দ্বারা ডাং রিঙ্গার্ যথেষ্ট উপকার প্রাপ্ত হইয়াছেন। এরোগে সচরাচর অসুখ ও শিরঃপীড়া উপস্থিত হয়; রোগের প্রারম্ভে দৃষ্টি বৈলক্ষণ্য, পরে হস্তপদের স্পর্শ শক্তির বিকৃতি ও ক্রমশঃ ঝিন্‌ঝিনি, বাক্‌শক্তি ও কল্পনার বিশৃঙ্খলতা প্রকাশ পায়। অনন্তর সাতিশয় শিরঃপীড়া উপস্থিত হয়, রোগী যন্ত্রণায় অধীর হয়, এবং বেদনা ভ্রূপ্রদেশে কোন নির্দ্দিষ্ট স্থানে আরম্ভ হইয়া ক্রমশঃ বিস্তৃত হয়। কখন কখন এরোগ সুনিদ্রা, বমন, প্রচুর ঘর্ম্ম বা প্রচুর অশ্রুপাত হইয়া সহসা আরোগ্য হয়, কখন বা বহুদিন পর্য্যন্ত যন্ত্রণা দেয়। রোগারম্ভের পূর্ব্বে দুর্দ্দম কোষ্ঠ কাঠিন্য বা উদরাময় প্রকাশ পায়। বিবিধ কারণে এরোগের উৎপত্তি। জরায়ুর পীড়া, যথা রজোধিক ও রজোকৃচ্ছ্র জনিত হইলে ব্রোমাইড্ অব্ পটাসিয়ম্ এতদপেক্ষা ফলপ্রদ। স্নায়বীয় শিরঃপীড়ায় ক্রোটন্ ক্লোরাল বিশেষ উপযোগী।

পুরাতন ল্যারিঞ্জাইটিস্ ও যক্ষ্মা রোগে কফের উগ্রতা থাকিলে ও আক্ষেপ জনক এজ্‌মা রোগে বিশেষ উপকার করে।

মাত্রা, ১—৩গ্রেণ্। ডাং রিঙ্গার্ ইহা সচরাচর ৫ গ্রেণ্ মাত্রায় ব্যবহার করেন।

---

## ৩০শ অবসাদক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ল্যাক্‌টিউকা। | লেটিউস। |
| ( Lactuca ) | ( Lettuce ) |

কম্পজিটি জাতীয় ল্যাক্‌টিউকা সেটাইবা ( গার্ডেন্ লেটিউস্ ) এবং ল্যাক্‌টিউকা বিরোসা ( ওয়াইলড্ লেটিউস্ ) নামক বৃক্ষের ঘনীভূত রস। ইউরোপ খণ্ডে জন্মে। বৃক্ষের স্কন্ধে অস্ত্রাঘাত করিলে শ্বেতবর্ণ দুগ্ধবৎ রস নির্গত হয়, পরে, ইহাকে জলস্বেদন যন্ত্র দ্বারা যথাযোগ্য ঘনত্ব প্রাপ্ত করান যায়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ক্ষুদ্র ক্ষুদ্র পিণ্ডাকার; পাটলবর্ণ; অহিফেনের ন্যায় গন্ধযুক্ত; তিক্তাস্বাদ। ইহাতে ল্যাক্‌টিউসিন্ নামক বীর্য্যবিশেষ আছে।

ক্রিয়া। স্নায়বীয় অবসাদক, নিদ্রাকারক এবং বেদনা নিবারক; ইহা দ্বারা নাড়ীর গতি মন্দ হয় এবং শারীরিক উষ্ণতার হ্রাস হয়। এভিন্ন, ইহা দ্বারা কনীনিকা প্রসারিত হয়। স্নায়বীয় উগ্রতা দমন এবং নিদ্রাকরণার্থ অহিফেণ নিষিদ্ধ হইলে, তৎপরিবর্ত্তে ইহা ব্যবহার করা যায়। কাশ রোগে কাশের উগ্রতা নিবারণার্থ অনেকে ব্যবহার করেন। মাত্রা, ৫ গ্রেণ্ হইতে ৩০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ ল্যাক্‌টিউসি; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট অব্ লেটিউস্; সরস বৃক্ষ হইতে হরিৎসার প্রস্তুত করিয়া লইবে। মাত্রা, ৫—১৫ গ্রেণ্।

---

৩১শ অবসাদক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| লরোসিরেসাইফোলিয়া। | চেরি লরেল্ লীবস্। |
| ( Lauro Cerasi Folia ) | ( Cherry Laurel Leaves ) |

রোজেসি জাতীয় প্রুন্সলারোসিরেস্ নামক বৃক্ষের পত্র। এসিয়ামাইনর্ দেশে জন্মে; ব্রিটেন্ রাজ্যেও রোপিত হইয়াছে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ভল্লাকৃতি; ধার করপত্রের ন্যায়, উজ্জ্বল, মসৃণ, ঘোর হরিৎবর্ণ; তিক্ত, রুক্ষ এবং ঈষৎ কষায় আস্বাদ; মর্দ্দন করিলে বিশেষ গন্ধযুক্ত। ইহাতে বায়িতৈল আছে; এই তৈলে হাইড্রোসিয়ানিক্ এসিড্ পাওয়া যায়।

ক্রিয়া। হাইড্রোসিয়ানিক্ এসিডের ন্যায়; স্নায়বীয় উগ্রতা দমনার্থ অল্প মাত্রায় প্রয়োগ করা যায়। অধিক মাত্রায়, অবসাদক বিষক্রিয়া করে।

চূর্ণের মাত্রা, ৪ গ্রেণ্ হইতে ৮ গ্রেণ্ পর্য্যন্ত। পুলটিস্ সহযোগে বেদনা নিবারণার্থ ক্ষতাদিতে স্থানিক প্রয়োগ করা যায়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, একোয়া লরোসিরেসাই; ইংরাজী, লরেল ওয়াটার্। সরস পত্র কুট্টিত, ১ পাং; জল, ২॥০ পাং। ১ পাইণ্ট্ চুয়াইয়া, ছাঁকিয়া লইবে। মাত্রা, ১০ মিনিম্—৩০ মিনিম্।

যে হেতু ইহাতে হাইড্রোসিয়ানিক্ এসিডের পরিমাণের স্থিরতা নাই, অতএব ইহা ব্যবহার না করাই ভাল।

---

## কশেরুকামজ্জেয় অবসাদক।

### স্পাইন্যাল্ সেডেটিব্স্।

### ৩২শ অবসাদক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| ফাইসষ্টিগ্মেটিস্ ফেবা। | কালেবার্ বীন্। |
| ( Physostigmatis Faba ) | ( Calabar Bean ) |

লিগিউমিনোসি জাতীয় ফাইসষ্টিগ্মা বিনিনোসম্ নামক লতার বীজ। কালেবার দেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শীম বীজের ন্যায় আকার, উজ্জ্বল পাটলবর্ণ, দৃঢ় ও কঠিন ত্বক দ্বারা আচ্ছাদিত, প্রায় ১ ইঞ্চ্ দীর্ঘ; অর্দ্ধ ইঞ্চ্ স্থূল। অভ্যন্তরে শ্বেতবর্ণ দুইটি দাইল্ আছে। সুরা দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়।

ক্রিয়া। অবসাদক; এই ক্রিয়া কশেরুকামজ্জার প্রতি প্রকাশ পাইয়া অধঃশাখায় পক্ষাঘাত উপস্থিত করে। পেশীর সূত্র সকল পক্ষাঘাত হয় ও আন্ত্রিক স্রাবণ গ্রন্থির উত্তেজনা হয়। অধিক মাত্রায়, হৃৎস্পন্দন লোপ হইয়া মৃত্যু হয়, মৃত্যু পর্য্যন্ত চৈতন্য থাকে। চক্ষে লাগাইলে কনীনিকা কুঞ্চিত হয়। এ ভিন্ন, ইহা ঘর্ম্মকারক, এবং ভেদ ও বমন উপস্থিত করে।

হৃৎস্পন্দন লোপ, সঞ্চালক স্নায়ুর পক্ষাঘাত বশতঃ হয় না, কিন্তু কশেরুকা মজ্জার প্রসারক ক্রিয়া হ্রাস বা সম্পূর্ণ লোপ পাইয়া হৃৎস্পন্দন রহিত হয়। কালেবার্বীন্ স্পন্দন হ্রাস করিয়া হৃৎপিণ্ডের অবসাদন ক্রিয়া প্রকাশ করে। হৃৎপিণ্ডের পেশীর সূত্রের উপর ইহার কোন ক্রিয়া দৃষ্ট হয় না। ইহা এক্সিলেরেটর্ স্নায়ুর ও গ্রন্থির পক্ষাঘাত সাধন করিয়া ক্রিয়া প্রকাশ করে। মস্তিষ্কের উপর ইহার কোন সাক্ষাৎ ক্রিয়া প্রকাশ পায় না। ডাং ক্রিষ্টিসন্ নিজ শরীরে পরীক্ষা দ্বারা ইহার ক্রিয়া স্থির করিয়াছেন। তিনি ১২ গ্রেণ্ মাত্রায় কালেবার্ বীজ সেবন করিয়া শিরঃপীড়া, অত্যন্ত দৌর্ব্বল্য, নাড়ী ক্ষীণ, হৃৎপিণ্ডের স্পন্দন অসম, পেশীর বললোপ আদি লক্ষণাক্রান্ত হইয়াছিলেন।

আময়িক প্রয়োগ। প্রেস্বাইওপিয়া রোগে কনীনিকা কুঞ্চিত করণার্থ ইহার সার চক্ষে লাগান যায়। বেলাডনা দ্বারা প্রসারিত কনীনিকা ইহা দ্বারা সঙ্কুচিত হয়। ধনুষ্টঙ্কার রোগে এবং কুঁচিলা দ্বারা বিষাক্ত হইলে ইহা দ্বারা বিশেষ উপকার হয়। ১ গ্রেণ্ পরিমাণে ইহার সার ২ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে, অথবা ১ গ্রেণের তৃতীয়াংশ পরিমাণে চর্ম্মের নীচে পিচকারি দ্বারা দিবে, অথবা ২ গ্রেণ্ পরিমাণে সপোজিটরি রূপে ব্যবস্থা করিবে।

ডাং ক্রিচ্টন্ ব্রাউন্ ইহা উন্মাদের পক্ষাঘাতে ব্যবহার করিয়া যথেষ্ট উপকার প্রাপ্ত হইয়াছেন।

ডাং রিঙ্গার্ ইহা দ্বারা অর্দ্ধাঙ্গ পক্ষাঘাতে উপকার পাইয়াছেন।

মাত্রা, ১ গ্রেণ্ হইতে ৩ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্ এক্ষ্ট্রাক্টম্ ফাইসষ্টিগ্মেটিস্ ; ইংরাজী, এক্ষ্ট্রাক্ট্ অব্ কালেবার্ বীন্। কালেবার্ বীন্ চূর্ণ, ১ পৌং ; শোধিত সুরা, ৪ পাইন্ট্। কালেবার্ বীনকে আবৃত পাত্র মধ্যে ১ পাইন্ট্ সুরাতে ৪৮ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া রাখিবে এবং মধ্যে মধ্যে আলোড়ন করিবে ; পরে, পার্কোলেসন্ যন্ত্র মধ্যে স্থাপন করিয়া ক্রমশঃ অবশিষ্ট সুরা প্রয়োগ করিবে ; সমুদায় অরিষ্ট নির্গত হইলে যন্ত্রস্থ দ্রব্যকে নিঙ্গড়াইয়া লইবে ; পরে, ছাঁকিয়া লইয়া সুরা চুয়াইয়া ফেলিবে ; অবশেষে জলস্বেদন যন্ত্র দ্বারা যথাযোগ্য গাঢ়ত্ব প্রাপ্ত করাইবে। মাত্রা, $\frac{1}{১৬}$ গ্রেণ্—১০ গ্রেণ্ পর্য্যন্ত।

এভিন্ন ইহার সার ১০ মিনিম্ মাত্রায় ব্যবহৃত হয়, কিন্তু ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই। ডাং ফ্রেজার্ ইহা ডিলিরিয়ম্ ট্রিমেন্স্ রোগে নিদ্রাকরণার্থ প্রয়োগ করেন।

ষষ্ঠ অধ্যায় সমাপ্ত।

---

# সপ্তম অধ্যায়।

## পরিবর্ত্তক ঔষধ।

## অল্টারেটিব্‌স্‌।

### পার্থিব পরিবর্ত্তক।

### ১ম পরিবর্ত্তক।

### সিমুলক্ষার।

### শঙ্খবিষ, শেঁকো।

| ল্যাটিন্‌। | ইংরাজী। |
|---|---|
| এসিডম্‌ আর্সেনিওসম্‌। | আর্সেনিয়স্‌ এসিড্‌। |
| (Acidum Arseniosum) | (Arsenious Acid) |

ইহাকে আর্সেনিকম্‌ আল্‌বম্‌ বা হোয়াইট্‌ আর্সেনিক্‌ কহে।

আর্সেনিক্‌ ধাতু, কোবাল্ট্‌, নিকেল্‌ এবং লৌহ সহযোগে খনি মধ্যে পাওয়া যায়। এভিন্ন, গন্ধক সহযোগে, অর্পিমেণ্ট্‌ (হরিতাল) বা রিয়ালগার রূপেও পাওয়া যায়। ক্বচিৎ বা প্রকৃত অবস্থায় থাকে। উপর্য্যুক্ত কোবাল্ট্‌, নিকেল্‌ বা লৌহ সংযুক্ত আর্সেনিক ধাতুকে দগ্ধ করিলে এই ধাতু পৃথক্‌ হইয়া বায়ুর অক্সিজেন্‌ সহযোগে আর্সেনিয়স্‌ এসিড্‌ রূপে উদ্গত হয়, এবং যথাযোগ্য পাত্র মধ্যে নীত হইলে শীতল হইয়া অষ্টপ্রদেশযুক্ত দানারূপে সংস্থিত হয়। অল্প পরিসর স্থানে দগ্ধ করিলে দানাযুক্ত না হইয়া শ্বেতবর্ণ, স্বচ্ছ পিণ্ডাকার হয়। কিছু দিন পরে, ইহা ক্রমশঃ অস্বচ্ছ হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ব। শ্বেতবর্ণ, গুরু, গন্ধাস্বাদ রহিত, জলে অল্প দ্রবণীয়; ১০০ অংশ স্ফুটিত জলে দানাযুক্ত আর্সেনিয়স্‌ এসিডের ১১৷৷০ অংশ, এবং পিণ্ডাকার এসিডের ৯৭ অংশ দ্রব হয়; শীতল জলে ২ অংশ মাত্র দ্রব হয়; তৈল এবং সুরাতে বিলক্ষণ দ্রবনীয়; ৩৮০ তাপাংশে ধূমরূপ প্রাপ্ত হইয়া অষ্ট প্রদেশ যুক্ত দানারূপে সংস্থাপিত হয়; অঙ্গার, ফ্লাব্যাক্‌ফ্লক্স, ফর্মিয়েট্‌ অব্‌ সোডা বা সায়েনাইড্‌ অব্‌ পটাশিয়ম্‌ সহযোগে তপ্ত করিলে উজ্জ্বল লৌহবর্ণ আর্সেনিক্‌ ধাতু বিযুক্ত

হইয়া উদ্ধপতিত হয় এবং তৎকালে তাহার ধূমে রশুনের ন্যায় গন্ধ নির্গত হয়। রাসায়নিক উপাদান, আর্সেনিক্ ধাতু ১ অংশ, অক্সিজেন্ ৩ অংশ।

ইহার জলীয় দ্রবে সল্ফিউরেটেড্ হাইড্রোজেন্ বায়ু প্রয়োগ করিলে পীতবর্ণ সল্ফিউরেট অব্ আর্সেনিক্ (হরিতাল) অধঃস্থ হয়। এমোনিয়া সংযুক্ত নাইট্রেট্ অব্ সিল্ভার্ প্রয়োগ করিলে, পীতবর্ণ আর্সেনাইট্ অব্ সিল্ভার্ অধঃস্থ হয়। এমোনিয়া সংযুক্ত তুঁতিয়া দ্রব সংযোগ করিলে হরিৎবর্ণ আর্সেনাইট্ অব্ কপর্ হয়।

অপর, ইহার দ্রব বোতল মধ্যে রাখিয়া তাহাতে বিশুদ্ধ দস্তা এবং জলমিশ্র গন্ধক দ্রাবক দিলে, আর্সেনিক্ সংযুক্ত হাইড্রোজেন্ বায়ু (আর্সেনিউরেটড্ হাইড্রোজেন্) নির্গত হয়; বোতলের মুখে একটী সূক্ষ্ম নল লাগাইলে উক্ত বায়ু নল দ্বারা নির্গত হয়, তখন উহাতে অগ্নি সংযোগ করিলে নীলবর্ণ শিখা বিশিষ্ট হইয়া প্রজ্জলিত হয়। এই শিখার উপর একখণ্ড চীন পাত্র ধরিলে, অষ্ট প্রদেশযুক্ত দানা বিশিষ্ট আর্সেনিয়স্ এসিড্ তাহাতে পড়ে; কিন্তু যদি চীনপাত্র শিখার উপর না ধরিয়া শিখার মধ্যে ধরা যায়, তবে উজ্জ্বল লৌহবর্ণ আর্সেনিক্ ধাতু তাহাতে সংযত হয়।

অপিচ, ইহার দ্রবে কিঞ্চিৎ লবণ-দ্রাবক সংযোগ করিলে একখণ্ড পরিষ্কার তাম্রের সহিত অগ্নিসন্তাপে ফুটাইলে, লৌহবর্ণ, উজ্জ্বল আর্সেনিক্ ধাতু তাম্রোপরি সংস্থাপিত হয়।

ক্রিয়া। অল্পমাত্রায় পরিবর্ত্তক, বলকারক এবং পর্য্যায়নিবারক। বাহ্য প্রয়োগে, পচন নিবারক এবং দাহক। মস্তিষ্ক ও স্নায়ু বিধানে আর্সেনিক্ বলকারক ক্রিয়া প্রকাশ করে। অল্পমাত্রায় হৃৎপিণ্ডের ক্রিয়া ঈষৎ উত্তেজিত হয়; এবং ক্ষুধা ও পরিপাক শক্তি বৃদ্ধি পায়। অধিক মাত্রায় উগ্র প্রাদাহিক এবং দাহক বিষক্রিয়া করে। বিষমাত্রায় সেবন করিলে অর্দ্ধ ঘণ্টা বা এক ঘণ্টার মধ্যেই বিষ-লক্ষণ প্রকাশ পায়। ক্বচিৎ ৫।৭ ঘণ্টা বিলম্বে, ক্বচিৎ বা কয়েক মিনিটের মধ্যেই প্রকাশ পায়।

বিষাক্ত হওনের লক্ষণ। পাকাশয় প্রদেশে জ্বালা ও বেদনা; হস্তদ্বারা চাপিলে বেদনা বৃদ্ধি হয়; বিবমিষা, বমন, ভেদ; ভেদ ও বমনের সহিত রক্ত মিশ্রিত শ্লেষ্মা নির্গত হয়; ওষ্ঠ, মুখ এবং গলদেশে জ্বালা; অত্যন্ত তৃষ্ণা; মুখাভ্যন্তরীয় শ্লৈষ্মিক ঝিল্লি রক্তবর্ণ; মলদ্বারে বেদনা এবং প্রদাহ; উদর প্রদেশ কঠিন, স্ফীত এবং এরূপ বেদনাযুক্ত হয় যে স্পর্শ করিলেও যাতনা বোধ হয়; শরীর উষ্ণ, অথবা শীতল, পাণ্ডুবর্ণ এবং ঘর্ম্মাভিষিক্ত; নাড়ী ক্ষীণ, দ্রুত, বৈষম্যদোষ যুক্ত বা অননুভবনীয়; শ্বাসগতি আয়াসসাধ্য, হৃৎকম্প, মূর্চ্ছা, অবসাদ, হিক্কা, আক্ষেপ, ধনুষ্টঙ্কার, প্রলাপ, পক্ষাঘাত, অবশেষে মৃত্যু। এতদ্ভিন্ন, ক্বচিৎ গাত্রকণ্ডূয়ন এবং লাল নিঃসরণ

হয়। প্রস্রাব অল্প, রক্তমিশ্রিত বা আণ্ডলালিক। ক্বচিৎ মূত্রকৃচ্ছ্র এবং লিঙ্গোচ্ছ্বাসও প্রকাশ পায়।

কখন কখন এরূপ হয় যে, পাকাশয় এবং অন্ত্র মধ্যে প্রদাহের কোন লক্ষণ প্রকাশ পায় না; ভেদ, বমন, উদরে বেদনাদি প্রকাশ পায় না, বা অল্পই প্রকাশ পায়; কিন্তু রোগী এককালে অবসন্ন হইয়া পড়ে, এবং মূর্চ্ছা, তন্দ্রা, আক্ষেপাদি উপস্থিত হয়।

আর্সেনিক্ দ্বারা বিষাক্ত হইলে প্রায় ১৮ ঘণ্টার পর মৃত্যু হয়; কিন্তু দুই ঘণ্টার মধ্যেও মৃত্যু হইয়াছে, এবং এমনও ঘটিয়াছে যে, কয়েক দিবস পর্য্যন্ত ক্লেশ পাইবার পর মৃত্যু হইয়াছে।

ইহার বিষমাত্রার বিষয়ে ডাং অল্‌ফ্রেড্ টেলর্ কহেন যে, ২।৩ গ্রেণ্ মাত্রাতে মৃত্যু হইয়া থাকে; ডাং ক্রুষ্টিসন্ লিখেন যে, ৪ বৎসর বয়স্ক একটি বালক ৪॥০ গ্রেণ্ পরিমাণে সেবন করিয়াছিল; ৬ ঘণ্টা মধ্যে তাহার মৃত্যু হয়। সম্প্রতি একটি স্ত্রীলোক ২ গ্রেণ্ মাত্রায় সেবন করিয়া মরিয়াছে। কিন্তু অর্দ্ধ আউন্স্ পরিমাণে সেবন করিয়াও এক ব্যক্তি রক্ষা পাইয়াছিল; সে ব্যক্তি আহারের পরেই বিষ ভক্ষণ করে, কিয়ৎক্ষণ পরে অত্যন্ত বমন উপস্থিত হয়, তাহাতেই রক্ষা পায়।

অল্পমাত্রায় অধিক দিন সেবন করিলে ক্রমশঃ বিষক্রিয়া করে; তখন নিম্নলিখিত লক্ষণ প্রকাশ পায়। পাকাশয় এবং অন্ত্র মধ্যে জ্বালা এবং বেদনা, উদরাধ্মান, ক্ষুধামান্দ্য, বিবমিষা, বমন, গ্রহণী, অত্যন্ত দৌর্ব্বল্য, শিরঃপীড়া, শিরোঘূর্ণন, অনিদ্রা, হস্তপদে কম্প, আক্ষেপ, পক্ষাঘাতাদি স্নায়বীয় অবসাদন প্রকাশ পাইয়া প্রাণহানি পর্য্যন্ত করে। ডাং ক্ল্যাচেজ্ আর্সেনিক্ দ্বারা বিষাক্ত ব্যক্তির নিম্নলিখিত অন্যএক প্রকার লক্ষণ বর্ণন করেন, বিসূচিকার ন্যায় অন্ত্র সম্বন্ধীয় লক্ষণ প্রকাশ পায়, মূত্রস্তম্ভ, খেঁচুনি, ক্রমশঃ শরীরের শীতলতা, আক্ষেপ, এবং প্রসারক পেশী সকলের পক্ষাঘাত উপস্থিত হয়। যদি রোগী শীঘ্র প্রাণত্যাগ না করে ২।৫ দিবসের মধ্যে গাত্রে পেটিকিয়েল্ জলবটির ন্যায় ব্রণ নির্গত হয়।

ষ্টিরিয়াবাসিরা আহার দ্রব্যের সহিত আর্সেনিক্ ব্যবহার করিয়া থাকে। প্রথমে অল্প মাত্রায় সপ্তাহে ১।২ বার আরম্ভ করিয়া অবশেষে অর্দ্ধগ্রেণ্ বা ১ গ্রেণ্ অথবা এতদধিক পরিমাণ একবারে সেবন করে। অভ্যস্ত হইলে উৎকট লক্ষণাদি প্রকাশ পায় না। ইহারা দুই উদ্দেশ্যে আর্সেনিক্ সেবন করিয়া থাকে। স্ত্রীলোকেরা এবং পুরুষেরাও, দেহের লাবণ্য ও বর্ণ উন্নত ও পরিষ্কার করণাশয়ে ইহা ব্যবহার করে। পুরুষেরা অধ্যবসায়, একাগ্রতা ও শ্রমপটুতা লাভ ও বর্দ্ধন মানসে ইহা ব্যবহার করিয়া থাকে; তাহারা বলে যে, বস্তুতঃই ইহা সেবনের পর পর্ব্বতারোহণাদি যে সকল কর্ম্ম আপাততঃ দুঃসাধ্য বলিয়া বোধ

হয় অনায়াসে সমাধা করিতে পারে। কিন্তু বিশেষ পরীক্ষা দ্বারা স্থিরীকৃত হইয়াছে যে, তাহাদের এ মত ভ্রমমূলক, কারণ অধিককাল আর্সেনিক্ ব্যবহার করিলে সংগ্রাহক হইয়া বিষময় ফলোৎপাদন করে। কেহ কেহ অনুমান করেন যে, ইহার অদ্রবণীয় রূপ সকল সেবন করিলে আদৌ শোষিত হয় না, মলদ্বারা নির্গত হইয়া যায়, ও শারীর বিধানে কোন ক্রিয়া প্রকাশ করে না; কিন্তু ডাং ম্যাক্লেগ্যান গবেষনা দ্বারা আর্সেনিক্ ভোজীর প্রস্রাব হইতে যথেষ্ট পরিমাণে বিষ প্রাপ্ত হইয়াছেন।

এরূপে অধিকদিন আর্সেনিক্ সেবন করিলে বিষম লক্ষণ প্রকাশ পায়, প্রথমে চক্ষু ও পাকাশয় আক্রান্ত হয়। অক্ষিপল্লব অল্পমাত্র শোথগ্রস্ত হয়, নিম্নপল্লব প্রথমে আক্রান্ত হয় এবং সঙ্গে সঙ্গে বা অবিলম্বেই ঈষৎ (কনজনক্টি-বাইটিস্) চক্ষু জলপূর্ণ, ও তীব্র বেদনা যুক্ত এবং কখন কখন দৃষ্টির ক্ষীণতা উপস্থিত হইয়া থাকে। নাসারন্ধ্র, মুখ ও গলনলীর শ্লৈষ্মিক ঝিল্লি আরক্তিম ও প্রদাহ যুক্ত হয়, এবং পিপাসা ও মুখ ও গলনলীর শুষ্কতা উপস্থিত হয়। কাহার সত্বর এবং কাহার বিলম্বে পরিপাক শক্তির বিকার জন্মে। ক্ষুধা লোপ হয় ও উদর খাতে ভার বোধ ও বেদনা অনুভূত হয়; প্রতিবার আহারের পর বা আর্সেনিক্ সেবনের পর বেদনা ও ভার বোধ বৃদ্ধি পায়। কখন কখন চক্ষু আক্রান্ত হইবার পূর্ব্বে পাকাশয়ের বিকার উপস্থিত হয়। এ সকল লক্ষণ প্রকাশ পাইলে আর্সেনিকের মাত্রা লাঘব করিবে বা আর্সেনিক্ প্রয়োগ একবারে রহিত করিবে। চর্ম্ম শুষ্ক মলিন ও রুক্ষ হয়; চর্ম্মের এ অবস্থা বস্ত্রাবৃত স্থানে বিশেষরূপে প্রকাশ পায়। এক্জিমা বা আর্টিকেরিয়া উপস্থিত হইতে পারে কিম্বা সম্ভবতঃ ফোস্কা এবং করতল ও পদতলের কোমলতা সহযোগে ছাল উঠিতে থাকে। আর্সেনিক্ দ্বারা পিটিরায়েসিস্ এবং লাইফেন্ এবং মস্তকে দপ্দপানি বেদনা উৎপন্ন হয় এবং সন্ধি সকলের প্রদাহ ও স্ফীতি প্রকাশ পায়। ভগ্ননিদ্রা বা অনিদ্রা উপস্থিত হয় কিম্বা স্বপ্ন বশতঃ নিদ্রার ব্যাঘাত জন্মে। ক্রমে বিষমতর লক্ষণ প্রকাশ পাইতে থাকে। কণ্ঠস্বর কর্কশ হয় ও কোন কোন স্থলে লাল নিঃসরণ হয়। মুখমধ্যে ক্ষত হইতে পারে। বিবমিষা, বমন এবং উদরাময় আরম্ভ হয়, রক্ত মিশ্রিত কর্দ্দমবৎ ভেদ হয় ও বিরেচন কালে সাতিশয় বেদনা ও কুন্থন্ উপস্থিত হয়। কখন কখন চুল, লোম, ও নখ স্খলিত হয়। রক্তমিশ্রিত কফ্ সহযোগে কাশি উপস্থিত হইতে পারে। এই সকল উৎকট লক্ষণ সহযোগে রোগী ক্রমশঃ জীর্ণ শীর্ণ হয়, চর্ম্ম শুষ্ক ও উষ্ণ ও নাড়ী দ্রুতগামী হয়; এ লক্ষণ রাত্রেই বিশেষ রূপে লক্ষিত হয়। শাখাদ্বয়ে বেদনা, স্নায়বীয় বেদনা, স্পর্শ-লোপ, কম্প, পক্ষাঘাত পর্য্যন্ত প্রকাশ পায়; পরে ক্রমশঃ স্মরণশক্তি লোপ

ও চৈতন্য লোপ হয়। কেহ কেহ দুই বিন্দু আর্সেনিকাল্ দ্রব দ্বারা শীঘ্রই আক্রান্ত হয়, অপর কেহ কেহ দশ কুড়ি বিন্দু মাত্রায় অধিক কাল পর্য্যন্ত সেবন করিলেও কোন প্রকার বিপদাপন্ন হয় না। ডাং ম্যাক্‌কল্ অ্যানডারসেন্ বলেন যে, আর্সেনিক্ সেবন করিতেছে এমন রোগী ব্রনকাইটিস্ রোগের বশবর্ত্তী হয়; এ কারণ শীতলতা না লাগান কর্ত্তব্য।

অপর, আর্সেনিক্ বাহ্য প্রয়োগ করিলে শোষিত হইয়া বিষক্রিয়া করিতে পারে।

শবচ্ছেদ করিলে পাকাশয় এবং অন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লিতে প্রদাহ চিহ্ন দেখা যায়। কোন স্থান রক্তবর্ণ, কোন স্থান গলিত, কোথাও রক্ত নিঃসৃত, কোথাও বা ক্ষত দৃষ্ট হয়। প্রদাহ তালি রূপে স্থানে স্থানে সংস্থিত থাকে, এতন্মধ্যে আর্সেনিকের চূর্ণ প্রতীত হয়, ইহারা গাঢ় সংলগ্ন শ্লেষ্মা মধ্যে স্থিত, এবং হার্লি বলেন যে, আর্সেনিক্ জনিত বিকার অধিকন্তু কার্ডিয়াক্ রন্ধ্র সন্নিকটে স্পষ্ট প্রকাশ পায়। পাকাশয় ভেদ হওন কদাচিৎ লক্ষিত হয়। ইস্‌ফেগস্ ও অন্ত্র প্রদাহাক্রান্ত হইতে পারে, গুহ্যে প্রদাহ সর্ব্বাপেক্ষা অধিক হয়। কখন কখন মুখ, গলা শ্বাসনলী এবং মূত্রাশয় পর্য্যন্ত প্রদাহ যুক্ত হয়। আশ্চর্য্যের বিষয় এই যে, প্রদাহের লক্ষণ সকল বর্ত্তমান থাকিলেও অনেক সময়ে মৃত্যুর পর প্রদাহের কোন চিহ্ন প্রতীত হয় না। হৃদ্‌গহ্বরের আবরণ নিম্নে একমোসিস্ বা রক্ত সংযমন চিহ্ন দৃষ্ট হয়, এবং যদি রোগী সত্বর প্রাণত্যাগ না করে তাহা হইলে রসবটি, ব্রণ বা পেটিকিয়া, কিম্বা আর্টিকেরিয়ার দানা নির্গত হয়। কখন কখন স্নায়ুশূল, স্পর্শলোপ ও পক্ষাঘাত দৃষ্ট হয়। ফস্‌ফরাসের ন্যায় আর্সেনিক্ দ্বারা যকৃৎ, হৃদ্‌পিণ্ড, মূত্রগ্রন্থি ও অন্যান্য বিধানের মেদাপকৃষ্টতা উৎপাদিত হয়। ইথর্ ও ক্লোরফর্ম্ দ্বারা এরূপ প্রকাশ পাইতে পারে, আর্সেনিক্ ও এণ্টিমনি উভয় দ্বারাই যকৃতের গ্লাইকোজেন্ নির্ম্মাণ ক্রিয়া নষ্ট হয়।

ডাং কাট্‌লার্ ও ব্রাড্‌ফোর্ড্ পরীক্ষা দ্বারা সিদ্ধান্ত করিয়াছেন যে, সুস্থ শরীরে আর্সেনিক্ প্রয়োগ করিলে শ্বেত কনিকা ও লোহিত কনিকার সংখ্যা ক্রমশঃ হ্রাস হয়। (এনিমিয়া) রক্তাল্পতা রোগে ইহার বিপরীত ঘটিয়া থাকে, প্রথমে শ্বেত কনিকা ও লোহিত কনিকা উভয়েরই বৃদ্ধি লক্ষিত হয়। নির্দ্দিষ্ট বৃদ্ধির পর উভয়েরই সমভাবে হ্রাস হয়। বাহ্য প্রয়োগ দ্বারা বিষাক্ত হইলেও এইরূপ পাকাশয় এবং অন্ত্র মধ্যে প্রদাহ চিহ্ন দেখা যায়।

চিকিৎসা। বমনকারক ঔষধ এবং ষ্টমাক্ পম্প্ দ্বারা উত্তমরূপে পাকাশয় ধৌত করিবে এবং যথেষ্ট পরিমাণে স্নিগ্ধ পানীয় সেবন করাইবে। পরে, অন্ত্র পরিষ্কার করণার্থ এরণ্ড তৈল ব্যবস্থা করিবে। বিষনাশার্থ জান্তব অঙ্গার, ময়েষ্ট্ পরক্সাইড্ অব্ আয়রণ্, অধঃপাতিত হাইড্রেটেড্ ম্যাগ্নিসিয়া এবং চূণের জল

বিধেয়। যে পরিমাণে বিষ সেবন করা হইয়াছে, অন্ততঃ তাহার বিংশতি গুণ ময়েষ্ট্ পরক্সাইড্ অব্ আয়রণ্ পুনঃ পুনঃ বিধান করিবে। আন্ত্রিক উগ্রতা নিবারণার্থ অহিফেণ মহৌষধ। সেবন করাইবে এবং পিচকারি দ্বারা মলদ্বারে প্রয়োগ করিবে, অবসন্নাবস্থায় উত্তেজক বিধেয়।

আর্সেনিক্ শোষিত হইয়া কার্য্য করে, তাহার প্রমাণ এই যে, বাহ্য প্রয়োগ করিলে পাকাশয় এবং অন্ত্র মধ্যে প্রদাহ উপস্থিত করে; এবং ইহা দ্বারা বিষাক্ত হইয়া মৃত্যু হইলে, যকৃৎ, প্লীহা, ফুস্ফুস্, হৃৎপিণ্ড, মস্তিষ্ক এবং রক্তাদি শারীর বিধানে এবং প্রস্রাবাদি রসে রাসায়নিক পরীক্ষা দ্বারা ইহা পাওয়া যায়। আর্সেনিয়েট্ অব্ লাইম্ রূপে অস্থিতে ইহা প্রাপ্ত হওয়া যায়। কেহ কেহ এ বিষয় অস্বীকার করেন। আর্সেনিক্ সেবন করিলে দুগ্ধে ইহা পাওয়া যায়।

ইহা রক্তে, বিশেষতঃ লোহিত কণিকা সহযোগে প্রাপ্ত হওয়া যায়। প্রস্রাব, পাকাশয়, অন্ত্র ও সম্ভবতঃ যকৃৎ দ্বারা শরীর হইতে পৃথক্‌ভূত হয়। আর্সেনিক্ দ্বারা বিষাক্ত হইলে শরীরের অন্যান্য যন্ত্রাপেক্ষা যকৃতে অধিক পরিমাণে পাওয়া যায়।

ইহা দ্বারা প্রস্রাবের উপাদানের কোন পরিবর্ত্তন হয় কি না, সে বিষয় কিছুই জানা যায় নাই; কেহ কেহ পরীক্ষা দ্বারা স্থির করিয়াছেন যে, ইউরিয়ার পরিমাণ হ্রাস হয়। ফুস্ফুস্ দ্বারা কার্বনিক্ এসিড্ নির্গমন হ্রাস পায়; এ বিধায় নির্দ্দেশ করা যায় যে, আর্সেনিক্ অধিক পরিমাণে টিশু পরিবর্ত্তন হ্রাস করে।

ডাং গ্যারড্ বলেন যে, আর্সেনিক্ এসিড্ অপেক্ষা আর্সেনিয়স্ এসিড্ পাকাশয়ে অধিকতর উগ্রতা উৎপাদন করে।

অসম্মিলন। সল্‌ফিউরেটেড্ হাইড্রোজেন্, সল্‌ফেট্ অব্ ম্যাগ্নিসিয়া, লৌহ, তাম্র, রৌপ্যঘটিত লবণ, ফটকিরি, চূণ ইত্যাদি।

নিষেধ। নবপ্রদাহ, নবজ্বর, পাকাশয় এবং অন্ত্রপ্রদাহ, ফুস্ফুস্ প্রদাহ আদি রোগ থাকিলে নিষিদ্ধ। শৈশবাবস্থায় অবিধেয়।

আর্সেনিক্ প্রয়োগ কালে নিম্নলিখিত কয়েকটি বিষয় স্মরণ রাখা কর্ত্তব্য।

১। আর্সেনিক্ প্রয়োগ আরম্ভ করিবার পূর্ব্বে মৃদু বিরেচন দ্বারা অন্ত্র পরিষ্কার করিয়া লইবে।

২। শূন্যোদরে আর্সেনিক্ প্রয়োগ অবিধেয়, আহারান্তে বিধান করিবে।

৩। প্রস্রাব রক্তবর্ণ ও অম্ল এবং জিহ্বা সমল থাকিলে ইহা দ্বারা অপকার হয়।

৪। আর্সেনিক্ প্রয়োগ করিতে করিতে কখন কখন চক্ষে উগ্রতা; মুখমণ্ডল এবং অক্ষিপুটে শোথ; চর্ম্ম অল্প উঠিয়া যাওন (তাহা সামান্য অণুবীক্ষণ মুকুর দ্বারা দ্রষ্টব্য); চুল ও নখ স্খলন; ক্বচিৎ লালা নিঃসরণ আদি প্রকাশ পায়। অতএব

আর্সেনিক্ প্রয়োগ কালে রোগীর চক্ষুর প্রতি দৃষ্টি রাখিবে। চক্ষের উগ্রতার লক্ষণ দৃষ্ট হইলে আর্সেনিক্ প্রয়োগ রহিত করিবে।

৫। অল্পমাত্রায়, আর্সেনিক্ সেবন করিলে কখন কখন সংগ্রাহকরূপে বিষক্রিয়া করিতে পারে, অতএব, পক্ষান্তে দুই এক দিবসের নিমিত্ত প্রয়োগ রহিত করিয়া মৃদু বিরেচক ব্যবস্থা করিবে।

৬। বৃহৎক্ষতে এককালে সমুদায় স্থানে আর্সেনিক্ লাগাইবে না। কারণ শোষিত হইয়া বিষক্রিয়া করিতে পারে।

আর্সেনিকের মাত্রা অল্প হইতে আরম্ভ করিবে ও অল্পে অল্পে বৃদ্ধি করিবে।

আময়িক প্রয়োগ। পর্য্যায়জ্বরে ইহা অতি প্রধান ঔষধ। ফলতঃ কুইনাইনের পরই ইহাকে গণ্য করা যায়। আল্‌জিরিয়া প্রদেশস্থ ফ্রেঞ্চ্ সৈন্যের প্রধান চিকিৎসক মোং বোডিন্ ইহা বিস্তর ব্যবহার করিয়াছেন এবং ইহার প্রতি বিস্তর অনুরাগ প্রকাশ করিয়াছেন। বিবিধ পর্য্যায় জ্বরে তিনি ব্যবহার করিয়াছেন, তন্মধ্যে অনেক রোগীর প্লীহা এবং যকৃৎ বিবর্দ্ধিত ছিল, এবং কুইনাইন্ দ্বারা তাহাদের প্রতিকার হয় নাই। ২২৬ জন রোগীর বিষয় তিনি বিশেষ করিয়া লিখিয়াছেন; ইহাদের মধ্যে ১৮১ জনকে আর্সেনিক্ প্রয়োগের পূর্ব্বে অন্য কোন ঔষধ ব্যবস্থা করা হয় নাই; ইহারা সকলেই কেবল আর্সেনিক্ দ্বারা আরোগ্য লাভ করিয়াছিল। ৫৭ জনকে পূর্ব্বে কুইনাইন্ বিধান করা হইয়াছিল, তাহাতে কোন উপকার না হওয়াতে আর্সেনিক্ ব্যবস্থা করা যায়, তাহাতে সকলেই আরোগ্য লাভ করে। ১৩ জনের আর্সেনিক দ্বারা উপকার দর্শে নাই, অবশেষে, কুইনাইন্ দ্বারা আরোগ্য হয়। অবশিষ্ট ৮ জনের আর্সেনিক্ বা কুইনাইন্ কিছুতেই ফল দর্শে নাই। অপিচ, মার্সেলিস্, বর্শেলিস্ এবং প্যারিস্ নগরস্থ চিকিৎসালয়ে তিনি অন্যূন ৪০০০ পর্য্যায়-জ্বরগ্রস্ত রোগীর চিকিৎসা করিয়াছিলেন; ইহাদের মধ্যে কাহারও কুইনাইন্ প্রয়োজন হয় নাই। ইহার মাত্রার বিষয়ে তিনি কহেন যে, ১ গ্রেণের শতাংশের এক অংশ মাত্রায় ইহা বিলক্ষণ জ্বরঘ্ন; এবং জ্বর আসিবার ৫।৬ ঘণ্টা পূর্ব্বে প্রয়োগ করিলে, বিশেষ উপকার হয়। জ্বর সহযোগে কোন প্রকার যান্ত্রিক প্রদাহ থাকিলে নিষিদ্ধ। ডাং ফৌলর্, আর্নল্ড্, উইদরিং সার্ রনোলড্ মার্টিন্ প্রভৃতি বিজ্ঞ চিকিৎসকগণ ও ইহার প্রতি অনুরাগ প্রকাশ করিয়াছেন। ডাং অ্যাডাম্‌সন্ কহেন যে, কিঞ্চিৎ কার্বনেট্ অব্ এমোনিয়া সহযোগে প্রয়োগ করিলে ইহার ক্রিয়া বৃদ্ধি হয়। তিনি নিম্নলিখিত ব্যবস্থা দেন; কার্বনেট্ অব্ এমোনিয়া ৫ গ্রেণ্, লাইকর্ আর্সেনিকেলিস্ ৬ মিনিম্, জল ১ আং; জ্বরের অবস্থা বিবেচনায় ২।৩ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে। সপর্য্যায় উন্মাদ রোগে মোং মোরা কহেন যে, কুইনাইন্ অপেক্ষা আর্সেনিক্ শ্রেষ্ঠ।

সপর্য্যায় স্নায়ুশূল রোগে এবং অজীর্ণ বশতঃ বা জরায়ুর রোগ বশতঃ স্নায়ুশূল রোগে ইহা মহোপকারক। কিন্তু কশেরুকা মজ্জার রোগে বা নীরক্তাবস্থা জনিত স্নায়ুশূলে ইহা অপকার করে।

একদিকের ভ্রূতে মৃদু দপ্‌দপানি বেদনায় আর্সেনিক্ সময়ে সময়ে আশ্চর্য্য উপকার করে।

হেমিক্রেনিয়া [ অর্দ্ধ শিরঃশূল ] রোগে, ডাং ওয়াট্‌সন্ ইহার প্রশংসা করেন। তিনি কহেন যে, মলভাণ্ড পরিষ্কার করণানন্তর, ৪। ৬ মিনিম্ মাত্রায় দিবসে ৩। ৪ বার লাইকর্ আর্সেনিকেলিস্ প্রয়োগ করিলে প্রায় নিরাশ হইতে হয় না।

পুরাতন বাত রোগে আর্সেনিক্ দ্বারা বিশেষ উপকার হয়। ডাং ফুলর্ এবং ডাং বেগ্‌বি ইহার যথেষ্ট প্রতিষ্ঠা করেন; ডাং বেগ্‌বী ইহাকে বিশেষ বাতঘ্ন বিবেচনা করেন। যদ্যপি প্রস্রাব অনচ্ছ থাকে, তবে লাইকর্ পটাশি বা এসিটেট্ অব্ পটাশ্ সহযোগে প্রয়োগ করিবে; আর যদ্যপি স্বচ্ছ এবং লঘুভার হয় তবে, লাইকর্ আর্সেনিসাই ক্লোরিডম্, বার্ক এবং কিঞ্চিৎ লবণ দ্রাবক সহযোগে ব্যবস্থা করিবে।

কোরিয়া রোগে, ইহা মহৌষধ। ৩ মিনিম্ মাত্রায়, লাইকর্ আর্সেনিকেলিস্, দিবসে ৩ বার আরম্ভ করিয়া ক্রমশঃ দশ মিনিম্ পর্য্যন্ত মাত্রা বৃদ্ধি করিবে। ডাং পেরেরা কহেন যে, এরোগে আর্সেনিকের তুল্য ঔষধ আর নাই। ডাং বেগ্‌বী কহেন যে, ৩০ বৎসর পর্য্যন্ত তিনি ইহা ব্যবহার করিয়াছেন, কখন নিষ্ফল হইতে দেখেন নাই। মৃগী রোগে ডাং পিয়র্‌সন্, প্রিচার্ড্ এবং টম্পসন্ প্রভৃতি চিকিৎসক ইহা ব্যবস্থা করিয়াছেন।

পাকাশয়ের বিবিধ রোগে আর্সেনিকের তুল্য আর কোন ঔষধ দেখা যায় না।

উগ্রতাযুক্ত অজীর্ণ ( ইরিটেটিব্ ডিস্পেপ্‌সিয়া ) রোগে, জিহ্বা সমল এবং জিহ্বাঙ্কুর সকল রক্তবর্ণ এবং উন্নত থাকিলে, এক বিন্দু মাত্রায় লাইকর্ আর্সেনিকেলিস্ আহারের পূর্ব্বে প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়।

উক্ত মাত্রায় এবং উক্ত নিয়ম মত প্রয়োগ করিলে সুরাপায়ীর বমন নিবারণার্থ ইহা বিশেষ উপযোগী। মদ্যপায়ীর বমনে সাতিশয় কুন্থন ও যন্ত্রণা উপস্থিত হয়, বমন প্রায় প্রাতঃকালে হয় এবং অতি অল্প মাত্র বা আদৌ কিছুই বমিত হয় না, ইহাকে শুষ্ক বমন বলে; বমিত দ্রব্য অত্যন্ত কটু, তিক্ত ও পীতবর্ণ।

পাকাশয়ের পুরাতন ক্ষত এবং কর্ক্কটিকা রোগে ইহা দ্বারা বমন এবং যন্ত্রণা নিবারণ হয়।

এক প্রকার পুরাতন বমন রোগ আছে, তাহাতে আহার করিবামাত্র বমন হইয়া যায়, কিন্তু তাহাতে বিশেষ বিবমিষা বা কষ্ট হয় না। এরোগে আর্সেনিক্ দ্বারা উপকার হয়।

৮।১০ বৎসর বয়স্ক বালকদিগের এক প্রকার উদরাময় জন্মিয়া থাকে, তাহাতে আহার করিবামাত্র তৎক্ষণাৎ ভেদ হয়। মল যে অধিক তরল হয় এমত নহে, কিন্তু মলের সহিত অজীর্ণ ভক্ষ্য দ্রব্যের খণ্ড সকল পড়ে। অন্ত্রের (পেরিষ্টল্টিক্) পেশীয় বৃত্তির ক্রিয়ার অত্যাধিক্যই এরোগের মূল কারণ। এরোগে পূর্ব্বোক্ত নিয়মানুসারে আর্সেনিক্ ব্যবস্থা করিলে ১০।১২ দিবসের মধ্যেই প্রতিকার হয়।

এভিন্ন, অন্যান্য প্রকার পুরাতন উদরাময় রোগে, যান্ত্রিক রোগ জনিত বা যক্ষ্মা জনিত হইলেও, ইহা উপকার করে।

বুকজ্বালা রোগে ও পাকাশয়ে অন্যান্য কষ্ট অনুভূত হইলে কখন কখন আর্সেনিক্ বিশেষ উপযোগিতার সহিত ব্যবহৃত হয়। গ্যাষ্ট্রাল্জিয়া রোগে ইহা বিলক্ষণ উপকারক।

বিসূচিকা রোগে, বিশেষতঃ শেষাবস্থায় কোলাপ্স্ প্রকাশ পাইলে, ইহা ব্যবহৃত হইয়াছে; কিন্তু বিশেষ ফলোপদায়ক হয় নাই।

স্ত্রীলোকদিগের একপ্রকার পরিপাক নলীর পীড়া দেখিতে পাওয়া যায়; প্রচুর পরিমাণে অন্ত্র ও জরায়ু হইতে ঝিল্লির খণ্ড সকল নির্গত হইতে থাকে, রোগী সাতিশয় জীর্ণ ও শীর্ণ হয়, এবং স্নায়ুশূলের ও অন্যান্য স্নায়বীয় লক্ষণ উপস্থিত হয়, ও কখন কখন রোগ রজঃকৃচ্ছ্র রোগের সহবর্ত্তী হয়; এরোগে ডাং সিম্প্সন্ আর্সেনিক্ প্রয়োগ করিয়া উপকার প্রাপ্ত হইয়াছেন।

ডাং বেস্, বৃদ্ধ দুর্ব্বল ব্যক্তির পদ স্ফীতিতে আর্সেনিক্ প্রয়োগ অনুমতি দেন; বৃদ্ধ ব্যক্তির হৃদ্পিণ্ডের ক্রিয়া দুর্ব্বল ও রক্তসঞ্চালন ক্ষীণ হইলে, ও যে প্রায় অল্প শ্রমে শ্বাস-বিহীনতায় কষ্ট পায়, তাহাকে আর্সেনিক্ প্রয়োগ তাঁহার অভিমত।

বহুকালাবধি ফুস্ফুসের আক্ষেপিক পীড়ায় ইহা মহোপকারক ঔষধ বলিয়া গণ্য। শ্বাসকাশ রোগে, এম্ফিসেমা জনিত হউক বা না হউক, আর্সেনিক্ উপযোগী।

যে সকল এম্ফিসেমাগ্রস্ত ব্যক্তির, শীতলতা লাগিলে, বুকে সাঁই সাঁই শব্দ হয়, ও যাহারা অল্প শ্রমে বা রাত্রকালে শ্বাসকৃচ্ছ্র দ্বারা কষ্ট পায়, এমন কি অনেক সময়ে শয্যাগত হইতে হয়, তাহাদের আর্সেনিক্ দ্বারা মহোপকার হয়; সাতিশয় ব্রঙ্কাইটিস্ রোগ বর্ত্তমান থাকিলে, বা শ্বাসকৃচ্ছ্রের পর্য্যায় অত্যন্ত প্রবল হইলে ইহা দ্বারা উপকার সম্ভবে না। এ অবস্থায় লোবিলিয়া ও বেলেডোনা শ্রেয়ঃ। বালকেরা কয়েকমাস বা বৎসরাবধি শ্বাস ব্যাঘাত সহযোগে সাঁই সাঁই শব্দে কষ্ট পায়, আর্সেনিক্ এ স্থলে অশেষ ফলপ্রদ।

আর্সেনিকের চুরুটের ধূম গ্রহণ দ্বারা শ্বাসকাশ রোগের আক্রমণ ও আবেশ নিবারণ বা হ্রাস করণার্থ উপযোগী। চুরুট প্রস্তুত করিতে বিশেষ সাবধান প্রয়োজন। ট্রুসো নিম্নলিখিত রূপে চুরুট প্রস্তুত করিতে আদেশ করেন,—অর্দ্ধ

বা এক ড্রাম্ আর্সেনাইট্ অব্ সোডা ৩ ড্রাম্ জলে দ্রব করিয়া তাহাতে কাগজ চূড়ান্তরূপে ভিজাইবে ও সেই কাগজের চুরুট প্রস্তুত করিবে। ষ্টিল্ বিবেচনা করেন যে, বিশেষ সতর্কতার সহিত ব্যবহার না করিলে ইহা দ্বারা অপকার সম্ভব।

পুরাতন যক্ষ্মা রোগে এই চুরুট ব্যবহৃত হয়।

যক্ষ্মা ও টিউবার্কিউলোসিস্ রোগে আর্সেনিক্ সম্প্রতি বিশেষ প্রশংসার সহিত ব্যবহৃত হইয়াছে। ইহা দ্বারা ক্ষুধা ও পরিপাক শক্তি বৃদ্ধি পায়, কাশ ও কফনিঃসরণ লাঘব হয়, এবং গহ্বরাদির ক্ষত শুষ্ক হওন সহায়তা করে। কথিত আছে যে, টিউবার্কিউলোসিস রোগে আর্সেনিক্ দ্বারা শরীরের উত্তাপ হ্রাস হয়। ডাং রিঙ্গার্ এ বিষয়ে সাক্ষ্য প্রদান করেন। তিনি বলেন যে, এরোগে যে স্থলে অধিককাল পর্য্যন্ত শরীরের উত্তাপাধিক্য লক্ষিত হয় তাহাতে আর্সেনিক্ প্রয়োগের পর, গাত্রের উত্তাপ ক্রমশঃ হ্রাস হয়। তিনি অপ্রবল ও পুরাতন যক্ষ্মা রোগে আর্সেনিক্ ব্যবহার করিয়া সন্তোষ প্রকাশ করেন। এই রোগে ২।৪ মিনিম্ মাত্রায় ২।৪ ঘণ্টা অন্তর প্রয়োগ করিতে অনুমতি দেন।

পুরাতন কোরাইজা রোগেও আর্সেনিক্ উপকারক।

নিম্নলিখিত শ্বাসকাশের ন্যায় শ্বাস যন্ত্রের বিবিধ পীড়ায় লাইকর্ আর্সেনিকেলিস্ ১—৩ বিন্দু মাত্রায় দিবসে তিন বার প্রয়োগ করিলে প্রতিকার হয়।

১। রোগী প্রত্যহ, বা প্রতিদিন বহুবার, সাধারণতঃ প্রাতে গাত্রোত্থানের অনতিবিলম্বে বা অতি অল্প মাত্র বিলম্বে, অবিরাম হাঁচি ও তৎসঙ্গে নাসিকা ও চক্ষু হইতে প্রভূত জল নির্গমন, কখন কখন সম্মুখ কপালে সাতিশয় বেদনা দ্বারা আক্রান্ত হয়। প্রতি রোগাক্রমণ কয়েক ঘণ্টা পর্য্যন্ত স্থায়ী হয়। কখন কখন অনেক দিন পরে পুনরাক্রমণ প্রকাশ পায়, এবং আক্রমণ সচরাচর অত্যন্ত প্রবল ও ২৪ ঘণ্টা বা ততোধিক কাল স্থায়ী হয়। হাঁচির সঙ্গে সঙ্গে ও কখন কখন হাঁচি আরম্ভের পূর্ব্বে এক বা উভয় নাসারন্ধ্র মধ্যে রন্ধ্রদ্বারের সন্নিকটে কোন স্থানে চুলকানি উপস্থিত হয়, কিন্তু কখন কখন চুলকানি সমস্ত নাসারন্ধ্র, নাসিকার বাহ্য প্রদেশ ও মুখমণ্ডল পর্য্যন্ত বিস্তৃত হইতে পারে। শীতলতা, নাসারন্ধ্রে ধূলি প্রবেশ, ও কখন কখন অনির্দ্দিষ্ট কারণবশতঃ এ রোগ উদ্দীপিত হয়। এ রোগ অনেক বৎসর পর্য্যন্ত কষ্ট দিতে পারে।

২। কখন কখন পূর্ব্বোক্তের ন্যায় এক প্রকার রোগ দেখিতে পাওয়া যায়, প্রভেদ এই যে, রোগাক্রমণ ভোজন দ্বারা উদ্দীপিত হয়; অধিক ভোজনের পর রোগ সাতিশয় প্রবল হয়, এবং ২০।৪০ মিনিট স্থায়ী হয়। ডাং রিঙ্গার্ একজন রোগীর বিষয় লিখিয়াছেন যে, নির্দ্দিষ্ট সাময়িক মাসিক আক্রমণে সে নাসিকায়, গলনলীতে ও কর্ণে অত্যন্ত কণ্ডূয়ন অনুভব করিত, গ্রীষ্মকালে আক্রমণ সর্ব্বাপেক্ষা প্রবল হইত।

৩। সচরাচর দেখিতে পাওয়া যায় যে, রোগী পুনঃপুনঃ প্রবল হাঁচি দ্বারা আক্রান্ত হয়, নাসিকা হইতে প্রচুর পরিষ্কার ক্লেদ নির্গত হয়, এবং সম্মুখ কপালে অত্যন্ত শিরঃপীড়া উপস্থিত হয়। প্রতিবার আক্রমণ কয়েক দিবস মাত্র স্থায়ী হয়, এবং প্রাতে রোগ সর্ব্বাপেক্ষা প্রবল হয়। রোগী শীতলতা আক্রমণের বশবর্ত্তী হইলে প্রায় এ রোগ উপস্থিত হয়, এবং এই বশবর্ত্তীতা প্রযুক্ত রোগ পুনঃপুনঃ আক্রমণ করে। নাসিকাভ্যন্তরীয় (আলি) অগ্রভাগে চুলকানি এ রোগের পূর্ব্ব লক্ষণ। নাসারন্ধ্রে ধূলি আদি উগ্র বস্তু প্রবেশ দ্বারা রোগাবেশ উদ্দীপিত হয়। এ প্রকারে রোগ কিছুকাল স্থায়ী হইয়া, নাসিকা হইতে বিস্তৃত হইয়া গলনালী, ফুস্‌ফুস্‌ পর্য্যন্ত আক্রমণ করে, গলক্ষত আরম্ভ হয়, সত্বর শ্বাসকৃচ্ছ্র, সশব্দ শ্বাস প্রশ্বাস ও প্রভূত কফ নিঃসরণ উপস্থিত হয়। ফুস্‌ফুস্‌ বিকার কয়েক সপ্তাহ পর্য্যন্ত স্থায়ী হইতে পারে। এই প্রবল রোগ স্থগিত হইলে, নাসিকা বা গলনলীর কোন পূর্ব্ব বিকার প্রকাশ না পাইয়া ফুস্‌ফুস্‌ আক্রান্ত হইতে পারে।

৪। অপর, বালকদিগের এই পীড়ার সমতুল্য এক প্রকার পীড়া দৃষ্ট হয়। ছয় মাস বয়ঃক্রমের শিশু প্রবল ব্রঙ্কাইটিস্‌ দ্বারা আক্রান্ত হয়, এবং তদবধি রোগী শীতলতা বা সর্দ্দির বিশেষ বশবর্ত্তী হয়। অনন্তর, সর্দ্দি আক্রমণের পর অনবরত সাতিশয় হাঁচি উপস্থিত হয়; ইহা কখন কখন কয়েক ঘণ্টা কখন বা তিন চারি দিবস স্থায়ী হয়, পরে অত্যন্ত জ্বর, সশব্দ শ্বাস প্রশ্বাস ও শ্বাসকৃচ্ছ্র সহযোগে ব্রঙ্কাইটিস্‌ এত প্রবল হয় যে, রোগী যন্ত্রণায় শয্যায় উঠিয়া বসিতে বাধ্য হয়। কখন কখন কোরাইজা শ্বাসকৃচ্ছ্রের তিন চারি দিবস পূর্ব্বে আরম্ভ হইতে পারে, কোরাইজা স্থগিত হইবার পরও শ্বাসের স্বল্পতা কয়েক দিবস বা কয়েক সপ্তাহ পর্য্যন্ত থাকিতে পারে। প্রকৃত পক্ষে ইহা এক প্রকার শ্বাসকাশ রোগ। ১ বৎসরের মধ্যে বিশেষতঃ শীতকালে শিশু এ রোগ দ্বারা বহুবার আক্রান্ত হয়, এই প্রকারে কয়েক বৎসর পর্য্যন্ত রোগ প্রকাশ পাইতে পারে, পরে ক্রমশঃ স্থগিত হইতে পারে, অথবা রোগী যাবজ্জীবন শ্বাসকাশে কষ্ট পাইতে পারে।

৫। রোগী কয়েক বৎসর পর্য্যন্ত শ্বাসকাশে কষ্ট পায়, পরে প্রবল হাঁচি উপস্থিত হয়। শ্বাসকৃচ্ছ্রের আতিশয্যের সঙ্গে সঙ্গে এ রোগ উপস্থিত হইতে পারে, বা নাও পারে; প্রাতে শয্যাত্যাগে হাঁচি উপস্থিত হয়, বৈকালে বা রাত্রে শ্বাসকষ্ট আরম্ভ হয়।

এ সকল রোগে আর্সেনিক্‌ সত্বর যন্ত্রণা নিবারণ করিয়া অশেষ উপকার করে, কিন্তু কোন কোন স্থলে ১০।১৫ দিন পর্য্যন্ত ঔষধ ব্যবহার না করিলে উপকার হয় না; অপর কোন কোন স্থলে আর্সেনিক দ্বারা আদৌ উপকার দর্শে না। ডাং রিঙ্গার, হে ফিবারে অর্থাৎ যে স্থলে শুষ্ক তৃণাদি আঘ্রাণ বশতঃ পর্য্যায়শীল হাঁচি

উৎপন্ন হয়, তাহাতে আর্সেনিক্ প্রয়োগ করিয়া ইহার উপযোগিতা স্বীকার করেন। যে সকল স্থলে আর্সেনিক ফলপ্রদ হয় না, আইওডিন্ খাস, আইওডাইড্ অব্ পটাশিয়ম্ প্রয়োগ বা বিরাট্রাম্ বিরিডি দ্বারা উপকার হয়।

বিবিধ চর্ম্মরোগে, পরিবর্ত্তনের নিমিত্ত ইহা বিশেষ উপযোগী ; তন্মধ্যে লেপ্রা এবং সোরায়েসিস্ নামক চর্ম্মরোগে ইহা দ্বারা বিশেষ উপকার হয়। ফলতঃ ইহার তুল্য ঔষধ আর নাই ; ইহাকে একমাত্র ঔষধ বলিলেও অত্যুক্তি হয় না। লেপ্রা (কুষ্ঠ) রোগে, ২।৫ মিনিম্ মাত্রায় দিবসে ৩ বার আরম্ভ করিয়া ক্রমশঃ ১০ মিনিম্ পর্য্যন্ত মাত্রা বৃদ্ধি করিবে। চক্ষে উগ্রতার লক্ষণ প্রকাশ পাইলে মাত্রা লাঘব করিবে এবং যে পরিমাণে সহ্য হয় তাহাই প্রয়োগ করিবে। যদ্যপি চর্ম্মে প্রদাহ লক্ষণ থাকে, তবে প্রথমতঃ প্রদাহ নাশক ঔষধ দ্বারা তাহা নিবারণ করিয়া পরে আর্সে-নিক্ ব্যবস্থা করিবে। আরোগ্য প্রাপ্ত হইবার পর যত বৎসরের রোগ ছিল, তত মাস পর্য্যন্ত ঔষধ রহিত করিবে না। এভিন্ন, ইহার মলম, (আর্সেনিয়স্ এসিড্ ৫ গ্রেণ, মোমের মলম ১ আং) বাহ্য প্রয়োগ করিবে। শরীরের যে যে স্থানে চর্ম্ম বিবর্ণ এবং স্পর্শ বোধ রহিত হইয়াছে, তাহার দুই তিন স্থানে এই মলম প্রত্যহ দুই বার মর্দ্দন করিবে ; বিস্তীর্ণ স্থানে এককালে মর্দ্দন করিবে না ; মর্দ্দিত স্থানে ক্ষুদ্র ক্ষুদ্র দানা নির্গত হইলে মর্দ্দন রহিত করিবে, দানা সকল মিলাইলে পুনরায় মর্দ্দন করিবে। এইরূপ কয়েক বার করিলে ঐ সকল স্থান সুস্থাবস্থা প্রাপ্ত হয়।

ইহা বিশুদ্ধাবস্থায় বা বিবিধ পরিমাণে শ্বেতসার আদি চূর্ণ সহযোগে ব্যবহার করা যায়। এক সময়ে এইরূপে প্রয়োগ যথেষ্ট প্রশংসার সহিত অনুমোদিত হইয়াছে, অপর সময়ে এচিকিৎসা নিতান্ত ব্যর্থ বলিয়া এককালে পরিত্যক্ত হইয়াছে। এ প্রকার চিকিৎসায় অধিক পরিমাণে আর্সেনিয়স্ এসিড্ শোষিত হইয়া অনেকের প্রাণনাশ হইয়াছে, কিন্তু এরূপ দুর্ঘটনা কেবল অসাবধানতা ও অজ্ঞতার বিষময় ফল। প্রবল প্রদাহ উৎপন্ন হয় এ পরিমাণে আর্সেনিক্ প্রয়োগ করিলে প্রকৃত পক্ষে শোষণ ক্রিয়া নিবারিত হয় ; কারণ প্রদাহিত টিশুর শোষণ ক্ষমতা নষ্ট হয়। অতএব প্রদাহোৎপাদন করিলে রোগীর বিপদ্ পাতের আর আশঙ্কা থাকে না ; কিন্তু পাছে বিষক্রিয়া উৎপাদিত হয় এই ভয়ে অল্প পরিমাণে আর্সেনিক্ প্রয়োগ করিলে যে বিপদ পরিহার মানস তাহা সহজেই উৎপন্ন হয়। বিস্তীর্ণ ক্ষতে প্রয়োগ করিতে হইলে এককালে কেবল অল্প মাত্র স্থানে প্রয়োজ্য। ক্যান্সারের ন্যায় বৃহৎ বিবর্দ্ধন নিরাকরণার্থ প্রয়োজিত হইলে, চর্ম্ম অচ্ছিন্ন থাকিলে, ছুরিকা দ্বারা কর্ত্তন করিয়া তাহাতে আর্সেনিয়াল্ পেষ্ট্ প্রয়োগ করা যায় ; শীঘ্রই সেই স্থানে প্রবল গভীর প্রদাহ জন্মে, এবং অনেক নিম্ন পর্য্যন্ত বিবর্দ্ধন নষ্ট হয়। সুস্থ টিশু হইতে সমস্ত টিউমার পচিয়া পড়ে, পরিষ্কার সুস্থ ক্ষত রহিয়া যায় ; ক্ষত সহজে ১৫।২০ দিবসেই শুষ্ক হয়।

এপিথিলিয়োমেটাস্ বিবর্দ্ধন নিরাকরণার্থ ডাং মার্সডেন্ আর্সেনিকের মণ্ড ( আর্সেনিয়াস্ এসিড্ ও গঁদচূর্ণ প্রত্যেক ১ আউন্স্, জল ৫ ড্রাম্ ) ব্যবহার করেন। এই মণ্ডের কিঞ্চিৎ লইয়া রাত্রে ও প্রাতে টিউমারের উপর সাবধানে লেপন করিবে, যেন বিকারগ্রস্ত টিশুর সীমা অতিক্রম না করে। এক বর্গ ইঞ্চের অধিক স্থান ব্যাপিয়া প্রলেপ দিবে না ; এক স্থানে বহুবার প্রলেপ করিবে এবং পুল্টিশ দ্বারা শটিত টিশু নিরাকরণ সহায়তায় করিবে। নিম্নলিখিত মিশ্র চূর্ণও প্রয়োগ করা যাইতে পারে—টাটকা চুণ অর্দ্ধ ড্রাম্, হরিতাল ২০ গ্রেণ্, শ্বেতসার ১৮০ গ্রেণ্। এই চূর্ণ চুল, লোম উঠাইবার নিমিত্ত ব্যবহৃত হয়।

স্তনের ক্যান্সার্ রোগে ইহার মলম স্থানিক প্রয়োগে উপকারক। এতদ্‌সঙ্গে আর্সেনিক্ আভ্যন্তরিক প্রয়োগ উপযোগী। বেদনার উপশম, টিউমার্ বর্দ্ধন দমন, ও স্বাস্থ্যোন্নত করিয়া উপকার করে।

ওয়ার্ট্, কণ্ডিলিমেটা, ক্যাঙ্করস্ বর্দ্ধন, নষ্ট দন্তের স্নায়ু প্রভৃতি বিনাশার্থ বহুকালাবধি আর্সেনিয়াস্ এসিড্ ব্যবহৃত হইয়াছে।

ওয়ার্ট্সের উপর লাইকর্ আর্সেনিকেলিস প্রলেপ দিলে উহা খসিয়া পড়ে। যদি ওয়ার্টস্ অত্যন্ত বৃহৎ হয়, তাহা হইলে প্রথমে উগ্র যবক্ষার দ্রাবক প্রয়োগ করিয়া পরে লাইকর্ আর্সেনিকেলিস্ দিবে। কর্ণস্ রোগে ডাং রিঙ্গার্ ইহা দ্বারা উপকার প্রাপ্ত হইয়াছেন।

ঔষধীয় মাত্রায় আর্সেনিক্ প্রয়োগ করিলে, ক্যাঙ্ক্রম্ অরিস্, দুষ্ট কণ্ঠনলী ক্ষত আদি দুষ্ট ক্ষতে, এবং মুখ বা গলনলী পচিতে আরম্ভ হইলে, বিলক্ষণ উপকার দর্শে।

কোন কোন প্রকার বাতজ সন্ধি-প্রদাহে ( রিউমেটইড্ আর্থ্রাইটিস্ ) ডাং রিঙ্গার্ আর্সেনিক্ মিশ্রিত স্নানের প্রশংসা করেন। স্নান-জলে সামান্য সাজিমাটি ৪ আউন্স্, এবং ২০ গ্রেণ্ আর্সেনাইট্ অব্ সোডা মিশাইয়া লইবে।

রিউমেটয়েড্ আর্থ্রাইটিস্ ও সন্ধি সকলের ( নোডোসিটি ) গ্রন্থিতাবস্থায় আর্সেনিক্ বিশেষ ফলপ্রদ। এই সকল কষ্টজনক রোগে বেদনা উত্তাপ দ্বারা কখন কখন বৃদ্ধি পায়, ও কখন কখন হ্রাস হইয়া থাকে ; কাহার বা গ্রীষ্মকালে, কাহার বা শীতকালে, কাহার দিবাভাগে ও কাহার রাত্রে বেদনা অধিক হয়। এই সকল লক্ষণযুক্ত রোগে আর্সেনিক্ দ্বারা আশ্চর্য্য উপকার প্রাপ্ত হওয়া যায় ; দৃঢ়ীভূত ও বহুকালাবধি বর্দ্ধিতাকার সন্ধি সকল হ্রাস হইয়া স্বাভাবিক আকার ও কোমলতা প্রাপ্ত হয়। অধিক মাত্রায় অধিককালাবধি প্রয়োজ্য, এবং স্মরণ রাখা কর্ত্তব্য যে, ইহার দ্বারা শীঘ্র রোগ আরোগ্য হইতে আরম্ভ না হইলে আর্সেনিক্ যে নিষ্ফল হইবে এরূপ সিদ্ধান্ত করা অনুচিত। কেহ

কেহ বিবেচনা করেন যে, আর্সেনিকের বিষক্রিয়া প্রকাশ পায় এরূপ মাত্রায় প্রয়োজ্য; কিন্তু এত অধিক মাত্রায় ঔষধ প্রয়োগ না করিয়াও উপকার প্রাপ্ত হওয়া যায়।

অপর, বালকদিগের, ও কখন কখন প্রৌঢ় ব্যক্তির জিহ্বায় গোলাকার ব্রণ দৃষ্ট হয়। ব্রণ এক স্থানে আরম্ভ হইয়া ক্রমশঃ বৃদ্ধি পায়, এবং পৃথক পৃথক গোলাকারে সংমিলিত হয়। কখন কখন ইহাদের সীমা অনুচ্চ হয়, এবং দেখিলে বোধ হয় এপিথেলিয়াম্ উঠিয়া নিম্নে মসৃণ পরিষ্কার ত্বক প্রকাশ পাইয়াছে। অপর, কখন কখন ইহাদের সীমা উচ্চ, এবং দেখিতে জেলেটিনের ন্যায়। এ রোগ প্রায় দুর্দ্দম হয়, পুনঃ পুনঃ প্রকাশ পাইতে থাকে, এবং সচরাচর আন্ত্রিক বিকারের সহিত বিশেষ সম্বন্ধ লক্ষিত হয়; কাহার কাহার উদরাময় প্রকাশ পায়। কোন কোন রোগীর গাত্রে লাইকেন্ আর্টিকেটাসের ন্যায় কণ্ডু নির্গত হয়। এ রোগে ডাং রিঙ্গার্ আর্সেনিক্ দ্বারা বহুল উপকার প্রাপ্ত হইয়াছেন।

এভিন্ন, এক্‌জিমা, ইম্পিটাইগো, এক্‌নি, ল্যুপস্, সাইকোসিস্ ফেব্রেসিয়া, পেম্ফাইগাস্ প্রভৃতি চর্ম্মরোগে আর্সেনিক্ দ্বারা বিস্তর উপকার হয়।

অপর, এলিফেণ্টায়েসিস্, অর্থাৎ গোদ ও কুরন্দাদি রোগে, পর্য্যায় নিবারক এবং পরিবর্ত্তক হইয়া আর্সেনিক্ বহুল উপকার করে।

সর্পাঘাতে এ প্রদেশে ইহা ব্যবহৃত হয়। ১৮১৬ খ্রীষ্টাব্দে মেং আয়ার্‌লণ্ড সাহেব, কয়েক জন সর্পাহত ব্যক্তিকে লাইকর্ আর্সেনিকেলিস্ ২ ড্রাম্ মাত্রায় অর্দ্ধ ঘণ্টা অন্তর প্রয়োগ করিয়াছিলেন। সকলেই রক্ষা পাইয়াছিল।

দন্তক্ষতে দন্তগহ্বর মধ্যে আর্সেনিয়স্ এসিড্ ($\frac{১}{২০}$ গ্রেণ্), কিঞ্চিৎ মর্ফিয়া এবং ক্রিয়োজোট্ সহযোগে প্রয়োগ করিলে আশু প্রতিকার লাভ হয়।

আর্সেনিয়স্ এসিডের মাত্রা, $\frac{১}{৬০}$ গ্রেণ্ হইতে $\frac{১}{১২}$ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, লাইকর্ আর্সেনিকেলিস্; ইংরাজী, আর্সেনিকেল্ সোল্যুশন্। আর্সেনিয়স্ এসিড্ চূর্ণ, ৮০ গ্রেণ্; কার্বনেট্ অব্ পটাশ্, ৮০ গ্রেণ্; কম্পৌণ্ড্ টিংচর্ অব্ ল্যাবেণ্ডার, ৫ ড্রাম্; পরিস্রুত জল, যথা-প্রয়োজন। প্রথমোক্ত দুই দ্রব্যকে ১০ আং পরিস্রুত জলের সহিত তপ্ত করিবে, যে পর্য্যন্ত না দ্রব হয়; শীতল হইলে কম্পৌণ্ড্ টিংচর্ অব্ ল্যাবেণ্ডর্ এবং এ পরিমাণে জল সংযোগ করিবে যেন ১ পাইণ্ট্ পূর্ণ হয়। ইহার প্রতি ড্রামে অর্দ্ধ গ্রেন্ আর্সেনিয়স্ এসিড্ আছে। মাত্রা, ২ মিনিম্ হইতে ১০ মিনিম্ পর্য্যন্ত। পূর্ব্বনাম লইকর্ পটাশি আর্সেনাইটিস্; সামান্যতঃ ফৌলর্‌স্ সোল্যুশন্ কহে।

২। ল্যাটিন্, লাইকর্ আর্সেনিসাই হাইড্রোক্লোরিকস্; ইংরাজী, হাইড্রোক্লোরিক্ সোল্যুশন্ অব্ আর্সেনিক্। আর্সেনিয়স্ এসিড্ ৮০ গ্রেণ্; লবণ দ্রাবক, ২ ড্রাম্;

পরিস্রুত জল, যথা প্রয়োজন। লবণ দ্রাবকের সহিত ৪ আং জল মিশ্রিত করিয়া তাহাতে আর্সেনিক্ দিয়া ফুটাইবে, দ্রব হইলে জল দ্বারা ১ পাইণ্ট্ পূর্ণ করিবে। ইহার প্রতি ড্রামে অর্দ্ধ গ্রেণ্ আর্সেনিক্ আছে। মাত্রা, ২ মিনিম্--৮ মিনিম্।

২য় পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| সোডি আর্সেনিয়াস্। | আর্সেনিয়েট্ অব্ সোডা। |
| ( Sodæ Arsenias ) | ( Arseniate of Soda ) |

প্রস্তুতকরণ। আর্সেনিয়স্ এসিড্, ১০ আং; নাইট্রেট্ অব্ সোডা, ৮৷৷০ আং; শুষ্ক কার্বনেট্ অব্ সোডা, ৫৷৷০ আং; স্ফুটিত পরিস্রুত জল, ৩৫ আং। প্রথমোক্ত তিন দ্রব্যকে পৃথক্ পৃথক্ চূর্ণ করিয়া একত্র মিলাইবে; পরে, মৃত্তিকা-নির্ম্মিত মূষা মধ্যে বদ্ধ করিয়া অগ্নিসন্তাপ দিবে; দ্রব হইলে প্রস্তর-ফলকে ঢালিয়া দিবে। সংযত হইলে তপ্ত থাকিতে থাকিতে স্ফুটিত জল মধ্যে ফেলিয়া উত্তমরূপে আলোড়ন করিবে; দ্রব হইলে ছাঁকিয়া দানা বাঁধিবার নিমিত্ত রাখিয়া দিবে; অবশেষে দানা সকল ছাঁকিয়া লইয়া শোষক কাগজের উপর শুষ্ক করিয়া বোতল মধ্যে উত্তমরূপে বদ্ধ করিয়া রাখিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন স্বচ্ছ, স্তম্ভাকার দানাযুক্ত; ক্ষার গুণ বিশিষ্ট; জলে দ্রবণীয়। মাত্রা, $\frac{1}{16}$ গ্রেণ্ হইতে $\frac{1}{8}$ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, লাইকর্ সোডি আর্সেনিয়েটিস্; ইংরাজী, সোল্যুশন্ অব্ আর্সেনিয়েট্ অব্ সোডা। নির্জ্জল আর্সেনিয়েট্ অব্ সোডা (৩০০ তাপাংশ পর্য্যন্ত তপ্ত করিলে ইহা নির্জ্জল হয়), ৪ গ্রেণ্; পরিস্রুত জল, ১ আং। দ্রব করিয়া লইবে। ইহার প্রতি ড্রামে অর্দ্ধ গ্রেণ্ আর্সেনিয়েট্ অব্ সোডা আছে, মাত্রা, ৫ মিনিম্—১০ মিনিম্।

৩য় পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| আর্সেনিসাই আইওডাইডম্। | আইওডাইড্ অব্ আর্সেনিক্। |
| ( Arsenici Iodidum ) | ( Iodide of Arsenic ) |

( ব্রিটিশ্ ফারমাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

প্রস্তুত করণ। আর্সেনিক্ সূক্ষ্ম চূর্ণ, ৬০ গ্রেণ্; আইওডিন্, ৩০০ গ্রেণ্। একত্র অগ্নিসন্তাপ দ্বারা গলাইয়া প্রস্তর ফলকে ঢালিয়া দিবে; সংযত হইলে খণ্ড খণ্ড করিয়া বোতল মধ্যে রাখিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। কমলা লেবুর বর্ণ; উজ্জ্বল দানাযুক্ত, জলে দ্রবণীয়। রাসায়নিক উপাদান, আর্সেনিক্ ১ অংশ, আইওডিন্ ৩ অংশ।

ক্রিয়া। পরিবর্ত্তক এবং বলকারক। সেবন করিলে মূত্র, ঘর্ম্ম এবং লাল দ্বারা শরীর হইতে নির্গত হয়। অধিক মাত্রায়, উগ্র বিষক্রিয়া করে।

আময়িক প্রয়োগ। লেপ্রা, সোরায়েসিস্, ইম্পিটাইগো, ল্যুপস্ একজিডেন্স্ প্রভৃতি চর্ম্ম রোগে ইহা উত্তম পরিবর্ত্তক।

ক্যান্সর্ রোগে, ডাং ওয়াল্স্ ইহার প্রশংসা করেন। ১/১৬—১/১২ গ্রেণ্ মাত্রায় আহারান্তে দিবসে দুইবার প্রয়োগ করিবে। ইহার দ্বারা যদিও আরোগ্য লাভ না হউক, তথাচ শরীরের স্বাস্থ্য বিধান হয়, ক্যান্সরের বেদনার হ্রাস হয় এবং অর্ব্বুদ ক্রমশঃ ক্ষুদ্র হয়।

মাত্রা ১/১২ গ্রেণ্ হইতে ক্রমশঃ ১/৮ গ্রেণ্ পর্য্যন্ত।

৪র্থ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| লাইকর্ আর্সেনিসাই এট্ হাইড্রা-র্জিরাই হাইড্রিয়োডেটিস্। | সোল্যুশন্ অব্ আওডাইড্ অব্ আর্সেনিক্ অ্যাণ্ড্ মার্ক্যুরি |
| (Liquor Arsenici et Hydrargyri Hydriodatis) | (Solution of Iodide of Arsenic and Mercury.) |

(ব্রিটিশ্ ফার্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

প্রস্তুত করণ। আর্সেনিক্ সূক্ষ্ম চূর্ণ, ৬ গ্রেণ্; পারদ, ১৬ গ্রেণ্; আইওডিন্, ৫০॥০ গ্রেণ্; সুরাবীর্য্য, ॥০ ড্রাম্; পরিস্রুত জল, যথা প্রয়োজন। প্রথমোক্ত চারি দ্রব্যকে একত্র মর্দ্দন করিবে, যে পর্য্যন্ত না উত্তমরূপে মিশ্রিত হইয়া শুষ্ক হয়। পরে ক্রমশঃ ৮ আং জলের সহিত মর্দ্দন করিয়া কাচভাণ্ড মধ্যে অগ্নিসন্তাপ দ্বারা ফুটাইবে; অবশেষে, নামাইয়া শীতল হইলে পরিস্রুত জল দ্বারা ৮ আং ৬ ড্রাম্ পূর্ণ করিবে। ইহাকে সামান্যতঃ ডন্বান্স্ সোল্যুশন্ কহে।

ক্রিয়া। পরিবর্ত্তক। পুরাতন চর্ম্মরোগে বিশেষ উপকার করে। মাত্রা, ৫ মিনিম্ হইতে ২০ মিনিম্ পর্য্যন্ত।

---

৫ম পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ব্রোমম্। | ব্রোমিন্। |
| (Bromum) | (Bromine) |

এই পদার্থ সমুদ্র জলে অতি অল্প পরিমাণে পাওয়া যায়। ১০০ পৌণ্ড্ জলে ৩·৩ গ্রেণ্ মাত্র আছে; এভিন্ন, বিবিধ লাবণিক উৎসে এবং সামুদ্রিক ঔদ্ভিজ্জ ও জীবেতেও ইহা পাওয়া যায়। স্পঞ্জেতে ইহা আছে। সোডিয়ম্, ম্যাগ্নিসিয়ম্ বা ক্যাল্সিয়ম্ সহযোগে অবস্থিতি করে। এভিন্ন কচিৎ রৌপ্য, দস্তা এবং ক্যাড্মিয়ম্ ধাতু সহযোগেও থাকে।

প্রস্তুত করণ। সমুদ্র জল হইতে বিবিধ লবণ দানা বাঁধিয়া নির্গত করণান্তর, ঐ জলে ক্লোরিন্ বায়ু প্রয়োগ করিলে, উহা ব্রোমাইড্ অব্ ম্যাগ্নিসিয়মের

ম্যাগ্নিসিয়ম্ সহযোগে ক্লোরাইড্ অব্ ম্যাগ্নিসিয়ম্ প্রস্তুত করে, ব্রোমিন্ পৃথক্ হইয়া পড়ে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঘোর লোহিতবর্ণ; তরল পদার্থ; অতিশয় উৎপতিষ্ণু এ নিমিত্ত জলমধ্যে রাখিতে হয়; উগ্রগন্ধযুক্ত; কটু আস্বাদ। জলাপেক্ষা গুরু; আপেক্ষিক ভার ২.৯৬৬;—৪০ তাপাংশে ঘনীভূত হইয়া, কঠিন, ভঙ্গুর, উজ্জ্বল, দেখিতে সীস ধাতুর ন্যায় হয়। বায়ুতে রাখিলে ধূমল বর্ণ ধূমরূপে উৎপতিত হয়; ১১৬ তাপাংশে স্ফুটিত হয়; চর্ম্মে সংলগ্ন করিলে, চর্ম্ম পীতবর্ণ হয়; ঔদ্ভিজ্জ বর্ণ নষ্ট করে। ইহাতে আর্সেনিক্ এবং এণ্টিমনি ধাতু নিক্ষেপ করিলে প্রজ্বলিত হয়; ফস্ফরাস্ বা পটাশিয়ম্ নিক্ষেপ করিলে ভয়ানক শব্দ হয়। ৩৪ অংশ জলে দ্রব হয়; সুরা এবং ইথরে অপেক্ষাকৃত অধিক দ্রবণীয়। ইহার দ্রবে শ্বেতসারের মণ্ড সংযোগ করিলে অতিসুন্দর পীত-লোহিত বর্ণ হয়।

ক্রিয়া। বিশুদ্ধ ব্রোমিন্ দাহক। যথাযোগ্য জল মিশ্রিত করিয়া সেবন করিলে, বলকারক, পরিবর্ত্তক এবং শোষক। ইহার ধূম অতি উগ্র, শ্বাস দ্বারা গ্রহণ করা যায় না। বিষ মাত্রায় সেবন করিলে প্রাদাহিক এবং দাহক বিষক্রিয়া করে, এবং স্নায়ুমণ্ডলের উপরে ক্রিয়া দর্শাইয়া, অচৈতন্য এবং আক্ষেপাদি স্নায়বীয় লক্ষণ প্রকাশ করে এবং কনীনিকা প্রসারিত করে। ফলতঃ ইহার ক্রিয়া অনেকাংশে আইওডিনের ন্যায়, কিন্তু তদপেক্ষা ক্ষীণ।

আময়িক প্রয়োগ। স্ক্রফিউলা রোগে এবং স্ক্রফিউলা জনিত অর্ব্বুদ এবং ক্ষতাদিতে ইহা বিলক্ষণ উপকারক। ডাং গ্লবর্ ইহাকে আইওডিন্ অপেক্ষা শ্রেষ্ঠ বিবেচনা করেন। ইহার আভ্যন্তরিক এবং বাহ্য প্রয়োগ করিবে।

হস্পিটাল্ গ্যাঙ্গ্রিন্, এরিসিপেলাস্, কার্বঙ্কল্, পচা ক্ষত আদিতে ইহার আভ্যন্তরিক এবং বাহ্য প্রয়োগ দ্বারা উপকার হয়।

ডিফ্থিরিয়া রোগে, যথাযোগ্য জল মিশ্রিত করিয়া আঘ্রাণ লইলে উপকার হয়। বাহ্য প্রয়োগার্থ, ৪ অংশ ব্রোমিন্, ৪০ অংশ জলে দ্রব করিয়া লইবে। আভ্যন্তরিক প্রয়োগার্থ উক্ত দ্রব, ৫ মিনিম্ মাত্রায় ব্যবস্থা করিবে। অপিচ, বাহ্য প্রয়োগার্থ ইহার মলম (৫—১০ গ্রেণ্, শূকরের বসা ১ আং) ব্যবহৃত হয়।

৬ষ্ঠ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| এমোনিয়াই ব্রোমাইডম্। | ব্রোমাইড্ অব্ এমোনিয়ম্। |
| (Ammonii Bromidum) | (Bromide of Ammonium) |

প্রস্তুত করণ। এমোনিয়া এবং হাইড্রোব্রোমিক্ এসিড্, এই দুই দ্রব্য একত্র করিলে ইহাদের রাসায়নিক সংযোগ ও বিয়োগ দ্বারা ব্রোমাইড্ অব্ এমোনিয়ম্ প্রস্তুত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন দানাযুক্ত; বায়ুতে রাখিলে ঈষৎ পীতবর্ণ হয়; উগ্র, লাবণিক আস্বাদ, অগ্নিসন্তাপে উৎপতিষ্ণু; জলে দ্রবণীয়; সুরাতে অপেক্ষাকৃত অল্প দ্রব হয়; শ্বেতসারের মণ্ড সহযোগে নীলবর্ণ হয় না।

ক্রিয়া। পরিবর্ত্তক; শোষক এবং শ্লৈষ্মিক ঝিল্লির উগ্রতা হারক; শেষোক্ত ক্রিয়াটি গলমধ্যস্থ শ্লৈষ্মিক ঝিল্লিতে বিশেষ রূপে প্রকাশ পায়।

আময়িক প্রয়োগ। হুপিংকফ্ রোগে ডাং গিব্ সাহেব কহেন যে, ইহা দ্বারা কাশের উগ্রতা ও আক্ষেপের আশু উপশম হয়। যদ্যপি শ্বাসনলী প্রদাহ সংযুক্ত থাকে তবে ইপেকাকুয়ানা সহযোগে ব্যবস্থা করিবে।

গ্রন্থি বিবর্দ্ধন আদি রোগে ইহা শোষক এবং পরিবর্ত্তক হইয় উপকার করে। মৃগী রোগে ডাং গিব্ ইহা ব্যবস্থা করিয়াছেন; ইহা দ্বারা রোগের প্রাখর্য্যের হ্রাস হয় এবং বিরাম কাল দীর্ঘ হয়।

পেন্সিল্বেনিয়ার চিকিৎসালয়স্থ ডাং জে এম্, ডিকষ্টা তরুণ বাতরোগে ইহা ব্যবস্থা করেন। তিনি ৩০ জন রোগীর রিপোর্ট দিয়াছেন, ১৫—২০ গ্রেণ্ মাত্রায় ঔষধ ৩ ঘণ্টা অন্তর ব্যবহৃত হইয়াছিল। গড়ে ১৪।১৬ দিবসে সকলে আরোগ্য লাভ করিয়াছিল।

মাত্রা, ২ গ্রেণ্—১০।২০ গ্রেণ্ পর্য্যন্ত।

৭ম পরিবর্ত্তক।

## ব্রোমো-হাইড্রিক্ এসিড্।

( Bromo-hydric Acid. )

(ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই)

প্রস্তুত করণ। ১০ আং ৬ ড্রাং ২৮ গ্রেণ্ ব্রোমাইড্ অব্ পটাশিয়ম্ ৪ পাং জলে দ্রব করিয়া ১৩ আং ১ ড্রাং ৩৬ গ্রেণ্ টার্টারিক্ এসিড্ সংযোগ করিলে ইহা প্রস্তুত হয়। বাইটার্ট্রেট্ অব্ পটাশ অধঃস্থ হয়, ও বর্ণহীন, উজ্জ্বল, অম্লাস্বাদ তরল পদার্থ রহিয়া যায়।

ক্রিয়া। উত্তেজক, পরিবর্ত্তক ও স্নায়বীয় অবসাদক।

আময়িক প্রয়োগ। অনেকের কুইনাইন্ সেবন দ্বারা শিরঃপীড়া উপস্থিত হয়, ডাং ফথার্জিল্ তাহাদিগকে ব্রোমোহাইড্রিক্ এসিড্ প্রয়োগ করিয়া বিশেষ সন্তোষ প্রকাশ করিয়াছেন। অধিক পরিমাণে চা বা সুরা ব্যবহার দ্বারা স্নায়বীয় অবসন্নতা জন্মিলে কুইনাইন্ সহযোগে ব্যবস্থা করিবে। হৃৎপিণ্ডের ক্রিয়ার উগ্রতার সঙ্গে সঙ্গে স্নায়বীয় উত্তেজনা বা অবসন্নতা থাকিলে, ইহা দ্বারা আশ্চর্য্য উপকার প্রাপ্ত হওয়া যায়।

মৃগী রোগে ইহা ব্রোমাইডের ন্যায় কার্য্য করে।

গর্ভাবস্থায় বমন নিবারণার্থ উপযোগী।

জরায়ু বা অণ্ডাশয়ের উগ্রতা বশতঃ রজোধিক রোগে ইহা ব্রোমাইড্ অপেক্ষা উৎকৃষ্ট ঔষধ।

অপর, হুপিংকফ, উদরাধ্মান আদি রোগে ইহা দ্বারা উপকার দর্শে।

পূর্ণ মাত্রা—১ ড্রাম্।

৮ম পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| **পটাশিয়াই ব্রোমাইডম্।** | **ব্রোমাইড্ অব্ পটাশিয়ম্।** |
| ( Potassii Bromidum ) | ( Bromide of Potassium ) |

প্রস্তুত করণ। পটাশ্ দ্রব, ২ পাইন্ট্; ব্রোমিন্, ৪আং; অঙ্গার সূক্ষ্ম চূর্ণ, ২আং; স্ফুটিত পরিস্রুত জল, ১৷৹ পাইন্ট্। পটাশ্ দ্রব চীন বা কাচ পাত্র মধ্যে রাখিয়া যে পর্য্যন্ত না স্থায়ী ধূষরবর্ণ ধারণ করে তাবৎ ক্রমশঃ অল্পে অল্পে ব্রোমিন্ সংযোগ করিবে ও অনবরত আলোড়ন করিবে। পরে শুষ্ক করিবে ও অবশিষ্টাংশ চূর্ণ করিয়া অঙ্গার সহযোগে উত্তমরূপে মিশ্রিত করিবে। এই মিশ্র লোহিতোত্তপ্ত লৌহ-কটাহ মধ্যে অল্পে অল্পে নিক্ষেপ করিবে এবং সমস্ত গলিয়া গেলে অগ্নির উপর হইতে কটাহ সরাইয়া লইয়া, আধেয় অপর পাত্রে রাখিয়া দিবে; শীতল হইলে জলে দ্রব করিবে এবং কাগজ মধ্য দিয়া ছাঁকিয়া দানা বাঁধিবার নিমিত্ত রাখিয়া দিবে। পরে দানা পৃথক করিয়া মৃদু উত্তাপে শুষ্ক করিয়া লইবে। সর্ব্বপ্রথম দ্রব উৎপাতিত করিয়া শীতল করিলে আরও দানা পাওয়া যায়। এই লবণ বোতল মধ্যে উত্তমরূপে বদ্ধ করিয়া রাখিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ব। শ্বেতবর্ণ, স্বচ্ছ, সমষট্-প্রদেশযুক্ত দানাবিশিষ্ট; তীক্ষ্ণ লবণাস্বাদ, জলে দ্রবণীয়; সুরাতে অপেক্ষাকৃত অল্প দ্রব হয়; সমক্ষারাম্ল; ক্লোরিন্ দ্রাবক, অম্লাধিক লবণ, ধাতব লবণ সংযোগ করিলে ইহার উপাদান বিযুক্ত হয়। রাসায়নিক উপাদান, ব্রোমিন্ ১ অংশ, পটাশিয়ম্ ১ অংশ।

অসম্মিলন। ক্ষার, অম্ল এবং বিবিধ ধাতব লবণ।

ক্রিয়া। পরিবর্ত্তক, উত্তেজক, স্নায়বীয় অবসাদক, স্রাবণ ক্রিয়া বর্দ্ধক, পোষক, জননেন্দ্রিয়ের অবসাদক এবং শ্লৈষ্মিক ঝিল্লির, বিশেষতঃ স্বরযন্ত্রস্থ এবং গলমধ্যস্থ শ্লৈষ্মিক ঝিল্লির স্পর্শহারক। ৩০—৪০ গ্রেণ্ মাত্রায় দিবসে ২।৩ বার, এইরূপ ১০—১৫ দিবস পর্য্যন্ত সেবন করিলে প্রথমতঃ মন্দ মন্দ শিরঃপীড়া, অবসাদন, গ্লানি এবং মানসিক অনাস্থা উপস্থিত হয়, বুদ্ধি এবং মেধা ক্ষীণ হয়। এ অবস্থাতেও যদ্যপি ঔষধ রহিত না করা যায়, তবে ক্রমশঃ সমুদায় মানসিক শক্তি অবসন্ন হইয়া পড়ে এবং সর্ব্বদা তন্দ্রা উপস্থিত হয়। কিন্তু ভ্রম বা প্রলাপ দেখা যায় নাই। কনীনিকা প্রসারিত এবং উজ্জ্বল আলোক লাগিলে মন্দ কুঞ্চিত হয়। অক্ষি

গোলকস্থ শ্লৈষ্মিক ঝিল্লির স্পর্শবোধ এরূপ হ্রাস হয় যে, চক্ষু মধ্যে অঙ্গুলি স্পর্শ করিলেও পলক পড়ে না। এতৎ সহযোগে শ্রবণ শক্তির লাঘব হয়।

জিহ্বার রসাস্বাদন শক্তির হ্রাস হয়। জিহ্বা প্রথমতঃ আর্দ্র এবং লোহিত বর্ণ; অনতিবিলম্বেই শুষ্ক এবং পাটলবর্ণ হয়, এবং তালু, অলিজিহ্বা এবং গলনলীর ঊর্দ্ধভাগে স্পর্শবোধ এরূপ ক্ষীণ হয় যে, গলমধ্যে অঙ্গুলি দিলে বিবমিষা বা গিলন চেষ্টা হয় না। ক্ষুধা এবং পরিপাক শক্তির কোন ব্যাঘাত উপস্থিত হয় না। ক্রমশঃ চর্ম্মের স্পর্শ শক্তিরও হানি হয়, এমন কি চিম্‌টি দিলে বোধ হয় না। প্রথমাবধিই জননেন্দ্রিয়ের ক্রিয়ার হানি হয় এবং অল্প কালমধ্যেই ব্যবায়লিপ্সা মাত্রেই থাকে না।

স্পর্শবোধের হানি সহযোগে সঞ্চলন শক্তির লাঘব হয়; চলিতে সুরোন্মত্তের ন্যায় পদবিক্ষেপ হইতে থাকে, হস্ত পদাদিতে কম্প হয়, কোন কর্ম্ম করিতে ইচ্ছা থাকেনা; হৃৎস্পন্দন ও ধমনীর গতি মন্দ এবং ক্ষীণ হয়। এই অবস্থায় ঔষধ প্রয়োগ রহিত করিয়া বিরেচক এবং বলকারক ঔষধ ব্যবস্থা করিলে পূর্ব্বোক্ত লক্ষণ সকল ক্রমশঃ তিরোহিত হয়। কখন কখন শরীরে ক্ষুদ্র ক্ষুদ্র স্ফোটক নির্গত হয় ও কণ্ডুয়ন অসহ্য হয়। এই অবস্থাকে ব্রোমিজম্ কহে। এচিবেরি পরীক্ষা দ্বারা স্থির করিয়াছেন যে, ব্রোমাইড্ সহযোগে ৫।১০ মিনিম্ মাত্রায় লাইকর্ আর্সে-নিকেলিস্ প্রয়োগ করিলে গাত্রে স্ফোটক নির্গমন রহিত হয়।

যদিও অধিক মাত্রায় উক্ত লক্ষণ সকল প্রকাশ পায় বটে, কিন্তু অল্প মাত্রায় প্রয়োগ করিলে বহু দিবস পর্য্যন্ত কোন বিশেষ লক্ষণ প্রকাশ পায় না। প্রথমতঃ ক্ষুধা বৃদ্ধি হয় এবং শরীর স্থূল হয়, কিন্তু, ক্রমশঃ পূর্ব্বোক্ত লক্ষণ সকল প্রকাশ পাইতে থাকে এবং ক্রমশঃ শারীরিক এবং মানসিক অবসন্নতা উপস্থিত হয়।

ব্রোমিন্ শোষিত হইয়া কার্য্য করে; সেবন করিবার পর রাসায়নিক পরীক্ষা দ্বারা প্রস্রাবে ইহা পাওয়া যায়। মঃ রাবুটো বলেন যে, এক মাত্রায় ১৫ গ্রেণ্ ব্রোমাইড্ অব্ পটাশিয়ম্ প্রয়োগের বিশ দিবস পরে প্রস্রাবে ও লালে ইহা প্রাপ্ত হওয়া যায়। ডাঃ এমরি এক মাত্রা প্রয়োগের ৪৮ বা ৫২ ঘন্টা পর প্রস্রাব বা লালে ইহা প্রাপ্ত হন নাই; কিন্তু কয়েক দিবস পর্য্যন্ত ইহা সেবনের পর স্থগিত করিলে, অনেক দিন পরে ও প্রস্রাবে ইহা প্রকাশ পায়। ব্রোমাইড্ সেবনের ১০ মিনিট্ পরে প্রস্রাবে ইহার চিহ্ন লক্ষিত হয়।

অপিচ, ডাঃ রসেল্ কহেন যে, ব্রোমাইড্ অব্ পটাশিয়মের অবসাদন ক্রিয়া রক্তপ্রণালীগণের সঞ্চালক স্নায়ুতে বিশেষরূপে প্রকাশ পায় অর্থাৎ ঐ স্নায়বীয় উগ্রতা দমন করিয়া তজ্জনিত আক্ষেপ বশতঃ রক্ত প্রণালীগণের আকুঞ্চন ক্ষান্ত করে; সুতরাং রক্ত সঞ্চালনের বৈষম্য নিবারণ করিয়া সমতা সংস্থাপন করে।

আময়িক প্রয়োগ। বিবিধ আক্ষেপজনক রোগে ব্রোমাইড্ অব্ পটাশিয়ম্ প্রয়োগ করা যায়। যথা—

মৃগী রোগে এবং আপস্মারিক আক্ষেপে ব্রোমাইড্ অব্ পটাশিয়ম্ অতি চমৎকার উপকার করে; ফলতঃ এ রোগে যত ঔষধ এ পর্য্যন্ত ব্যবহৃত হইয়াছে ইহার তুল্য কোন ঔষধ নহে। রোগ তরুণ হইলে এবং উগ্রভাগে (গ্র্যাণ্ড্ মল্) প্রকাশ পাইলে ইহা দ্বারা শীঘ্র এবং অবশ্য প্রতিকার হয়। অপর, হস্ত-মৈথুন জনিত মৃগীরোগে জননেন্দ্রিয়ের উগ্রতা হ্রাস করিয়া উপকার করে। আপস্মরিক রোগে ব্রোমাইডের মাত্রা সম্বন্ধে ডাং রিঙ্গার্ বলেন্ যে, মৃদু মৃগীরোগে ১০ গ্রেণ্ মাত্রায় দিবসে তিনবার প্রয়োগই যথেষ্ট। যদি আপস্মরিক আবেশ কেবল রাত্রে প্রকাশ পায়, তাহা হইলে শয়নকালে একবারে ৩০ গ্রেণ্ মাত্রায় প্রয়োগ করিলে রোগাক্রমণ নিবারিত হয়। এচিবারি সিদ্ধান্ত করিয়াছেন যে, দিবসে গড়ে ৬০ গ্রেণ্ মাত্রায় প্রয়োজ্য, কিন্তু রোগ অত্যন্ত প্রবল হইলে আরও অধিক পরিমাণে প্রয়োগ করা যায়। ইহার মাত্রা সম্বন্ধে ভইসিন্ বলেন, যে পর্য্যন্ত না অলিজিহ্বা স্পর্শ করিলে প্রত্যাবর্ত্তন ক্রিয়া দ্বারা বিবমিষা উৎপাদন রহিত না হয়, অথবা চক্ষু জলপূর্ণ, হাঁচি, সর্দ্দিবোধ আদি উপস্থিত না হয়, সে যাবৎ ব্রোমাইডের প্রকৃত ক্রিয়া প্রাপ্ত হওয়া যায় না। তালু ও অলিজিহ্বার স্পর্শবোধ হ্রাস হইলে আর মাত্রা বৃদ্ধি করিবে না, এই মাত্রাতেই কয়েক বৎসর পর্য্যন্ত প্রয়োগ করিবে। যদি রোগের শমতা, বা রোগ আরোগ্যোন্মুখ হইতে দেখা যায়, তাহা হইলে দুই বৎসরের পর, প্রত্যহ ঔষধ প্রয়োগের পরিবর্ত্তে ২।৩।৪ দিবস অন্তর ব্যবস্থা করিবে; কিন্তু তালু ও অলিজিহ্বা স্পর্শ করিলে প্রত্যাবৃত্ত বিবমিষা না থাকে সে বিষয়ে দৃষ্টি রাখিবে। যদিও রোগী আরোগ্য না হয়, কেবল মাত্র উপকার লক্ষিত হয়, তথাপি কয়েক বৎসরাবধি ঔষধ প্রয়োগ করিবে। সময়ে সময়ে এক সপ্তাহ বা দশ দিন ঔষধ সেবন স্থগিত রাখিবে, নচেৎ অভ্যস্ত হইলে ইহার ক্রিয়া হ্রাস হয়, এবং প্রথম প্রথম যে সকল উপকার উপলব্ধ হইত, তাহা আর পাওয়া যায় না, ও রোগাবেশ পূর্ব্বের ন্যায় প্রবল ও দ্রুত হয়। ঔষধ স্থগিত করিবার পরও পুনরায় সুনিয়মে ব্যবস্থা করিলে আবার যথোচিৎ ফলোদয় হয়।

কোরিয়া রোগে, যদ্যপি আক্ষেপ লক্ষণ প্রধান হয়, তবে ইহা দ্বারা উপকার হয়; কিন্তু যদ্যপি পেশী ক্রিয়ার অসামঞ্জস্য প্রধান হয়, ব্রোমাইড্ দ্বারা বিশেষ ফলোদয় হয় না। হিষ্টিরিয়া রোগে এবং সূতিকাক্ষেপে ইহা উপকারক। ব্রাইট্স্ ডিজিজে, দন্ত উঠিবার সময় ও অন্ত্র মধ্যে কৃমিজনিত আক্ষেপে ইহা দ্বারা উপকার হয়।

বালকদিগের দ্রুতাক্ষেপ রোগে, রোগ স্নায়ুকেন্দ্রের বিকার জনিত হউক বা না হউক, ব্রোমাইড্ দ্বারা উপকার দর্শে। যদিও দ্রুতাক্ষেপ বিবিধ কারণ বশতঃ

উৎপন্ন হইতে পারে, তথাপি ইহা যে কোন কারণ উদ্ভূত হউক না কেন, স্নায়ু-কেন্দ্রের অবস্থা সকল প্রকারেই সমরূপ হয় ; এবং সকল অবস্থার ব্রোমাইড্ দ্বারা প্রতিকার হয়।

দ্রুতাক্ষেপ সংযুক্ত অন্যান্য পীড়াতেও ইহা দ্বারা উপকার দর্শে। সামান্য মেনিঞ্জাইটিস্ বশতঃ দ্রুতাক্ষেপের ব্রোমাইড্ দ্বারা প্রতিকার হয় ; প্রদাহের শমতা হইলেও কখন কখন আক্ষেপ নিবৃত্ত হয় না, এবং বিষম উৎপাত উপস্থিত হয়, এস্থলে ব্রোমাইড্ উপযোগী। অন্ত্র কৃমি জনিত দ্রুতাক্ষেপে সচরাচর কোন উপকার হয় না।

মাস্তিষ্ক রোগ জনিত অনিদ্রা নিবারণার্থ ব্রোমাইড্ বিশেষ উপযোগী। তরুণ উন্মাদ রোগে এবং মদাতঙ্ক রোগে অনিদ্রা নিবারণার্থ ৩০—৪০ গ্রেণ্ মাত্রায় প্রয়োগ করিলে অবশ্য প্রতিকার হয়। ডাং ক্লার্ক্ ও অন্যান্য চিকিৎসকগণ বিবেচনা করেন যে, ব্রোমিন ঘটিত লবণ মস্তিষ্কে রক্তাল্পতা সংস্থাপন করে ও এই হেতু ইহারা নিদ্রাকারক হয়। ইনি বলেন যে, রক্তাল্পতা অধিক হইলে অনিদ্রা উপস্থিত হয়, কিন্তু অপেক্ষাকৃত অল্প রক্তাল্পতা নিদ্রা উৎপাদন করে। ডাং ক্লার্ক্ নিজ শরীরে পরীক্ষা দ্বারা সিদ্ধান্ত করিয়াছেন যে, অত্যধিক শারীরিক বা মানসিক পরিশ্রম করিলে মস্তিষ্কে রক্তাল্পতা উপস্থিত হয় ; এ অবস্থায় ৪০।৫০ গ্রেণ্ ব্রোমাইড্ সেবন করায় মস্তিষ্কে রক্তাল্পতা বৃদ্ধি পাইয়া অনিদ্রা উৎপাদন করিয়াছিল, কিন্তু তিনি তাহাতে শান্তি ও বিশ্রাম বোধ করিয়াছিলেন। স্বাভাবিক মানসিক পরিশ্রমের পর অনিদ্রা, মস্তিষ্কে রক্তাধিক্যের ফল ; এ অবস্থায় পূর্ব্বোক্ত মাত্রায় ব্রোমাইড্ গাঢ় শান্তিকর নিদ্রা উপস্থিত করে। মস্তিষ্কে স্বাভাবিক রক্তাবেগ থাকিলে ইহা দ্বারা ঘোর নিদ্রা উপস্থিত হয়। ভইসিন্ তাঁহার অধীনস্থ রোগীর সম্বন্ধে বলেন যে, কি দিবা, কি রাত্র সকল সময়ই ইহার নিদ্রাকারক ক্রিয়া আশ্চর্য্য রূপে প্রকাশ পাইয়াছিল ; কেহ কেহ কর্ম্ম করিতে করিতে কয়েক মিনিটের জন্য নিদ্রা যাইতে বাধ্য হইয়াছিল। কেহ কেহ বৈকালে আহারের পর যথেষ্ট চেষ্টা করিয়াও নিদ্রা রোধ করিতে পারে নাই।

প্রবল রোগান্তদৌর্ব্বল্যে অনিদ্রা ও স্বপ্নসঞ্চরণ উপস্থিত হইয়া থাকে। এস্থলে ব্রোমাইড্ দ্বারা বিশেষ উপকার দর্শে। অপর, ফুস্ফুস্ প্রদাহ, বাত ও টাইফইড্ আদি জ্বরের ও প্রাদাহিক জ্বরের জ্বরাবস্থায় উপর্য্যুক্ত লক্ষণ প্রকাশ পাইলে ব্রোমাইড্ উপযোগী।

বিরক্তি, শ্রমাধিক্য, শোক, তাপ, অজীর্ণ প্রভৃতি জনিত অনিদ্রায় ব্রোমাইড্ দ্বারা উপকার আশা করা যায়। রোগী পরিমিতাচারী হইলেও যদি অনিদ্রা সহযোগে মদাতঙ্কের ন্যায় প্রলাপ উপস্থিত হয়, তাহা হইলে ব্রোমাইড্ দ্বারা

বিশেষ উপকার দর্শে। অপর, ডাং ক্লার্ক্ সাতিশয় মানসিক উদ্বেগ, হিষ্টিরিয়া, গর্ভ ও স্নায়বীয় উত্তেজনা সংযুক্ত অনিদ্রায় ব্রোমাইড্ অব্ পটাসিয়ম্ প্রয়োগ করিতে উপদেশ দেন। ক্লোরাল্, হাইয়োসায়েমাস্, কেনাবিশ্ ইণ্ডিকা, বেলাডোনা, ইথর্, ক্লোরোফরম্ আদির নিদ্রাকরণ ক্রিয়া ব্রোমাইড্ দ্বারা বৃদ্ধি পায়, এবং ডাং কষ্টা বলেন যে, ব্রোমাইড্ সহযোগে প্রয়োগ করিলে অহিফেনের নিদ্রাকারক ক্রিয়া বৃদ্ধি পায়।

রক্তপ্রণালীগণের স্নায়বীয় বিকার জনিত যে সকল রোগ উপস্থিত হয়, যথা, কোন অঙ্গে হঠাৎ স্পর্শলোপ, শীত বোধ, ঝিন্ ঝিনি, হৃদ্‌কম্প, উদরপ্রদেশে অসুখ, ইত্যাদিতে ব্রোমাইড্ অব্ পটাশিয়ম্ বিশেষ উপকার করে।

অপর, সপর্য্যায় শিরঃপীড়া, সপর্য্যায় শিরোঘূর্ণন রোগে ইহা বিলক্ষণ উপকারক।

এভিন্ন, গলমধ্যস্থ এবং শ্বাস-নলীস্থ শ্লৈষ্মিক ঝিল্লির স্পর্শবোধ উত্যক্ত হইলে, তন্নিবারণার্থ ইহা বিশেষ উপযোগী।

স্ক্রফিউলা এবং স্ক্রফিউলা জনিত বিবিধ রোগে ইহা উপকার করে। মাজণ্ডী, বনেট্, ডাং গ্লবর্ প্রভৃতি চিকিৎসকগণ ইহার বিস্তর প্রশংসা করিয়াছেন।

প্লীহবিবর্দ্ধন রোগে ইহা প্রয়োগ করা যায়। ডাং উইলিয়েম্‌স্ ইহাকে এ বিষয়ে অসামান্য ঔষধ বিবেচনা করেন। যকৃতবিবর্দ্ধন ও গলগণ্ড রোগে ইহা দ্বারা উপকার পাওয়া যায়।

আক্ষেপজনক এজমা, ক্রুপ, হুপিংকফ্ আদি রোগে ইহা বিশেষ উপযোগিতার সহিত ব্যবহৃত হয়। হুপিংকফ্ আদি গলনলীর সাক্ষেপ সঙ্কোচন সংযুক্ত রোগে ব্রোমাইড্ উপকারক। সকলেই স্বীকার করেন যে, হুপিংকফ্ রোগে কোন কোন স্থলে ব্রোমাইড্ দ্বারা কোন উপকারই প্রাপ্ত হওয়া যায় না, কাশাবেশের প্রাখর্য্য বা দ্রুতত্ব কিছুই শমতা হয় না। অপর, কোন কোন স্থলে ইহা দ্বারা কাশের প্রাখর্য্য বা দ্রুতত্ব উভয়েরই হ্রাস হয়। ডাং রিঙ্গার্ বিবেচনা করেন যে, অন্য কোন উপসর্গ না থাকিলে হুপিংকফ্ রোগে ব্রোমাইড্ উপকারক। যদি জ্বর, অত্যন্ত সর্দ্দি, ফুস্‌ফুস্ প্রদাহ বা টিউবার্কিউলোসিস্ থাকে, যদি রোগীর দন্তোদ্গম হইতেছে এরূপ হয়, এবং মাড়ি আরক্তিম, স্ফীত ও বেদনাযুক্ত হয়, অথবা যদি কোন প্রকার পাকাশয়ের উগ্রতা বর্ত্তমান থাকে, তাহা হইলে যে পর্য্যন্ত না উপযুক্ত ঔষধ দ্বারা এই সকল উপসর্গ তিরোহিত হয়, ব্রোমাইড্ দ্বারা কোন উপকার দর্শে না; কিন্তু এই সকল উপসর্গাদি স্থগিত হইলে পর ব্রোমাইড্ দ্বারা রোগের প্রতিকার করা যায়, আবেশ ও দ্রুতত্ব উভয়েরই হ্রাস হয়।

হুপিংকফের ন্যায়, ল্যারিঞ্জিস্‌মাস্ ষ্ট্রিডিউলাস্ রোগেও, অন্যান্য উপসর্গ না

থাকিলে, ব্রোমাইড্ উপকারক। কিন্তু এরোগে এতদপেক্ষা কোল্ড্ স্পঞ্জিং (শীতল জলে গাত্র মুছাওন) দ্বারা সত্বর ও অধিকতর উপকার দর্শে।

কখন কখন হুপিংকফ্ ও ল্যারিঞ্জিস্মাস্ ষ্ট্রিডিউলাস্ রোগের সঙ্গে সঙ্গে দ্রুতাক্ষেপ (কন্‌ভল্‌শন্) প্রকাশ পায়। এস্থলে ব্রোমাইড্ দ্বারা উপকার প্রাপ্ত হওয়া যায়। কখন কখন হুপিংকফ্ ও ল্যারিঞ্জিস্মাস্ ষ্ট্রিডিউলাস্ রোগে কণ্ঠনালী এতদূর অবরুদ্ধ হয় যে, অত্যন্ত শ্বাসকৃচ্ছ্র ও রক্তের অসম্পূর্ণ (অক্সিডেশন্) অম্লজান উৎপাদন উপস্থিত হয়, একারণ দ্রুতাক্ষেপ উৎপন্ন হয়। শ্বাসকৃচ্ছ্র না হইলেও ষ্ট্রিডিউলাস্ রোগে দ্রুতাক্ষেপ লক্ষিত হয়, শ্বাস প্রশ্বাসে কুক্কুট-ধ্বনিবৎ শব্দ বর্ত্তমান থাকে না, এবং এই দ্রুতাক্ষেপের আরম্ভেই হস্ত পদে খেঁচুনি ও বক্রদৃষ্টি আদি লক্ষণ প্রকাশ পায়। এস্থলে রোগ অন্যান্য কারণের বশবর্ত্তী হইলেও ব্রোমাইড্ দ্বারা দ্রুতাক্ষেপের পুনরাক্রমণ নিবারিত হয়। ল্যারিঞ্জিস্মাস্ ষ্ট্রিডিউলাস্ রোগে দ্রুতাক্ষেপ নিবারণার্থ শীতল জলে গাত্র মুছাওনই যথেষ্ট; কিন্তু যে স্থলে কোন প্রকার উগ্রতা বশতঃ এরূপ চিকিৎসায় কোন উপকার না দর্শে, সে স্থলে ব্রোমাইড্ অব্ পটাশিয়ম্ প্রায় নিষ্ফল হয় না।

ডাং বিগ্‌বি ইহাকে বিসূচিকা রোগে বিশেষ ফলোপধায়ক বলিয়া গণনা করেন।

জননেন্দ্রিয়ের বিবিধ বিকারে ব্রোমাইড্ দ্বারা উপকার প্রাপ্ত হওয়া যায়। অধিক মাত্রায় সেবন করিলে স্বাভাবিক রজঃ নিঃসরণ হ্রাস হয়। ডাং রিঙ্গার্ কহেন যে, রজোধিক রোগে ইহা অন্যান্য ঔষধ অপেক্ষা উৎকৃষ্ট না হউক সমতুল্য বটে। কিন্তু বৃদ্ধার রজোধিক অপেক্ষা যুবতীর রজোধিক রোগে অধিক কার্য্য করে। জরায়বীয় টিউমার্ আদি বশতঃ রক্তস্রাবে ইহা ব্যবহৃত হয়, কিন্তু ইহা আর্গট্ ও অন্যান্য ঔষধ অপেক্ষা নিকৃষ্ট। রজোধিক রোগে ব্রোমাইড্ প্রয়োগ করিতে হইলে নিম্নলিখিত অবস্থার প্রতি বিশেষ দৃষ্টি রাখিবে। যদি স্বাভাবিক ঋতুর সময় অধিক রক্তস্রাব হয়, তাহা হইলে রজঃ আরম্ভের এক সপ্তাহ পূর্ব্ব হইতে ঔষধ আরম্ভ করিবে এবং রজঃ বন্ধ হইলে পুনরায় ঋতু আরম্ভের কাল অবধি ঔষধ প্রয়োগ স্থগিত রাখিবে, পরে আবার ঋতু আরম্ভের সময় সময় ঔষধ পুনরারম্ভ করিবে। অপর; যদি প্রতি ২।৩ সপ্তাহ অন্তর রক্তস্রাব হয়, তাহা হইলে যে পর্য্যন্ত না রক্তস্রাব রোধ হয় তাবৎ ব্রোমাইড্ প্রয়োগ স্থগিত করিবে না; এবং রজোনিঃসরণের স্বাভাবিক পরিমাণ ও নিরূপিত সময় সংস্থাপিত হইলে প্রতিবার ঋতুর পূর্ব্বে কিছুকাল কয়েক মাত্রা ব্রোমাইড্ বিধেয়। এইরূপ রক্তস্রাবে ১০ গ্রেণ্ মাত্রায় দিবসে তিনবার প্রয়োগই যথেষ্ট, কিন্তু জরায়ু মধ্যে যান্ত্রিক বিকার বশতঃ রোগ দুর্দ্দম হইলে আরও অধিক মাত্রায় প্রয়োজ্য। জরায়ু এবং অণ্ডাশয়ের উগ্রতা বশতঃ রজোধিক রোগে ইহা প্রয়োজ্য।

শুক্রমেহ রোগে ব্রোমাইড্ উপকারক। ঔষধ প্রয়োগের সঙ্গে সঙ্গে মুষ্ক ও (পেরিনিয়ম্) মূলাধার প্রদেশ শীতল জল দিয়া মুছিবে এবং প্রতি প্রাতে ও রাত্রে শীতল জলে কয়েক মিনিট্ অণ্ডকোষ নিমগ্ন করিয়া রাখিবে।

শয্যামূত্র বা বালকদিগের মূত্রধারণে অক্ষমতায় ডাং হিউসন্ ব্রোমাইড্ প্রয়োগ করিয়াছেন, কিন্তু বিশেষ সন্তোষজনক ফল প্রাপ্ত হন নাই।

অপর, প্রমেহ রোগে, লিঙ্গোচ্ছ্বাস নিবারণার্থ এবং স্ত্রী ও পুরুষের কামোন্মাদ [ নিম্ফোমেনিয়া এবং সেটাইরিয়েসিস্ ] নিবারণার্থ ইহা বিশেষ উপযোগী।

বিবিধ ঔপদংশিক চর্ম্মরোগে, ডাং গ্যারড্ ইহাকে আইওডাইড্ অব্ পটাশিয়মের পরিবর্ত্তে ব্যবস্থা দেন। জননেন্দ্রিয় এবং মূত্রাশয়ের উগ্রতা বশতঃ রিফ্লেক্স প্যারেপ্লিজিয়া রোগে ইহা দ্বারা উপকার হইতে পারে।

অপর, সার জে সিম্প্‌সন্ এবং ডাং বেগ্‌বী কহেন যে, মধুমেহ রোগে ইহাদ্বারা প্রস্রাবে শর্করার অংশ লাঘব হয়।

এভিন্ন, ইহা বিবিধ প্রকার চৈতন্যাধিক্যের (হাইপারেস্থিয়া) সমতা করিয়া উপকার করে এবং কখন কখন পুরাতন আর্থ্রাইটিস্ রোগের বেদনার শান্তি সম্পাদন করে।

ডাং ডাকষ্টা দেখিয়াছেন যে, অহিফেণ জনিত বিবিধ অসুখ যথা, শিরঃঘূর্ণন, মানসিক বিশৃঙ্খলতা, মূর্চ্ছা, মস্তকে বেদনা আদি ব্রোমাইড্ অব্ পটাশিয়ম্ দ্বারা হ্রাস বা সম্পূর্ণ মোচন হয়। ইহার এই ক্রিয়া লডেনম্ অপেক্ষা মর্ফিয়া ও কডিয়ার উপর অধিক প্রকাশ পায়।

প্রায়ই দেখা যায় যে, জন্মাবধি কোন কোন শিশু তরল দ্রব্য গিলিতে অক্ষম, কিন্তু কঠিন দ্রব্য অনায়াসে উদরস্থ করে। তরল দ্রব্য গিলিতে গেলে শ্বাস রোধ হয়। এই পীড়া ডিফ্‌থিরিয়া আদি গলনীর রোগ জনিত না হইলে ব্রোমাইড্ দ্বারা উপকার দর্শে।

দুই এক বৎসরের শিশুর উদরে এক প্রকার শূলরোগ উপস্থিত হয়। উদর প্রাচীর কঠিন, ও অন্ত্র কুঞ্চিত হইয়া কঠিন, ক্ষুদ্র কমলা লেবুর ন্যায় অনুভব হয় ও উহা এক স্থানে স্থায়ী না হইয়া সরিয়া বেড়ায়। রোগী যন্ত্রণায় অধীর হয়। এই অন্ত্র-শূলে, কোষ্ঠ বদ্ধ, উদরাময় আদি না থাকিলে ব্রোমাইডের তুল্য ঔষধ নাই।

অধিক পাঠ আদি মানসিক বা শারীরিক পরিশ্রম বশতঃ উত্তেজনা, কর্ণে শব্দ, অনিদ্রা, শিরঃঘূর্ণন, বাহ্য জ্ঞানের বৈপরীত্য জন্মায়। ডাং বেগ্‌বি এ রোগে ব্রোমাইড্ অব্ পটাশিয়ম্ ব্যবহার করিতে অনুমতি দেন। ইহা পূর্ব্বোক্ত অসুস্থতা দূর করিয়া উপকার করে। বৈরাগ্য ও শোক তাপাদি জনিত শিরঃপীড়ায় ব্রোমাইড্ উপকারক। প্রৌঢ় ব্যক্তির রাত্রে দুঃস্বপ্ন, বুক চাপা আদিতে ব্রোমাইড্ উপযোগী।

পূর্ণগর্ভা স্ত্রীলোকের কখন কখন মনোমধ্যে ভয়জনক কল্পনা উত্থিত হয়। বিবেচনা করে যেন কোন বিষম গর্হিত কর্ম্ম সাধন করিয়াছে বা করিতে উদ্যত। রোগীর এই সকল ভ্রম দূর করিয়া ব্রোমাইড্ বিলক্ষণ উপকার দর্শায়। বালকদিগের ভয়জনিত নিশা-চীৎকারে ইহা বিশেষ উপযোগী। অনেকে রাত্রে নিদ্রিত অবস্থায় শয্যা ত্যাগ করিয়া, ইতস্ততঃ ভ্রমণ করিয়া বেড়ায় ও জাগ্রতাবস্থার ন্যায় অনেক কার্য্য করে। এ রোগ প্রায় পরিপাকের বৈলক্ষণ্য বশতঃ জন্মায়, এ অবস্থায় পাকাশয় ও অন্ত্র বিকারের চিকিৎসা বিধেয়। যে কারণ জনিতই হউক এ রোগে ব্রোমাইড্ দ্বারা উপকার প্রাপ্ত হওয়া যায়।

জনাকীর্ণ নগরবাসিদিগের, বিশেষতঃ স্ত্রীলোকদিগের, এক প্রকার রোগ হয়; রোগী নিতান্ত "নিস্তেজ" বোধ করে এবং অসহ্য নৈরাশ্যে যন্ত্রণা পায়। রোগী উগ্র স্বভাব, মনঃসংযমে অক্ষম, কোন প্রকার শব্দ হইলে বিরক্তি বোধ, অসুস্থতা ও মনঃশূন্যতা উপস্থিত হয়; সুনিদ্রা হয় না ও বিরক্তিজনক স্বপ্ন দ্বারা নিদ্রা ভঙ্গ হয়। শ্রমাধিক্য, শোক, বৈরাগ্য বা অধিক কাল জনাকীর্ণ নগরে বাস প্রযুক্ত উপরি উক্ত অবস্থা প্রকাশ পাইয়া থাকে। এ স্থলে ব্রোমাইড্ অব্ পটাশিয়ম্ অমোঘ ঔষধ। এই স্থলে লক্ষণ স্বতঃ প্রকাশ পাইলে অথবা মাইগ্রেণ্ আদি অন্যান্য রোগ সহবর্ত্তী হইলেও ব্রোমাইড্ অব্যর্থ ঔষধ।

স্ত্রীলোকদিগের ৪৫—৪৮ বৎসর বয়ঃক্রমে যখন স্বভাবতঃ ঋতু বন্ধ হয়, সেই সময় নানাবিধ অসুখ উপস্থিত হইয়া থাকে; বিবিধ প্রকার যন্ত্রণা জনক লক্ষণাদি প্রকাশ পায়, কিন্তু সচরাচর কতকগুলি নির্দ্দিষ্ট লক্ষণ প্রকাশ পাইয়া থাকে। শিরঃপীড়াদি উপস্থিত হয়। এই সকল লক্ষণের সঙ্গে সঙ্গে শরীরের উত্তাপ অত্যন্ত বৃদ্ধি পায়, চর্ম্ম উজ্জ্বল ও রক্তবর্ণ, পরে, ঘর্ম্মাতিশয্য ও সাতিশয় দৌর্ব্বল্য উপস্থিত হয়। এই সকল লক্ষণ প্রায়ই ব্রোমাইড্ দ্বারা তিরোহিত হয়। কিন্তু যদি মানসিক অবসন্নতা, নিস্তেজতা, উগ্রতা ও অনিদ্রা অপেক্ষা ঘর্ম্ম, উত্তাপ ও শরীরের আরক্তিমতা অধিক হয়, তাহা হইলে ব্রোমাইড্ অপেক্ষা নাইট্রেট্ অব্ এমিল্ ফলপ্রদ। ঋতু বন্ধ কালে প্রায়ই হৃদ্‌বেপন উপস্থিত হয়, এ স্থলে লৌহঘটিত ঔষধ উপযোগী।

অন্যান্য বিবিধ প্রকার শিরঃপীড়ায়ও ব্রোমাইড্ উপযোগী। রজঃনিঃসরণাধিক্য বশতঃ শিরঃপীড়ায় ব্যবহার্য্য।

অকস্মাৎ পুনঃ পুনঃ বীর্য্যপাতন বশতঃ অনেকের স্বাস্থ্য নষ্ট ও মনোভঙ্গ উপস্থিত হয়। ব্রোমাইড্ অব্ পটাশিয়ম্ প্রয়োগ করিলে বীর্য্যপাতন দমন হয়। সঙ্গে সঙ্গে অণ্ডকোষে ও পেরিনিয়মে শীতল স্পঞ্জিং ব্যবস্থা করিবে।

স্বরযন্ত্র এবং গল মধ্যে কোন প্রকার অস্ত্রচিকিৎসা করিতে হইলে, অথবা

ল্যারিঞ্জস্কোপ্ দ্বারা ঐ সকল স্থান দৃষ্টি করিতে হইলে, ব্রোমাইড্ অব্ পটাশিয়ম্ ঐ সকল স্থানের স্পর্শ বোধ লাঘব করিয়া উপকার করে।

ওয়াশিংটন্ নগরস্থ ডাং স্থাম্য়েল্ ব্যুসি বলেন যে, গর্ভাবস্থায় বমন রোগে ব্রোমাইড্ অব্ পটাশিয়ম্ ৩০—৬০ গ্রেণ্ মাত্রায়, বিক্‌টিতে দ্রব করিয়া পিচকারি দ্বারা ৪ ঘণ্টা অন্তর প্রয়োগ করিলে বিবমিষা ও বমন স্থগিত ও পাকাশয়ে আহার স্থায়ী হয়, পরে ক্রমশঃ বিলম্বে পিচকারি প্রয়োগ করিবে ও অবশেষে রহিত করিবে। তিনি গর্ভাবস্থায় দুর্দ্দম বমনে এইরূপ চিকিৎসা দ্বারা কখন অসিদ্ধকাম হন নাই। এ রোগে ব্রোমাইড্ ব্যবস্থা করিতে প্রথমে ডাং জিরাবেট্টি অনুমতি দেন; তিনি প্রথম দিবসে ৯২ গ্রেণ্, দ্বিতীয় দিবসে ১২০ গ্রেণ্, তৃতীয় দিবসে ১৫০ গ্রেণ্ আভ্যন্তরিক প্রয়োগ করেন, পরে ক্রমশঃ মাত্রা হ্রাস করেন।

স্থানিক প্রয়োগে ইহা অবসাদক, এবং অর্শ, ফিশর্, ক্যাংক্রইড্ আদি রোগ জনিত মলদ্বারস্থ আক্ষেপ নিবারণার্থ গ্লিস্‌রিন্ সহযোগে লাগাইলে উপকার দর্শে।

মাত্রা, ২ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত।

———

৯ম। পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ক্লোরম্। | ক্লোরিন্। |
| (Chlorum) | (Chlorine) |

(ব্রিটিশ্ ফার্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

প্রস্তুত করণ। সামান্য লবণ, গন্ধক-দ্রাবক এবং পর্‌অক্সাইড্ অব্ ম্যান্‌গেনিজ্ একত্র তপ্ত করিলে এই বায়ু নির্গত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। পীত হরিৎবর্ণ বায়ু; জলে দ্রবণীয়; সামান্য বায়ু অপেক্ষা গুরু; অগ্নিদাহ্য নহে; টার্পিন্ তৈল প্রভৃতি কার্বন্ সংযুক্ত দ্রব এবং এণ্টিমনি ও আর্সেনিক্ আদি ধাতু ইহাতে নিক্ষেপ করিলে প্রজ্বলিত হয়; ইহা দ্বারা ঔদ্ভিজ্জ বর্ণ-দ্রব্য নষ্ট হয়; নাইট্রেট্ অব্ সিল্‌ভার্ সহযোগে দধিবৎ ক্লোরাইড্ অব্ সিল্‌ভার্ অধঃস্থ হয়।

ক্রিয়া। উত্তেজক, পরিবর্ত্তক, পিত্তনিঃসারক, লালনিঃসারক; স্থানিক উগ্রতা সাধক; পচননিবারক এবং দুর্গন্ধহারক। প্রকৃত অবস্থায় চর্ম্মে সংলগ্ন করিলে বিলক্ষণ উগ্রতা সাধন করে এবং চর্ম্মোপরি ক্ষুদ্র ক্ষুদ্র দানা এবং ফোস্কা উৎপাদন করে। শ্বাস দ্বারা ইহা গ্রহণ করা যায় না, কারণ এরূপ উগ্র বোধ হয় যে, শ্বাসনলীরদ্বারস্থ পেশী সকল আক্ষিপ্ত হইয়া দ্বার রোধ করে।

আময়িক প্রয়োগ। পুরাতন শ্বাসনালী প্রদাহে, যক্ষ্মা রোগে, এবং গ্যাঙগ্রিন্

অব্ দি লঙ্স্ অর্থাৎ ফুস্ফুস্ পচন রোগে, যথাযোগ্য বায়ুর সহিত মিশ্রিত করিয়া আঘ্রাণ লইলে যথেষ্ট উপকার হয়; শ্বাসনালীস্থ শ্লৈষ্মিক ঝিল্লিকে ঈষৎ উত্তেজিত করিয়া ক্রমশঃ প্রকৃত অবস্থা প্রাপ্ত করায় এবং দুর্গন্ধ হরণ ও পচন নিবারণ করে। সামান্য সর্দি বশতঃ স্বরভঙ্গ হইলে, যথেষ্ট পরিমাণে বায়ু মিশ্রিত করিয়া আঘ্রাণ লইলে প্রতিকার লাভ হয়।

অপর,হাইড্রোসিয়ানিক্ এসিড্ এবং সল্ফিউরেটেড্ হাইড্রোজেন্ বায়ু দ্বারা বিষাক্ত হইলে যথাযোগ্য বায়ুর সহিত মিশ্রিত করিয়া ক্লোরিন্ আঘ্রাণ করাইলে বিষঘ্ন হয়।

অপিচ, চিকিৎসালয় এবং কারাগার আদি স্থানের দুর্গন্ধ নিবারণ এবং বায়ু সংস্কার করণার্থ ক্লোরিন্ বিশেষ উপযোগী। এতদর্থে, ক্লোরাইড্ অব্ লাইমে অথবা সমানাংশ লবণ এবং পরক্সাইড্ অব্ ম্যান্গেনিজে কিঞ্চিৎ গন্ধক-দ্রাবক সংযোগ করিলে ক্লোরিন্ বায়ু নির্গত হইবে।

পুরাতন যকৃৎ রোগে, যথাযোগ্য বায়ু বা জলীয় বাষ্পের সহিত মিশ্রিত করিয়া ইহার ভাপ্রা দিলে বিশেষ উপকার হয়। প্রত্যহ অর্দ্ধ ঘণ্টা পর্য্যন্ত ভাপ্রা দিবে।

১০ম পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| **লাইকর্ ক্লোরাই।** | **সোল্যুশন্ অব্ ক্লোরিন্।** |
| (Liquor Chlori) | (Solution of Chlorine) |

প্রস্তুত করণ। ১ আং পরক্সাইড্ অব্ ম্যান্গেনিজ্, ৬ আং লবণ-দ্রাবক এবং ২ আং জল একত্র তপ্ত করিলে যে বায়ু নির্গত হয়, তাহাকে, ২ আং পরিস্রুত জল মধ্য দিয়া নির্গত করণ দ্বারা ধৌত করিয়া, এক বোতল মধ্যে ৩০ আং পরিস্রুত জল রাখিয়া তন্মধ্যে প্রবেশ করাইবে। বায়ু নির্গমণ শেষ হইলে, বোতল পৃথক্ করিয়া লইয়া উত্তমরূপে আলোড়ন করিবে। অবশেষে, এই ক্লোরিন্ দ্রবকে হরিৎবর্ণ বোতল মধ্যে উত্তমরূপে বদ্ধ করিয়া রাখিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। পীত হরিৎবর্ণ দ্রব; ক্লোরিনের গন্ধযুক্ত; কটু এবং ঈষৎ কষায় আস্বাদ; ঔদ্ভিজ্জ বর্ণ নষ্ট করে; আলোক লাগিলে নষ্ট হয়; ইহাতে স্বর্ণ স্তবক দ্রব হয়।

ক্রিয়া। যথাযোগ্য জলমিশ্রিত করিয়া সেবন করিলে ইহার ক্রিয়া বলকারক, পরিবর্ত্তক এবং পিত্তনিঃসারক; অধিক দিন সেবন করিলে লাল নিঃসরণ হয়। এভিন্ন, ইহা পচননিবারক এবং দুর্গন্ধহারক; স্থানিক উগ্রতাসাধক। নির্জ্জলাবস্থায় সেবন করিলে দাহক বিষক্রিয়া করে।

আময়িক প্রয়োগ। টাইফস্ প্রভৃতি জ্বররোগে, সূতিকাজ্বরে এবং বসন্ত, স্কার্লাটিনা এবং এরিসিপেলাস্ আদি রোগে,বিকৃত অবস্থায়, ইহা দ্বারা বিলক্ষণ উপকার হয়।

অপর, স্থতিকা জ্বর কোন স্থানে প্রবল হইয়া উঠিলে, ধাত্রীগণের এবং চিকিৎসকের এই নিয়ম প্রতিপালন করা উচিত যে, স্থতিকা গৃহে প্রবেশ কালে এবং স্থতিকা গৃহ হইতে বাহির হইবার পর, এবং স্থতিকাজ্বরে মৃত ব্যক্তির শবচ্ছেদ করণান্তর, ক্লোরিন্ দ্রবে উত্তমরূপে হস্ত ধৌত করিবে। এইরূপ করিলে রোগ অধিক বিস্তার হইতে পারে না।

পুরাতন যকৃৎ রোগে এবং ঔপদংশিক রোগে পিত্তনিঃসারক এবং পরিবর্ত্তক হইয়া ইহা বিলক্ষণ উপকার করে।

মুখ, তালু এবং গলমধ্যে আফ্‌থি বা অন্য প্রকার ক্ষত হইলে ইহার কুল্য মহোপকারক। এভিন্ন, বিবিধ পচা এবং দুর্গন্ধযুক্ত ক্ষতে এবং ক্যান্সর্ ক্ষতে ইহার ধৌত, দুর্গন্ধহারক এবং পচননিবারক হইয়া বিশেষ উপকার করে। অপিচ, স্কেবিজ্, টিনিয়া পোরাইগো প্রভৃতি চর্ম্মরোগেও ইহার ধৌত উপকারক।

মত্ত কুক্কুর দংশন করিলে, ক্ষতস্থান ইহা দ্বারা ধৌত করিবে এবং ইহাতে বস্ত্রখণ্ড ভিজাইয়া পটি বাঁধিবে, আর, ইহার আভ্যন্তরিক প্রয়োগ করিবে। এইরূপ সাবধি করিলে জলাতঙ্ক হইবার আশঙ্কা থাকে না। ডাং সেমোলা এইরূপ চিকিৎসা দ্বারা মত্তকুক্কুর দ্বারা দংশিত ১৯ জনকে জলাতঙ্ক হইতে রক্ষা করিয়াছেন।

মাত্রা, ১০ মিনিম্ হইতে ৩০ মিনিম্ পর্য্যন্ত, যথাযোগ্য জলমিশ্রিত করিয়া প্রয়োগ করিবে।

## ১১শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| কাল্‌ক্স্ ক্লোরেটা। | ক্লোরিনেটেড্ লাইম্। |
| (Calx Chlorata) | (Chlorinated Lime) |

চূণের মধ্যে (যে পর্য্যন্ত শোষিত হয়) ক্লোরিন্ বায়ু প্রবেশ করাইলে এই দ্রব্য প্রস্তত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ নিরুজ্জ্বল চূর্ণ; ক্লোরিনের গন্ধযুক্ত; কটু আস্বাদ; জলে দ্রবণীয়; অম্ল সংযোগ করিলে ক্লোরিন্ বায়ু নির্গত হয়, অম্ল চূণের সহিত সংযুক্ত হয়।

ক্রিয়া। ক্লোরিনের সমুদায় ক্রিয়া ইহাতে বর্ত্তে; এভিন্ন, চূণ থাকা প্রযুক্ত অম্লনাশক। বাহ্য প্রয়োগে, দাহক, সঙ্কোচক, দুর্গন্ধনাশক এবং পচননিবারক।

আময়িক প্রয়োগ। এক্ষণে ইহার আভ্যন্তরিক প্রয়োগ অতি বিরল; কিন্তু বিবিধ প্রকারে বাহ্য প্রয়োগ করা যায়। যথা—

চিকিৎসালয়, কারাগার, বারাক্ প্রভৃতি স্থানের দুর্গন্ধনিবারণ এবং বায়ু সংস্কার করণার্থ ইহাকে জলে দ্রব করিয়া ছিটান যায় এবং শরাবাদিতে রাখিয়া কিঞ্চিৎ গন্ধক-দ্রাবক সংযোগ দ্বারা ক্লোরিন্ বায়ু নির্গত করা যায়।

অপর, মুখ, নাসিকা, গুহ্য, যোনি আদির মধ্যে কোন প্রকার পচা ক্ষত হইলে বা ক্যান্সর্ হইলে, দুর্গন্ধ হরণ এবং পচন নিবারণার্থ ইহার পিচকারি বা কুল্য ব্যবহার করা যায়। অন্যান্য স্থানের পচা ক্ষতে ইহার স্থানিক প্রয়োগ উপকারক।

অতিসার রোগে,অন্ত্রমধ্যে পচন আরম্ভ হইলে ইহার পিচকারি বিশেষ উপকার করে।

পারদ দ্বারা মুখ আসিলে ইহার কুল্য মহোপকারক। ইহার ২—৪ ড্রাম্ ১ পাইন্ট্ জলে দ্রব করিয়া ছাঁকিয়া লইবে, পরে ১ আং মধু মিলাইয়া কুল্যার্থ প্রয়োগ করিবে। স্কার্লাটিনা রোগ জনিত তালুতে ক্ষত হইলে এবং ডিফ্থিরিয়া রোগে উক্ত প্রকার কুল্য উপকার করে।

পূর্ব্বযুক্ত চক্ষুঃপ্রদাহে, ডাং ডিকণ্ডি, মেং গথ্রী প্রভৃতি চিকিৎসক ইহার ধৌত ব্যবহার করিতে অনুমতি দেন।

বিবিধ চর্ম্মরোগে, বিশেষতঃ যে সকল চর্ম্মরোগ কীট বা উদ্ভিজ্জ জনিত হয়, যথা, স্কেবিজ্, পোরাইগো, সাইকোরিস ইত্যাদি, তাহাতে, ইহা বিশেষ ফলপ্রদ। ইহার দ্রব বাহ্য প্রয়োগ করিবে। এরিসিপেলাস্ রোগে, ইহার ধৌত [ ১—২ ড্রাম্—জল ১ পাইন্ট্ ] বিলক্ষণ উপকার করে।

হাইড্রোসিয়ানিক্ এসিড্ এবং সল্ফিউরেটেড্ হাইড্রোজেন্ ও তৎসংযুক্ত লবণাদি দ্বারা বিষাক্ত হইলে বিষনাশার্থ ইহা প্রয়োগ করা যায়। আভ্যন্তরিক প্রয়োগ করিবে ; সেবনে অসমর্থ হইলে, ইহাতে কিঞ্চিৎ গন্ধক-দ্রাবক সংযোগ দ্বারা ক্লোরিন্ বায়ু নির্গত করিয়া আঘ্রাণ করাইবে।

পুরাতন শ্বাসনালী প্রদাহ এবং যক্ষ্মা রোগে ইহার আঘ্রাণ উপকারক। স্বরভঙ্গ ( এফোনিয়া ) নিবারণার্থ ইহার আঘ্রাণ উপযোগী।

অপর, টাইফস্ এবং টাইফইড্ জ্বর রোগে এবং স্ক্রফিউলা প্রভৃতি রোগে কখন কখন ইহার আভ্যন্তরিক প্রয়োগ করা যায়।

মাত্রা, ২ গ্রেণ্ হইতে ১০ গ্রেণ্ পর্য্যন্ত। ফার্মাকোপিয়া মতে ক্লোরফর্ম্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, লাইকর্ ক্যাল্সিস্ ক্লোরেটি ; ইংরাজী, সোল্যুশন্ অব্ ক্লোরিনেটেড্ লাইম্। ক্লোরিনেটেড্ লাইম্, ১ পৌং ; পরিস্কৃত জল, ১ গ্যালন্। একত্র মিশ্রিত করিয়া ছাঁকিয়া বোতল মধ্যে উত্তমরূপে বদ্ধ করিয়া রাখিবে। মাত্রা, ১০ মিনিম্ হইতে ১ ড্রাম্, যথেষ্ট পরিমাণ জলের সহিত প্রয়োগ করিবে।

২। ল্যাটিন্, ভেপর্ ক্লোরাই ; ইংরাজী, ইন্হেলেসন্ অব্ ক্লোরিন্। ক্লোরিনে. টেড্ লাইম্, ২ আং ; শীতল জল, যথা প্রয়োজন। উপযুক্ত পাত্র মধ্যে ক্লোরিনেটেড্ লাইম্‌কে জল দ্বারা আর্দ্র করিবে, যে বায়ু নির্গত হইবে তাহা শ্বাস দ্বারা গ্রহণীয়।

১২শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| ক্যাল্‌সিয়াই ক্লোরাইডম্। | ক্লোরাইড্ অব্ লাইম্। |
| (Calcii Chloridum) | (Cloride of Lime) |

প্রস্তত করণ। লবণ দ্রাবকে কার্ব্বনেট অব্ লাইম্ [খটিকা বা মার্ব্বল্] দ্বারা সমক্ষারাম্ল করিয়া তাহাতে কিঞ্চিৎ লাইকর্ ক্যাল্‌সিস্ ক্লোরেটি এবং আর্দ্র চূর্ণ সংযোগ করিবে, পরে ছাঁকিয়া শোষণ করিবে; ঘনীভূত হইলে এই লবণকে ৪০০ তাপাংশে শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, সংযত পিণ্ডাকার, শুষ্ক, অত্যন্ত জলশোষক; উগ্র, তিক্ত, লাবণিক আস্বাদ; নিজভারের দ্বিগুণ জলে দ্রবণীয়, সুরাবীর্য্যেও দ্রব হয়। ইহাতে লবণ-দ্রাবক সংযোগ করিলে ক্লোরিন্ বায়ু নির্গত হয় না; ইহার জলীয় দ্রবে চূণের জল দিলে কিছুই অধঃস্থ হয় না। রাসায়নিক উপাদান, চূণ ১ অংশ, ক্লোরিন্ বায়ু ১ অংশ।

অসম্মিলন। লবণ-দ্রাবক ভিন্ন সমুদায় দ্রাবক, এবং এমোনিয়া ভিন্ন সমুদায় ক্ষার ও ক্ষার কার্বনেট।

ক্রিয়া। পরিবর্ত্তক; অল্পমাত্রায় স্রাবণ গ্রন্থির ক্রিয়া বর্দ্ধন করে; অধিক দিন সেবন করিলে স্বরগ্রন্থিগণের উপর বিশেষ ক্রিয়া প্রকাশ করে এবং বিবর্দ্ধিত গ্রন্থি এবং অর্ব্বুদাদি শোষণ করে। অধিক মাত্রায় উগ্র বিষক্রিয়া করে, অতএব সাবধানে বিধেয়; বিবমিষা, বমন, বা শিরোঘূর্ণন প্রকাশ পাইলে ঔষধ ক্ষান্ত করিবে।

আময়িক প্রয়োগ। স্ক্রফিউলা রোগে অনেকেই ব্যবহার করিয়াছেন। ল্যুপস্ একজীমা এবং ইম্পিটাইগো আদি পুরাতন চর্ম্মরোগে মোং কাজিনেব্ ইহার বিশেষ প্রশংসা করিয়াছেন। অণ্ডাশয় ঘটিত অর্ব্বুদাদিতে ডাং সীমোম্ ইহা ব্যবহার করিতে অনুমতি দেন, এবং ওভেরিয়ান্ ড্রপ্সী রোগে ডাং হ্যামিল্টন্ ইহার উপকারিতা স্বীকার করেন।

মাত্রা, ৫—১৫ গ্রেণ্, ঔদ্ভিজ্জ ফাণ্ট্ বা দুগ্ধের সহিত ব্যবস্থেয়।

১৩শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| লাইকর্ সোডি ক্লোরেটি। | সোল্যুসন্ অব্ ক্লোরিনেটেড্ সোডা। |
| (Liquor Sodæ Chlorate) | (Solution of Chlorinated Soda) |

প্রস্তত করণ। ১২ আং কার্ব্বনেট্ অব্ সোডা, ৩৬ আং পরিস্রুত জলে দ্রব করিয়া তাহাতে [যে পর্য্যন্ত শোষিত হয়] ক্লোরিন্ বায়ু প্রবেশ করাইবে; অবশেষে বোতল মধ্যে উত্তমরূপে বদ্ধ করিয়া শীতল এবং অন্ধকার স্থানে রাখিয়া দিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন বা ঈষৎ পীতবর্ণ, তরল; কষায় অস্বাদ; ক্লোরিনের গন্ধযুক্ত; ক্ষার গুণবিশিষ্ট, নীলের বর্ণ বিচ্যুতি করে।

ক্রিয়া। পরিবর্ত্তক, উত্তেজক, অম্লনাশক, সঙ্কোচক, পচননিবারক, দুর্গন্ধহারক, সংক্রমাপহ।

আময়িক প্রয়োগ। যে সকল রোগে রক্ত বা কোন যন্ত্রে পচন উপস্থিত হয়, তাহাতে ইহা দ্বারা যথেষ্ট উপকার প্রাপ্ত হওয়া যায়। টাইফস্ এবং টাইফইড্ জ্বরে, সূতিকা জ্বরে, স্কার্লাটিনা এবং বসন্তাদি রোগে টাইফইড্ অবস্থা প্রাপ্ত হইলে ইহা প্রয়োগ করা যায়। কোপ্‌লাণ্ড্, সোমেল্ এবং ডাঃ গ্রেব্‌স্ প্রভৃতি বিজ্ঞ চিকিৎসকগণ ইহার প্রতি বিস্তর অনুরাগ প্রকাশ করিয়াছেন। ১০.২০ মিনিম্ মাত্রায়, কর্পূরের জলের সহিত ২।৩ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে; সুরা, অহিফেন এবং কুইনাইন্ প্রভৃতি বলকারক ঔষধও ব্যবস্থা করিবে এবং পুষ্টিকর আহার বিধান করিবে।

অপর, বিবিধ পচা ক্ষতে ইহার ধৌত দুর্গন্ধ হরণ এবং পচন নিবারণ করিয়া মহোপকার করে। এভিন্ন, ফ্যাজিডেনিক্ ক্ষত, ঔপদংশিক ক্ষত এবং ক্যান্‌সর্ সম্বন্ধীয় এবং স্ক্রফিউলা জনিত ক্ষতাদিতে—ক্ষত পচনপ্রবণ হইলে—ইহা দ্বারা উপকার হয়। অপিচ মুখ, নাসিকা, কর্ণ, গুহ্য, এবং যোন্যাদি মধ্যে পচা ক্ষত হইলে ইহার কুল্য বা পিচকারি প্রয়োগ করিলে আশু প্রতিকার লাভ হয়। পারদ সেবন বশতঃ মুখ আসিলে ইহার কুল্য দ্বারা উপকার হয়।

অপিচ, প্রুরাইটস্, টিনিয়া ক্যাপিটিস্, একৃথিমা প্রভৃতি চর্ম্মরোগে, ইহার ধৌত উপকার করে। ঔপদংশিক চর্ম্মরোগেও ব্যবহার করা যায়।

মাত্রা, ১০ মিনিম্ হইতে ২০—৩০ মিনিম্ পর্য্যন্ত। কুল্য বা ধৌতের নিমিত্ত ইহার ১ অংশে, ১০ বা ১৫ অংশ জল মিশ্রিত করিয়া লইবে।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, ক্যাটাপ্লাজ্‌মা সোডি ক্লোরেটি; ইংরাজী, ক্লোরিন্ পুল্‌টিস্। ক্লোরিনেটেড্ সোডা দ্রব, ২ আং; তিসির খলি, ৪আং; স্ফুটিত জল, ৮আং। জল এবং তিসির খলি একত্র মিশ্রিত করিয়া অবশেষে ক্লোরিনেটেড্ সোডা দ্রব সংযোগ করিবে।

১৪ম পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| বেরিয়াই ক্লোরাইডম্। | ক্লোরাইড্ অব্ বেরিয়ম্। |
| ( Barii Chloridum ) | ( Chloride of Barium ) |

লবণ-দ্রাবকে চূড়ান্ত পরিমাণে কার্বনেট্ অব্ বেরাইটা ( উইদেরাইট্ ) দ্রব করিবে; পরে, শুষ্ককরণান্তর জলে দ্রব করিয়া দানা বাঁধিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। চেপ্টা, চতুষ্কোণ, শ্বেতবর্ণ, স্বচ্ছ দানাযুক্ত ; তিক্ত, কটু এবং কদর্য্য আস্বাদ ; জলে দ্রবণীয় ; এই দ্রবে গন্ধক-দ্রাবক এবং তৎসংযুক্ত দ্রবণীয় লবণ সংযোগ করিলে শ্বেতবর্ণ সলফেট্ অব্ বেরাইটা অধঃস্থ হয়।

ক্রিয়া। পরিবর্ত্তক, বলকারক, উত্তেজক, দ্রবকারক, ( রিজল্‌বেণ্ট্ ) ; স্থানিক উগ্রতা সাধক। অধিক মাত্রায়, উগ্র বিষক্রিয়া করে এবং স্নায়ুমণ্ডল ও মস্তিষ্কেও ক্রিয়া প্রকাশ করে। অতি অল্পমাত্রায় সাবধানে প্রয়োগ করিবে। যদি বিবমিষা, ভেদ বা বমন বা শিরোঘূর্ণন উপস্থিত হয়, ঔষধ প্রয়োগ রহিত করিবে। ইহা দ্বারা ক্ষুধার উদ্রেক হয়, ঘর্ম্ম ও প্রস্রাব বৃদ্ধি হয় এবং ক্রমশঃ শরীর সুস্থ হয়।

ইহা দ্বারা বিষাক্ত হইলে, বমনকারক ঔষধ এবং ষ্টমাক্ পম্প্ দ্বারা উদর পরিষ্কার করিবে ; বিষনাশার্থ যথেষ্ট পরিমাণে গন্ধক-দ্রাবকযুক্ত লবণ প্রয়োগ করিবে ; এ ভিন্ন, লক্ষণানুসারে চিকিৎসা করিবে।

আময়িক প্রয়োগ। স্ক্রুফিউলা রোগে এবং স্ক্রুফিউলা জনিত সন্ধি রোগে এবং চক্ষুরোগে ইহার আভ্যন্তরিক ও বাহ্য প্রয়োগ উপকারক। ক্লোরোসিস্ এবং দৌর্ব্বল্য থাকিলে বিশেষ উপকার করে ; ডাং বাল্‌মান্ সাহেব নিম্নলিখিত ব্যবস্থা দেন। ক্লোরাইড্ অব্ বেরিয়ম্ ১০ গ্রেণ্, টিংচর্ অব্ পর্‌ক্লোরাইড্ অব্ আয়রণ্ ২—৪ ড্রাম্, পরিস্রুত জল ১০ আং। মাত্রা, ৷৷০ আং বা ১ আং ; দিনে ২—৩ বার।

ধনুষ্টঙ্কার রোগেও ইহা ব্যবহৃত হইয়াছে। ১৬ গ্রেণ্ ক্লোরাইড্ অব্ বেরিয়ম্ ১ পাইণ্ট্ জলে দ্রব করিয়া সমস্ত দিবসের মধ্যে ক্রমশঃ সেবন করাইবে।

মাত্রা, অর্দ্ধ গ্রেণ্ হইতে ১—২ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, লাইকর্ বেরিয়াই ক্লোরাইডাই ; ইংরাজী, সোল্যুশন্ অব্ ক্লোরাইড্ অব্ বেরিয়ম্। ক্লোরাইড্ অব্ বেরিয়ম্, ৬০ গ্রেণ্ ; পরিস্রুত জল, ১ আং। দ্রব করিয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ৫—১০ মিনিম্।

১৫শ পরিবর্ত্তক।

## সামান্য লবণ।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| সোডিয়াই ক্লোরাইডম্। | ক্লোরাইড্ অব্ সোডিয়ম্। |
| ( Sodii Chloridum ) | ( Chloride of Sodium ) |

ইহাকে সামান্যতঃ কমন্ সাল্ট্ বা কিচেন্ সাল্ট্ কহে।

সমুদ্রজলে এই লবণ শতকরা প্রায় ২৷৷০ অংশ আছে ; এভিন্ন, বিবিধ লাবনিক উৎসে এবং খনি মধ্যে ইহা বিস্তর পাওয়া যায় ; বিবিধ উদ্ভিজ্জে এবং মনুষ্যের রক্ত এবং প্রস্রাবেও ইহা আছে। ব্যবহারের নিমিত্ত সমুদ্র জল হইতে ইহা প্রস্তত করা যায়, অথবা খনি হইতে গ্রহণ করা যায়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বিশুদ্ধ অবস্থায় শ্বেতবর্ণ, স্বচ্ছ ষট্‌প্রদেশযুক্ত দানাবিশিষ্ট; অথবা ক্ষুদ্র ক্ষুদ্র তণ্ডুল কণার ন্যায়; বিশেষ লাবণিক আস্বাদ, জলে দ্রবণীয়, প্রজ্জ্বলিত করিলে ইহার শিখা পীতবর্ণ হয়; নাইট্রেট্‌ অব্‌ সিলভার্‌ দ্রবে সংযোগ করিলে শ্বেতবর্ণ দধিবৎ ক্লোরাইড্‌ অব সিল্‌ভার্‌ অধঃস্থ হয়। রাসায়নিক উপাদান, সোডিয়ম্‌ ধাতু ১ অংশ, ক্লোরিন্‌ ১ অংশ।

ক্রিয়া। অল্প মাত্রায়, আগ্নেয়, বলকারক এবং পরিবর্ত্তক; অধিক মাত্রায়, বমনকারক, বিরেচক এবং কৃমিনাশক; অত্যন্ত অধিক মাত্রায়, পাকাশয় এবং অন্ত্রমধ্যে প্রদাহ জন্মায়। বাহ্য প্রয়োগে, স্থানিক উগ্রতাসাধক। এ ভিন্ন, ইহার পচননিবারণ গুণও আছে।

শরীরের স্বাস্থ্য রক্ষার্থ অল্প পরিমাণে লবণ প্রত্যহ সেবন করা অতি আবশ্যক। আমাদের শারীর উপাদানের মধ্যে লবণ একটি প্রধান দ্রব্য; এ ভিন্ন, পাচক রসের অম্লত্বের কারণ যে লবণ-দ্রাবক (?) এবং আমাদের রক্তে এবং পিত্তে যে সোডা ক্ষার আছে, তাহা লবণ হইতে উদ্ভব হয়। অপিচ, দেখা গিয়াছে লবণাভাব হইলে স্বাস্থ্য রক্ষা হয় না, রক্তের নিকৃষ্টতা জন্মে এবং শরীর জ্বর, বিসূচিকা, রক্তস্রাব-প্রবণতাদি জাইমোটিক্‌ রোগপ্রবণ হয়।

অপর কথিত আছে যে, শুদ্ধ লোণামৎস্য ও মাংস আহার করিলে স্কর্বী রোগ জন্মে। কিন্তু ইহা ভ্রম মাত্র; কারণ, যথা-প্রয়োজন ঔদ্ভিজ্জ আহারের অল্পতা এবং তন্নিবন্ধন শরীরে পটাশ্‌ নামক ক্ষারের অভাবই ইহার মূল কারণ।

আময়িক প্রয়োগ। রক্তেতে লবণাভাব প্রযুক্ত যে সকল রোগ জন্মে, তাহাতে লবণ অবশ্য প্রয়োজ্য। তন্মধ্যে বিসূচিকা রোগে পরীক্ষা দ্বারা স্থির করা গিয়াছে যে, লবণ দ্বারা বিশেষ উপকার হয়। গেবিল্‌ ষ্ট্রীট্‌ চিকিৎসালয়ে বিসূচিকা রোগে সুনিয়ম মত লবণমিশ্র দ্বারা চিকিৎসা করাতে মৃত্যুর সংখ্যা শতকরা ১৪ হইয়াছিল। অন্য কোন প্রকার চিকিৎসা দ্বারা এ রোগে এরূপ সুফল লাভ হয় নাই। উক্ত চিকিৎসালয়ে নিম্নলিখিত প্রণালী মত চিকিৎসা করা হয়। কার্ব্বনেট অব্‌ সোডা ৪০ গ্রেণ্‌, লবণ ২ ড্রাম্‌, ক্লোরেট্‌ অব্‌ পটাশ্‌ ৮ গ্রেণ্‌, যথা-প্রয়োজন জলের সহিত মিশ্রিত করিয়া প্রতি ঘণ্টায় প্রয়োগ করিবে; রোগীকে উষ্ণ লবণ মিশ্রিত জলে স্নান করাইবে, এবং যথেচ্ছাক্রমে শীতল জল পান করাইবে। অন্য এক প্রণালী এই যে, ১ আং বা তদধিক মাত্রায় লবণ ৪—৮ আং জলে দ্রব করিয়া ১৫ মিনিট্‌ অন্তর প্রয়োগ করিবে, যে পর্য্যন্ত না অবাধে বমন হয়; আর যথেষ্ট পরিমাণে শীতল জল পান করিতে দিবে। ডাং ষ্টিবন্স্‌, বিনেবলস্‌, পিডক্‌ প্রভৃতি চিকিৎসক এই মতে অনেক চিকিৎসা করিয়াছেন। এই প্রকার চিকিৎসা দ্বারা শতকরা মৃত্যু সংখ্যা ২০ হইয়াছিল। ইহাও বড় মন্দ নয়।

শৈশবাবস্থায় বিসূচিকা রোগে, ডাং ডিউইস্ কহেন যে, লবণের পিচকারির তুল্য আর ঔষধ নাই। এক বৎসর বয়স্ক বালকের নিমিত্ত ১ ড্রাম্ লবণ প্রয়োগ করিবে এবং বয়স অনুসারে ক্রমশঃ মাত্রাবৃদ্ধি করিবে। পিচকারি বারংবার প্রয়োগ করিবে যে পর্য্যন্ত না মল এবং পিত্তসংযুক্ত ভেদ হয়; তাহা হইলেই বমন নিবারণ হইয়া যায়। ডাং ডিউইস্ কহেন যে, তিনি কেবল এই উপায় দ্বারা শতাধিক রোগীকে মৃত্যুর গ্রাস হইতে রক্ষা করিয়াছেন।

স্ক্রফিউলা রোগে, লবণজলে স্নান করাইলে যথেষ্ট উপকার হয়। স্ক্রফিউলাগ্রস্ত রোগীদের পক্ষে সমুদ্র-তীরে বাস এবং সমুদ্র-জলে স্নান বিধেয়; এ ভিন্ন, আহারের সহিত যথেষ্ট পরিমাণে লবণ সেবন করা উচিত।

টাইফইড্ প্রভৃতি বিকৃত জ্বরে পথ্যের সহিত লবণ ব্যবস্থা করা নিতান্ত আবশ্যক। এই সকল রোগে, সহজেই রক্ত নিকৃষ্টাবস্থা প্রাপ্ত হয়; তাহাতে যদি আহারের সহিত যথোচিত মাত্রায় লবণ না দেওয়া যায়, রক্তের অবস্থা আরও মন্দ হইয়া উঠে। ডাং কোপ্‌লণ্ড্ সাহেব এই ব্যবস্থার প্রধান অনুমোদক। জ্বরাদি রোগের প্রথমাবস্থায় বমন প্রয়োজন হইলে, লবণ বিশেষ উপযোগী।

রক্তোৎকাশ রোগে, ইহা সামান্যতঃ ব্যবহৃত হইয়া থাকে। ২—৪ ড্রাম্ শুষ্ক লবণ খাইলে ক্ষণকালের নিমিত্ত রক্ত রোধ হয়। অপর, যক্ষা রোগে ডাং কটন্ ইহা ব্যবস্থা দেন; তিনি কহেন যে, এরোগে ইহা অতি উত্তম বলকারক।

পুরাতন উদরাময় রোগে, বিশেষতঃ তৎসহযোগে যকৃতের ক্রিয়া বৈষম্য থাকিলে, লবণজলে স্নান মহোপকারক।

কৃমি রোগে, অৰ্দ্ধ ড্রাম্ মাত্রায় শূন্যোদরে প্রয়োগ করিবে, ইহা কেবল কৃমিনাশক হয় এমত নহে, কৃমিবারকও হইয়া উপকার করে। সূত্রখণ্ডবৎ কৃমি রোগে ইহার পিচকারি মহোপকারক।

বিরেচনার্থ লবণের পিচকারি ব্যবহৃত হয়; ১—২ আং মাত্রায়, ১ পাইন্ট্ তপ্ত জলের সহিত পিচকারির নিমিত্ত ব্যবস্থা দিবে।

জ্বরাদি রোগের প্রথমাবস্থায় বমন প্রয়োজন হইলে, লবণ বিশেষ উপযোগী। অৰ্দ্ধ আং বা এক আং মাত্রায়, তপ্তজলের সহিত বিধেয়।

নাইট্রেট্ অব্ সিল্‌ভার্ দ্বারা বিষাক্ত হইলে বিষনাশার্থ লবণ প্রয়োজ্য। গলা, গুহ্য, জরায়ু আদির মধ্যে জলৌকা প্রবিষ্ট হইলে লবণজলের পিচকারি প্রয়োগ করিলে জলৌকা নষ্ট হয়।

মাত্রা, ২০ গ্রেণ্ হইতে ৬০ গ্রেণ্ পর্য্যন্ত, পরিবর্ত্তক ও বলকারক। অৰ্দ্ধ আং হইতে ২ আং মাত্রায়, বমনকারক ও বিরেচক। স্নানার্থ, ৪—৮ আং লবণ, ১ গ্যালন্ জলে দ্রব করিয়া লইবে।

১৬শ পরিবর্ত্তক।

## নিসাদল।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| এমোনিয়াই ক্লোরাইডম্। | ক্লোরাইড্ অব্ এমোনিয়ম্। |
| (Ammonii Chloridum) | (Chloride of Ammonium) |

অপর নাম। এমোনি হাইড্রোক্লোরাস্, এমোনি মিউরিয়াস্, সাল্ এমোনিয়াক্।

প্রস্তুত করণ। বিলাতী কয়লা চুয়াইয়া জ্বালাইবার নিমিত্ত গ্যাস্ প্রস্তুত করিয়া লইলে যে এমোনিয়া সংযুক্ত পদার্থ রহিয়া যায়, তাহাতে লবণ-দ্রাবক সংযোগ করিয়া গাঢ় করিলে, অপরিশুদ্ধ নিসাদলের দানা প্রস্তুত হয়; পরে ইহাকে ঊর্দ্ধ-পাতন দ্বারা পরিষ্কার করিয়া লওয়া যায়। অথবা, উপর্য্যুক্ত এমোনিয়া সংযুক্ত পদার্থে গন্ধক-দ্রাবক সংযোগ করিয়া সল্ফেট্ অব্ এমোনিয়া প্রস্তুত করা যায়, পরে, এই সল্ফেট্ অব্ এমোনিয়াকে লবণের সহিত ঊর্দ্ধপাতন করিলে নিসাদল প্রস্তুত হয়। অপর, মিসর্ দেশে, উষ্ট্রাদির মল দগ্ধ করিয়া যে ঝুল পাওয়া যায়, তাহা হইতে নিসাদল প্রস্তুত করে। ভারতবর্ষে, গো মহিষাদির মল দগ্ধ করিয়া প্রস্তুত করা হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন, ঈষৎ স্বচ্ছ, দুর্ভেদ্য, সৌত্রিক, পিণ্ড; গন্ধহীন; তীক্ষ্ণ লবণাস্বাদ; জলে দ্রবণীয়; দ্রবকালে শৈত্য উদ্ভব হয়, সুরাতেও দ্রব হয়; অগ্নিসন্তাপে উৎপতিষ্ণু; পটাশ্ এবং চূণ প্রভৃতি ক্ষার সংযোগ করিলে এমোনিয়া বায়ু নির্গত হয়, ইহার দ্রবে নাইট্রেট্ অব্ সিল্ভার্ দিলে শ্বেতবর্ণ, দধিবৎ ক্লোরাইড্ অব্ সিল্ভার্ অধঃস্থ হয়। রাসায়নিক উপাদান, এমোনিয়ম্, ১ অংশ এবং ক্লোরিন্ ১ অংশ।

অসম্মিলন। ক্ষার, অম্ল, সীস এবং রৌপ্য ঘটিত ঔষধাদি।

ক্রিয়া। পরিবর্ত্তক, শোষক এবং স্রাবণ ক্রিয়া বর্দ্ধক; সুতরাং, কফনিঃসারণ, পিত্তনিঃসারণ, ঘর্ম্মকরণ, রজোনিঃসারণ ইত্যাদি ক্রিয়া প্রকাশ করে। বাহ্য প্রয়োগে উগ্রতাসাধক, শৈত্যকারক এবং শোষক। অধিক মাত্রায় সেবন করিলে পাকাশয় এবং অন্ত্র মধ্যে প্রদাহ উপস্থিত করে এবং স্নায়ুমণ্ডলে ক্রিয়া দর্শাইয়া, আক্ষেপ, পক্ষাঘাত, অচৈতন্যাদি প্রকাশ করে।

আময়িক প্রয়োগ। বিবিধ জ্বর রোগে, শৈত্যকরণার্থ আভ্যন্তরিক প্রয়োগ করা যায়, এবং জ্বরের বেগ লাঘব হইবার পর, স্রাবণ গ্রন্থিগণের ক্রিয়া বর্দ্ধনার্থ ব্যবহৃত হয়।

বিবিধ প্রদাহ রোগে, ইহা অনেক অংশে পারদের ন্যায় কার্য্য করে; অর্থাৎ প্রদাহিত স্থানের স্রাবণ ক্রিয়া বৃদ্ধি করিয়া প্রদাহের হ্রাস করে এবং ঘনীভূত

ফাইব্রিন্‌কে তরল করিয়া শোষণোপযোগী করে। এ বিধায় প্রদাহের তরুণাবস্থা গত হইবার পর, শ্বাসনালী প্রদাহ, ফুস্‌ফুস্ প্রদাহ, ফুস্‌ফুসাবরণ প্রদাহ, অন্ত্রাবরণ প্রদাহ, মূত্রগ্রন্থি প্রদাহ, যকৃৎ প্রদাহাদি রোগে বিলক্ষণ উপকার করে।

পেশী-শূল (মাইয়াল্‌জিয়া) রোগে, অর্থাৎ অযথেষ্ট আহার এবং অযথা পরিশ্রম বশতঃ পেশীবেদনাতে ডাং এন্‌ষ্টি কহেন যে, ১০—২০ গ্রেণ্‌ মাত্রায় নিসাদল প্রয়োগ করিলে অবশ্যই প্রতীকার লাভ হয়। এভিন্ন, বিবিধ স্নায়ুশূল রোগে নিসাদল বিলক্ষণ উপযোগী; তন্মধ্যে শিরঃশূল এবং ক্লেবস্‌ হিষ্টেরিয়া্‌ রোগে ইহা দ্বারা আশু উপকার দর্শে।

স্নায়ু বিকার বশতঃ পাণ্ডুরোগে পিত্তনিঃসারণার্থ নিসাদল প্রয়োগ করিতে ডাং এন্‌ষ্টি অনুমতি দেন।

অপিচ, যকৃৎ এবং প্লীহা বিবর্দ্ধন এবং জরায়ু ও অণ্ডাশয়ের অর্ব্বুদাদিতে পরিবর্ত্তন ও শোষণের নিমিত্ত ইহা ব্যবহৃত হয়।

স্তন প্রদাহে ইহার ধৌতে (নিসাদল ১ ড্রাম্‌, স্পিরিট্‌ অব্‌ রোজমেরি ১ পাইন্ট) বস্ত্রখণ্ড ভিজাইয়া অবিরত স্তনে প্রয়োগ করিলে উপকার হয়। এভিন্ন, ফোড়া, বাঘি, অর্ব্বুদাদিতে ইহা ব্যবহার করা যায়। বাঘি বসাইবার নিমিত্ত ১ ড্রাম্‌ নিসাদল, ২ আং জলে দ্রব করিয়া স্থানিক প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়।

অক্ষিতারকে (কর্ণিয়া) শ্বেতবর্ণ অস্বচ্ছতা হইলে নিম্নলিখিত ধৌত উপকার করে। নিসাদল ৪০ গ্রেণ্‌, এসিটেট্‌ অব্‌ কপর্‌ ৪ গ্রেণ্‌, চূণের জল ৪ আং।

আঘাত লাগিয়া কোন স্থান থেৎলাইয়া গেলে, পুল্‌টিন্‌ সহযোগে নিসাদল মিশ্রিত করিয়া তথায় স্থানিক প্রয়োগ করিলে আশু প্রতিকার লাভ হয়।

জরায়ুর ক্রিয়ার ক্ষীণতা প্রযুক্ত রজোলোপ হইলে, নিসাদল আভ্যন্তরিক প্রয়োগ করিলে উপকার হয়।

জলদোষের পীড়াতে প্রথমাবস্থায়, এবং বাল্যাবস্থায় এরোগ হইলে, নিসাদলের স্থানিক প্রয়োগ দ্বারা কখন কখন প্রতিকার লাভ হয়। মেং ব্রান্সবী কুপর্‌ নিম্নলিখিত ব্যবস্থা দেন। নিসাদল ১ ড্রাম্‌, এসিটেট্‌ অব্‌ এমোনিয়া দ্রব ১ আং, শোধিত সুরা ১ আং, পরিস্রুত জল ৪ আং।

নিসাদল ৫ আং, যবক্ষার ৫ আং এবং জল ১ পাইন্ট্‌ মিশ্রিত করিলে উত্তম শৈত্যমিশ্র প্রস্তুত হয়, এবং বাহ্য প্রদাহে স্থানিক প্রয়োগ করা যায়।

রক্তোৎকাশ এবং রক্তবমন রোগে, ডাং কোপ্‌লণ্ড্‌ নিম্নলিখিত ব্যবস্থা দেন। নিসাদল ১॥০ ড্রাম্‌, লবণ-দ্রাবক ॥০ ড্রাম্‌, যবের মণ্ড ১ পাইন্ট্‌। ১ আং পরিমাণে ২।৩ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে।

মাত্রা, ৫ গ্রেণ্‌ হইতে ২০ গ্রেণ্‌ পর্য্যন্ত।

## ১৭শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| পটাশি ক্লোরাস্। | ক্লোরেট্ অব্ পটাশ্। |
| ( Potassæ Chloras ) | ( Chlorate of Potash ) |

প্রস্তুত করণ। ২ আং কার্বনেট্ অব্ পটাশ্ এবং ৫৩ আং আর্দ্র চূণ, কিঞ্চিৎ পরিস্রুত জলের সহিত একত্র মর্দ্দন করিয়া কারাবার মধ্যে রাখিবে, এবং তাহাতে ব্ল্যাক্ অক্সাইড্ অব্ ম্যান্গেনিজ্ ৮০ আং, লবণ-দ্রাবক ২৪ পাইন্ট্ এবং জল ৬ পাইন্ট্ একত্র করিয়া ক্লোরিণ্ বায়ু প্রস্তুত করিয়া, নল দ্বারা প্রয়োগ করিবে। ক্লোরিণ্ নির্গমন শেষ হইলে, কারাবা হইতে বাহির করিয়া ৭ পাইন্ট্ জল মিশ্রিত করিয়া ২০ মিনিট্ পর্য্যন্ত ফুটাইবে ; পরে ছাঁকিয়া গাঢ় করিবে ; উপরে শর পড়িতে আরম্ভ হইলে দানা বাঁধিবার নিমিত্ত শীতল স্থানে রাখিয়া দিবে ; অবশেষে দানা ছাঁকিয়া ফুটিত পরিস্রুত জলে দ্রব করিবে এবং পুনরায় দানা বাঁধিয়া পরিষ্কার করিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ব। বর্ণহীন, স্বচ্ছ, চতুষ্কোণ, চেপ্টা, দানাযুক্ত, শীতল এবং লবণাস্বাদ ; শীতল জলে অল্প দ্রব হয় ; তপ্তজলে অপেক্ষাকৃত অধিক দ্রবণীয় ; অন্ধকারে ঘর্ষণ করিলে উজ্জ্বল হয় ; গন্ধক বা ফস্ফরস্ সহযোগে খলে মর্দ্দন করিলে পটকার ন্যায় শব্দ হয় ; অগ্নিসন্তাপ দিলে অক্সিজেন্ বায়ু নির্গত হয়, ক্লোরাইড্ অব্ পটাশিয়ম্ রহিয়া যায়। রাসায়নিক উপাদান, পটাশ্ ১ অংশ, ক্লোরিক্ এসিড্ ১ অংশ।

ক্রিয়া। পরিবর্ত্তক, শৈত্যকারক এবং মূত্রকারক। শিরা মধ্যে পিচকারি দ্বারা প্রয়োগ করিলে শিরাস্থ কৃষ্ণবর্ণ রক্তকে উজ্জ্বল লোহিত বর্ণ করে ; ইহাতে এমত বিবেচনা হইতে পারে যে, শিরাস্থ রক্তে ইহা অক্সিজেন্ বায়ু প্রদান করে ; কিন্তু সেবন করিলে, রাসায়নিক পরীক্ষা দ্বারা প্রস্রাবে ইহা প্রকৃত অবস্থায় পাওয়া যায়।

আময়িক প্রয়োগ। টাইফস্ এবং টাইফইড্ জ্বররোগে এবং অন্যান্য জ্বরে, সোমেল্, ডাং ওয়াটসন্ এবং ডাং কোপ্লণ্ড্ প্রভৃতি বিজ্ঞ চিকিৎসকগণ ইহার প্রতি অনুরাগ প্রকাশ করিয়াছেন। ইহা দ্বারা জিহ্বা পরিষ্কার এবং আর্দ্র হয় এবং রোগ সুদম্য হইয়া উঠে। ১ ড্রাম্ ক্লোরেট্ অব্ পটাশ্, ১ পাইন্ট্ জলে দ্রব করিয়া পানীয়রূপে ব্যবস্থা করিবে। এ ভিন্ন, স্কর্বী, স্কার্লাটিনা, বসন্ত, এরিসিপেলাস্, পাইমিয়া, ফ্লিবাইটিস্ প্রভৃতি রোগেও ইহা বিলক্ষণ উপকারক। ফলতঃ যে সকল রোগে, রক্ত নিকৃষ্ট হয়, শরীর পচন-প্রবণ হয় এবং জীবনী-শক্তি অবসন্ন হয়, সে সকলেতে ক্লোরেট্ অব্ পটাশ্ উপকার করে। সিঙ্কোনা সহযোগে ব্যবস্থা করিবে।

অপর, মুখগহ্বরস্থ বিবিধ ক্ষতে ইহা বিশেষ উপকারক। ক্যাঙ্ক্রম্ওরিস্, আফ্থি,

ডিফ্‌থিরিয়া, গ্যাঙ্গ্রিনস্‌ ষ্টোমেটাইটিস্‌ প্রভৃতিতে ইহার আভ্যন্তরিক এবং স্থানিক প্রয়োগ দ্বারা বিলক্ষণ উপকার হয়। সিঙ্কোনা বা লৌহের অরিষ্ট সহযোগে আভ্যন্তরিক প্রয়োগ করিবে।

এ ভিন্ন, অন্যান্য প্রকার ক্ষতে ইহার স্থানিক প্রয়োগ দ্বারা বহুল উপকার লাভ হয়; যথা, বাঘির ক্ষত, জঙ্ঘার পুরাতন ক্ষত ইত্যাদি। ইহার চূর্ণ স্থানিক প্রয়োগ করিবে। ঔপদংশিক ফ্যাজেডিনিক্‌ ক্ষত এবং উপদংশের দ্বিতীয় অবস্থায় ইহার আভ্যন্তরিক প্রয়োগ দ্বারা প্রতিকার লাভ হয়। মেং সেইল্‌ ইহা দ্বারা অনেকগুলি রোগীর চিকিৎসা করিয়াছিলেন। তিনি কহেন যে, কএক সপ্তাহের মধ্যে সকলেই আরোগ্য লাভ করিয়াছিল। মেং অ্যালিসন্‌ এবং ডাং ড্রাইস্‌ডেল্‌ ইহার প্রতি অনুরাগ প্রকাশ করিয়াছেন।

মূত্রাশয় প্রদাহ ও মূত্রাশয়ের ক্যাটার্‌ রোগে অধ্যাপক জি এড্‌লফ্‌সেন ক্লোরেট্‌ অব্‌ পটাশের বিস্তর প্রশংসা করেন। অনেকে মূত্রাশয়ের প্রদাহে ইহার জলীয় দ্রব মূত্রাশয় মধ্যে পিচকারি দ্বারা প্রয়োগ করিতে অনুমতি দেন, কিন্তু এড্‌লফ্‌সেন্‌ এরূপে প্রয়োগের বিপক্ষ। তিনি ক্লোরেট্‌ অব্‌ পটাশ্‌ আভ্যন্তরিক প্রয়োগ করিতে আদেশ করেন, ইহা দ্বারা পাকাশয় বা অন্য কোন অন্ত্রের ক্ষতি দর্শে না, এবং যে স্থলে টার্পিন্‌ তৈল প্রয়োগ করা যায় সেই সকল স্থলে তৎপরিবর্ত্তে ক্লোরেট্‌ অব্‌ পটাশ্‌ ব্যবহার্য্য।

পারদ দ্বারা মুখ আসিলে ইহার কুল্য দ্বারা উপকার হয়। মেং অ্যালিসন্‌ ইহার বিস্তর প্রশংসা করেন। মুখের দুর্গন্ধ নিবারণার্থ ইহা বিলক্ষণ উপযোগী।

বিসূচিকা রোগে, সামান্য লবণ সহযোগে ইহা প্রয়োগ করা যায়। গেবিল্‌ ষ্ট্রীট্‌ চিকিৎসালয়ের লবণ মিশ্রের ইহা একটি প্রধান উপাদান।

মাত্রা, ৫ গ্রেণ্‌ হইতে ২০।৩০ গ্রেণ্‌ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্‌, ট্রোচিসাই পটাশি ক্লোরেটিস্‌; ইংরাজী, ক্লোরেট্‌ অব্‌ পটাশ্‌ লোজেঞ্জেস্‌। ক্লোরেট্‌ অব্‌ পটাশ্‌, ৩৬০০ গ্রেণ্‌; শর্করাচূর্ণ, ২৫ আং; আরবি গঁদ চূর্ণ, ১ আং; আরবি গঁদের মণ্ড, যথা-প্রয়োজন। একত্র মর্দ্দন করিয়া ৭২০ চাক্তি প্রস্তুত করিয়া মৃদুসন্তাপে শুষ্ক করিয়া লইবে। ইহার প্রতি চাক্তিতে ৫ গ্রেণ্‌ ক্লোরেট্‌ অব্‌ পটাশ্‌ আছে। মাত্রা, ১—৬ চাক্তি।

---

## পারদ-ঘটিত ঔষধ।

পারদ-ঘটিত ঔষধের সামান্য ক্রিয়া, পরিবর্ত্তক, শোষক, প্রদাহ নাশক এবং স্রাবণক্রিয়াবর্দ্ধক। ইহা দ্বারা সমুদায় স্রাবণগ্রন্থির ক্রিয়া বৃদ্ধি পায় সুতরাং লাল

নিঃসরণ, পিত্তনিঃসরণ, বিরেচন, মূত্রকরণ, ঘর্ম্মকরণ, রজোনিঃসরণ ক্রিয়া প্রকাশ করে। এ ভিন্ন, পারদ-ঘটিত কয়েকটি ঔষধ দাহক গুণ করে, যথা, করোসিব্ সব্লিমেট্, রেড্ অক্সাইড্, নাইট্রেট্ এবং রেড্ আইওডাইড্ অব্ মার্ক্যুরি।

পারদের পরিবর্ত্তন ক্রিয়ার বিষয়ে বক্তব্য এই যে, ইহা কি প্রকারে সম্পাদিত হয়, তাহা এ পর্য্যন্ত স্থিরীকৃত হয় নাই। কিন্তু, ফলতঃ এই দেখা যায় যে, কিছুকাল সেবন করিতে করিতে শরীরের আময়িক ভাব পরিবর্ত্তিত হইয়া নিরাময়াবস্থা প্রাপ্ত হয়। উপদংশাদি রোগে এই ক্রিয়া বিশেষরূপে প্রকাশ পায়।

পারদ দ্বারা স্রাবণগ্রন্থি সকলের ক্রিয়া বৃদ্ধি হয়, তন্মধ্যে লাল নিঃসরণ ক্রিয়াটীর কিছু বিশেষ আছে। লালগ্রন্থিগণের উত্তেজন হওয়াতে লাল নিঃসরণ হইতে থাকে। এই অবস্থাকে স্যালিবেশন্ বা টায়েলিজম্ (মুখ আইসন) কহে। এককালে অধিক পরিমাণে পারদ-ঘটিত ঔষধ সেবন করিলে, অথবা অল্প পরিমাণে কিছু দিন সেবন করিতে করিতে এ অবস্থা প্রকাশ পায়। প্রথমতঃ দন্ত-মাঢ়ি স্ফীত, আরক্তিম, এবং কিঞ্চিৎ বেদনাযুক্ত হয়, এবং দন্তে দন্তে চাপিলে দন্তমূলে বেদনা বোধ হয়; মুখে এক প্রকার দুর্গন্ধ হয় এবং জিহ্বাতে বিকৃত, কদর্য্য ধাতব আস্বাদ বোধ হয়। মুখ হইতে সমধিক পরিমাণে লাল নিঃসারণ হইতে থাকে; জিহ্বা, তালু ও লালগ্রন্থি সকল স্ফীত এবং বেদনাযুক্ত হয়; গিলিতে গলমধ্যে বেদনা বোধ হয়; জিহ্বা শ্বেতবর্ণ মলাবৃত এবং জিহ্বার ধারে দন্ত চাপনের চিহ্ন দেখা যায়। এই অবস্থা পারেদর চূড়ান্ত ক্রিয়ার চিহ্ন স্বরূপ। কেবল লালনিঃসরণ ক্রিয়ার নিমিত্ত পারদ ব্যবহৃত হয় না; কিন্তু যে উদ্দেশ্যে প্রয়োগ করা হউক, লাল নিঃসরণের অনুষ্ঠান হইলেই জানা যায় যে, পারদের ক্রিয়া সম্পূর্ণ প্রকাশিত হইয়াছে, এক্ষণে পারদ সেবন ক্ষান্ত করিতে অথবা মাত্রা লাঘব করিতে হইবে।

চিকিৎসার্থ এই পর্য্যন্তই বিধেয়। ইহার অধিক প্রয়োগ করিলে ভয়ানক ব্যাপার উপস্থিত হয়। মুখ ব্যাদান করিবার ক্ষমতা থাকে না; জিহ্বা স্ফীত হইয়া মুখ হইতে নির্গত হইয়া পড়ে; অবিশ্রান্ত,অনর্গল, ভয়ানক দুর্গন্ধযুক্ত লাল নিঃসরণ হইতে থাকে; মুখ মধ্যস্থ শ্লৈষ্মিক ঝিল্লিতে ক্ষত হয় এবং স্থানে স্থানে পচিয়া উঠে; দন্ত সকল স্খলিত এবং মাঢ়্যস্থিতে প্রদাহ হইয়া অস্থি নষ্ট হয়; রক্তের নিকৃষ্টতা এবং তারল্য দোষ জন্মে; রক্তের বর্ণ হীনপ্রভ হয়, এবং সংযমন শক্তির হ্রাস হয়। পরীক্ষা দ্বারা দেখা গিয়াছে যে, পারদ দ্বারা রক্তের লোহিত কণিকার প্রায় ষষ্ঠাংশ, ফাইব্রিণের প্রায় তৃতীয়াংশ, আণ্ডলালিক পদার্থের প্রায় সপ্তমাংশ নষ্ট হয়। এ ভিন্ন, রক্তে অধিক পরিমাণে বসা এবং পচাগন্ধযুক্ত দ্রব্য সংগৃহীত হয়। ডাং ফার্ কহেন যে, রক্তকণিকা নষ্ট করণ বিষয়ে পারদ, রক্তমোক্ষণের তুল্য। পারদ সেবন করিয়া মুখ আসিয়াছে এমত ব্যক্তির রক্তমোক্ষণ করিলে, যখন সেই রক্ত সংযত হয়, তাহার উপরিভাগ

শ্বেতবর্ণ এবং দাবা হয়। এতৎ সহযোগে শরীরে জর উপস্থিত হয়, নাড়ী চঞ্চল, ক্ষুধা মন্দ, জিহ্বা সমল, শিরঃপীড়া এবং স্নায়বীয় বিকারের লক্ষণ প্রকাশ পায়। শরীর অত্যন্ত শীর্ণ এবং পাণ্ডুবর্ণ হইয়া পড়ে। এইরূপ দুরবস্থায় কখন বা রোগীর মৃত্যু হয়; নচেৎ আরোগ্য হইবার পর শরীর এরূপ নিকৃষ্ট হয় যে, যাবজ্জীবন রোগ-প্রবণ হইয়া থাকে। এ ভিন্ন, অনেককে সম্পূর্ণ দন্তহীন হইতে হয়; কাহারও বা মাঢ্যস্থির সন্ধি বদ্ধ হইয়া যায়, তাহাতে যাবজ্জীবন মুখ ব্যাদান করিবার ক্ষমতা থাকে না।

পারদ দ্বারা যকৃতের ক্রিয়াধিক্য হয় এবং সমধিক পরিমাণে পিত্তনিঃসরণ হয়; এতৎ সহযোগে প্যান্‌ক্রিয়াশ্‌ আদি গ্রন্থি হইতে অধিক পরিমাণে রস নিঃসৃত হয় এবং অন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লি হইতে অধিক শ্লেষ্মা জন্মে; এ বিধায় উদরাময় প্রভৃতি রোগ উপস্থিত হয়।

পারদ-ঘটিত ঔষধ দ্বারা শরীরের শোষণ ক্রিয়া বৃদ্ধি পায়। বস্তুতঃ শোষকনাড়ী এবং শিরা সকল উত্তেজিত হয় এমত নহে, কিন্তু শরীরের স্বাভাবিক বিনাশ ক্রিয়া বৃদ্ধি হয়, তন্নিবন্ধন, শোষক-নাড়ী এবং শিরাদি দ্বারা অধিক পরিমাণে নষ্ট পদার্থ শোষিত হইয়া সমুৎসর্গরূপে বিবিধ সংস্কারক গ্রন্থি দ্বারা শরীর হইতে বহিষ্কৃত হয়, এবং সুতরাং শরীর জীর্ণ ও শীর্ণ হইয়া পড়ে।

পারদ-ঘটিত ঔষধ দ্বারা বিবিধ স্নায়বীয় উগ্রতা উপস্থিত হয়, যথা, মনশ্চাঞ্চল্য, স্বভাবের বৈরক্তি, অনিদ্রা, অস্বাস্থ্য ইত্যাদি। পরিমাণাধিক্য হইলে শরীরে কম্প ও আক্ষেপাদি উপস্থিত হয়। অন্য প্রকারে সেবন অপেক্ষা পারদের ধূম গ্রহণ দ্বারা স্নায়বীয় বিকার অধিক জন্মে।

পারদ-ঘটিত ঔষধ সেবন করিলে নিম্নলিখিত উৎপাত সকল উপস্থিত হইতে পারে। যথা, উদরে কামড় ও বেদনা এবং তৎসহযোগে আমাতিসার বা রক্তাতিসার। এই উপসর্গ হইলে তৎপ্রতিকারার্থ অহিফেণ মহৌষধ। অপর অতিশয় লাল নিঃসরণ এবং মাঢ়ি, তালু ও জিহ্বাতে ক্ষত হওন। এতৎ প্রতিকারার্থ কস্‌জলের কুল্য ব্যবস্থা করিবে, যথা, মাজুফল বা সিঙ্কোনার ক্বাথ, কিঞ্চিৎ ফট্‌কিরি বা সল্‌ফেট্‌ অব্‌ জিঙ্ক্‌ সহযোগে কুল্যার্থ বিধান করিবে। ডাঃ ওয়াট্‌শন্‌ ব্র্যাণ্ডি এবং জলের কুল্য ব্যবহার করিতে অনুমতি দেন। ১ গ্রেণ্‌ মাত্রায় অহিফেণ ৪।৬ ঘণ্টা অন্তর সেবন করাইলে বিশেষ উপকার হয়। মুখের দুর্গন্ধ নিবারণের নিমিত্ত ক্লোরাইড্‌ অব্‌ সোডা বা লাইম্‌ বা পরম্যান্‌গেনেট্‌ অব্‌ পটাশ্‌ সংযুক্ত কুল্য ব্যবস্থা করিবে। ক্ষতেতে কাষ্টিকদ্রব (১ ড্রাম্‌, জল ১ আং) লাগাইবে এবং ক্লোরেট্‌ অব্‌ পটাশ্‌ সিঙ্কোনার ক্বাথের সহিত আভ্যন্তরিক প্রয়োগ করিবে। ক্ষত সকল পচন-প্রবণ হইলে, কুইনাইন্‌, আসব, অহিফেণ এবং পুষ্টিকর আহার ব্যবস্থা করিবে। লালগ্রন্থি সকল স্ফীত ও বেদনাযুক্ত এবং তৎসহযোগে শরীর

সজ্বর হইলে, জলৌকা, উষ্ণসেক, আইওডিনের অরিষ্ট, অহিফেণের প্রলেপ ইত্যাদি স্থানিক বিধান করিবে, এবং বিরেচক লবণ সংযুক্ত শৈত্য মিশ্র আভ্যন্তরিক প্রয়োগ করিবে। অপিচ, কখন কখন এক প্রকার চর্ম্মরোগ উপস্থিত হয়, তাহাকে এক্জীমা মার্ক্যুরিয়েলি কহে। তৎপ্রতিকারার্থ স্নিগ্ধ জলে স্নান করাইবে এবং বিরেচক ও স্বেদজনক লবণ সংযুক্ত মিশ্র আভ্যন্তরিক ব্যবস্থা করিবে। অপিচ, কখন কখন পারদ প্রভাবে জীবনীশক্তি অত্যন্ত অবসন্ন হইয়া পড়ে; নাড়ী ক্ষীণ ও বৈষম্য দোষযুক্ত, শ্বাসক্রিয়া আয়াসসাধ্য, অত্যন্ত দৌর্ব্বল্য, মূর্চ্ছা ইত্যাদি লক্ষণ প্রকাশ পায়; এবং কচিৎ এই অবস্থায় মৃত্যুও হয়। এই অবস্থাকে মার্ক্যুরিয়েল্ এরিথিজম্ কহে। ইহা উপস্থিত হইলে উত্তেজক ও বলকারক ঔষধ এবং লঘুপাক অথচ পুষ্টিকর আহার ব্যবস্থা করিবে এবং রোগীকে স্থানান্তর করিয়া বায়ু পরিবর্ত্তন করাইবে। অপর, পারদ সেবন দ্বারা বাত, পক্ষাঘাত, অস্থিরোগ, কনীনিকা-প্রদাহ শোষণ-গ্রন্থি বর্দ্ধন প্রভৃতি রোগ জন্মিতে পারে। এতৎ প্রতিকারার্থ আইওডাইড্ অব্ পটাশিয়ম্, সার্জা বা অনন্তমূল সহযোগে ব্যবস্থা করিবে।

পারদ-ঘটিত ঔষধ শোষিত হইয়া কার্য্য করে; তাহার প্রমাণ এই যে, পারদ সেবনান্তর, লাল, ঘর্ম্ম, পিত্ত, প্রস্রাবাদি শরীরস্থ রসে রাসায়নিক পরীক্ষাদ্বারা পারদ প্রকাশ পায়। অপর, কিছুকাল গন্ধক সেবন করিয়া পরে পারদ সেবন করিলে চর্ম্ম কৃষ্ণবর্ণ হয়; তাৎপর্য্য এই যে, উভয় ধাতুই চর্ম্ম-পথে নির্গত হয় এবং তৎকালে উভয়ে সংযুক্ত হইয়া সাল্‌ফিউরেট্ অব্ মার্ক্যুরি (কজ্জলী) রূপ ধারণ করে। এভিন্ন, পারদ সেবন কালে যদি শরীরে স্বর্ণালঙ্কার থাকে পারদ সহযোগে তাহা শ্বেতবর্ণ হয়।

পারদ-ঘটিত ঔষধ প্রয়োগ কালে নিম্নলিখিত কয়েকটি বিষয় স্মরণ রাখা কর্ত্তব্য।

১। পারদ-ঘটিত ঔষধ কখন কখন সংগ্রাহক (কিউমিউলেটিব্) রূপে ক্রিয়া প্রকাশ করে।

২। ধাতু বিশেষে পারদ-ঘটিত ঔষধ অল্প মাত্রায় অধিক কার্য্য করে।

৩। শৈশবাবস্থায় এবং বৃদ্ধাবস্থায় পারদ সেবন দ্বারা সহজে মুখ আইসে না। অধ্যাপক গ্রেবস্ কহেন যে, বালকদিগের লাল গ্রন্থি অপ্রকাশিত থাকা প্রযুক্ত এবং বৃদ্ধাবস্থায় লাল গ্রন্থি ক্ষয় প্রাপ্ত হওন প্রযুক্ত এরূপ হয়।

৪। পারদ সেবন কালে লঘু আহার বিধেয়; মৎস্য, মাংসাদি ভোজন করিলে পারদের ক্রিয়া শীঘ্র প্রকাশ পায় না।

৫। পারদ সেবন কালে শরীর সদত আবৃত রাখিবে; শীতল ও আর্দ্র বায়ু এবং আর্দ্র স্থানে বাস পরিত্যাগ করিবে।

৬। অকারণ পারদ সেবন অপেক্ষা নিষিদ্ধ আর কিছু নাই, ইহাতে শরীর অত্যন্ত রোগ-প্রবণ হইয়া এক কালে নষ্ট হয়।

৬। নিম্নলিখিত রোগ থাকিলে পারদ-ঘটিত ঔষধ বিষতুল্য। স্ক্রফিউলা, যক্ষ্মা, পচাক্ষত, বিস্তীর্ণ ক্ষত, গাউট্, মূত্রাশয়-প্রদাহ, মধুমেহ, ব্রাইটাময়, প্লীহ, স্কর্বী, নীরক্তাবস্থা, সিরোসিস্; পূয সংগ্রহ এবং জরা জীর্ণ অবস্থা।

পারদ তিনপ্রকারে সেবিত হইতে পারে ; ভক্ষণ, মর্দ্দন, এবং ধূম গ্রহণ।

ভক্ষণ বিষয়ে বক্তব্য এই যে, পুরাতন রোগে এবং অল্প রোগে পারদ-ঘটিত ঔষধের মধ্যে যাহার ক্রিয়া মৃদু তাহাই ব্যবহার্য্য ; তরুণ এবং উৎকট রোগে ক্যালোমেল প্রভৃতি উগ্র ঔষধ প্রয়োজ্য। শীঘ্র এবং অপেক্ষাকৃত অল্প মাত্রায় পারদ প্রয়োগ দ্বারা পারদের চূড়ান্ত ক্রিয়া প্রকাশ করণাভিপ্রায় হইলে, অতি, অল্প মাত্রায় ( ৳ গ্রেণ্ ) ক্যালোমেল্ প্রতি ঘণ্টায় প্রয়োগ করিবে, ইহাতে ২৪। ৩৬ ঘণ্টার মধ্যে মুখ আইসে। পারদের পরিবর্ত্তন ক্রিয়া মাত্র প্রকাশ করিবার প্রয়োজন হইলে, এমত পরিমাণে প্রয়োগ করিবে যেন লাল নিঃসরণ না হয়, অথবা, অতি মাধুর্য্যরূপে প্রকাশ পায়।

মর্দ্দন ( ইনঙ্ক্সন্ ) বিষয়ে বক্তব্য এই যে, অন্যূন ১ ঘন্টা পর্য্যন্ত পারদের মলম মর্দ্দন করিবে। সার্ বেঞ্জামিন্ ব্রোডি কহেন যে, উপদংশ রোগে মর্দ্দনই শ্রেষ্ঠ উপায়, কারণ, ইহা দ্বারা কোন উৎপাত ঘটে না।

ধূম গ্রহণ ( ফিউমিগেসন্ ) দ্বারা শরীরের সর্ব্বাপেক্ষা অধিক হানি হয়, সুতরাং ইহা পূর্ব্বোক্ত উপায়দ্বয় হইতে নিকৃষ্ট। সার্ বেঞ্জামিন্ ব্রোডি কহেন যে, ইহা দ্বারা হঠাৎ অধিক মুখ আসিতে পারে। কিন্তু উপদংশ রোগে অনেক সুচিকিৎসকে ইহাকে অতিশ্রেষ্ঠ উপায় বিবেচনা করেন। ধূম গ্রহণার্থ, ১০। ২০ গ্রেণ্ ক্যালোমেল্, বা সল্‌ফিউরেট্ অব্ মার্কুয়রি, বা ব্ল্যাক্ অক্‌সাইড্ অব্ মার্কুয়রি ব্যবহার করা যায়।

আময়িক প্রয়োগ। উপদংশ রোগে অন্যান্য সকল ঔষধাপেক্ষা পারদ অধিক ব্যবহৃত হয়। অনতিপূর্ব্বে, উপদংশ রোগে এবং ঔপদংশিক বিকারে পারদই একমাত্র ঔষধ ব্যবহৃত হইত ; রোগের এবং রোগীর অবস্থার প্রতি দৃক্‌পাতও করা হইত না। ইদানীন্তন চিকিৎসকেরা অনেক দর্শন ও বিচার করণানন্তর এ বিষয়ে নিম্নলিখিত কয়েকটি সিদ্ধান্ত স্থির করিয়াছেন।

১। উপদংশ রোগ আদৌ ৪ প্রকারে প্রকাশ পায়, তন্মধ্যে এক প্রকারেই পারদ বিধেয়। তাহার লক্ষণ এই ;—ঔপদংশিক আদ্যক্ষত বা স্যাঙ্কর, গোলাকার, গভীর, অঙ্কুর রহিত, মসৃণ, ক্বচিৎ ঈষৎ পাটলবর্ণ ; দেখিলে বোধ হয় যেন কোন অস্ত্র দ্বারা ক্ষত স্থানের মাংস কাটিয়া লওয়া হইয়াছে। ক্ষতের উভয় পার্শ্বে অঙ্গুলি দিয়া চাপিলে নীচে কঠিন বোধ হয়, যেন নীচে একটি মটরের দাইল বসান আছে। এ প্রকার ক্ষত শীঘ্র বৃদ্ধি পায় না, এক অবস্থায় বহুদিন থাকে, আর,

ইহাতে যে বাঘি হয় তাহা প্রায় একাধিক হইয়া থাকে, বিশেষ বেদনাযুক্ত হয় না, এবং তাহার সমীপস্থ জালবৎ ঝিল্লিতে বা তদুপরিস্থ চর্ম্মে প্রদাহ জন্মে না, এবং এই বাঘিতে পূয হয় না; আর, এই প্রকার উপদংশ হইলে অবশ্যই চর্ম্মবিকার জন্মে। এই প্রকার উপদংশ রোগে পারদ অবশ্য বিধেয়। যদি রোগ বদ্ধমূল হইবার পূর্ব্বে এবং বাঘি হইবার পূর্ব্বে রোগী চিকিৎসাধীন হয়, তবে কেবল মাত্র স্থানিক চিকিৎসা দ্বারা আরোগ্য করা যাইতে পারে; কারণ, এ অবস্থায় ঔপদংশিক বিষ শরীরস্থ হয় নাই; অতএব এই অবস্থায়, যদি যবক্ষার দ্রাবক বা পটাশাফিউজা বা বিয়েনাপেষ্ট্ দ্বারা স্থানিক বিষ সংহার করা যায়, তাহা হইলে রোগ এককালে নির্ম্মূল হয় এবং ভবিষ্যতে কোন প্রকার ঔপদংশিক বিকার প্রকাশ পাইবার সম্ভাবনা থাকে না।

২। উপর্য্যুক্ত ভিন্ন, অন্যান্য প্রকার উপদংশ রোগে পারদ সেবন কেবল অনাবশ্যক এমত নহে, প্রত্যুত ইহা পরিণামে বিবিধ উৎপাতের কারণ হইয়া উঠে।

৩। ঔপদংশিক চর্ম্ম রোগের মধ্যে যাহাতে পূয জন্মে এবং ক্ষত হয় তাহাতে পারদ নিষিদ্ধ। কিন্তু যাহাতে গাত্রে চক্রাকার হইয়া উচ্চ হইয়া উঠে অথবা ক্ষুদ্র দানা নির্গত হয়, কিন্তু পূয জন্মে না, তাহাতে পারদ বিধেয়। পরিবর্ত্তক মাত্রায় সার্জার সহিত ব্যবস্থা করিবে।

৪। পারদ সেবন করিতে করিতে যদি বাঘিতে পূয জন্মে, তবে পারদ রহিত করিবে। ঔপদংশিক ক্ষতে অধিক প্রদাহ থাকিলে পারদ নিষিদ্ধ, কারণ, তাহাতে ক্ষতস্থান হঠাৎ পচিয়া উঠে।

প্রদাহ রোগে, বিশেষতঃ তরুণাবস্থায় ব্যবহৃত হইয়া থাকে। প্রদাহ রোগে, পারদ দ্বারা কি প্রকারে কি উপকার হয় তাহা এ পর্য্যন্ত সুনিশ্চিত হয় নাই। কেহ কেহ কহেন যে, পারদ দ্বারা রক্তরসের সংযমন শক্তির হ্রাস হয়, তন্নিবন্ধন প্রদাহ বশতঃ নিঃসৃত রক্তরস সংযত না হইয়া অমনি শোষিত হয়, অথবা যদি সংযত হইয়া থাকে, পারদ প্রভাবে তালীভূত হইয়া শোষিত হয়। আর এক মত এই যে, পারদ দ্বারা শারীরিক বিনাশ ক্রিয়া বৃদ্ধি পায়, তাহাতে প্রদাহগ্রস্ত স্থানের বিধান নষ্ট হইয়া শোষক শিরাদি দ্বারা বিবিধ সংস্কারক যন্ত্রে নীত হয় এবং ঐ সকল যন্ত্র দ্বারা শরীর হইতে বহিষ্কৃত হয়, এবং তাহার পরিবর্ত্তে, পারদ প্রভাবে ঐ স্থান নূতন নিরাময়িক অবস্থা প্রাপ্ত হয়। যাহা হউক, ফলতঃ প্রদাহের চিকিৎসার্থ বহুকালাবধি পারদ ব্যবহৃত হইয়া আসিতেছে। শ্লৈষ্মিক ঝিল্লির তরুণ প্রদাহে পারদ ব্যবহৃত করা যায়, যথা, হৃদাবরণ প্রদাহ (পেরিকার্ডাইটিস্) ফুস্ফুসাবরণ প্রদাহ (প্লুরাইটিস্), অন্ত্রাবরণ প্রদাহ (পেরিটোনাইটিস্), ইত্যাদি। এ ভিন্ন, কনীনিকা প্রদাহ, স্বরযন্ত্র প্রদাহ প্রভৃতি যে সকল প্রদাহে,

নিঃসৃত রক্তরস সংযত হইয়া নববিধানরূপে পরিণত হয়, তাহাতেও পারদ বিশেষ রূপে ব্যবহৃত হয়। ক্যালোমেল্ বা ব্লুপিল্, প্রয়োজনমত অহিফেণ বা টার্টার এমেটিক্ বা ইপেকাকুয়ানা সহযোগে ব্যবস্থা করা যায়।

অপিচ, তরুণ যকৃত প্রদাহেও পারদ ব্যবহৃত হইয়া থাকে ; কিন্তু, যকৃতে পূয জন্মিলে পারদ নিষিদ্ধ। পুরাতন যকৃত প্রদাহে কেবল পরিবর্ত্তন ও পিত্ত নিঃসরণের নিমিত্ত অতি অল্প মাত্রায় পারদ বিধান করিবে।

কিন্তু, ইদানীন্তন চিকিৎসকেরা প্রদাহ রোগে পারদ প্রায় ব্যবহার করেন না। তাঁহারা কহেন যে, যে সকল প্রদাহে পারদ ব্যবহৃত করা হয়, সে সকলই বিনা পারদে অনায়াসে নিবারণ করা যাইতে পারে ; বহুল পরীক্ষা দ্বারা ইহা সুনিশ্চিত হইয়াছে। আর, পারদ ব্যবহার করিলে যে শীঘ্রতর আরোগ্য লাভ হয় এমতও নহে, বরঞ্চ রক্তের নিকৃষ্টতা জন্মাইয়া এবং রোগীকে দুর্ব্বল করিয়া পরিণামে আরোগ্যের ব্যাঘাত জন্মায় এবং বিবিধ ক্লেশের কারণ হয়। এ কথা নিতান্ত অমূলক নহে।

তরুণ অতিসার রোগে অনেক বিজ্ঞ চিকিৎসক পারদ ব্যবহার করিয়া থাকেন। কিন্তু, আন্ত্রিক শৈষ্মিক ঝিল্লিতে ক্ষত বা পচন উপস্থিত হইলে এবং রক্তাতিসারে পারদ নিষিদ্ধ।

জ্বরাদি রোগে সমুৎসর্গ সকল প্রকৃতিস্থ করণার্থ পারদ বিশেষ উপযোগী। বিবিধ সংস্কারক গ্রন্থির ক্রিয়া বর্দ্ধন করিয়া উপকার করে।

পাণ্ডুরোগে পিত্তনিঃসারণ ও বিরেচন জন্য পারদ প্রয়োজ্য। কিন্তু পিত্তশীলা বশতঃ পাণ্ডুরোগ হইলে নিষিদ্ধ।

জরায়ুর পুরাতন প্রদাহ বশতঃ রজোলোপ হইলে, ডাং অ্যাশ্ওয়েল্ কহেন যে, পারদ দ্বারা ঈষৎ মুখ আনিলে অবশ্যই প্রতিকার লাভ হয়।

১৮শ পরিবর্ত্তক।

## পারদ ধাতু।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| হাইড্রার্জ্জাইরম্। | মর্ক্যুরি। |
| ( Hydrargyrum ) | ( Mercury ) |

ইহাকে সামান্যতঃ কুইক্ সিল্ভার্ কহে।

এই ধাতু খনিমধ্যে গন্ধক সহযোগে বাইসল্ফিউরেট্ অব্ মার্ক্যুরি রূপে পাওয়া যায়। ইহাকে ইংরাজীতে সিনেবার কহে ; এ প্রদেশে হিঙ্গুল নামে পরিচিত। এ ভিন্ন, কথন কথন প্রকৃত অবস্থাতেও পারদ পাওয়া যায়।

প্রস্তুত করণ। হিঙ্গুলকে লৌহচূর্ণ সহযোগে লৌহভাণ্ড মধ্যে চুয়াইলে পারদ পাওয়া যায়। হিঙ্গুলের গন্ধক, লৌহ সংযোগে সলফিউরেট্ অব্ আয়রণ্ রূপ ধারণ করিয়া বকযন্ত্র মধ্যে থাকে; পারদ,নিজ উৎপতিষ্ণুতাবশতঃ উত্থিত হইয়া আধারভাণ্ডে চুয়াইয়া পড়ে। এভিন্ন, হিঙ্গুলকে লৌহ বকযন্ত্র মধ্যে চুয়াইলেও পারদ প্রস্তুত হয়।

উপর্য্যুক্ত মতে প্রাপ্ত পারদকে ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়া মতে নিম্নলিখিত প্রকরণ দ্বারা শোধন করা যায়। অপরিশুদ্ধ পারদ, ৩ পৌং; লবণ-দ্রাবক, ৩ ড্রাম্; পরিস্রুত জল, যথা প্রয়োজন। অপরিশুদ্ধ পারদকে কাচ বা লৌহ নির্ম্মিত বকযন্ত্র মধ্যে স্থাপন করিয়া অগ্নি সন্তাপ দ্বারা চুয়াইবে; ২॥০ পৌং পারদ আধারভাণ্ড মধ্যে চুয়াইয়া আসিলে, লবণ-দ্রাবক এবং ৯ ড্রাম্ পরিস্রুত জলের সহিত ৫ মিনিট্ পর্য্যন্ত ফুটাইবে, পরে পরিস্রুত জল দ্বারা বারংবার ধৌত করিবে যে পর্য্যন্ত না সমুদায় অম্লত্ব দূর্ হয়; অবশেষে পারদকে চীনভাণ্ড মধ্যে রাখিয়া প্রথমতঃ শোষক কাগজ দ্বারা, পরে জলস্বেদন যন্ত্র দ্বারা শুষ্ক করিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, উজ্জ্বল তরল, জলাপেক্ষা ১৩ গুণ গুরু; ৬৬০ তাপাংশে স্ফুটিত হয়, ১৫০ তাপাংশে ধূমরূপ প্রাপ্ত হয়;—৪০ তাপাংশে সংযত হইয়া ঘন এবং ঘাত-সহ হয়।

ক্রিয়া। প্রকৃত অবস্থায় ক্রিয়া হীন। কিন্তু অতি সূক্ষ্মরূপে বিভক্ত অর্থাৎ নিশ্চন্দ্র হইলে পাকাশয়স্থ অম্লরসের সহিত সংযুক্ত হইয়া রূপান্তর প্রাপ্ত হয়, পরে, শোষিত হইয়া কার্য্য করে। এভিন্ন, শরীরে মর্দ্দিত হইলে, বায়ু, ঘর্ম্মাদি চর্ম্মস্থ রস সহযোগে দ্রবণীয়রূপ প্রাপ্ত হইয়া শোষিত হয়।

অপর, পারদের ধূম গ্রহণ করিলেও শরীরে পারদের ক্রিয়া প্রকাশ পায়। যাহারা তাপমান যন্ত্র (থার্ম্মেটর্), বায়ু মান যন্ত্র (বেরামেটর্) এবং দর্পণ প্রভৃতি প্রস্তুত করে, তাহারা সর্ব্বদা পারদ ধাতুর সংস্রবে থাকে; সুতরাং পারদের ধূমও আঘ্রাণ করে। এ বিধায় ইহাদিগকে প্রায় পারদ প্রভাবে বিবিধ স্নায়বীয় রোগ দ্বারা আক্রান্ত হইতে দেখা যায়; যথা, কম্প, পক্ষাঘাত, শিরোঘূর্ণন, স্মৃতির ক্ষীণতা ইত্যাদি। এই সময় সাবধান না হইলে, প্রলাপ, সংন্যাস ও মৃগী আদি উৎকট স্নায়বীয় রোগ প্রকাশ পায় এবং মৃত্যু পর্য্যন্ত হয়।

পূর্ব্ব কালে, কোষ্ঠ বদ্ধ এবং অন্ত্রাবরোধ আদি রোগে, অর্দ্ধসের বা তদূর্দ্ধ মাত্রায় কেহ কেহ পারদ ব্যবস্থা করিতেন। অভিপ্রায় এই যে, পারদের ভার দ্বারা মল নিঃসৃত এবং অন্ত্র মুক্ত হইবে। এক্ষণে ইহার এরূপ ব্যবহার নাই। পারদ ধাতুর নিম্ন লিখিত প্রয়োগরূপ এক্ষণে প্রচলিত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, হাইড্রার্জাইরম্ কম্-ক্রিটা; ইংরাজী, মার্ক্যুরি উইথ্ চক্;

বাঙ্গালা, পারদ এবং খটিকা চূর্ণ। ইহাকে সামান্যতঃ গ্রে পৌডর্ কহে। পারদ, ১ আং ; বিশুদ্ধ খটিকা, ২ আং। একত্র মর্দ্দন করিয়া পারদকে নিশ্চন্দ্র করিবে। ইহার ৩ গ্রেণে ১ গ্রেণ্ পারদ আছে। মাত্রা ২—৫ গ্রেণ্।

ক্রিয়া। পারদ ধাতুর সামান্য ক্রিয়া ইহা সমুদায় প্রকাশ করে ; কিন্তু এই ক্রিয়া অতি ক্ষীণ ; ফলতঃ পারদ-ঘটিত ঔষধের মধ্যে ইহার ক্রিয়া সর্ব্বাপেক্ষা মাধুর্য্য ভাবে প্রকাশ পায়, এবিধায় শৈশবাবস্থায় ব্যবহারোপযোগী। খটিকা সংযুক্ত থাকা প্রযুক্ত কিঞ্চিৎ অম্লনাশক গুণ প্রকাশ করে।

আময়িক প্রয়োগ। শৈশবাবস্থায়, অতিসার এবং উদরাময় রোগে, বিশেষতঃ তৎসহযোগে যকৃতের ক্রিয়ার বৈলক্ষণ্য থাকিলে, ইহা দ্বারা বিশেষ উপকার হয়। রেউচিনি বা সোডা বা ইপেকাকুয়ানা সহযোগে বিধান করিবে। ডাং ওয়াট্সন্ নিম্নলিখিত ব্যবস্থা দেন। পারদ এবং খটিকা চূর্ণ, অর্দ্ধ ড্রাম্ ; সুগন্ধ খটীকা চূর্ণ, ১ ড্রাম্ ; সোডি কার্বনাস্ এক্সিকেটা, ১ ড্রাম্। মাত্রা, ২—৪ গ্রেণ্।

অপর, শৈশবাবস্থায় উপদংশ রোগে পরিবর্ত্তনের নিমিত্ত ইহা বিশেষ উপযোগী। এভিন্ন, পাণ্ডু রোগে, এবং জ্বর রোগে পাকাশয় এবং অন্ত্রে বিকার থাকিলে, ইহা বিলক্ষণ উপকার করে। কিঞ্চিৎ ইপেকাকুয়ানা সহযোগে রাত্রে প্রয়োগ করিবে ; প্রাতে মৃদু বিরেচক ব্যবস্থা করিবে।

২। ল্যাটিন্, পাইল্যুলা হাইড্রার্জ্জিরাই ; ইংরাজী, মার্ক্যুরিয়েল্ পিল্ ; বাঙ্গালা, পারদ বটিকা। ইহাকে সামান্যতঃ ব্লুপিল্ কহে। পারদ, ২ আং ; গোলাবের খণ্ড, ৩ আং ; যষ্টিমধু চূর্ণ, ১ আং। পারদ এবং গোলাবের খণ্ড একত্র মর্দ্দন করিবে যে পর্য্যন্ত পারদ নিশ্চন্দ্র না হয়, পরে, যষ্টিমধু মিশ্রিত করিয়া লইবে। ইহার ৩ গ্রেণে ১ গ্রেণ্ পারদ আছে। মাত্রা, ২—৫ গ্রেণ্। ৫ হইতে ১৫ গ্রেণ্ মাত্রায় বিরেচক। ইহার ক্রিয়ার মাধুর্য্য হেতু লালনিঃসরণ এবং পরিবর্ত্তনের নিমিত্ত সর্ব্বদা ব্যবহৃত হয়।

৩। ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ হাইড্রার্জ্জিরাই, ইংরাজী, অয়েণ্টমেণ্ট্ অব্ মর্ক্যুরি ; বাঙ্গালা, পারদের মলম। পারদ, ১ পৌং ; শূকরের বসা, ১ পৌং ; মেষের বসা, ১ আং। একত্র মর্দ্দন করিবে যে পর্য্যন্ত পারদ নিশ্চন্দ্র না হয়। ইহার ২ গ্রেণে ১ গ্রেণ্ পারদ আছে।

মুখ আনিবার নিমিত্ত ইহার মর্দ্দন প্রয়োগ করা যায়। ৩০—৬০ গ্রেণ্ পরিমাণে প্রাতে এবং রাত্রে মর্দ্দন করিবে। যদ্যপি শীঘ্র মুখ আনয়ন প্রয়োজন হয়, তবে ৩০ গ্রেণ্ পরিমাণে প্রতি ঘণ্টায় মর্দ্দন করিবে, প্রতিবার মর্দ্দনের পর মর্দ্দিত স্থান ধৌত করিবে, এবং প্রতিবার এক স্থানেই মর্দ্দন করিবে না। মুখ আনিবার নিমিত্ত ইহা অতি উৎকৃষ্ট উপায়। এভিন্ন, ঔপদংশিক ক্ষতে এবং বিবিধ অর্ব্বুদাদিতে শোষণের নিমিত্ত ইহার স্থানিক প্রয়োগ করা যায় ; কিন্তু ক্যান্সর জাতীয় অর্ব্বুদে অবিধেয়।

৪। ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ হাইড্রার্জ্জিরাই কম্পজিটম্ ; ইংরাজী কম্পৌণ্ড্

অয়েণ্টমেণ্ট্ অব্ মার্কুরি; বাঙ্গালা, পারদাদি মলম। পারদের মলম, ৫ আং; মোম, ৩ আং; জলপায়ের তৈল, ৩ আং; কর্পূর, ১॥০ আং। মৃদু সন্তাপ দ্বারা তৈল এবং মোম একত্র গলাইবে; প্রায় শীতল হইলে কর্পূর চূর্ণ এবং পারদের মলম মিলাইয়া লইবে।

৫। ল্যাটিন্, লিনিমেণ্টম্ হাইড্রার্জিরাই; ইংরাজী, লিনিমেণ্ট্ অব্ মার্কুরি; বাঙ্গালা, পারদ মর্দন। পারদের মলম, ১ আং; এমোনিয়া দ্রব, ১ আং; কর্পূর মর্দন, ১ আং। কর্পূর মর্দনে মৃদু সন্তাপ দ্বারা পারদের মলম গলাইবে, শেষে, এমোনিয়া দ্রব মিলাইয়া লইবে।

পুরাতন অর্ব্বুদাদি শোষণার্থ মর্দন করা যায়। এভিন্ন, মুখ আনিবার নিমিত্ত ইহার মর্দন বিশেষ উপযোগী।

৬। ল্যাটিন্, এম্প্লাষ্ট্রম্ হাইড্রার্জিরাই; ইংরাজী, মার্কুরিয়েল্ প্লাষ্টার্; বাঙ্গালা, পারদ পলস্তা। পারদ, ৩ আং; জলপাইয়ের তৈল, ১ ড্রাম্; ঊর্দ্ধপাতিত গন্ধক, ৮ গ্রেণ্; সীস পলস্তা, ৬ আং। জলপাইয়ের তৈলে অগ্নি সন্তাপ দ্বারা গন্ধক দ্রব করিবে; পরে ইহার সহিত পারদ মর্দন করিয়া নিশ্চন্দ্র করিবে; অবশেষে অগ্নি সন্তাপ দ্বারা সীস পলস্তা গলাইয়া ইহার সহিত উত্তমরূপে মিলাইয়া লইবে।

পুরাতন অর্ব্বুদ, সন্ধিরোগ, ঔপদংশিক অর্ব্বুদাদি শোষণার্থ বাহ্য প্রয়োগ করা যায়।

৭। ল্যাটিন্, এম্প্লাষ্ট্রম্ এমোনায়েসাই কম্ হাইড্রার্জিরো; ইংরাজী, এমোনায়াক্ এণ্ড্ মার্কুরি প্ল্যাষ্টর্। এমোনায়াক্, ১২ আং; পারদ, ৩ আং; জলপাইয়ের তৈল, ১ ড্রাম্; ঊর্দ্ধপাতিত গন্ধক, ৮ গ্রেণ্। জলপাইর তৈল তপ্ত করিয়া তাহাতে গন্ধক সংযোগ করিবে, পরে, ইহার সহিত পারদ মর্দন করিয়া নিশ্চন্দ্র করিবে, অবশেষে এমোনায়াক্কে অগ্নিসন্তাপে দ্রব করিয়া ইহার সহিত মিলাইয়া লইবে।

আময়িক প্রয়োগ, উপর্য্যুক্তের ন্যায়।

৮। ল্যাটিন্, সপোজিটোরিয়া হাইড্রোর্জিরাই; ইংরাজী, মার্কুরিয়েল্ সপোজিটরিজ্ পারদের মলম, ৬০ গ্রেণ্; বেনজোয়েটেড্ লার্ড, ২০ গ্রেণ্; মোম, ২০ গ্রেণ্; অয়েল অব্ থিয়োব্রোমা, ৮০ গ্রেণ্। শেষোক্ত তিন দ্রব্যকে মৃদু সন্তাপে গলাইয়া তাহাতে পারদের মলম উত্তমরূপে মিলাইবে, শীতল হইলে দ্বাদশটি সপোজিটরি প্রস্তুত করিয়া লইবে।

১৯শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| হাইড্রার্জিরাই অক্সাইডম্ রুব্রম্। | রেড্ অক্সাইড্ অব্ মার্কুরি। |
| [Hydragyri Oxidum Rubrum] | [Red Oxide of mercury] |

পূর্ব্ব নাম, হাইড্রার্জিরাই নাইট্রিকো অক্সাইডম্।

প্রস্তুত করণ। পারদ, ৮ আং (ওজন); যবক্ষার দ্রাবক, ৪॥০ আং; জল, ২ আং। যবক্ষার-দ্রাবক এবং জল একত্রে মিলাইয়া তাহাতে ৪ আং পারদ

দ্রব করিবে ; পরে ইহাকে অগ্নি সন্তাপ দ্বারা শুষ্ক করিয়া, অবশিষ্ট পারদের সহিত উত্তমরূপে মর্দ্দন করিবে ; অবশেষে, চীন পাত্র মধ্যে তপ্ত করিবে, যে অবধি অম্লধূম নির্গত হয় ; শীতল হইলে বোতল মধ্যে রাখিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। কমলালেবুর বর্ণ, উজ্জ্বল, শল্কাকার দানাযুক্ত ; অগ্নিসন্তাপ প্রাপ্তে সম্পূর্ণ উড়িয়া যায় ; জলে দ্রব হয় না ; লবণ-দ্রাবকে দ্রবণীয় ; এই দ্রবে পটাশ্ দিলে পীতবর্ণ অক্সাইড্ অব্ মার্ক্যুরি অধঃস্থ হয়, এবং এমোনিয়া দ্রব দিলে শ্বেতবর্ণ এমোনিয়েটেড্ মার্ক্যুরি অধঃস্থ হয়। রাসায়নিক উপাদান, পারদ ১ অংশ এবং অক্সিজেন্ ১ অংশ।

ক্রিয়া। দাহক ; আভ্যন্তরিক ব্যবহার করা যায় না।

আময়িক প্রয়োগ। পুরাতন নিরঙ্কুর ক্ষতে, দীর্ঘাঙ্কুর যুক্ত ক্ষতে, ঔপদংশিক ক্ষতে এবং ওয়ার্টরোগে, উত্তেজক এবং দাহক হইয়া উপকার করে। ইহার মলম বা চূর্ণ প্রয়োগ করা যায়।

অফ্‌থাল্মিয়া টার্সাই রোগে ইহার মলম কজ্জলের ন্যায় চক্ষে প্রয়োগ করিলে আশু প্রতিকার লাভ হয়। এভিন্ন, পুরাতন পূয়যুক্ত চক্ষুপ্রদাহেও ইহা ব্যবহৃত হয়।

রূপিয়া এবং ফেবস্ প্রভৃতি চর্ম্ম রোগে ইহার মলম স্থানিক প্রয়োগ করিলে উপকার হয়।

প্রয়োগরূপ। ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ হাইড্রার্জিরাই অক্সাইডাই রুব্রাই ; ইংরাজী, অয়েণ্ট্‌মেণ্ট্ অব্ রেড্ অক্সাইড্ অব্ মার্ক্যুরি। পূর্ব্ব নাম, অঙ্গুয়েণ্টম্ হাইড্রার্জিরই নাইট্রিকো অক্সিডাই ; অঙ্গুয়েণ্টম্ অক্সিডাই হাইড্রার্জিরাই। রেড্ অক্সাইড্ অব্ মার্ক্যুরি, ৬২ গ্রেণ্ ; পীতমোম, ।০ আং ; বাদাম তৈল, ৸০ আং। মোম এবং তৈলকে মৃদুসন্তাপে একত্র গলাইবে, প্রায় শীতল হইলে অক্সাইড্ অব্ মার্ক্যুরি মিলাইয়া লইবে।

## ২০শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| হাইড্রার্জিরাই সব্ ক্লোরাইডম্। | সব্ ক্লোরাইড্ অব্ মার্ক্যুরি। |
| (Hydrargyri Subchloridum) | [Subchloride of Mercury] |

পূর্ব্বনাম, ক্যালোমেল্, হাইড্রার্জিরাই ক্লোরাইডম্।

প্রস্তুত করণ। সল্‌ফেট্ অব মার্ক্যুরি, ১০ আং ; পারদ (ওজন,) ৭ আং ; শুষ্ক লবণ, ৫ আং ; স্ফুটিত পরিস্রুত জল, যথা-প্রয়োজন। সল্‌ফেট্ অব্ মার্ক্যুরিকে অল্প জলে আর্দ্র করিয়া পারদের সহিত উত্তমরূপে মর্দ্দন করিবে ; পারদ নিশ্চন্দ্র হইলে লবণের সহিত মর্দ্দন করিয়া উত্তমরূপে মিশ্রিত করিবে ; পরে, এরূপ বিস্তীর্ণ যন্ত্রমধ্যে ঊর্দ্ধপাতন করিবে যে, যাহা ঊর্দ্ধে পতিত হইবে তাহা যন্ত্রের পার্শ্বে দানা না বাঁধিয়া অতিসূক্ষ্ম চূর্ণ রূপে নীচে পড়ে ; এই চূর্ণকে পরিস্রুত জল দ্বারা

বারংবার ধৌত করিবে,যে অবধি ধৌত জলে হাইড্রোসল্‌ফিউরেট্ অব্ এমোনিয়া দিলে কৃষ্ণ বর্ণ হয়। অবশেষে, ২১২ তাপাংশের অনধিক সন্তাপে শুষ্ক করিয়া অস্বচ্ছ বোতল মধ্যে উত্তমরূপে বদ্ধ করিয়া রাখিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, নিরুজ্জল, মসৃণ,গুরু,নির্দ্দিষ্টাকার হীন চূর্ণ; গন্ধাস্বাদ রহিত ; জল, সুরা এবং ইথরে অদ্রবণীয় ; অগ্নি সন্তাপে সম্পূর্ণ উড়িয়া যায়; চূণের জল এবং পটাশ্ দ্রব সহযোগে কৃষ্ণবর্ণ অক্সাইড্ অব্ মার্ক্যুরি হইয়া অধঃস্থ হয়; আপেক্ষিক ভার ৭'১৪; রাসায়নিক উপাদান, পারদ দুই অংশ এবং ক্লোরিণ্ ১ অংশ।

অসম্মিলন। ক্ষার ; ক্ষারকার্বনেট্ ; অম্ল ; লৌহ, সীস ও তাম্রাদি ধাতু ঘটিত লবণ ; ক্লোরিণ্, হাইড্রোসল্‌ফিউরিক্ এসিড্ সংযুক্ত ঔষধ সহযোগে অবিধেয়।

ক্রিয়া। পারদ-ঘটিত ঔষধের সমুদায় ক্রিয়া ইহাতে বর্ত্তে ; কেবল ইহার দাহক ক্রিয়া নাই। এমতে, ইহা বিরেচক,পিত্ত নিঃসারক,কৃমিনাশক, লাল নিঃসারক, পরিবর্ত্তক, শোষক, প্রদাহ নাশক, অবসাদক। বিরেচন ও পিত্ত নিঃসরণার্থ এবং কৃমিনাশার্থ, রূবার্ব, জ্যালাপ্ ও কলসিন্থাদি বিরেচক সহযোগে বিস্তর ব্যবহৃত হয় ; প্রদাহ দমনার্থ এণ্টিমনি, ইপেকাকুয়ানা, অহিফেণ, ডোবর্শ পৌডর্ প্রভৃতি সহযোগে ব্যবহৃত হয় ; পরিবর্ত্তনার্থ অহিফেণ সহযোগে ব্যবহৃত হয় ; পারদের ধূম গ্রহনার্থ ইহা বিলক্ষণ উপযোগী। অধিক মাত্রায়, অবসাদক এবং বিরেচক।

আময়িক প্রয়োগ। বিবিধ যান্ত্রিক তরুণ প্রদাহে, বিশেষতঃ শ্লৈষ্মিক-ঝিল্লির প্রদাহে, প্রদাহ দমনার্থ, ক্যালমেল্ অহিফেণ সহযোগে এবং প্রয়োজনমত এণ্টিমনি সহযোগে অনেক সুচিকিৎসক ব্যবহার করেন।

টাইফস্ এবং টাইফয়েড্ জ্বররোগের প্রথমাবস্থায় অন্ত্র পরিষ্কার করণার্থ, অল্প পরিমাণে ক্যালমেল কিঞ্চিৎ রেউচিনি বা জ্যালাপ্ সহযোগে কখন কখন ব্যবহার করা যাইতে পারে। এভিন্ন, এ সকল পারদ দ্বারা উপকার না হইয়া বরঞ্চ অপকার হয়। অপর, অনুপর্য্যায় জ্বরে, এবং পর্য্যায় জ্বরে প্রথমাবস্থায়, বিরেচন ও পিত্তনিঃসারণার্থ ক্যালমেল্ সংযুক্ত বিরেচক বিশেষ উপযোগী। অপর, জ্বর সহযোগে যদি যকৃতে রক্ত সংগ্রহাদি থাকে, অথবা অন্য কোন যান্ত্রিক প্রদাহের অনুষ্ঠান হয়, তবে অল্প মাত্রায় ক্যালমেল্, কিঞ্চিৎ এণ্টিমনি বা ইপেকাকুয়ানা, বা অহিফেণ বা ডোবর্শ্ পৌডর্ সহযোগে ব্যবস্থা করিবে।

সংন্যাস রোগে, জ্যালাপ বা গাম্বজ্ বা জয়পালের তৈল সহযোগে অতি বিরেচনার্থ ক্যালমেল্ ব্যবস্থা করা যায়।

বিসূচিকা রোগে অনেকে ক্যালমেল্ ব্যবহার করিয়া থাকেন। কেহ কেহ ইহাকে বিসূচিকা রোগে একমাত্র ঔষধ বিবেচনা করেন ; কেহ বা অধিক মাত্রায় (১০—২০ গ্রেণ্), কেহ বা অল্প মাত্রায়, কেহ বা শুদ্ধ ক্যালমেল্, কেহ বা অহিফেণ

এমোনিয়া, ব্র্যাণ্ডি প্রভৃতি উত্তেজক সহযোগে ব্যবস্থা করেন। আবার, কোন কোন চিকিৎসক, বিসূচিকা রোগে ক্যালমেলকে এককালে অকর্ম্মণ্য বিবেচনা করেন। মেং রস্ সাহেব অনেক যত্নে বিসূচিকা রোগের চিকিৎসা বিষয়ে নিম্নলিখিত নির্ঘণ্ট প্রস্তুত করিয়াছেন; তদ্দৃষ্টে বিসূচিকা রোগে ক্যালমেল্ দ্বারা কি উপকার হয় তাহা জানা যাইতে পারে।

| চিকিৎসা প্রণালী | রোগীর সংখ্যা | মৃত্যু সংখ্যা | শতকরা মৃত্যু সংখ্যা |
|---|---|---|---|
| শিরা মধ্যে উষ্ণ জলাদি পিচকারি দ্বারা প্রয়োগ (বিনস্ ইঞ্জেক্সন্)——— | ৯০ | ৭৮ | ৮৫·৭ |
| ব্র্যাণ্ডি, এমোনিয়া, টার্পিন্ কেজুপুটি তৈল প্রভৃতি উত্তেজক——— | ৩০৫৫ | ১৭৯২ | ৫৮·৮ |
| উত্তেজক এবং বমনকারক মাত্রায় ইপেকাকুয়ানা——— | ৩৭ | ২৫ | ৬৭ |
| উত্তেজক এবং ক্যালমেল্ ও অহিফেণ——— | ৩৫৬ | ২১৪ | ৬০ |
| উত্তেজক এবং বরফ——— | ৫৮ | ২৯ | ৫০ |
| অহিফেণ——— | ৮১ | ৪৭ | ৫৮ |
| ক্যালমেল্ এবং অহিফেণ | ১৯৬ | ১১২ | ৫৭·১৪ |
| ক্যালমেল্——— | ৩৭৬ | ১৪৭ | ৩৬·৫৯ |
| রক্তমোক্ষণ, ক্যালমেল্ ও অহিফেণ——— | ২৮৫ | ১৬৮ | ৫৯ |
| ইপেকাকুয়ানা——— | ২১ | ১১ | ৫৬ |
| ইপেকাকুয়ানা এবং উত্তেজক | ৩৭ | ২৫ | ৬৭ |
| ইপেকাকুয়ানা, রক্তমোক্ষণ এবং কুইনাইন্——— | ১৬১ | ৮১ | ৫০ |
| ইপেকাকুয়ানা এবং রক্তমোক্ষণ——— | ২২২ | ১০৪ | ৪৭ |
| ইপেকাকুয়ানা এবং উত্তাপ | ২৮১ | ৯৮ | ৩৪·৯ |
| লবণ এবং শীতল জল——— | ৬০৭ | ১১২ | ২০ |
| টার্টার্ এমেটিক্——— | ২১ | ৪ | ১৯ |
| বরফ এবং উত্তেজক——— | ৫৮ | ২৯ | ৫০ |
| শুদ্ধবরফ——— | ১৪২ | ৪৩ | ৩০ |
| ষ্টীবন্স্ সাহেবের লবণ মিশ্র | ৮৮ | ৬৭ | ৭৬·৩ |
| গ্রেবিল্ ষ্টিট্ লবণ মিশ্র এবং শীতল জল——— | ১০৭ | ১৫ | ১৪ |
| অপরাপর প্রণালী——— | ১৭ | ৮ | ৪৭·৬ |
| সমষ্টি——— | ৬২৯৬ | ৩২১০ | ৫১ |

অপর, কোষ্ঠ বদ্ধ, অন্ত্রাবদ্ধ, অন্ত্রাক্ষেপ, শূল এবং সীসশূল আদি রোগে, পূর্ণ মাত্রায় ক্যালমেল্, অহিফেণ সহযোগে ব্যবস্থা করিবে, পরে এরণ্ডতৈল সেবন করাইবে বা প্রয়োজন মত পিচকারি দ্বারা ব্যবস্থা করিবে।

রক্তস্রাব রোগে, ডাং লেদাম্, সদি, ওয়াট্সন্ প্রভৃতি বিজ্ঞ চিকিৎসকগণ পারদ দ্বারা মুখ আনিতে অনুমতি দেন। ডাং ওয়াট্সন্ কহেন যে, পারদ দ্বারা কি প্রকারে রক্ত রোধ হয় তাহা সুনিশ্চিত হয় নাই, কিন্তু এরূপ অনেক বার দেখা গিয়াছে, যে, অন্যান্য ঔষধ বিফল হইলে পারদ দ্বারা অল্প মুখ আনিলে আরোগ্য লাভ হয়। অল্প মাত্রায় ক্যালমেল্ এবং অহিফেণ ব্যবস্থা করিবে।

অপর, লেপ্রা, সোরায়িসিস্, পোরায়েগো, ইম্পিটায়েগো, হার্পিজ, একজিমা প্রভৃতি চর্ম্মরোগে, ডাং পেরেরা কহেন যে, ক্যালমেলের মলমের (১ ড্রাম্, মোমের মলম ১ আং) তুল্য স্থানিক প্রয়োগ আর নাই।

চক্ষুপ্রদাহে, বিশেষতঃ শৈশবাবস্থায় রোগ হইলে, ডুপিত্রাঁ, ক্লূজ্ এবং ব্যান্ শীবোল্ড্ প্রভৃতি বিজ্ঞ চিকিৎসকগণ ক্যালমেলের স্থানিক প্রয়োগ ব্যবস্থা দেন। অল্প পরিমাণে ক্যালমেল্ চক্ষু মধ্যে প্রয়োগ করিবে; ১।২ ঘণ্টার পর অল্প উষ্ণ জল দ্বারা চক্ষু ধৌত করিবে। রোগ উৎকট হইলে দিবসে দুইবার, নচেৎ একবার দিবে। প্রায় সপ্তাহ মধ্যে আরোগ্য লাভ হয়।

কৃমিনাশার্থ, রেউচিনি বা জ্যালাপ্ সহযোগে ব্যবস্থা করিবে। মহীলতার ন্যায় কৃমিরোগে বিশেষ উপকার করে।

মাত্রা, ১ গ্রেণ হইতে ৩ গ্রেণ্ পর্য্যন্ত লালনিঃসারক, পরিবর্ত্তক এবং স্রাবণক্রিয়া বর্দ্ধক। ৫ গ্রেণ্ হইতে ১০ গ্রেণ্ মাত্রায় বিরেচক, পিত্তনিঃসারক, এবং কৃমিনাশক।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, পাইল্যুলা হাইড্রার্জিরাই সব্ ক্লোরিডাই কম্পজিটা; ইংরাজী, কম্পৌণ্ড্ পিল্ অব্ সব্ ক্লোরাইড্ অব্ মার্কুরি। পূর্ব্ব নাম পাইল্যুলা ক্যালমিলানস্ কম্পজিটা। সামান্য নাম, প্লমর্শ্ পিল্। ক্যালমেল্, ১ আং; সল্ফিউরেটেড্ এণ্টিমনি, ১ আং; গোয়েকম্ ধূনা চূর্ণ, ২ আং; এরণ্ড তৈল, ১ আং। একত্র মর্দ্দন করিয়া লইবে। ইহার ৫ গ্রেণে ১ গ্রেণ ক্যালমেল্ আছে। মাত্রা, ২—১০ গ্রেণ্। পুরাতন চর্ম্মরোগে, যকৃৎরোগে এবং উপদংশ রোগে পরিবর্ত্তনের নিমিত্ত ব্যবহৃত হয়

২। ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ হাইড্রার্জিরাই সব্ ক্লোরিডাই; ইংরাজী অয়েণ্ট্মেণ্ট্ অব্ সব্ ক্লোরাইড্ অব্ মার্কুরি। ক্যালমেল্, ৮০ গ্রেণ্; শূকরের বসা, ১ আং একত্র মিলাইয়া লইবে। বিবিধ চর্ম্মরোগে ব্যবহৃত হয়; এভিন্ন, ইনফ্লেমেশন নিমিত্তও ব্যবহার করা যায়।

৩। ল্যাটিন্, লোসিয়ো হাইড্রার্জিরা নাইগ্রা; ইংরাজী, ব্লাক্ মার্ক্যুরিয়েল্ লোসন্; সামান্যতঃ ব্লাক্ ওয়াস্। সব্‌ক্লোরাইড্ অব্ মার্ক্যুরি, ৩০ গ্রেণ্ চূণের জল, ১০ আং। মিশ্রিত করিয়া লইবে।

২১শ পরিবর্ত্তক।

## রসকর্পূর।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| হাইড্রার্জাইরাই পর্‌ক্লোরাইডম্। | পর্‌ক্লোরাইড্ অব্ মার্ক্যুরি। |
| ( Hydrargyri Perchloridum ) | ( Perchloride of Mercury ) |

ইহাকে ক্লোরাইড্ অব্ মার্ক্যুরিও কহে। পূর্ব্বনাম, হাইড্রার্জিরাই বাইক্লোরাইডন্; হাইড্রার্জাইরম্ করোসিবম্ সব্ লিমেটন্। সামান্য নাম করোসিব্ সব্‌লিমেট।

প্রস্তুত করণ। সল্‌ফেট্ অব্ মার্ক্যুরি, ২০ আং; শুষ্ক লবণ, ১৬ আং; ব্ল্যাক্ অক্সাইড্ অব্ ম্যান্‌গেনিজ্ সূক্ষ্মচূর্ণ, ১ আং। প্রথমোক্ত দুই দ্রব্যকে সূক্ষ্ম চূর্ণ করিয়া একত্র মিলাইবে, পরে, শেষোক্ত দ্রব্যের সহিত উত্তমরূপে মর্দ্দন করিয়া মিশ্রিত করিবে। এই মিশ্র পদার্থকে হরিৎবর্ণ কাচ-নির্ম্মিত যন্ত্র মধ্যে বালুকা স্বেদন উত্তাপ দ্বারা ঊর্দ্ধপাতিত করিবে; অবশেষে এই ঊর্দ্ধপাতিত দ্রব্যকে অস্বচ্ছ বোতল মধ্যে রাখিয়া দিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন, ঈষৎ স্বচ্ছ স্তম্ভাকার দানাযুক্ত; অত্যন্ত কটু, ধাতব কষায় আস্বাদ; ১৫ অংশ জলে এবং ৭ অংশ শোধিত সুরাতে দ্রবণীয়; ইথরে সম্পূর্ণ দ্রব হয়; কিঞ্চিৎ নিসাদল বা লবণ-দ্রাবক সংযোগ করিলে ইহার দ্রবণীয়ত্ব বৃদ্ধি পায়। ৫০৯ তাপাংশে গলে; ৫০৬ তাপাংশে উড়িয়া যায়; কাচ নলের মধ্যে রাখিয়া ক্ষার বা ক্ষারকার্বনেট্ সহযোগে তপ্ত করিলে পারদ ধাতু পৃথক হইয়া ঊর্দ্ধপাতিত হয়, অপর, স্বর্ণ বা তাম্র পাত্রে ইহার দ্রব রাখিয়া তাহাতে লৌহ বা দস্তা ধাতু সংযোগ করিলে পারদ ধাতু পৃথক্ হইয়া পড়ে; ইহার দ্রবে চূণের জল কিম্বা পটাশ্ দ্রব সংযোগ করিলে পীতবর্ণ অক্সাইড্ অব মার্ক্যুরি অধঃস্থ হয়; আওডাইড্ অব্ পটাশিয়ম্ দিলে উজ্জ্বল রক্তবর্ণ আওডাইড্ অব্ মার্ক্যুরি অধঃস্থ হয়; নাইট্রেট্ অব্ সিল্‌বর্ দিলে শ্বেতবর্ণ, দধিবৎ, ক্লোরাইড্ অব্ সিল্‌বর্ অধঃস্থ হয়। ইহা দ্বারা অণ্ডলাল এবং ফাইব্রিণ্ সংযত হয়। রাসায়নিক উপাদান, পারদ, ১ অংশ, এবং ক্লোরিণ্ ১ অংশ।

অসম্মিলন। ক্ষার, ক্ষারকার্বনেট্, লবণ-দ্রাবক ভিন্ন সমুদায় দ্রাবক, টার্টার্ এমেটিক্, নাইট্রেট্ অব্ সিল্‌বর্, সীস শর্করা, আইওডিন্ সংযুক্ত ঔষধ; ঔদ্ভিজ্জ সঙ্কোচক, অণ্ডলাল ইত্যাদি।

ক্রিয়া। অল্প মাত্রায় পরিবর্ত্তক। ইহা দ্বারা শীঘ্র মুখ আইসেনা, অতএব

মুখ আনিবার নিমিত্ত ইহা ব্যবহৃত হয় না। অধিক মাত্রায়, দাহক বিষক্রিয়া করে। বাহ্য প্রয়োগে দাহক।

ইহা দ্বারা বিষাক্ত হইলে নিম্নলিখিত লক্ষণ সকল প্রকাশ পায়। গলদেশে জ্বালা উপস্থিত হয় এবং গলা আঁটিয়া ধরে; পাকাশয়ে অত্যন্ত জ্বালা এবং বেদনা; রক্ত ও শ্লেষ্মা মিশ্রিত ভেদ ও বমন; হস্তপদাদিতে আক্ষেপ; অবসন্নতা,ক্রতাক্ষেপাদি প্রকাশ হওনানন্তর মৃত্যু হয়। যদি শীঘ্র মৃত্যু না হয়, তবে ভয়ানক মুখ আইসে এবং মুখের অভ্যন্তর পচিয়া মৃত্যু হয়।

অল্প মাত্রায় বহু দিন সেবন করিলে, অথবা যথাবিহিত মাত্রাপেক্ষা কিঞ্চিৎ অধিক মাত্রায় সেবন করিলে, পাকাশয় এবং অন্ত্র মধ্যে প্রদাহ লক্ষণ প্রকাশ পায়। উদরপ্রদেশে জ্বালা এবং বেদনা, বিবমিষা, বমন, ভেদ, অপাক, সরলান্ত্রে প্রদাহ উপস্থিত হয়; এ ভিন্ন, কচিৎ ফুস্‌ফুস্ এবং মূত্রযন্ত্রও আক্রমিত হয়। ভক্ষণ ভিন্ন, অন্য প্রকারে সেবিত হইলেও উক্ত লক্ষণ সকল প্রকাশ করিতে পারে।

শবচ্ছেদ করিলে পাকাশয় এবং অন্ত্র মধ্যে প্রদাহ এবং দাহন চিহ্ন দেখা যায়, এবং ঐ সকল স্থানের শ্লৈষ্মিক ঝিল্লি কোমল, স্ফীত এবং মলিনবর্ণ হয়। ইহা দ্বারা বিষাক্ত হইলে, সল্‌ফেট্ অব্ জিঙ্ক্ দ্বারা বমন করাইবে; বিষনাশার্থ যথেষ্ট পরিমাণে অণ্ডলাল বা দুগ্ধ বা গোধূমচূর্ণ সেবন করাইবে; কথিত আছে যে, একটী অণ্ড দ্বারা ৪ গ্রেণ্ রসকর্পূর নষ্ট হয়। এ ভিন্ন, জান্তব অঙ্গার এবং প্রোটোসল্‌-ফিউরেট্ অব্ আয়রণও বিধান করা যায়। এরণ্ড তৈল দ্বারা অন্ত্র পরিষ্কার করিবে। প্রদাহের নিমিত্ত যথাবিহিত চিকিৎসা করিবে।

আময়িক প্রয়োগ। উপদংশ রোগের দ্বিতীয় অবস্থায় পরিবর্ত্তনার্থ ইহা বিশেষ উপযোগী। সার্জা বা অনন্তমূল সহযোগে ব্যবস্থা করিবে। প্রমেহ রোগে ইহার পিচকারি (১ গ্রেণ্, জল ৪—৮ আং) বিলক্ষণ উপকার করে।

সামান্য চক্ষু প্রদাহে (ক্যাটারাল্ অফ্‌থাল্‌মিয়া) এবং পূযযুক্ত চক্ষু প্রদাহে, ডাং ম্যাকেঞ্জী ইহার ধৌত ব্যবস্থা করেন, যথা, রসকর্পূর ১ গ্রেণ্, নিশাদল ৬ গ্রেণ্,জল ৮ আং; অল্প তপ্ত করিয়া দিবসে ৩।৪ বার চক্ষে প্রয়োগ করিবে। ইহা দ্বারা বিলক্ষণ উপকার হয়।

স্ক্রফিউলা জনিত চক্ষুঃ প্রদাহে, ডাং হ্যামিণ্টন্ ইহার আভ্যন্তরিক প্রয়োগ বিধান করেন। রসকর্পূর $\frac{1}{16}$—$\frac{1}{8}$ গ্রেণ্, সিঙ্কোনার কাথ ১—২ আং, দিবসে ২ বার প্রয়োগ করিবে।

বিবিধ চর্ম্ম রোগে, রসকর্পূরের বাহ্য প্রয়োগ দ্বারা বিশেষ উপকার হয়। স্কেবিজ্, প্রুরাইটিস্, পোরাইগো, এক্‌জীমা, পেডিক্যুলাই প্রভৃতিতে ইহার ধৌত [১—২ গ্রেণ্, জল ১ আং] বিলক্ষণ উপকার করে; পিটিরায়েসিস্, সোরায়োসিস্

নামক চর্ম্ম রোগে ইহার আভ্যন্তরিক প্রয়োগ উপকারক ; ১/১৬ গ্রেণ্ মাত্রায়, সারজা বা সিঙ্কোনা সহযোগে প্রয়োগ করিতে সার্ ফিলিপ্ ক্র্যাম্পটন্ অনুমতি দেন। এরিসিপেলাস্ রোগে, ডাং ডিউইস্ কহেন যে, ইহার ধৌত (রসকর্পূর ১ গ্রেণ্, জল ১ আং ) স্থানিক প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়। নাইট্রেট্ অব্ সিল্ভার্ সেবন দ্বারা চর্ম্ম বিবর্ণ হইলে, ডাং উইল্সন্, ইহার ধৌত স্থানিক প্রয়োগ করিতে অনুমতি করেন।

জরায়ু বিবর্দ্ধন রোগে ডাং ওল্ডহ্যাম্ ইহার প্রতি বিশেষ অনুরাগ প্রকাশ করেন। ঔদ্ভিজ্জ বলকারক বা লৌহঘটিত ঔষধ সহযোগে ব্যবস্থা করিবে, দুই তিন মাসে আরোগ্য লাভ হয়। এতৎ সহযোগে কট্যস্থিতে বা অণ্ডাশয় প্রদেশে ব্লিষ্টর প্রয়োগ করিবে।

বালকদিগের এক প্রকার অতিসার হয় ; দুর্গন্ধযুক্ত পাণ্ডুবর্ণ কর্দ্দমের ন্যায় দিবসে তিন চারি বার ভেদ হয়, শরীর অসুস্থ ও দুর্ব্বল এবং পরিপাক অসম্পূর্ণ হয় ; এমত অবস্থায় পরক্লোরাইড্ অব্ মার্ক্যুরি ১ গ্রেণ্ অর্দ্ধ পাং জলের সহিত মিশ্রিত করিয়া এক চামচ পরিমাণে প্রয়োগ করিলে উপকার দর্শে।

রক্ত সংযত উদরাময় রোগে ইহা বিশেষ উপযোগী।

মাত্রা, ১/১৬ গ্রেণ্ হইতে ১/৮ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, লাইকর্ হাইড্রার্জাইরাই পর্ক্লোরিডাই ; ইংরাজী, সোল্যুসন্ অব পর্ক্লোরাইড্ অব্ মার্ক্যুরি। করোসিব্ সব্লিমেট্, ১০ গ্রেণ্ ; নিসাদল, ১০ গ্রেণ্ ; পরিস্রুত জল, ১ পাইন্ট্। দ্রব করিয়া লইবে। ইহার প্রতি আউন্সে অর্দ্ধ গ্রেণ্ করোসিব্ সব্লিমেট্ আছে। মাত্রা, ১—২ ড্রাম্।

২। ল্যাটিন্, লোসিয়ো হাইড্রার্জাইরাই ফ্লেবা ; ইংরাজী, ইয়েলো মার্ক্যুরিয়েল্ লোসন্ ; সামান্যতঃ ইয়েলো ওয়াস্। করোসিব্ সব্লিমেট্, ১৮ গ্রেণ্ ; চূণের জল, ১০ আং। মিশ্রিত করিয়া লইবে।

## ২২শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| হাইড্রার্জিরাই অক্সাইডম্ ফ্লেভম্। | ইয়েলো অক্সাইড্ অব্ মার্ক্যুরি। |
| (Hydrargyri Oxidum Flavum) | (Yellow Oxide of Mercury) |

পর্ক্লোরাইড্ অব্ মার্ক্যুরি বা রসকর্পূর, ৪ আউন্স্ ; সোল্যুসন্ অব্ সোডা, ২ পাইন্ট্ ; পরিস্রুত জল, যথা-প্রয়োজন। ২ পাইন্ট্ পরিস্রুত জলে পর্ক্লোরাইড্ অব্ মার্ক্যুরি উত্তাপদ্বারা দ্রব করিয়া সোল্যুসন্ অব্ সোডা সংযোগে আলোড়ন করিয়া রাখিলে, হরিদ্বর্ণ পদার্থ অধঃস্থ হইবে ; উপরিস্থিত জলীয়াংশ ঢালিয়া ফেলিলে যে

অক্সাইড্ থাকে তাহাকে উত্তমরূপে ধৌত করিয়া লইবে ও পরে জলস্বেদন যন্ত্রোত্তাপে শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। পীতবর্ণ চূর্ণ; লবণ-দ্রাবকে দ্রব হয়; সেই দ্রবে সোল্যুসন্ অব্ এমোনিয়া প্রয়োগ করিলে শ্বেতবর্ণ হইয়া অধঃস্থ হয়। উত্তাপে ইহা অক্সিজেন্ বাষ্প ও পারদ বাষ্প হইয়া উৎপাতিত হয়।

রাসায়নিক উপাদান। পারদ ১ অংশ, অক্সিজেন্ ১ অংশ।

ইহা রেড্ অক্সাইডের পরিবর্ত্তে ব্যবহৃত হয়।

## ২৩শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| হাইড্রার্জাইরম্ এমোনিয়েটম্। | এমোনিয়েটেড্ মার্কুরি। |
| (Hydrargyrum Ammoniatum) | (Ammoniated Mercury) |

পূর্ব্বনাম, হাইড্রার্জাইরাই এমোনিও ক্লোরাইডম্; হোয়াইট্ প্রেসিপিটেট্।

প্রস্তুত করণ। রসকর্পূর, ৩ আং; এমোনিয়া দ্রব, ৪ আং; পরিস্রুত জল, ৩ পাইণ্ট। রসকর্পূরকে মৃদু সন্তাপ দ্বারা জলে দ্রব করিবে; পরে ইহাতে এমোনিয়া দ্রব সংযোগ করিয়া আলোড়ন করিবে। যাহা অধঃস্থ হইবে, তাহাকে পরিস্রুত জল দ্বারা পুনঃপুনঃ ধৌত করিবে; যখন ধৌতজলে যবক্ষার-দ্রাবক মিশ্রিত নাইট্রেট্ অব্ সিল্ভার্ দ্রব দিলে কিছু অধঃস্থ না হইবে, তখন ধৌত সিদ্ধি হইবে; অবশেষে, ২১২ তাপাংশের অনধিক সন্তাপে শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, অস্বচ্ছ চূর্ণ; সুরা এবং ইথরে অদ্রবণীয়; পটাশ্ সংযোগ করিলে এমোনিয়া নির্গত হয় এবং ঈষৎ পীতবর্ণ হয়; ক্লোরাইড্ অব্ টিন্ সহযোগে ফুটাইলে ইহার উপাদান বিযুক্ত হয় এবং পারদ ধাতু পৃথক্ হইয়া পড়ে।

ক্রিয়া। দাহনের নিমিত্ত বাহ্য প্রয়োগ করা যায়; আভ্যন্তরিক ব্যবহার করা যায় না। পোরাইগো, ইম্পিটাইগো, হার্পিজ্, একনি-ইণ্ডিউরেটা, লাইকেন্, স্কেবিজ্ প্রভৃতি চর্ম্মরোগে ইহার মলম ব্যবহৃত হয়। এভিন্ন, অফ্থাল্মিয়া টার্সাই রোগে কজ্জলের ন্যায় ইহার মলম অক্ষিপল্লবে লাগান যায়।

### প্রয়োগরূপ।

ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ হাইড্রার্জাইরাই এমোনিয়েটাই; ইংরাজী, অয়েণ্টমেণ্ট্ অব্ এমোনিয়েটেড্ মার্কুরি। অপর নাম, অঙ্গুয়েণ্টম্ হাইড্রার্জিরাই এমোনিয়ো ক্লোরিডাই; অঙ্গুয়েণ্টম্ প্রিসিপিটেটাই আল্বাই। এমোনিয়েটেড্ মার্কুরি, ৬২ গ্রেণ্; মোমের মলম, ১ আং। একত্র মর্দ্দন করিয়া লইবে।

## ২৪শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| হাইড্রার্জ্জাইরাই আইওডাইডম্ রুব্রম্। | রেড্ আইওডাইড্ অব্ মার্কুারি। |
| (Hydrargyri Iodidum Rubrum) | (Red Iodide of Mercury) |

পূর্ব্বনাম, হাইড্রার্জ্জাইরাই বিন্ আইওডাইডম্।

প্রস্তুত করণ। রসকর্পূর, ৪আং; আইওডাইড্ অব্ পটাশিয়ম্, ৫ আং; স্ফুটিত পরিস্রুত জল, ৪ পাইণ্ট্। ৩ পাইণ্ট্ জলে রসকর্পূরকে দ্রব করিবে, অবশিষ্ট ১ পাইণ্ট্ জলে আইওডাইড্ অব্ পটাশিয়ম্ দ্রব করিবে, পরে উভয় দ্রব একত্র করিবে। শীতল হইলে উপরের স্বচ্ছ জল ঢালিয়া অধঃস্থ দ্রবকে সংগ্রহ করিয়া, শীতল পরিস্রুত জল দ্বারা ধৌত করিবে; অবশেষে, ২১২ তাপাংশের অনধিক সন্তাপে শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ব। উজ্জ্বল লোহিত বর্ণ, দানাযুক্ত চূর্ণ; গন্ধহীন; তীক্ষ্ণ, কষায় আস্বাদ; জলে অল্পদ্রব হয়; ইথর্ এবং আইওডাইড্ অব্ পটাশিয়ম্ দ্রবে সম্পূর্ণ দ্রবণীয়; উত্তাপ প্রাপ্তে পীতবর্ণ হইয়া উর্দ্ধপাতিত হয়, কিন্তু শীতল হইলে পুনরায় লোহিত হয়; অধিক সন্তাপে সম্পূর্ণ উড়িয়া যায়। রাসায়নিক উপাদান, পারদ ১ অংশ, আইওডিন্ ১ অংশ।

ক্রিয়া। পরিবর্ত্তক, শোষক এবং দাহক। ইহার দাহন ক্রিয়া অতি প্রবল, এ নিমিত্ত অতি সাবধানে ইহার আভ্যন্তরিক প্রয়োগ কর্ত্তব্য। কিছু দিন সেবন করিলে মুখ আইসে; পরিমাণাধিক্য হইলে দাহক বিষক্রিয়া করে। দাহন এবং শোষণের নিমিত্ত বাহ্য প্রয়োগ করা যায়।

আময়িক প্রয়োগ। উপদংশ রোগের দ্বিতীয়াবস্থায়, ডাং অক্টেবিয়স্ ষ্টরেল্ ইহাকে অতি শ্রেষ্ঠ ঔষধ বিবেচনা করেন। এ ভিন্ন, ঔপদংশিক চর্ম্মরোগে ইহার মলম ব্যবস্থা করা যায়।

পুরাতন ঔপদংশিক ক্ষতে এবং লুপস্ এবং ঔপদংশিক অস্থি-প্রদাহে এবং পুরাতন অর্ব্বুদ-গ্রন্থি বর্দ্ধন, গোদ এবং গলগণ্ড আদি রোগে ইহার মলম স্থানিক প্রয়োগ করিলে, ক্ষতাদি শীঘ্র শুষ্ক হয় এবং অর্ব্বুদাদি শীঘ্র শোষিত হয়।

মাত্রা, $\frac{1}{১৬}$ গ্রেণ্ হইতে $\frac{1}{৪}$ গ্রেণ্ পর্য্যন্ত।

### প্রয়োগরূপ।

ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ হাইড্রার্জ্জাইরাই আইওডিডাই রুব্রাই; ইংরাজী,অয়েণ্টমেণ্ট্ অব্ রেড্ আইওডাইড্ অব্ মার্কুারি। রেড্ আইওডাইড্ অব্ মার্কুারি, ১৬গ্রেণ্; মোমের মলম, ১ আং। একত্র মর্দ্দন করিয়া লইবে। প্রয়োজন মত ইহাতে মোমের মলম সংযোগ করিয়া মৃদু করিয়া লওয়া যাইতে পারে।

২৫শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| হাইড্রার্জাইরাই আইওডাইডম্ বিরিডি। | গ্রীন্ আইওডাইড্ অব্ মার্কুরি। |
| ( Hydrargyri Iodidum Viride ) | ( Green Iodide of Mercury ) |

প্রস্তুত করণ। পারদ, ১ আং ( ওজন ) ; আইওডিন্, ২৭৮ গ্রেণ্; শোধিত সুরা, যথা-প্রয়োজন। একটি চীনপাত্র মধ্যে আইওডিন্ এবং পারদ মর্দ্দন একত্র করিবে এবং মধ্যে মধ্যে কিঞ্চিৎ সুরা সংযোগ করিবে ; ক্রমশঃ পারদ নিশ্চন্দ্র হইলে সমুদায় হরিৎবর্ণ হইবে ; তখন শোষক কাগজের উপর রাখিয়া অন্ধকার স্থানে বায়ুতে শুষ্ক করিয়া লইবে ; অবশেষে অস্বচ্ছ বোতল মধ্যে রাখিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। নিরুজ্জ্বল ; হরিৎবর্ণ চূর্ণ ; জল, সুরা, ইথর এবং লবণ দ্রবে অদ্রবণীয় ; আইওডাইড্ অব্ পটাশিয়ম্ দ্রবে অল্পদ্রব হয় ; কাচনলের মধ্যে তপ্ত করিলে পীতবর্ণ দ্রব্য ঊর্দ্ধপাতিত হয়, এবং এই পীতবর্ণ দ্রব্যকে মর্দ্দন করিলে লোহিতবর্ণ (রেড্ আইওডাইড্ অব্ মার্কুরি) হয়, নলের অধোভাগে পারদ ধাতু থাকে। রাসায়নিক উপাদান, পারদ ২ অংশ, আইওডিন্ ১ অংশ।

ক্রিয়া। পরিবর্ত্তক এবং লাল নিঃসারক। ক্রিয়ার মাধুর্য্য হেতু বালক এবং দুর্ব্বল ব্যক্তির পক্ষে বিশেষ উপযোগী। কখন কখন ইহা দ্বারা উদরে কামড় উপস্থিত হয়, কিঞ্চিৎ অহিফেণ সংযুক্ত করিলে তাহার প্রতিকার হয়। যৎকালে ইহা প্রয়োগ করা যায় তখন আইওডাইড্ অব্ পটাশিয়ম্ ব্যবস্থা করিবে না, কারণ উভয়ে মিলিত হইয়া রেড্ আইওডাইড্ অব্ মার্কুরি হইতে পারে। রেড্ আইওডাইডের ক্রিয়া অতি উগ্র।

আময়িক প্রয়োগ। শৈশবাবস্থায় উপদংশ রোগে, এবং স্ক্রফিউলা রোগগ্রস্ত ব্যক্তির উপদংশ রোগে ইহার স্থানিক প্রয়োগ করা যায়।

পুরাতন যকৃত প্রদাহে, বিশেষতঃ যকৃতের কাঠিন্য প্রকাশ হইলে, ইহার আভ্যন্তরিক এবং বাহ্য প্রয়োগ বিশেষ উপকার করে। কিন্তু লাল নিঃসরণ হয় এমত পরিমাণে দিবে না।

অপর, রূপিয়া, লেপ্রা, পিটিরায়েসিস্, সোরায়েসিস্ প্রভৃতি চর্ম্মরোগে ইহার আভ্যন্তরিক এবং বাহ্য প্রয়োগ উপকার করে। বাহ্য প্রয়োগার্থ ইহার মলম ( ১০—৬০ গ্রেণ, শূকরের বসা ১ আং ) ব্যবহার করিবে।

টিক্-ডলরু এবং অন্যান্য প্রকার স্নায়ুশূল রোগে ডাং জে স্কট্ কহেন, যে, ইহার মলম বিশেষ উপকার করে।

মাত্রা, বালকের নিমিত্ত, ১/৪ গ্রেণ্ হইতে ॥০ গ্রেণ্ পর্য্যন্ত; প্রাপ্তবয়স্কের নিমিত্ত ১ গ্রেণ্ হইতে ৩ গ্রেণ্ পর্য্যন্ত।

২৬শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| হাইড্রার্জ্জাইরাই সলফাস্। | সলফেট্ অব্ মার্ক্যুরি। |
| ( Hydrargyri Sulphas ) | ( Sulphate of Mercury ) |

প্রস্তুত করণ। পারদ, ২০ আং [ ওজন ]; গন্ধক দ্রাবক, ১২ আং। চীনপাত্র মধ্যে তপ্ত করিবে এবং অনবরত আবর্ত্তন করিবে; পারদ দ্রব হইলে অগ্নি সন্তাপ দ্বারা শুষ্ক করিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, গুরু, দানাযুক্ত চূর্ণ; জলসংযোগে পীতবর্ণ হয়, অগ্নিসন্তাপে সম্পূর্ণ উড়িয়া যায়। রাসায়নিক উপাদান, অক্সাইড্ অব্ মার্ক্যুরি ১ অংশ, গন্ধকদ্রাবক ১ অংশ।

ফার্ম্মাকোপিয়ামতে করোসিব্ সব্ লিমেট্ এবং ক্যালমেল্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

২৭শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| লাইকর্ হাইড্রার্জ্জাইরাই নাইট্রেটিস্ এসিডস্। | এসিড্ সোল্যুসন্ অব্ নাইট্রেট্ অব্ মার্ক্যুরি। |
| ( Liquor Hydrargyri Nitratis Acidus ) | ( Acid Solution of Nitrate of Mercury ) |

প্রস্তুত করণ। পারদ, ৪ আং; যবক্ষার-দ্রাবক, ৫ আং; পরিস্রুত জল, ১॥০ আং; যবক্ষার-দ্রাবক এবং জল একত্র মিলাইয়া তাহাতে পারদ দ্রব করিবে, পরে, ১৫ মিনিট্ পর্য্যন্ত মৃদু সন্তাপে ফুটাইবে; শীতল হইলে বোতল মধ্যে উত্তমরূপে বন্ধ করিয়া রাখিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন স্বচ্ছ, তীক্ষ্ণ অম্লাস্বাদযুক্ত; অধিক পরিমাণে পটাশ্ দ্রব সংযোগ করিলে পীতবর্ণ অক্সাইড্ অব্ মার্ক্যুরি অধঃস্থ হয়; একখণ্ড হিরাকশ ইহাতে ফেলিলে কিয়ৎক্ষণ পরে ঐ হিরাকশ এবং তন্নিকটস্থ নাইট্রেট্ অব্ মার্ক্যুরি কৃষ্ণবর্ণ প্রাপ্ত হয়। রাসায়নিক উপাদান, অক্সাইড্ অব্ মার্ক্যুরি ১ অংশ, যবক্ষার দ্রাবক ১ অংশ।

ক্রিয়া। তীক্ষ্ণ দাহক; আভ্যন্তরিক প্রয়োগ হয় না। পুরাতন ক্ষতে, ঔপদংশিক ক্ষতে, ল্যুপস্, ট্যুবর্কল্, পোরায়েগো, ক্যান্সর্, কার্ব্বঙ্কল্, নীবস্ প্রভৃতি রোগে, এবং জরায়ুমুখের ক্ষতাদিতে ইহার স্থানিক প্রয়োগ বিশেষ উপকার করে। বিস্তীর্ণ ক্ষতে এক কালে লাগাইলে মুখ আসিবার সম্ভাবনা।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ হাইড্রার্জাইরাই নাইট্রেটিস্; ইংরাজী, অয়েণ্টমেণ্ট্ অব্ নাইট্রেট্ অব্ মার্কুারি। পূর্ব্বনাম, সিট্রিন্ অয়েণ্টমেণ্ট। পারদ, ৪ আং [ ওজন ]; যবক্ষার দ্রাবক, ১২ আং; শূকরের বসা, ১৫ আং; জলপাইয়ের তৈল, ৩২ আং। যবক্ষার দ্রাবকে মৃদু সন্তাপ দ্বারা পারদ দ্রব করিবে; পরে, জলপাইয়ের তৈলে মৃদু সন্তাপ দ্বারা বসা গলাইয়া তপ্ত থাকিতে থাকিতে উভয়কে একত্র মিলাইয়া লইবে।

বিবিধ পুরাতন চর্ম্ম রোগে, পুরাতন ক্ষতে এবং ঔপদংশিক ক্ষতে প্রয়োগ করা যায়। অপর, অফ্থাল্মিয়া টার্সাই এবং গ্র্যান্যুলর্ কঞ্জাংটাইবা নামক চক্ষুরোগে, সমানাংশ জলপাইয়ের তৈল বা সাতগুণ শূকরের বসা সহযোগে স্থানিক প্রয়োগ করিলে প্রায় নিষ্ফল হয় না।

---

২৮শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| **আইওডম্।** | **আইওডিন্।** |
| [Iodum] | [Iodine] |

সমুদ্রজলে এবং সামুদ্রিক ঔদ্ভিজ্জে এই পদার্থ পাওয়া যায়। সমুদ্রসম্ভূত আল্জি জাতীয় ঔদ্ভিজ্জের ভস্ম ( কেল্প্ )কে জলে দ্রব করিয়া অগ্নিসন্তাপ দ্বারা গাঢ় করিলে কার্বনেট্ ও সল্ফেট্ অব্ সোডা, ক্লোরাইড্ অব্ সোডিয়ম্ এবং ক্লোরাইড্ অব্ পটাশিয়মের দানা অধঃস্থ হয়। এই সকল লবণ ছাঁকিয়া ফেলিয়া ঐ জলে গন্ধক-দ্রাবক সংযোগ করিলে কার্বনিক্ এসিড্, সল্ফরস্ এসিড্ এবং সল্ফিউরেটেড্ হাইড্রোজেন্ বায়ু নির্গত হইয়া যায়; পরে ইহাকে পরক্সাইড্ অব্ ম্যান্গেনিজ্ সহযোগে বকযন্ত্র মধ্যে তপ্ত করিলে নীললোহিত বর্ণ ধূম রূপে আইওডিন্ নির্গত হয় এবং আধারভাণ্ড মধ্যে যাইয়া সংযত হয়।

ঔষধার্থ, উপর্য্যুক্ত প্রক্রিয়া দ্বারা প্রাপ্ত আইওডিন্কে ঊর্দ্ধপাতন দ্বারা শোধন করিয়া লওয়া হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শল্কাকার, সস্তর, দানাযুক্ত ধূমবর্ণ, উজ্জ্বল; বিশেষ গন্ধযুক্ত; তীক্ষ্ণ ও কটু আস্বাদ; ৩৪৭ তাপাংশে সুন্দর নীললোহিত ধূমরূপ প্রাপ্ত হয়; ২২৫ তাপাংশে গলে; জলে অত্যল্প দ্রবণীয়, ১ পৌণ্ড্ জলে ১ গ্রেণ্ মাত্র দ্রব হয়; সুরা, ইথর্, গ্লিস্রীন্ এবং আইওডিন্ ঘটিত লবণদ্রবে সম্পূর্ণ দ্রব হয়। শ্বেতসারের মণ্ড সহযোগে সুন্দর নীলবর্ণ আইওডাইড্ অব্ ষ্টার্চ হয়।

ক্রিয়া। অল্পমাত্রায়, পরিবর্ত্তক, বলকারক এবং শোষক। সেবন করিলে ক্ষুধা বৃদ্ধি হয়, আহার পরিপাক হয় এবং শরীর পুষ্ট হয়। ইহা দ্বারা সমুদায় স্রাবণ-গ্রন্থির ক্রিয়া বৃদ্ধি হয়, সুতরাং ইহা মূত্রকরণ, পিত্ত নিঃসরণ, লালনিঃসরণ, রজো-

নিঃসরণ ক্রিয়া প্রকাশ করে। ইহার লালনিঃসরণ ক্রিয়ার বিষয়ে বক্তব্য এই যে, ইহা দ্বারা লালগ্রন্থি সকলের প্রদাহ উপস্থিত হয় না, দন্তমাড়িতে বেদনা হয় না, মুখ মধ্যে ক্ষত হয় না এবং মুখে দুর্গন্ধ হয় না। অধিক মাত্রায় প্রাদাহিক বিষক্রিয়া করে। নাসারন্ধ্রের শ্লৈষ্মিক ঝিল্লির, ফ্রণ্টাল সাইনস্, চক্ষু, ফেরিংস্ আদির উত্তেজনা দৃষ্ট হয় ও কোরাইজা ও ক্যাটারের লক্ষণ প্রকাশ পায়। বাহ্য প্রয়োগে প্রত্যগ্রতা সাধক; অল্প পরিমাণে, চর্ম্ম ধূম্রবর্ণ হয়, পরে উঠিয়া যায়; অধিক পরিমাণে ফোস্কা হয়। শ্বাস দ্বারা ইহার ধূম গ্রহণ করিলে শ্বাস-নালীর শ্লৈষ্মিক ঝিল্লির উপর ক্রিয়া প্রকাশ করে। অপর, ইহার পচননিবারক (এণ্টিসেপটিক্) গুণ দৃষ্ট হয়।

স্নায়ুমণ্ডলে আইওডিনের কোন বিশেষ ক্রিয়া লক্ষিত হয় না, কেবল কখন কখন অসুখ বোধ ও ক্ষীণতা প্রকাশ পাইয়া থাকে। কেহ কেহ বলেন যে, আইওডিন্ দ্বারা রক্তবহা নাড়ীসকল কুঞ্চিত হয় এবং হৃদপিণ্ডের ক্রিয়া দ্রুত হয়। শরীরের উত্তাপ ও শ্বাস যন্ত্রের উপর ইহার বিশেষ ক্রিয়া দৃষ্ট হয় না।

অধিক মাত্রায় সেবন করিয়া বিষাক্ত হইলে অন্নবহ নাড়ীতে প্রদাহ লক্ষণ প্রকাশ পায়। গলদেশে এবং পাকাশয়ে জ্বালা ও বেদনা, উদরে বেদনা, ভেদ, বমন, পিপাসা; নাড়ী ক্ষীণ ও দ্রুত; হৃৎকম্প; চক্ষু সজল এবং আরক্তিম; অস্থিরতা, কম্প, অবসাদন, মূর্চ্ছা, অবশেষে মৃত্যু। ইহার বিষমাত্রার নির্ণয় নাই; ১ আং পরিমাণে আইওডিনের অরিষ্ট সেবন করিয়া একটী স্ত্রীলোক বিষাক্ত হইয়াছিল। ডাং টেলরের মতে ২০ গ্রেণ্ পরিমাণে বিশুদ্ধ আইওডিন্ বিষক্রিয়া করিতে পারে।

চিকিৎসা। যথেষ্ট পরিমাণে উষ্ণ পানীয় সেবন করাইয়া বমন করাইবে। বিষনাশার্থ, গোধূম, যব, সাগু প্রভৃতি শ্বেতসারের মণ্ড যথেষ্ট পরিমাণে সেবন করাইবে; মৃদুবিরেচক দ্বারা অন্ত্র পরিষ্কার করিবে। প্রদাহের নিমিত্ত অহিফেণ বিধান করিবে এবং অন্যান্য প্রদাহনাশক প্রক্রিয়া ব্যবহার করিবে। রোগী দুর্ব্বল হইলে বলকর পথ্য প্রদান করিবে এবং অবসন্নাবস্থায় উত্তেজক বিধান করিবে।

অপর, ঔষধীয় মাত্রাপেক্ষা অধিক মাত্রায় কিছুকাল সেবন করিলে পাকাশয় ও অন্ত্রমধ্যে উগ্রতার লক্ষণ প্রকাশ পায়; ভেদ, বমন, উদরে বেদনা, শরীরে জ্বরভাব, দৌর্ব্বল্য, শীর্ণতা উপস্থিত হয়। এভিন্ন, শিরঃপীড়া, স্নায়ুশূল, কর্ণে বেদনা এবং শব্দ, দৃষ্টি বৈষম্য, অনিদ্রা, প্রলাপ, আক্ষেপাদি স্নায়বীয় লক্ষণ প্রকাশ পায়, এই অবস্থাকে আইওডিজম্ কহে। আইওডিন্ সেবন রহিত করিয়া লক্ষণোপযুক্ত চিকিৎসা করিলেই শরীর সুস্থ হয়।

আইওডিন্ প্রয়োগ কালে কয়েকটি বিষয় স্মরণ রাখা কর্ত্তব্য।

১। আইওডিন প্রয়োগ কালে লঘুপাক আমিষ ভোজন ব্যবস্থা করিবে; শ্বেতসার সংযুক্ত উদ্ভিজ্জ পরিত্যাগ করিবে।

২। সর্ব্বদা বাহিরে আলোক এবং নির্ম্মল বায়ু সেবন করিতে বিধান দিবে।

৩। শূন্যোদরে প্রয়োগ করিবে না ; আহারের অনতিপূর্ব্বেই সেবন বিধেয়।

৪। পাকাশয়ে যদি উগ্রতা বোধ হয়, তবে অহিফেণ বা হেন্‌বেন্ সহযোগে ব্যবস্থা করিবে। সর্ব্বদা কোষ্ঠ পরিষ্কার রাখিবে।

৫। কখন কখন এরূপ হয় যে, আইওডিন্ দ্বারা রোগীর বিলক্ষণ উপকার হইতেছে, কিন্তু কয়েক দিবস পরে, আর উপকার না হইয়া বরঞ্চ অপকারের লক্ষণ প্রকাশ পায়। এমত স্থলে ১।২ সপ্তাহ পর্য্যন্ত আইওডিন্ রহিত করিবে।

৬। আইওডিনের পিচকারি ব্যবহার করিতে হইলে কাচনির্ম্মিত পিচকারি ব্যবহার করিবে।

৭। দুগ্ধ বা সুরাবীর্য্য বা লাইকর্ পটাশি দ্বারা ধৌত করিলে আইওডিনের দাগ উঠিয়া যায়।

আময়িক প্রয়োগ। প্রদাহ জনিত বা অপর কারণ জনিত অর্ব্বুদাদিতে এবং প্লীহা, যকৃৎ, জরায়ু, অণ্ডাশয়, মেশেণ্টরিস্থ গ্রন্থি আদি বিবর্দ্ধিত হইলে এবং অস্থি ও কণ্ডাদি স্ফীত হইলে, আইওডিনের আভ্যন্তরিক এবং বাহ্য প্রয়োগ দ্বারা উপকার হয়। অর্ব্বুদ এবং বিবর্দ্ধিত গ্রন্থি আদি ক্রমশঃ শোষিত হইয়া লোপ হয়।

অর্ব্বুদের মধ্যে গলগণ্ড রোগে আইওডিন্ দ্বারা বিশেষ উপকার হয়। ইহার আভ্যন্তরিক এবং বাহ্য প্রায়াগ বিধেয়। বাহ্য প্রয়োগার্থ রেড আইওডাইড্ অব্ মার্ক্যুরির মলম সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ।

এভিন্ন, সন্ধিস্ফীতি, পাঁকুই, পুরাতন স্ফোটক, বিবিধ চর্ম্ম রোগে, বিশেষতঃ দদ্রু রোগে আইয়োডিনের অরিষ্ট বা মলম দ্বারা প্রতিকার হয়।

টিউবর্‌কল্ এবং স্ক্রফিউলা ঘটিত রোগে আইওডিনের আভ্যন্তরিক প্রয়োগ এবং বাহ্য প্রয়োগ করিবে। ইহার তুল্য ঔষধ আর নাই। যক্ষ্মা, টেবিজ্ মেসেণ্টেরিকা গণ্ডমালা, স্ক্রফিউলা জনিত চক্ষুঃ প্রদাহ,কনীনিকাপ্রদাহ,পীড়ক, এবং ক্ষতাদিতে ইহা দ্বারা বিশেষ উপকার প্রাপ্ত হওয়া যায়। এই সকল রোগে আইওডিন্,আইয়োডাইড্ অব্ পটাশিয়ম্ সহযোগে বা প্রয়োজনানুসারে লৌহ সহযোগে ব্যবস্থা করিবে এবং ইহার অরিষ্ট বা মলম,স্থানিক প্রয়োগ করিবে। স্ক্রফিউলা জনিত চক্ষুঃ প্রদাহে আলোকাতঙ্ক এবং অশ্রুপাত নিবারণার্থ অক্ষিপুটে আইওডিনের অরিষ্ট প্রয়োগের তুল্য আর উপায় নাই।

উপদংশ রোগের সকল অবস্থাতেই আইওডিন্ প্রয়োগ করা যাইতে পারে। তন্মধ্যে ঔপদংশিক অস্থি বা অস্থ্যাবরণ প্রদাহে ইহার আভ্যন্তরিক এবং স্থানিক প্রয়োগ বিশেষ উপযোগী। অপর, বাঘি বসাইবার নিমিত্ত আইওডিনের উগ্র অরিষ্টের তুল্য স্থানিক প্রয়োগ আর নাই।

অপর, প্রদাহের চরমাবস্থায় নিঃসৃত ফাইব্রিন্ ঘনীভূত হইলে, তাহা শোষণার্থ আইওডিন্ বিশেষ উপযোগী। এ বিধায়, ফুস্‌ফুস্ প্রদাহ, ফুস্‌ফুসাবরণ প্রদাহ এবং অন্যান্য যান্ত্রিক প্রদাহে ব্যবহার করা যায়। ক্রুপ্ এবং ডিফ্‌থিরিয়া প্রভৃতি রোগে অপ্রাকৃত ঝিল্লি (ফল্‌স্ মেম্ব্রেন্) শোষণার্থ ইহা বিশেষ উপযোগী। এ ভিন্ন, এ সকল রোগে ইহার ধূম গ্রহণ করিলে বিশেষ উপকার লাভ হয়। ডাং কোপ্‌মান্ কহেন যে, ক্রুপ্ রোগে আইওডিনের অরিষ্টের স্থানিক প্রয়োগ দ্বারা বিলক্ষণ উপকার প্রাপ্ত হওয়া যায়।

পারদ, সীস এবং রৌপ্যাদি ধাতু শরীরে সংস্থিতি করিলে আইওডিন্ দ্বারা নির্গত করা যাইতে পারে। এই সকল ধাতুর সহিত আইওডিন্ সংযুক্ত হইয়া তাহাদিগকে দ্রবণীয় করে, পরে, তাহারা সহজেই শোধিত হইয়া সংস্কারক যন্ত্র দ্বারা শরীর হইতে বহিষ্কৃত হয়। এতদুদ্দেশ্যে আইওডাইড্ অব্ পটাশিয়ম্ প্রয়োজ্য।

দন্তের অম্লতা নিবারণার্থে ও মাঢ়ির শিথিলতা প্রযুক্ত দন্ত নড়িতে আরম্ভ হইলে মাঢ়িতে আইওডিন্ লাগাইলে উপকার হয়।

পারদ জনিত লালনিঃসরণ রোগে আইওডিন্ দ্রব কুল্য রূপে ব্যবহার করিবে।

বসন্ত আদি সংক্রামক রোগে সংক্রামাপহ হইয়া উপকার করে, রোগীর শয্যার নিকটে আইওডিন্ রাখিবে।

ল্যুপস্ নামক চর্ম্মরোগে আইওডিনের আভ্যন্তরিক এবং বাহ্য প্রয়োগ দ্বারা বিস্তর উপকার হয়। এরিসিপেলাস্ রোগে, আইওডিনের উগ্র অরিষ্ট (লিনিমেণ্টম্ আইওডাই) স্থানিক প্রয়োগ করিলে, নাইট্রেট্ অব্ সিল্‌ভার্ অপেক্ষাও উপকার করে। অপর, সোরায়েসিস্, পিটিরায়েসিস্, পোরাইগো, ইম্পিটাইগো, ফেবস্ প্রভৃতি চর্ম্মরোগে ইহার স্থানিক প্রয়োগ দ্বারা বহুল উপকার হয়।

ওনিকিয়া (নখক্ষত) রোগে, ডাং ডেবিশ্ কহেন যে, আইওডিনের উগ্র অরিষ্ট স্থানিক প্রয়োগ করিলে অবশ্যই প্রতিকার লাভ হয়।

ফ্যাজেডিনিক্ নামক দুষ্ট ক্ষতে আইওডিনের অরিষ্ট স্থানিক প্রয়োগ করিলে উপকার হয়। রিকর্ড এবং মেং কী ইহাকে সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ প্রয়োগ বিবেচনা করেন। এভিন্ন, অন্যান্য ঔষধ সহযোগে ইহার আভ্যন্তরিক প্রয়োগও করা যায়। হস্পিটাল্ গ্যাঙ্গ্রিন্ নামক কদর্য্য ক্ষতেও ইহাদ্বারা উপকার হয়। অপর, অন্যান্য প্রকার পুরাতন ক্ষতে ইহার স্থানিক প্রয়োগ, শোষক এবং উত্তেজক হইয়া উপকার করে।

ক্যান্‌সর্ রোগে এবং ক্যান্‌সর্ জনিত অর্ব্বুদ ও ক্ষতাদিতে আইওডিনের আভ্যন্তরিক এবং স্থানিক প্রয়োগ উপকারক। ডাং ট্রেবর্শ্ এবং ডাং ওয়ালস্ কহেন যে, স্তনেতে স্কিরস নামক অর্ব্বুদ হইলে ইহার আভ্যন্তরিক ও বাহ্য প্রয়োগ দ্বারা শীঘ্র শোষিত হয়।

জরায়ুর মুখে রক্তাধিক্য বা ক্ষত হইলে, আইওডিনের উগ্র অরিষ্ট স্থানিক প্রয়োগ করিলে উপকার দর্শে। জরায়ু হইতে পুরতন রক্তস্রাব, এবং রজোধিক রোগে, আইওডিনের পিচকারি ( ১ অংশ আইওডিনের অরিষ্ট, ৩ অংশ জল ) দ্বারা উপকার হয়।

জলদোষ ( হাইড্রোসিল্ ) রোগে, আইওডিনের পিচকারি অন্যান্য উপায় অপেক্ষা শ্রেষ্ঠ। এক্ষণে ইহাই সর্ব্বত্র প্রচলিত। ১ অংশ আইওডিনে এবং ৩ অংশ জল মিলাইয়া, তাহার ২ ড্রাম্ প্রয়োগ করিবে।

অপর, ভগন্দর এবং অন্যান্য প্রকার নালীক্ষতে, আইওডিনের অরিষ্ট পিচকারি দ্বারা প্রয়োগ করিলে শীঘ্র আরোগ্য লাভ হয়।

ওভেরিয়ান্ ড্রপ্সি রোগে, এম্পাইমা রোগে এবং পুরাতন বৃহৎ স্ফোটিকাদিতে, পাইমিয়া রোগে, ফুস্ফুস্ আবরণ গহ্বরে আইওডিনের পিচকারি দ্বারা উপকার হয়।

পুরাতন স্বরভঙ্গ রোগে এবং পুরাতন শ্বাসনালী-প্রদাহে, যক্ষ্মা রোগে, এবং কষ্টজনক শুষ্ক কাশিতে আইওডিনের ধূমের আঘ্রাণ লইলে উপকার হয়।

অপিচ, বাঁত রোগে, গাউট্ নামক বাত রোগে এবং বিবিধ সন্ধি প্রদাহে আইওডিন্ স্থানিক প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার করে। সন্ধ্যুদরী রোগে সন্ধি মধ্যে জলমিশ্র আইওডিনের অরিষ্ট পিচকারি দ্বারা প্রয়োগ করিলে, আরোগ্য লাভ হয়। ফলতঃ সন্ধিস্থানে প্রদাহ উপস্থিত হয়, কিন্তু তাহা শীঘ্রই নিবারণ হয়। সাবধান, যেন পিচকারি দিবার সময় সন্ধিমধ্যে বায়ু প্রবিষ্ট না হয়।

অপর, কেহ কেহ কিছুকালের নিমিত্ত প্রত্যহ হাঁচি, নাসারন্ধ্র ও চক্ষু হইতে জল নিঃসরণ ও শিরঃপীড়ায় বিষয় যন্ত্রণা পায়, আইওডিন্ ধূম গ্রহণ করিলে তাহাদের উপকার দর্শে।

আইওডিনের মাত্রা, ।০ গ্রেণ্ হইতে ॥০ গ্রেণ্ পর্য্যন্ত, আইওডাইড্ অব্ পটাশিয়ম্ সহযোগে প্রয়োজ্য।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, টিংচুরা আইওডাই ; ইংরাজী, টিংচর্ অব্ আইওডিন্। আইওডিন্, ॥০ আং ; আইওডাইড্ অব্ পটাশিয়ম্, ।০ আং ; শোধিত সুরা, ১ পাইণ্ট্ ; দ্রব করিয়া লইবে। মাত্রা, ৫—২০ মিনিম্।

২। ল্যাটিন্, লিনিমেণ্টম্ আইওডাই; ইংরাজী, লিনিমেণ্ট্ অব্ আইওডিন্। আইওডিন্, ১।০ আং ; আইওডাইড্ অব্ পটাশিয়ম্, ॥০ আং ; কর্পূর ।০ আং ; শোধিত সুরা, ১০ আং। দ্রব করিয়া লইবে। বাহ্য প্রয়োগার্থ ব্যবহৃত হয়।

৩। ল্যাটিন্, লাইকর্ আইওডাই ; ইংরাজী, সোল্যুসন্ অব্ আইওডিন্ ;

আইওডিন্ ২০ গ্রেণ্; আইওডাইড্ অব্ পটাশিয়ম্, ৩০ গ্রেণ্; পরিস্রুত জল, ১ আং। দ্রব করিয়া লইবে।

৪। ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ আইওডাই; ইংরাজী, অয়েণ্টমেণ্ট্ অব্ আইওডিন্। আইওডিন্, ৩২ গ্রেণ্; আইওডাইড্ অব্ পটাশিয়ম্, ৩২ গ্রেণ্; পরীক্ষিত সুরা, ১ ড্রাম্; শূকরের বসা, ২ আং। একত্র মর্দ্দন করিয়া লইবে।

৫। ল্যাটিন্, ভেপর্ আইওডাই; ইংরাজী, ইন্‌হেলেসন্ অব্ আইওডিন্। আইওডিনের অরিষ্ট, ১ ড্রাম্; জল, ১ আং; উপযুক্ত যন্ত্র মধ্যে মিশ্রিত করিয়া মৃদু সন্তাপ দিবে, যে ধূম উত্থিত হইবে তাহা শ্বাস দ্বারা গ্রহণীয়।

২৯শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| পটাশিয়াই আইওডাইডম্। | আইওডাইড্ অব্ পটাশিয়ম্। |
| ( Potassii Iodidum ) | ( Iodide of Potassium ) |

প্রস্তুত করণ। পটাশ দ্রব, ১ গ্যালন্ আইডিন্ চূর্ণ, ২৯ গ্রেণ্; অঙ্গার চূর্ণ, ৩ আং; স্ফুটিত পরিস্রুত জল, যথা-প্রয়োজন। একটি চীন পাত্র মধ্যে পটাশ্ দ্রব রাখিয়া তাহাতে অল্পে অল্পে আইওডিন্ সংযোগ করিবে এবং আলোড়ন করিবে; সমুদায় আইডিন্ দ্রব হইলে, ঐ দ্রবকে অগ্নিসন্তাপ দ্বারা শুষ্ক করিয়া অঙ্গারের সহিত উত্তমরূপে চূর্ণ করিবে; পরে, ইহাকে লোহিতোত্তাপ পর্য্যন্ত তপ্ত লৌহ কটাহ মধ্যে অল্পে অল্পে নিক্ষেপ করিবে; গলিয়া গেলে শীতল করিয়া দুই পাইণ্ট্ স্ফুটিত পরিস্রুত জলে দ্রব করিবে, পরে ছাঁকিয়া মৃদু সন্তাপ দ্বারা গাঢ় করিবে, উপরে শর পড়িতে আরম্ভ হইলে দানা বাঁধিবার নিমিত্ত রাখিয়া দিবে, অবশেষে, দানা ছাঁকিয়া লইয়া মৃদু সন্তাপ দ্বারা শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, অস্বচ্ছ, সম-ষট্-প্রদেশ-যুক্ত দানা বিশিষ্ট, তীব্র লবণাস্বাদ; গন্ধহীন; জলে সম্পূর্ণ দ্রবণীয়, সুরাতে অপেক্ষাকৃত অল্প দ্রব হয় শ্বেতসারের মণ্ডের সহিত ইহার দ্রব মিলাইয়া তাহাতে ক্লোরিন্ দ্রব দিলে নীল বর্ণ হয়; ইহার দ্রবে করোসিব্ সবলিমেণ্ট সংযোগ করিলে উজ্জ্বল লোহিত বর্ণ রেড্ আইওডাইড্ অব্ মার্ক্যুরি অধঃস্থ হয়, সীসশর্করা সংযোগ করিলে উজ্জ্বল পীতবর্ণ আইওডাইড্ অব্ লেড্ অধঃস্থ হয়; এবং টার্টারিক্ এসিড সংযোগ করিলে ক্রিম্ অব্ টার্টার অধঃস্থ হয়। রাসায়নিক উপাদান, পটাশিয়ম্ ১ অংশ, আইওডিন ১ অংশ।

অসম্মিলন। অম্ল এবং ধাতু ঘটিত লবণ।

ক্রিয়া। আইওডিনের ন্যায়, কিন্তু তদপেক্ষা মৃদু। প্রায় যে সকল রোগে আইওডিন্ প্রয়োজ্য, তৎপরিবর্ত্তে আইওডাইড্ অব্ পটাশিয়ম্ ব্যবহার করা যায়।

ইহা দ্বারা অন্নবহা নাড়ীর শ্লৈষ্মিক গ্রন্থিগণের এবং মূত্রগ্রন্থি, যকৃৎ, লালগ্রন্থি, স্বেদগ্রন্থি আদির ক্রিয়া বৃদ্ধি হয়। আইওডাইড্ অব্ পটাশিয়ম্ সেবনের পর রক্তে শোষিত হইয়া মুখমধ্যস্থ শ্লৈষ্মিক ঝিল্লির বৈলক্ষণ্য জন্মায়; জিহ্বা, অলিজিহ্বা, গলনলী প্রভৃতির আবরণ-ত্বক আরক্তিম হয় ও উপর ত্বক্ উঠিয়া যায় ও লালনিঃসরণ বৃদ্ধি হয়। অধিক মাত্রায়ও অনেক সময়ে এ সকল লক্ষণ দেখা যায় না; পাকাশয়ে উগ্রতা ও পরিপাক শক্তির বিকার জন্মায়। কাহার কাহার অতি অল্প মাত্রাতেই এ সকল লক্ষণ প্রকাশ পায়। সেবন করিলে ইহার অধিকাংশই মূত্রগ্রন্থি দ্বারা নির্গত হইয়া যায়, অবশিষ্টাংশ অন্যান্য গ্রন্থি দ্বারা নির্গত হয়। সেবনের ১০ মিনিটের মধ্যেই ইহা প্রস্রাবে প্রকাশ পায়। বাহ্য প্রয়োগে, অল্প উগ্রতা-সাধক এবং শোষক।

কেহ কেহ অল্প মাত্রায় আইওডাইড্ সেবন করিয়া আইওডিজম্ দ্বারা আক্রান্ত হয়; কিন্তু কাহার কাহার ঔষধীয় মাত্রা অপেক্ষা অধিক পরিমাণে সেবন দ্বারাও এই আইওডিজম্ প্রবণতা লক্ষিত হয় না। এবং আইওডিজমের সকল লক্ষণ সকলের উপর প্রকাশ পায় না। নাসারন্ধ্র হইতে জল নির্গম, হাঁচি, শিরঃপীড়া আদি লক্ষণ প্রকাশ পাইয়া আইওডিজম্ আরম্ভ হয়, পরে চক্ষু আরক্তিম ও সজল হয়; চক্ষুপার্শ্বের শিথিল টিশু সকল স্ফীত, শোথযুক্ত ও রক্তবর্ণ হয়, মুখমণ্ডলে কণ্ডু নির্গত হয়। কখন কখন নাসিকার আরক্তিমতা ও স্ফীতি দৃষ্ট হয়; পাকাশয় ও উদরে বেদনা আদি লক্ষণ প্রকাশ পায়। কাহার আইওডিজমের সমস্ত লক্ষণই দেখা যায় এবং কাহার একটি দুইটি লক্ষণ প্রকাশ পাইয়াই ক্ষান্ত হয়।

আময়িক প্রয়োগ। বিবিধ যান্ত্রিক প্রদাহের পুরাতনাবস্থায়, ঘনীভূত ফাইব্রিন্ শোষণার্থ ইহা বিশেষ উপযোগী। এ বিধায়, ফুস্ফুস্ প্রদাহ, ফুস্ফুসাবরণ প্রদাহ, হৃদাবরণ প্রদাহ এবং অন্যান্য যান্ত্রিক প্রদাহে পরিণতাবস্থায় ইহা প্রয়োগ করা যায়। পুরাতন যকৃৎ প্রদাহে এবং প্রদাহ বা স্ক্রফিউলা বা পর্য্যায়জ্বর বশতঃ যকৃৎ এবং প্লীহাদি বিবর্দ্ধিত হইলে আইওডাইড্ অব্ পটাশিয়ম্, ট্যারাক্সেকম্ সহযোগে বিস্তর উপকার করে। এতদ্ভিন্ন, অন্যান্য যন্ত্র বা শারীর বিধানের বর্দ্ধন হইলে এবং অর্ব্বুদাদিতে ইহার আভ্যন্তরিক এবং বাহ্য প্রয়োগ বিলক্ষণ উপকারক।

স্ক্রফিউলা এবং তজ্জনিত বিবিধ রোগে ইহা অতি শ্রেষ্ঠ ঔষধ। স্ক্রফিউলা জনিত চক্ষুঃ প্রদাহে কিঞ্চিৎ কুইনাইন্ সহযোগে প্রয়োগ করিলে ইহা অতি চমৎকার উপকার দর্শায়।

ব্রঙ্কাইটিস্ রোগে, কফ গাঢ়, আঠার ন্যায়, এবং কফ নির্গমন কষ্টসাধ্য হইলে আইওডাইড্ অব্ পটাশিয়ম্ তৎতরলীভূত করিয়া উপকার করে।

উপদংশ রোগে ইহা মহৌষধ। ঔপদংশিক চর্ম্মবিকারে এবং ঔপদংশিক

অস্থিরোগে বা অস্থ্যাবরণের রোগে ইহা অব্যর্থ। ৮—১০ গ্রেণ্ মাত্রায় সার্জা বা অনন্তমূল সহযোগে দিবসে ২—৩ বার ব্যবস্থা করিবে। ঔপদংশিক বাতরোগে, প্রমেহজনিত বাতরোগে এবং পারদ সেবন জনিত বাতরোগে ইহা অতি শ্রেষ্ঠ ঔষধ। সার্জা সহযোগে বিধেয়। টিউবারক্যুলার্ ঔপদংশীয় চর্ম্মরোগে ডাং নেলিগেন্ ইহাকে পারদ অপেক্ষা শ্রেষ্ঠ বিবেচনা করেন। ঔপদংশীয় চক্ষুঃ প্রদাহে ইহা বিশেষ উপযোগী। ঔপদংশীয় ক্ষতে পচন আরম্ভ হইলে পচন নিবারণ করিয়া উপকার করে।

অপর, সামান্য বাতরোগে, গাউট্ নামক বাতরোগে এবং সন্ধি বিবর্দ্ধন রোগে আইওডাইড্ অব্ পটাশিয়ম্ দ্রব স্থানিক প্রয়োগ করিতে ডাং হর্ণ এবং ডাং বাসান্ অনুমতি দেন। পেরিয়ষ্টিয়মের অনৌপদংশীয় স্ফীততায় ইহা বিলক্ষণ উপকার করে।

সীস এবং পারদ আদি ধাতু শরীরস্থ হইলে, তাহা নির্গত করণার্থ আইওডাইড্ অব্ পটাশিয়ম্ বিশেষ উপযোগী। অতএব, সীস-শূল, সীস-পক্ষাঘাত, মার্ক্যুরিয়েল্ ট্রেমর্, মার্ক্যুরিয়েল্ কাকেক্সিয়া প্রভৃতি রোগে ইহা অতিশয় উপকার করে। প্লুরেসি আদি প্রাদাহিক জল-সঞ্চয় রোগে, সায়েটিকা, লাম্বেগো রোগে ইহা দ্বারা উপকার হয়।

ধমন্যর্ব্বুদ রোগে আইওডাইড্ অব্ পটাশিয়ম্ দ্বারা বিলক্ষণ উপকার হয়। ডাং জি বাল্ফোর, তাঁহার নিজের তিন জন এবং অপর চিকিৎসকের ১২ জন রোগীর বিষয় লিখেন যে, তাহারা ৫—৩০ গ্রেণ্ মাত্রা আইওডাইড্ অব্ পটাশিয়ম্ দিবসে ৩ বার সেবন করিয়া প্রতিকার লাভ করিয়াছিল।

অপর গলগণ্ড, যকৃৎ ও প্লীহা বিবর্দ্ধন ও তরুণ উন্মাদ রোগে ব্যবহৃত হয়।

স্কেবীজ্ ( পাঁচড়া ) রোগে, আইওডাইড্ অব্ পটাশিয়ম্ দ্রবের ( ১ ড্রাম্, জল ৮ আং ) স্থানিক প্রয়োগ বিশেষ উপকারক। ডাং আল্‌বিন্ গ্রান্ পরীক্ষা দ্বারা স্থির করিয়াছেন যে, আইওডাইড্ অব্ পটাশিয়ম্ দ্রবে কণ্ডূকীট ৪—৬ মিনিট্ পর্য্যন্ত জীবিত থাকে ; গন্ধকের ধূমে, ১৬ মিনিট্ ; জলপাইয়ের তৈলে, ২ ঘণ্টা ; সীসশর্করাতে, ১ ঘণ্টা ; সির্কাতে এবং সুরাতে, ২০ মিনিট্ ; সল্‌ফিউরেট্ অব্ পটাশিয়ম্ দ্রবে, ১২ মিনিট্ পর্য্যন্ত জীবিত থাকে। অক্স্‌ফোর্ডের ডাং এচ্, বি, স্পেন্সর্ ইহার মলমকে এরোগে অমোঘৌষধ বিবেচনা করেন।

ডাং ফর্মিকা কর্সাইড্ বলেন যে, দুর্দ্দম বমন রোগে অন্যান্য ঔষধ দ্বারা নিষ্ফল হইয়া আইওডাইড্ অব্ পটাশিয়ম্ প্রয়োগ করিয়া বিলক্ষণ উপকার প্রাপ্ত হইয়াছেন। ডাং জাইন্ও এ বিষয়ে সাক্ষ্য প্রদান করেন।

কেহ কেহ দপদপানি শিরঃপীড়ায় অত্যন্ত যাতনা পায় ; কখন বেদনা সমস্ত মস্তক আক্রমণ করে, কখন বা ঘাড় হইতে আরম্ভ হইয়া ভ্রূ পর্য্যন্ত ব্যাপিয়া পড়ে ;

আলোক অসহ্য হয় ; কষ্ট রাত্রেই প্রবল হয় ও রোগী নিতান্ত অস্থির হয়। এমত অবস্থায় ১০গ্রেণ্ মাত্রায় দিবসে তিন বার আইওডাইড্ অব্ পটাশিয়ম্ প্রয়োগ মহোপকারক।

উপদংশজনিত বন্ধ্যাতাতে ইহা দ্বারা কখন কখন বিশেষ উপকার দর্শে। ব্রাইট্স্ ডিজিজে ইহা উপযোগিতার সহিত ব্যবহৃত হয়।

মাস্তিষ্ক ঝিল্লি ঔপদংশীয় (নোড্স্) গ্রন্থি নিবারণার্থ ৫।১০ গ্রেণ্ মাত্রায় দিবসে ৩ বার প্রয়োগ করিবে। ঔষধ সেবনের পর প্রথমে রোগের যন্ত্রণা বৃদ্ধি পায়, কিন্তু শীঘ্রই যন্ত্রণা দূর হইয়া রোগী আরোগ্য লাভ করে।

আইওডাইড্ অব্ পটাশিয়মের মাত্রা, ৩ গ্রেণ্ হইতে ১০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, লিনিমেণ্টম্ পটাশিয়াই আইওডিডাই কম্ সেপোনি ; ইংরাজী, লিনিমেণ্ট্ অব্ আইওডাইড্ অব্ পটাশিয়ম্ এণ্ড্ সোপ্। কঠিন সাবান, ১॥০আং ; আইওডাইড্ অব্ পটাশিয়ম্, ১॥০ আং ; গ্লিসরীন্, ১ আং ; জম্বীর তৈল, ১ড্রাম্ ; পরিস্রুত জল, ১০ আং। জলস্বেদন যন্ত্রোত্তাপ দ্বারা ৭ আং জলে সাবান দ্রব করিবে ; আইওডাইড্ অব্ পটাশিয়ম্ এবং গ্লিসরীন্ অবশিষ্ট ৩ আং জলে দ্রব করিবে ; পরে উভয় দ্রব একত্র করিবে ; শীতল হইলে জম্বীর তৈল সংযোগ করিয়া উত্তমরূপে মিলাইয়া লইবে।

। ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ পটাশিয়াই আইওডাইড্ ; ইংরাজী, আইওডাইড্ অব্ পটাশিয়ম্ অয়েণ্ট্মেণ্ট্। আইওডাইড্ অব্ পটাশিয়ম্, ৬৪ গ্রেণ্ ; কার্বনেট্ অব্ পটাশ্, ৪ গ্রেণ্ ; পরিস্রুত জল, ১ ড্রাম্ ; শূকরের বসা, ১ আং। পরিস্রুত জলে আইওডাইড্ অব্ পটাশিয়ম্ এবং কার্বনেট্ অব্ পটাশ্কে দ্রব করিয়া বসার সহিত মিশ্রিত করিয়া লইবে।

৩০শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| সল্ফিউরিস্ আইওডাইডম্। | আইওডাইড্ অব্ সল্ফর্। |
| (Sulphuris Iodidum) | (Iodide of Sulphur) |

প্রস্তুত করণ। আইওডিন্, ৪ আং ; ঊর্দ্ধপাতিত গন্ধক, ১ আং। একত্র খলে মর্দ্দন করিয়া মিশ্রিত করিবে, পরে কাচভাণ্ড মধ্যে স্থাপন করিয়া মৃদু সন্তাপ দিবে, যে পর্য্যন্ত না সমুদায় কৃষ্ণবর্ণ হয় ; অনন্তর, উত্তাপ বৃদ্ধি করিবে ; সমুদায় গলিলে নামাইবে ; শীতল হইয়া সংযত হইলে খণ্ড খণ্ড করিয়া বোতল মধ্যে উত্তমরূপে বদ্ধ করিয়া রাখিবে।

স্বরূপ ওরাসায়নিক তত্ত্ব। কৃষ্ণ-ধূষরবর্ণ, দানাযুক্ত পিণ্ড ; আইওডিনের ন্যায়

গন্ধযুক্ত, চর্ম্মে লাগিলে পাটলবর্ণ দাগ হয়; জলে দ্রব হয় না; গ্লিসরীণে দ্রবণীয়।

ক্রিয়া। পরিবর্ত্তক। বিবিধ পুরাতন চর্ম্মরোগে ইহার আভ্যন্তরিক এবং বাহ্য প্রয়োগ করা যায়; মাত্রা, ॥০ গ্রেণ্ হইতে ৫ গ্রেণ্ পর্য্যন্ত।

ল্যাটিন্, অঙ্গুয়েণ্টন্ সল্‌ফিউরিস্ আইওডিডাই; ইংরাজী, অয়েণ্ট্‌মেণ্ট্ অব্ আইওডাইড্ অব্ সল্‌ফর্। আইওডাইড্ অব্ সল্‌ফর্ ৩০ গ্রেণ্; শূকরের বসা, ১ আং। একত্র মর্দ্দন করিয়া লইবে।

৩১শ পরিবর্ত্তক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| আইডোফরম্‌ম্। | আইডোফর্ম্। |
| (Iodoformum) | (Iodoform) |

প্রতিসংজ্ঞা। সেস্‌কুই আইওডাইড্ অব্ কার্বন্, ইয়েলো আইওডাইড্। আইওডিন্ এবং পটাশার গাঢ় সুরা দ্রব একত্রে মিশ্রিত করিয়া প্রস্তুত হয়।

স্বরূপ। ক্ষুদ্র মৌক্তিক দানাবিশিষ্ট, জাফ্রাণের বর্ণ ও গন্ধযুক্ত; ও মিষ্ট আস্বাদ। স্পর্শ করিলে কোমল বোধ হয়, উপাতনশীল, সুরা ও ইথরে দ্রবণীয়, জলে দ্রব হয় না।

রাসায়নিক উপাদান। কার্বন্ ২, হাইড্রোজেন্ ১, আইওডিন্ ৩।

ক্রিয়া। ডাং গ্লোবার্ ইহা প্রথমে ১৮৪৮ খৃষ্টাব্দে ঔষধার্থে প্রয়োগ করেন। তিনি বলেন যে, ইহা অল্পমাত্রায় প্রয়োগ করিলে পরিবর্ত্তক, বলকারক, ও উত্তেজক। স্নায়ু বিধানে বিশেষ ক্রিয়া প্রকাশ করে। অধিক মাত্রায় সেবন করিলে ক্রতাক্ষেপ, ধনুষ্টঙ্কার হইয়া মৃত্যু হয়। ডাং কগ্‌নয়েল্ একটী বলবান কুক্কুরকে ৫০ গ্রেণ্ প্রয়োগ করিয়া তাহার প্রাণনাশ করিয়াছেন। তাহার রক্তে, মাংসে ও মস্তিষ্কে আইওডিনের গন্ধ হইয়াছিল। মাত্রা, ১—৩ গ্রেণ্, বটিকাকারে প্রয়োজ্য। ইহা ক্লোরফমের তুল্য স্পর্শহারক, কিন্তু রিবিনি ও বৌচার্ডাটের পরীক্ষায় সপ্রমাণ হইয়াছে যে, মৎস্য, জলৌকা প্রভৃতির উপর প্রত্যক্ষ ক্রিয়া দর্শায়, কিন্তু মানবাদির উপর ক্লোরফর্ম্মের ক্রিয়ার সহিত ইহার ক্রিয়ার তুলনাই হয় না। মঃ মোর্টিন্ ইহা গুহ্য মধ্যে সাপোজিটরি রূপে প্রয়োগ করিয়া দেখিয়াছেন যে, ইহা স্থানিক স্পর্শ-হরণ শক্তি এত প্রবল যে, রোগীর অজ্ঞাতে মলমূত্র নির্গত হইয়া যায়, এবং ক্যান্‌সারের ও অন্যান্য ক্ষতে ইহা বেদনা নিবারক ক্রিয়া প্রকাশ করে।

আময়িক প্রয়োগ উইনৃটাম্ সাহেব সচরাচর ইহা উষ্ণ তৈলে দ্রব করিয়া প্রয়োগ করেন। তিনি বলেন যে, কোমল অথবা কঠিন ঔপদংশিক ক্ষতে ইহা অশেষ উপকার করে। ইহা স্থানিক উগ্রতা সাধক, সুতরাং ক্ষত অত্যন্ত প্রদাহ-যুক্ত হইলে অবিধেয়। তিনি কতকগুলি ঔপদংশিক ক্ষত, অর্দ্ধেক আইডোফর্ম্

দ্বারা ও অর্দ্ধেক অন্যান্য প্রকারে চিকিৎসা করিয়া দেখিয়াছেন যে, অপরাপর চিকিৎসায় আরোগ্য হইতে আইডোফর্ম্ অপেক্ষা দ্বিগুণ বিলম্ব হয়। তিনি আরও বলেন যে, ইহা প্রয়োগ করিলে বাঘি হইবার সম্ভাবনা অনেক হ্রাস হয় ও দৈহিক ক্ষীণতা অনেক কম হয়; গৌণ উপদংশের উপসর্গের সম্ভাবনা অল্প হয় এবং ক্ষত পচনপ্রবণ হইলে ইহা বিশেষ উপকার করে। অপর, দুষ্ট বেদনা-বিহীন বাঘিতে ইহা দ্বারা যথেষ্ট উপকার পাওয়া যায়। এই সকল বাঘি ছেদন করিলে বিস্তীর্ণ ক্ষত ও শোষ প্রকাশ পায়, উহা সহজে শুষ্ক হয় না। এ স্থলে আই-ডোফর্ম্ প্রয়োগ করিলে সত্বর ক্ষত অঙ্কুরযুক্ত, কুঞ্চিত ও আরোগ্য হয়। তিনি শোষ (সাইনাস্) মধ্যে ইহার দ্রব পিচকারি ব্যবস্থা করেন। অন্যান্য উপায়ে নিষ্ফল হইয়া ইহা দ্বারা উপকার প্রাপ্ত হইয়াছেন। পায়ের পুরাতন বেদনা বিহীন ক্ষতে আইডোফর্ম্ উপকারক; উজ্জ্বল শোথগ্রস্ত স্থান শীঘ্র সুস্থাবস্থা প্রাপ্ত হয়।

মস্তকের দদ্রু রোগে উইন্টাম্ সাহেব পরপুষ্টাপহরূপে উপযোগীতার সহিত ব্যবহার করেন।

ক্লোয়াজ্‌মা রোগ ইহা দ্বারা সত্বর আরোগ্য হয়, কিন্তু সাইকোসিস্ রোগে ইহা বিলক্ষণ উগ্রতা উৎপাদন করে।

ঔপদংশিক বা অন্য প্রকার গলক্ষতে ডাং প্রোসার্ জেমস্ ইহা শুদ্ধ চূর্ণ, বা গ্লীসরিণ্ সহযোগে, বহুকাল প্রয়োগ করিয়া সিদ্ধান্ত করিয়াছেন যে, তালু, অলিজিহ্বা, ফেরিংস্ বা নাসামার্গের বিশেষ ক্ষতে ইহা উৎকৃষ্ট ফল প্রদান করে। দুর্দ্দম ওজিনা রোগে ইহা মহৎ ঔষধ। তিনি ইহা ১ গ্রেণ্ মাত্রায় ট্যার্যাক্সেকমের সারের সহিত আভ্যন্তরিক প্রয়োগ করেন। পুরাতন অটোরিয়া রোগে ইহা বিশেষ উপকারক।

নাসিকা ও ফেরিংসের শ্লৈষ্মিক ঝিল্লির অপ্রবল ও সর্দ্দিযুক্ত প্রদাহে লিনক্স্ ব্রাউন্ সাহেব ইহার ইথার্-দ্রব প্রয়োগ করিয়া প্রীতিপ্রদ ফললাভ করিয়াছেন।

গুহ্য ও মূত্রাশয়ের বেদনাযুক্ত পীড়ায় আইডোফর্ম্মের সপোজিটরি উপযোগিতার সহিত ব্যবহৃত হয়।

ক্রুরিগো রোগে ডাং ট্যাণ্টুরি ইহার মলম্ (১ আউন্সে ১ ড্রাম্) প্রয়োগ করিতে অনুরোধ করেন।

স্নায়ু-শূল রোগে, গাউট্ রোগে ইহা দ্বারা বেদনা নিবারিত হয়। স্নায়ু-শূল রোগে ইহাকে ক্লোরফরমে চূড়ান্ত দ্রব করিয়া প্রয়োজিত হয়।

অনেকানেক বিজ্ঞ জার্মান্ চিকিৎসকগণ ইহাকে বিবিধ প্রকার স্ক্রফিউলা, রিকেট্স্, উপদংশ, গলগণ্ড, লুপ্তরজঃ প্রভৃতি রোগে মহোপকারক বিবেচনা করেন।

বিবিধ দুর্দ্দম চর্ম্মরোগে আইডোফর্ম্ বিলক্ষণ উপকারক, ডাং গ্রোবার্

ইহাকে কুষ্ঠ, সোরায়েসিস্ ও পুরাতন এক্জিমা রোগে প্রয়োগ করিয়া ইহার প্রতি সাতিশয় সন্তোষ প্রকাশ করেন।

প্রষ্টেট্-গ্রন্থির পুরাতন বিবর্দ্ধন রোগে মঃ মোর্টিন্ ইহার সপোজিটরির বিস্তর প্রশংসা করেন।

বিয়ানানগরস্থ ডাঃ সিগ্মাণ্ড্ বিবিধ ক্ষত ও কোন স্থানের দৃঢ়ীভূতিতে, ও গ্রন্থি-স্ফীতি প্রভৃতিতে আইডোফর্মের দ্বারা আশাতীত ফললাভ করিয়াছেন।

তিনি ইহা নিম্নলিখিত বিবিধ প্রকারে ব্যবস্থা করেন;—আইডোফর্ম্ ও সুরা প্রত্যেকে ১ অংশ; গ্লীসরিন্, ৫ অংশ, বা ১ ভাগ আইডোফর্ম্ ও ৩ ভাগ শর্করা; অথবা আইডোফর্ম্ ১, কলোডিয়ান্ ১৩ অংশ। তিনি বলেন যে, ক্ষত ২৪ হইতে ৪৮ ঘণ্টার মধ্যে পরিষ্কার ও অঙ্কুরযুক্ত হয়।

ডিফ্থিরিয়া ও ক্যান্সার্-জনিত ক্ষতে ইহা দ্বারা যথেষ্ট উপকার হয়।

---

## ৩২শ পরিবর্ত্তক।

## গন্ধক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| সল্ফর্। | সল্ফর্। |
| (Sulphur) | (Sulphur) |

ইহাকে সামান্যতঃ ব্রিম্‌ষ্টোন্ কহে।

এই দ্রব্য খনিমধ্যে এবং আগ্নেয়-গিরি প্রদেশস্থ মৃত্তিকা হইতে পাওয়া যায়। গন্ধকযুক্ত মৃত্তিকাকে চুয়াইলে কিয়দংশ গন্ধক ঊর্দ্ধপাতিত হয় এবং কিয়দংশ দ্রবীভূত হয়। এই দ্রবীভূত গন্ধককে জল মধ্যে ফেলিলে পিণ্ডাকার প্রাপ্ত হয়; অথবা ইহাকে ছাঁচে ঢালিয়া বর্ত্তিকাকারে প্রস্তুত করা যায়। বর্ত্তিকাকারে প্রস্তুত গন্ধককে সামান্যতঃ রোল্ সল্ফর্ কহে।

ঔষধার্থ উপর্য্যুক্ত অপরিশুদ্ধ গন্ধককে দুই প্রকারে শোধিত করা যায়। ১ম, ঊর্দ্ধপাতন ক্রিয়াদ্বারা শোধন। ঊর্দ্ধপাতিত গন্ধককে সব্লাইম্‌ড্ সল্ফর্ বা ফ্লোয়র অব্ সল্ফর্ কহে। ইহা, ঈষৎ হরিৎমিশ্রিত-পীতবর্ণ, সৈকতান চূর্ণ; বিশেষ গন্ধযুক্ত; আস্বাদহীন; ২৩৯ তাপাংশে গলে; ৫০০ তাপাংশের অধিক সন্তাপে ঊর্দ্ধ-পাতিত হয়; অগ্নিদাহ্য; প্রজ্বলিত হইলে ইহার শিখা নীলবর্ণ হয়; দগ্ধ করিলে সল্ফরস্ এসিড্ বায়ু হইয়া যায়। ২য়, অধঃপাতন দ্বারা শোধন। ঊর্দ্ধপাতিত গন্ধক ৫ আং এবং চূণ ৩ আং, এক পাইণ্ট্ পরিস্রুত জলের সহিত ১৫ মিনিট্ পর্য্যন্ত ফুটাইবে এবং উত্তমরূপে আলোড়ন করিবে। পরে, ছাঁকিয়া লইয়া ঐ জলে ক্রমশঃ জলমিশ্র লবণ দ্রাবক প্রয়োগ করিবে, যে পর্য্যন্ত না উচ্ছ্বলন শেষ হয় এবং ইহাতে

কিঞ্চিৎ অম্লত্ব বর্ত্তে। যাহা অধঃস্থ হইবে ছাঁকিয়া লইয়া পরিস্কৃত জল-দ্বারা বারংবার ধৌত করিবে, যে পর্য্যন্ত না ধৌতজলের অম্লত্ব দূর হয় এবং অক্জেলেট্ অব্ এমোনিয়া দিলে কিছু অধঃস্থ না হয়। অবশেষে ১২০ তাপাংশের অনধিক সন্তাপে শুষ্ক করিয়া লইবে। ইহাকে প্রিসিপিটেড্ সল্ফর্, ল্যাক্সল্ফিউরিস্ বা মিল্ক্ অব্ সল্ফর্ কহে। ইহা শ্বেতমিশ্র পীতবর্ণ; কোমল মসৃণ চূর্ণ; অন্যান্য গুণ সব্লাইম্ড্ সল্ফরের ন্যায়।

ক্রিয়া। অল্পমাত্রায়, পরিবর্ত্তক, ঘর্ম্মকারক, কফনিঃসারক, পিত্তনিঃসারক; অধিক মাত্রায়, বিরেচক। অন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লি এবং পেশীর বৃত্তির উত্তেজন দ্বারা ইহার বিরেচন ক্রিয়া নির্ব্বাহ হয়। অল্পমাত্রায় কিছুদিন সেবন করিলে, চর্ম্ম এবং শ্লৈষ্মিক ঝিল্লির ক্রিয়া বৃদ্ধি হয়। গন্ধক অতি উত্তম পচননিবারক, যে হেতু ইহা উদ্ভিদ প্রাণীর বিনাশ সাধন করে।

গন্ধক শোষিত হইয়া কার্য্য করে,তাহার প্রমাণ এই যে,সেবন করিলে নিশ্বাসেএবং ঘর্ম্ম,প্রস্রাব,দুগ্ধাদি শারীরিক রসে ইহার গন্ধ পাওয়া যায় এবং সেবন কালে শরীরে রৌপ্যালঙ্কার থাকিলে তাহা কৃষ্ণবর্ণ হয়। অধিক পরিমাণে গন্ধক স্থানিক প্রয়োগ করিলে চর্ম্মে উগ্রতা উপস্থিত হয় এবং কষ্টজনক একজিমা রোগ প্রকাশ পায়।

আময়িকপ্রয়োগ। কোষ্ঠবদ্ধ, অতিসার, অর্শ, সরলান্ত্রনির্গমন, ষ্ট্রিক্চর্ অব্দি রেক্টম্ রোগে মৃদু বিরেচনের নিমিত্ত গন্ধক বিশেষ উপযোগী। ক্রিম্ অব্ টার্টার সহযোগে ব্যবস্থা করিবে।

পুরাতন শ্বাসনালী-প্রদাহে, শ্বাসনালীস্থ শ্লৈষ্মিক ঝিল্লির উত্তেজন দ্বারা উপকার করে। ডাং গ্রেবস্ সাহেব, ক্রিম্ অব্ টার্টার সহযোগে প্রয়োগ করিতে অনুমতি দেন।

স্কেবীজ, ( পাঁচড়া ), একনি, প্রুরাইগো, পিটিরায়েসিস্, দদ্রু আদি চর্ম্মরোগে ইহার আভ্যন্তরিক এবং বাহ্য প্রয়োগ উপকারক। পাঁচড়া রোগে ইহা দ্বারা বিশেষ উপকার এই যে, ইহা চর্ম্ম মধ্যে প্রবেশ করিয়া তথায় হাইড্রোজেন্ বায়ু সহযোগে সল্ফিউরেটেড্ হাইড্রোজেন্ রূপ ধারণ করে। এই বায়ু দ্বারা অ্যাকেরস্ বা কণ্ডু কীট নষ্ট হয়।

পুরাতন বাতরোগে, ক্রিম্ অব্ টার্টার্ এবং গোয়েকম্ সহযোগে বিস্তর উপকারক করে। চেল্সিয়া পেন্সার নামক বাত রোগের প্রসিদ্ধ ঔষধ প্রস্তুত-করণের ব্যবস্থা এই—ফ্লোরস্ অব্ সল্ফর্, ২ আং; ক্রিম্ অব্ টার্টার্, ১ আং; গোয়েকম্ চূর্ণ, ১ ড্রাম্; রেউচিনি চূর্ণ, ২ ড্রাম্; স্পিরিট্ অব্ নট্মেগ্, ২ ড্রাম্; মধু, যথোপযুক্ত; একত্র মিশ্রিত করিয়া অবলেহ প্রস্তুত করিবে। ১—২ ড্রাম্ মাত্রায় প্রাতে এবং সন্ধ্যায় প্রয়োগ করিবে। এ ভিন্ন গন্ধকের ভাপরা দিলে

বাতের পক্ষে বিলক্ষণ উপকার হয়। বাতরোগে নূতন ফ্লানেল বস্ত্রোপরি গন্ধক ছড়াইয়া বেদনা স্থানে উপযোগিতার সহিত প্রয়োগ করা যায়।

অপর, সীসধাতু দ্বারা বিষাক্ত হইলে, ইহার আভ্যন্তরিক এবং বাহ্য প্রয়োগ বিশেষ উপকারক। বাহ্য প্রয়োগার্থ, স্নানরূপে ব্যবহার করা যায়। সীসধাতুর বিবরণে ইহা বিশেষ রূপে বর্ণিত হইয়াছে।

পারদ দ্বারা মুখ আসিলে গন্ধক সেবন করিলে উপকার হয়। হেনরী স্মিথ্ কহেন যে, শরীর হইতে পারদ নির্গত করণার্থ ইহার তুল্য আর ঔষধ নাই। পারদ-জনিত পক্ষাঘাত রোগে, ডাং লেট্সম্ ইহাকে অব্যর্থ বিবেচনা করেন।

গৃহের দ্বার ও গবাক্ষ রুদ্ধ করিয়া গন্ধক দগ্ধ করিলে ইহার ধূম দ্বারা বায়ুর সংক্রামক অঙ্কুর নষ্ট হয়। এরূপে ইহা সংক্রমাপহ।

মাত্রা, ৩০ গ্রেণ্ হইতে ৬০ গ্রেণ্ পর্য্যন্ত পরিবর্ত্তক এবং ঘর্ম্মকারক। মধুর সহিত অবলেহ রূপে অথবা দুগ্ধের সহিত প্রয়োগ করিবে। ৬০ গ্রেণ্ হইতে ॥০ আং পর্য্যন্ত বিরেচক।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, কন্ফেক্সিয়ো সল্ফিউরিস্; ইংরাজী, কন্ফেক্সন্ অব্ সল্ফর; বাঙ্গালা, গন্ধক খণ্ড। ঊর্দ্ধপাতিত গন্ধক, ৪ আং; ক্রিম্ অব্ টার্টার চূর্ণ ১ আং; কমলালেবুর পাক, ৪ আং। একত্র মর্দ্দন করিয়া লইবে। মাত্রা ১—২ ড্রাম্, দিবসে ২।৩ বার।

২। ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ সল্ফিউরিস্; ইংরাজী, সল্ফর্ অয়েণ্টমেণ্ট; বাঙ্গালা, গন্ধকের মলম। ঊর্দ্ধপাতিত গন্ধক, ১ আং; বেন্জোয়েটেড্ লার্ড, ৪ আং। একত্র মর্দ্দন করিয়া লইবে।

কম্পৌণ্ড্ সল্ফর্ অয়েণ্টমেণ্ট ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই। লণ্ডন ফার্মাকোপিয়া মতে ইহা প্রস্তুতকরণের নিয়ম এই; গন্ধক, ৪ আং; হোয়াইট্ হেলেবোর্ চূর্ণ ১০ ড্রাম্; যবক্ষার চূর্ণ ৪০ গ্রেণ্; কোমল সাবান ৪ আং; শূকরের বসা, ১ পৌং। ইহার দুর্গন্ধ নিবারণের নিমিত্ত ৩০ মিনিম্ অয়েল্ অব্ বর্গেমট্ মিলাইয়া লওয়া যায়।

৩৩শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| এসিডম্ সল্ফিউরোসম্। | সল্ফরস্ এসিড্। |
| (Acidum Sulphurosum) | (Sulphurous Acid) |

প্রস্তুতকরণ। গন্ধক-দ্রাবক, ৪ আং; সদ্য দগ্ধ কাষ্ঠাঙ্গার চূর্ণ ১ আং; একত্র করিয়া কাচনির্ম্মিত বকযন্ত্র মধ্যে রাখিয়া গ্যাসের উত্তাপে তপ্ত করিবে; যে বায়ু

নির্গত হইবে, তাহাতে এক বোতল মধ্যে ২ আং জল রাখিয়া, তন্মধ্যে প্রবেশ করাইয়া ধৌত করিবে; পরে, আর এক বোতল মধ্যে ১ পাইণ্ট্ পরিস্রুত জল রাখিয়া উপর্যুক্ত ধৌত বায়ুকে নল দ্বারা তন্মধ্যে প্রবেশ করাইবে এবং এই বোতল যত্ন পূর্ব্বক শীতল রাখিবে; যখন আর বায়ু শোষিত না হইবে, তখন এই বায়ু-সংযুক্ত জল, বোতল মধ্যে উত্তমরূপে বদ্ধ করিয়া রাখিবে। এ ভিন্ন, গন্ধক দগ্ধ করিলেও ইহা প্রস্তুত হয়।

উপর্য্যুক্ত প্রক্রিয়াতে, গন্ধক-দ্রাবকের কিয়দংশ অক্সিজেন্, অঙ্গারের সহিত সংযুক্ত হইয়া কার্বনিক্ এসিড্ রূপ প্রাপ্ত হয়; সল্‌ফরস্ এসিড্ বায়ু বিযুক্ত হইয়া বোতলস্থ জলে শোষিত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ব। বর্ণহীন, তরল; উগ্র, গন্ধকের গন্ধযুক্ত; ক্লোরাইড্ অব্ বেরিয়ম্ সহযোগে কিছুই অধঃস্থ হয় না, বা অতি অল্প সল্‌ফাইড্ অব্ বেরাইটা অধঃস্থ হয়। সল্‌ফরস্ এসিড্ বায়ু, বর্ণহীন, স্বচ্ছ, গন্ধযুক্ত; অগ্নিদাহ্য নহে; লিট্‌মস্ কাগজকে আরক্তিম করে এবং ঔদ্ভিজ্জ লোহিতবর্ণ নষ্ট করে; কিন্তু গন্ধক-দ্রাবক দ্বারা পুনরায় বর্ণ সংস্থাপন করা যায়। আপেক্ষিক ভার, ১·০৪; জলে দ্রবণীয়। রাসায়নিক উপাদান, গন্ধক ১ অংশ, অক্সিজেন্ ২ অংশ।

ক্রিয়া এবং আময়িক প্রয়োগ। ইহার আভ্যন্তরিক প্রয়োগ অতি বিরল; বিবিধ চর্ম্মরোগে ইহার বাহ্য প্রয়োগ করা যায়। ইহা দ্বারা ঔদ্ভিজ্জ জীবন নষ্ট হয়, এবিধায় ঔদ্ভিজ্জ জনিত যে সকল চর্ম্মরোগ হয় তাহাতে ইহা উপকার করে; যথা, ফেবস্, পোরাইগো, পিটিরায়েসিস্ ইত্যাদি; স্কেবিজ্‌রোগেও ইহা কণ্ডূকীট নষ্ট করিয়া উপকার করে। জলের সহিত মিশ্রিত করিয়া লাগাইবে; গ্লিস্‌রিন্ সহযোগে প্রয়োগ করা যায়। এ ভিন্ন, দগ্ধ গন্ধকের ধূমও স্থানিক প্রয়োগ করা যায়। ডাং ডিওয়ার্ ইহাকে মস্তকে সর্দ্দি, ইন্‌ফ্লুএন্‌জা, টন্‌সিল্-প্রদাহ, স্কার্লেটিনা, লেরিংস্ প্রদাহ, পুরাতন ব্রঙ্কাইটিস্, পুরাতন যক্ষা, এজ্‌মা, ক্রুপ্ ও টাইফইড্ আদি রোগে ব্যবস্থা দেন। ইহার ধূম গ্রহণ করিবে; কিম্বা উষ্ণ জলে কয়েক বিন্দু দিয়া বাষ্পের শ্বাস গ্রহণ করিবে। বাতরোগে ইহার ধূমবিধান ভিন্ন, ইহার তীব্র ধূমে শয্যা-বস্ত্র রাখিয়া রোগীকে সেই বস্ত্র দ্বারা আচ্ছাদিত করিবে। ঘর্ম্মকারক ও নিদ্রাকারক হইয়া উপকারক করে।

ইহার দ্রব মুখমধ্যস্থ শ্লৈষ্মিক ঝিল্লিতে থ্রস্ হইলে ধৌতরূপে ব্যবহার করিলে উপকার হয়।

সোরায়েসিস্ রোগে ডাং লাউসন্ ইহার বিস্তর প্রসংশা করেন।

মাত্রা, ॥০ ড্রাম্ হইতে ১ ড্রাম্ পর্য্যন্ত। ইহার দ্রব স্প্রেরূপে ব্যবহৃত হয়।

৩৪শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| পটাশা সল্‌ফিউরেটা। | সল্‌ফিউরেটেড্ পটাশ্। |
| (Potassa Sulphurata) | (Sulphurated Potash) |

অপর নাম। পটাশিয়াই সল্‌ফিউরেটম্, হিপার্ সল্‌ফিউরিস্, লিবর্ অব্ সল্‌ফর্।

প্রস্তুতকরণ। কার্বনেট্ অব্ পটাশ্, ১০ আং; উর্দ্ধপাতিত গন্ধক, ৫ আং; একত্র উত্তমরূপে মর্দ্দন করিয়া মূষা মধ্যে দগ্ধ করিবে; গলিয়া গেলে প্রস্তরফলকে ঢালিয়া আবৃত করিয়া রাখিবে, ঘন হইয়া শীতল হইবার পর, খণ্ড খণ্ড করিয়া নীলবর্ণ বোতলে উত্তমরূপে বদ্ধ করিয়া রাখিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। সদ্যোবস্থায়, ঘোর পাটলবর্ণ; কিছুকাল পরে ঈষৎ হরিৎবর্ণ হয়; শুষ্কাবস্থায় গন্ধহীন; জল দ্বারা আর্দ্র করিলে গন্ধকের গন্ধ নির্গত হয়; কটু ক্ষার আস্বাদ; জলে দ্রবণীয়; বায়ুতে রাখিলে জল এবং অক্সিজেন্ বায়ু আকর্ষণ করে এবং ক্রমশঃ শ্বেতবর্ণ, এবং গন্ধহীন হয়; ইহার দ্রবে লবণ-দ্রাবক সংযোগ করিলে সল্‌ফিউরেটেড্ হাইড্রোজেন্ বায়ু নির্গত হয়।

ক্রিয়া। অল্পমাত্রায়, উত্তেজক, পরিবর্ত্তক, স্বেদজনক, পিত্তনিঃসারক। ইহা দ্বারা শ্লৈষ্মিক ঝিল্লিমাত্রেরই ক্রিয়া বৃদ্ধি হয়। অধিক মাত্রায় প্রাদাহিক এবং অবসাদক বিষক্রিয়া করে, তখন মুখ, গলা এবং পাকাশয়ে জ্বালা, ভেদ, বমন, মূর্চ্ছা এবং আক্ষেপাদি প্রকাশানন্তর মৃত্যু হয়। এক ব্যক্তি অর্দ্ধ আউন্স্ পরিমাণে সল্‌ফিউরেটেড্ পটাশ্ সেবন করিয়াছিল, ১৫ মিনিটের মধ্যে তাহার মৃত্যু হইয়াছিল। ইহা দ্বারা বিষাক্ত হইলে বমনকারক ঔষধ দ্বারা উদর পরিষ্কার করণানন্তর, লক্ষণোচিত চিকিৎসা করিবে। বিষনাশার্থ ক্লোরিনেটেড্ সোডা বা ক্লোরিনেটেড্ লাইম্ বিধেয়।

আময়িক প্রয়োগ। বিবিধ শ্লৈষ্মিক ঝিল্লির পুরাতন রোগে ইহা উপকার করে। পুরাতন শ্বাসনালী-প্রদাহে ইহা কখন কখন উপকার করে; পাকাশয় এবং অন্ত্রস্থ শ্লৈষ্মিক গ্রন্থির উপর ইহা বিশেষরূপে ক্রিয়া দর্শায়।

বিবিধ চর্ম্মরোগে বাহ্য প্রয়োগার্থই ইহা অধিক ব্যবহৃত হয়, ফলতঃ ইহার আভ্যন্তরিক প্রয়োগ অতি বিরল। লেপ্রা, সোরায়েসিস্, পিটিরায়েসিস্, একজীমা, ইম্পিটাইগো, প্রুরাইগো, স্কেবিজ্ প্রভৃতি চর্ম্মরোগে ইহার ধৌত বিশেষ উপকারক। স্কেবিজ্ (পাঁচড়া) রোগে নিম্নলিখিত মর্দ্দন দ্বারা বিলক্ষণ উপকার হয়; সল্‌ফিউরেটেড্ পটাশ্ ১ ড্রাম; বাদাম তৈল ১ আং; কর্পূর ২০ গ্রেণ্; একত্র মর্দ্দন করিয়া লইবে। ইহাকে সামান্যতঃ রালেণ্টিন্স্ লিনিমেণ্ট্ কহে।

অপর, পুরাতন বাত রোগে এবং পুরাতন শ্বাসনালী-প্রদাহে, উদরাময়, অতিসার, মূত্রাশয়-প্রদাহ আদি শ্লৈষ্মিক ঝিল্লির রোগে, পুরাতন যকৃৎরোগে এবং রজোলোপ রোগে ইহার জলে স্নান করিলে বিস্তর উপকার হয়।

সীস্‌ধাতু দ্বারা বিষাক্ত হইলে স্নানার্থ, ৩০ গ্যালন্ জলে, ৪ আং সলফিউরেটেড্ পটাশ্ দ্রব করিয়া লইবে।

মাত্রা, ২ গ্রেণ্ হইতে ৪ গ্রেণ্ ক্রমশঃ ১০ গ্রেণ্ পর্য্যন্ত।

ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ পটাশি সলফিউরেটি; ইংরাজী, অয়েণ্ট্‌মেণ্ট্ অব্ সল্‌-ফিউরেটেড্ পটাশ্। সলফিউরেটেড্ পটাশ্ ৩০ গ্রেণ্; শূকরের বসা ১ আং। একত্র মর্দ্দন করিয়া লইবে।

### ৩৫শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| সোডি সল্‌ফিস। | সলফাইট্ অব্ সোডা। |
| ( Sodæ Sulphis ) | ( Sulphite of Soda ) |

প্রস্তুতকরণ। কার্বনেট অব্ সোডা দ্রবে, বিশুদ্ধ সল্‌ফরস্ এসিড্ বায়ু যে পর্য্যন্ত শোষিত হয়, প্রবেশ করাইবে; পরে গাঢ় করিয়া দানা বাঁধিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, দানাযুক্ত লবণ; জলে দ্রবণীয়।

ক্রিয়া। অল্প মাত্রায়, পরিবর্ত্তক; কিঞ্চিৎ অধিক মাত্রায়, বিরেচক। সার্সীনা বেণ্ট্রিকিউলাই নামক ঔদ্ভিজ্জ বশতঃ যে অজীর্ণরোগ জন্মে, তাহাতে ইহা বিশেষ উপকারী। পাকাশয়স্থ অম্ল রসের সহিত সংযুক্ত হইলে সলফরস্ এসিড্ বায়ু নির্গত হয় এবং তাহারই প্রভাবে উপর্য্যুক্ত ঔদ্ভিজ্জ নষ্ট হয়। মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ৩০ গ্রেণ্ পর্য্যন্ত; এতদূর্দ্ধ ৪ ড্রাম্ পর্য্যন্ত, বিরেচনার্থ প্রয়োগ করা যায়। এ ভিন্ন, বিবিধ শটিত এবং দুষ্টক্ষতে ইহার ধৌত বিশেষ উপকারক।

### ৩৬শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| সোডি হাইপোসল্‌ফিস্। | হাইপোসল্‌ফাইট্ অব্ সোডা। |
| ( Sodæ Hyposulphis ) | ( Hyposulphite of Soda ) |

সল্‌ফাইট অব্ সোডা দ্রবে গন্ধক মিলাইয়া, কয়েক দিবস পর্য্যন্ত তাহাতে মৃদুসন্তাপ দিবে, পরে ছাঁকিয়া দানা বাঁধিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। স্বচ্ছ, চতুষ্প্রদেশযুক্ত, দানাবিশিষ্ট; গন্ধহীন; শীতল লবণাস্বাদ, শেষ কিঞ্চিৎ তিক্ত বোধ হয়; জলে দ্রবণীয়; সুরাতে দ্রব হয় না।

ক্রিয়া। অল্পমাত্রায়, পরিবর্ত্তক; শোষক এবং মূত্রকারক; অধিকমাত্রায়, বিরেচক। যেহেতু, অম্ল সংযুক্ত করিলে সল্ফরস্ এসিড বায়ু নির্গত হয়, এ নিমিত্ত সার্সীনা বেণ্টি্কিউলাই রোগে ইহা ব্যবহার করা যায়। ১০—৩০ গ্রেণ্ মাত্রায়, কোয়াসিয়ার ফাণ্ট সহযোগে ব্যবস্থা করিবে। এ ভিন্ন, যে সকল চর্ম্মরোগ কীট বা ঔদ্ভিজ্জ জনিত হয়, তাহাতে ইহার ধৌত প্রয়োগ করা যায়। এ ভিন্ন, নিউইয়র্কবাসী ডাং হিউসন্ ইহার ধৌত ( ১০ গ্রেণ্—জল ১ আং ) এরিসিপেলাসরোগে ব্যবস্থা করেন।

### ৩৭শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| সোডি হাইপোফস্ফিস্। | হাইপোফস্ফাইট্ অব্ সোডা। |
| ( Sodæ Hypophosphis ) | ( Hypophosphiteof Soda ) |

হাইপোফস্ফাইট্ অব্ লাইম্ দ্রবে কার্বনেট্ অব্ সোডা সংযোগ করিতে থাকিবে যতক্ষণ কার্বনেট্ অব্ লাইম্ অধঃস্থ হইবে। পরে ছাঁকিয়া লইয়া ঐ দ্রব্যকে বাষ্প উত্তাপে শোষিত করিয়া লইবে ও ঘনীভূত হইয়া লবণ প্রস্তুত আরম্ভে অনবরত আলোড়িত করিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। দানাবৎ; তিক্ত কদর্য্য আস্বাদযুক্ত। বায়ুতে রাখিলে আর্দ্র হয়; জলে ও সুরাতে দ্রবণীয়। ইথরে দ্রব হয় না। উত্তাপ দ্বারা আরক্তিম করিলে জ্বলিয়া উঠে এবং জ্বলনীয় ফস্ফরেটেড্ হাইড্রোজেন্ বায়ু নির্গত হয়।

ক্রিয়া। ক্যাল্‌সিস্ হাইপোফস্ফসের ন্যায়। শুদ্ধ হাইপোফস্ফাইট্ অব্ সোডা ২ গ্রেণ্ মাত্রায় বিবমিষাজনক ও বমনকারক, এ কারণ ইহা মৃদু বলকারক ( যথা, টিংচর্ অব্ জেন্সিয়েন্ ) বা বেদনানিবারক ( যথা, মর্ফিয়া ) সহযোগে প্রয়োগ করা যায়।

আময়িক প্রয়োগ। রক্তের বৈলক্ষণ্য-জনিত রোগে ইহা ব্যবহার্য্য। দুর্নিবার যক্ষ্মা রোগে বিশেষ উপকারক। টেলর্ সাহেব বলেন যে, যক্ষ্মারোগের প্রারম্ভে শ্বাসক্রিয়া বৃদ্ধি করে, কফনিঃসরণ লাঘব করে ও অতি ঘর্ম্ম ও উদরাময় নিবারণ করে। ইহা সেবন করিলে ক্ষুধা বৃদ্ধি ও স্ফূর্ত্তি হয়। রোগের প্রবল অবস্থাতেও টেলর্ সাহেব ইহা দ্বারা বিশেষ উপকার প্রাপ্ত হইয়াছে। ডাং কোরেন্তদির এ বিষয়ে ভিন্ন মত। স্তন হইতে অধিক দুগ্ধ নিঃসরণ বশতঃ দৌর্ব্বল্য, অজীর্ণ রোগে নীরক্তাবস্থায় ও ( মাইএল্জিয়া ) পেশী-শূলরোগে টেলার্ সাহেব ইহা দ্বারা উপকার লাভ করিয়াছেন।

মাত্রা, ৫—১০ গ্রেণ্।

৩৮শ পরিবর্ত্তক।

লাটিন্।

ক্যাল্সিস্ ফস্ফাস্।

[Calcis Phosphas]

ইংরাজী।

ফস্ফেট্ অব্ লাইম্।

[Phosphate of Lime]

প্রস্তুতকরণ। অস্থিভস্ম, ৫ আং; লবণ-দ্রাবক, ৬ আং; জল, ২ পাং; এমোনিয়া-দ্রব, যথা-প্রয়োজন; পরিস্রুত জল, যথা-প্রয়োজন। লবণ-দ্রাবককে ১ পাং জলের সহিত মিলাইয়া তাহাতে অস্থিভস্ম ভিজাইয়া রাখিবে, যে পর্য্যন্ত দ্রবীভূত হয়, পরে, ছাঁকিবে এবং অবশিষ্ট জল সংযোগ করিয়া ক্রমশঃ এমোনিয়া দ্রব মিলাইবে যে পর্য্যন্ত না ক্ষারত্ব বর্ত্তে। ইহাতে যাহা অধঃস্থ হইবে, বস্ত্রের ছাঁকনিতে ছাঁকিয়া লইয়া স্ফুটিত পরিস্রুত জল দ্বারা ধৌত করিবে; ধৌত জলে যবক্ষার-দ্রাবক সংযুক্ত নাইট্রেট্ অব্ সিল্ভার-দ্রব দিলে যখন কিছু অধঃস্থ না হইবে, তখন ধৌত সিদ্ধি হইবে; অবশেষে ১১২ তাপাংশের অনধিক সন্তাপে শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। লঘু, শ্বেতবর্ণ; নির্দ্দিষ্টাকারহীন চূর্ণ; জলে অদ্রবণীয়, জলমিশ্র যবক্ষার-দ্রাবকে উচ্ছলিত না হইয়া দ্রব হয়। রাসায়নিক উপাদান, ফস্ফরিক্ এসিড্ ১ অংশ, চূর্ণ ৩ অংশ।

ক্রিয়া। পরিবর্ত্তক এবং অম্লনাশক।

আময়িক প্রয়োগ। স্ক্রফিউলা, স্ক্রফিউলা-জনিত ক্ষত এবং উদরাময় রোগে ইহা ব্যবহৃত হইয়াছে। পুরাতন ঔপদংশিক ক্ষতে ইহা দ্বারা বিস্তর উপকার হয়। রিকেট্স্ নামক অস্থিরোগে অস্থিতে ফস্ফরস্ যোগাইবার নিমিত্ত ইহার প্রয়োগ করা যায়।

মাত্রা, ১০—২০ গ্রেণ্। ফার্ম্মাকোপিয়া মতে পল্ভিস্ এন্টিমোনিয়েলিস্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

৩৯শ পরিবর্ত্তক।

ল্যাটিন্।

ক্যাল্সিস্ হাইপফস্ফিস্।

[Calcis Hypophosphis]

ইংরাজী।

হাইপফস্ফাইট্ অব্ লাইম্।

[Hypophosphite of Lime]

আর্দ্র চূণ বা হাইড্রেট্ অব্ লাইম্ ও জল সহযোগে ফস্ফরস্কে উত্তপ্ত করিবে, যে পর্য্যন্ত ফস্ফিউরেটেড্ হাইড্রোজেন্ বায়ু নির্গত হয়; পরে, ছাঁকিয়া, কার্ব্বনিক্ এসিড্ বায়ু দ্বারা অসম্মিলিত চূণ পৃথক্ করিয়া এবং পরিশিষ্ট দ্রবকে শোষিত করিয়া লইবে, যে পর্য্যন্ত লবণ দানাযুক্ত না হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেত দানাযুক্ত লবণ, উজ্জ্বল, কদর্য্য তিক্ত আস্বাদ। শোধিত সুরায় দ্রব হয় না। শীতল জলে কেবল ৬ অংশ পরিমাণে দ্রব হয়, উষ্ণ জলে যৎকিঞ্চিৎ অধিক পরিমাণে দ্রবণীয়। ৩০০ তাপাংশে দানা সকল হইতে জল

নির্গত হয় না। উত্তাপ দ্বারা আরক্তিম করিলে জলিয়া উঠে, জলীয় ফস্‌ফিউরেটেড্‌ হাইড্রোজেন্‌ নির্গত হয় ও প্রায় শতকরা ৮০ অংশ লোহিতবর্ণ অবশিষ্ট থাকে।

ক্রিয়া। ইহার উত্তেজক, বলকারক ও পরিবর্ত্তক ক্রিয়া ফস্‌ফরসের উপর নির্ভর করে। কিন্তু ইহা দ্বারা ফস্ফরসের প্রদাহাদি বিষক্রিয়া প্রকাশ পায় না। অত্যন্ত অধিক মাত্রায় সেবন করিলে, দৌর্ব্বল্য, নিদ্রাবেশ, শিরঃপীড়া শিরোঘূর্ণন, কর্ণে শব্দ, ক্ষুধার রাহিত্য, শূল-বেদনা, উদরাময় ও কখন কখন নাসিকা ও ফুস্‌ফুস্‌ হইতে রক্তস্রাব হয়।

আময়িক প্রয়োগ। স্রাবণ গ্রন্থির রোগে ইহা বিশেষ উপযোগী। দন্ত উঠিবার সময় ফস্‌ফেট্‌ অব্‌ লাইমের হীনতা বশতঃ যে জ্বর হয়, তাহাতে ইহা দ্বারা বিশেষ উপকার প্রাপ্ত হওয়া যায়। অস্থিতে ফস্ফেট্‌ অব্‌ লাইম্‌ কম হইলেও স্ক্রুফিউলা রোগে ব্যবহার্য্য। ডাং চার্চহিল্‌ ইহাকে যক্ষ্মা রোগে অতিঘর্ম্ম নিবারণার্থ অমোঘ ঔষধ বিবেচনা করেন; ইহা দ্বারা ক্ষুধা ও পরিপাক-শক্তি বৃদ্ধি পায়, রক্ত-নির্ম্মাণ ক্রিয়া উন্নত হয়, কফ ও কাশের শমতা হয়, এবং উদরাময় ও পার্শ্বে বেদনার শমতা করিয়া উপকার হয়। কিন্তু ফ্রান্স্‌ ও ইংলণ্ডে বিস্তর পরীক্ষার পর স্থির হইয়াছে যে, এ রোগে ইহা নিতান্ত নিষ্ফল হয়।

এ ভিন্ন, ইহা দৌর্ব্বল্য, শুক্রমেহ, ক্লোরোসিস্‌, নীরক্তাবস্থা প্রভৃতিতে উপকার করে।

মাত্রা, ৫—১০ গ্রেণ্‌।

---

## উদ্ভিদ্‌পরিবর্ত্তক।

৪০শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্‌। | ইংরাজী। |
|---|---|
| কল্‌চিকম্‌ | কল্‌চিকম্‌। |
| (Colchicum) | (Colchicum) |
| নং ২১। | |

ইহাকে সামান্যতঃ মেডোস্যাফ্রন্‌ কহে।



কলচিকম্‌ অটাম্‌নেলি।

মেলান্থেসি জাতীয় কল্‌চিকম্‌ অটম্‌নেলি নামক বৃক্ষ। ঔষধার্থ, ইহার কন্দ এবং বীজ ব্যবহৃত হয়। ইউরোপ খণ্ডে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ইহার কন্দ, (ল্যাটিন্‌, কল্‌চিকম্‌ কর্মস্‌; ইংরাজী, কল্‌চিকম্‌ কর্ম্‌) ক্ষুদ্র আলুর ন্যায় একপার্শ্বে চেপ্টা; পাটল ত্বক্‌ দ্বারা আচ্ছাদিত; আভ্যন্তরিক শস্য শ্বেতবর্ণ, কাটিলে দুগ্ধবৎ রস নির্গত হয়; অত্যন্ত কটু ও কদর্য্য-আস্বাদ। এই কন্দকে চাকা চাকা করিয়া কাটিয়া, ১৫০ তাপাংশের অনধিক সন্তাপে শুষ্ক করিয়া রাখা যায়।

ইহার বীজ, (ল্যাটিন্‌, কল্‌চিসাই, সিমেন;

ইংরাজী, কল্‌চিকম্‌ সীড্‌) দেখিতে কৃষ্ণ সর্ষপের ন্যায়; কঠিন, এবং কদর্য্য আস্বাদ।

কল্‌চিকম্‌ কন্দ এবং বীজ, উভয়েরই ধর্ম্ম জল, সুরা এবং সির্কা দ্বারা গৃহীত হয়; এবং উভয়েতেই কলচিসিন্‌ নামক বীর্য্যবিশেষ আছে। এই বীর্য্য এপর্য্যন্ত ঔষধার্থ ব্যবহৃত হয় নাই।

ক্রিয়া। অল্পমাত্রায় পরিবর্ত্তক, অবসাদক, বেদনানিবারক, পিত্তনিঃসারক, স্বেদজনক, এবং মূত্রকারক। কিঞ্চিৎ অধিকমাত্রায়, বিরেচক এবং বমনকারক, ইহা দ্বারা তরল, এবং পিত্তসংযুক্ত ভেদ হয়। ক্বচিৎ শিরঃপীড়া, দৌর্ব্বল্য এবং অবসাদন উপস্থিত করে।

অধিকমাত্রায়, অন্নবহা-নাড়ীতে প্রদাহ এবং স্নায়বীয় অবসাদনের লক্ষণ প্রকাশ করিয়া প্রাণহানি করে। সেবন করিলে, গলনলী এবং পাকাশয়ে জ্বালা, অত্যন্ত এবং ভয়ানক বিবমিষা, তৃষ্ণা, উদরে বেদনা, ভেদ, শূল উপস্থিত হয়; এবং অত্যন্ত দৌর্ব্বল্য এবং অবসন্নতা, নাড়ী ক্ষীণ বা লুপ্ত, ঘনশ্বাস,হস্তপাদাদি শীতল ইত্যাদি স্নায়বীয় অবসাদনের লক্ষণ প্রকাশ পায়। বিষভোজনের অর্দ্ধ ঘণ্টা পর, উপর্য্যুক্ত লক্ষণ সকল উপস্থিত হয় এবং প্রায় ২৪ ঘণ্টার মধ্যে মৃত্যু হয়। মৃত্যুর প্রাক্কাল পর্য্যন্ত চৈতন্য থাকে; ক্বচিৎ প্রলাপ এবং অচৈতন্যাদিও প্রকাশ পায়।

চিকিৎসা। যথেষ্ট পরিমাণে স্নিগ্ধ পানীয় বিধান করিবে এবং জান্তব অঙ্গার প্রয়োগ করিবে; ভেদ ও বমনাদির প্রতিকারার্থ অহিফেণ ব্যবস্থা করিবে; অবসন্না-বস্থায় উত্তেজক বিধেয়।

নিষেধ। দৌর্ব্বল্যাবস্থায় এবং উদরাময় রোগ থাকিলে নিষিদ্ধ।

আময়িক প্রয়োগ। গাউট্‌ রোগে এবং রিউম্যাটিক্‌ গাউট্‌ রোগে ইহা বিশেষ উপকার করে। বিবেচনা পূর্ব্বক প্রয়োগ করিলে প্রায় নিষ্ফল হয় না। প্রয়োগ-কালে কয়েকটি বিষয়ের প্রতি দৃষ্টি রাখিবে। যথা, ১, রোগে তরুণাবস্থায় বিধেয়; জীর্ণাবস্থায় নিষিদ্ধ। ২, প্রয়োগ করিবার পূর্ব্বে মৃদু বিরেচক দ্বারা অন্ত্র পরিষ্কার করিয়া লইবে। ৩, অল্পমাত্রায় আরম্ভ করিয়া ক্রমশঃ মাত্রা বৃদ্ধি করিবে। ৪, বিবমিষা বা ভেদ হয়,এমত মাত্রায় প্রয়োগ করিবে না। ৫,যদ্যপি ইহা দ্বারা প্রস্রাব, এবং ঘর্ম্ম হয় এবং পিত্তনিঃসরণ হয়, এবং ভেদ, বমনাদি না হয়, তবে সুলক্ষণ জানিবে। ৬, কল্‌চিকম্‌ সংগ্রাহকরূপে কার্য্য করে। ৭, বৃদ্ধাবস্থায়, দৌর্ব্বল্যাবস্থায় এবং যাহারা পুনঃপুনঃ গাউট্‌ রোগ দ্বারা আক্রমিত হইয়াছে তাহাদের পক্ষে, কল্‌চিকম্‌ নিষিদ্ধ। ৮, রোগ উপশম হইবার পরেও কিয়দ্দিবস পর্য্যন্ত ইহা প্রয়োগ করিবে, কিন্তু মাত্রা লাঘব করিবে। ৯, ডাং ওয়াট্‌সন্‌ কহেন যে, পরিবর্ত্তক মাত্রায় রোগের বিরামকালে প্রয়োগ করিলে রোগ বারণ থাকিতে পারে। ১০, যদি

পাকাশয়ের উগ্রতা বশতঃ কলচিকম্ প্রয়োগের ব্যাঘাত জন্মে, উচ্ছলৎপানীয় সহযোগে ব্যবস্থা করিবে। ১১, যদি আভ্যন্তরিক প্রয়োগ দ্বারা অধিক ক্লেশ হয়, বেদনা স্থলে ইহার স্থানিক প্রয়োগ করিবে। ১২, কার্বনেট্ অব্ ম্যাগ্নিসিয়া বা বাইকার্বনেট্ অব্ পটাশ্ প্রভৃতি ক্ষার লবণ সহযোগে ব্যবস্থা করিবে।

বাতরোগের তরুণ অবস্থাতে কল্চিকম্ দ্বারা উপকার হয়। কিন্তু গাউট্ রোগে যেরূপ প্রতিকার লাভ হয়, ইহাতে তদ্রূপ হয় না।

বাতরোগ জনিত হৃদাবরণ প্রদাহ হইলে, কল্চিকম্ দ্বারা বিলক্ষণ উপকার লাভ হয়। পুরাতন অবস্থাতেও দীর্ঘকাল সেবন করিলে কখন কখন আরোগ্যলাভ হয়।

বিবিধ তরুণ প্রদাহে এবং জ্বররোগে, ইহার অবসাদন ক্রিয়ার নিমিত্ত কখন কখন প্রয়োগ করা যায়। পুরাতন শ্বাসনালী-প্রদাহে, স্কুইল্ এবং হেন্‌বেন্ সহযোগে প্রয়োগ করিলে উপকার হয়। অপর, শোথ, উদরী আদি রোগে মূত্রকারক এবং বিরেচক হইয়া উপকার করে।

ডাং চ্যাপ্‌মান্ কহেন যে, কঠিন কোষ্ঠবদ্ধ রোগে, কোষ্ঠ সরল করণার্থ, ইহা বিশেষ উপযোগী। ইহার মূলের অরিষ্ট, ১০ বিন্দু পরিমাণে দিবসে ৪।৫ বার প্রয়োগ করিবে।

পাণ্ডুরোগে, ডাং কোপ্‌লণ্ড্ কল্চিকম্ ব্যবস্থা করেন। পারদ-ঘটিত ঔষধ বা ক্ষার লবণ সহযোগে বিধান করিবে। পুরাতন যকৃৎ-প্রদাহ বা যকৃৎ বিবর্দ্ধন থাকিলেও উপকার হয়।

মূল চূর্ণের মাত্রা, ২ গ্রেণ্ হইতে ৫ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ কল্চিসাই ; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট অব্ কল্চিকম্। সরস মূল হইতে হরিৎ সারের ন্যায় প্রস্তুত করিবে। মাত্রা, ।০—২ গ্রেণ্।

২। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ কল্চিসাই এসেটিকম্ ; ইংরাজী, এসেটিক্ এক্‌ষ্ট্রাক্ট্ অব্ কল্চিকম্। ৭ পৌণ্ড সরস কল্চিকমের মূল কুট্টিত করিয়া তাহাতে ৬ আং সির্কা-দ্রাবক মিশ্রিত করিবে। মাত্রা, ॥০—২ গ্রেণ্।

৩। ল্যাটিন্, টিংচ্যুরা কল্চিসাই সেমিনম্, ইংরাজী, টিংচর অব্ কল্চিকম্ সীড্। কল্চিকমের বীজচূর্ণ ২।০ আং ; পরীক্ষিত সুরা ১ পাইণ্ট্। পার্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ১০—মিনিম্—॥০ ড্রাম্।

৪। ল্যাটিন্ ভাইনম্ কল্চিসাই ; ইংরাজী, ওয়াইন্ অব্ কল্চিকম্ ; কলচিকমের শুষ্ক মূল কুট্টিত, ৪ আং ; সেরি আসব, ১ পাইণ্ট্। সপ্তাহ পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে, সেরি সংযোগ করিয়া ১ পাইণ্ট্ পূর্ণ করিবে। মাত্রা, ১০ মিনিম্—ড্রাম্।

———

### ৪১শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ডল্‌কামারা। | ডল্‌কামারা। |
| [Dulcamara] | [Dulcamara] |

ইহাকে সামান্যতঃ বিটর্ সুইট্ বা উডি নাইট্‌সেড্ কহে।

সোলেনেসি জাতীয় সোলেনম্ ডল্‌কামারা নামক বৃক্ষের শুষ্ক তরুণ শাখা। ব্রিটেন্ রাজ্যে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। হংসপক্ষের ন্যায় স্থূল; নলাকার; শূন্যগর্ভ; তিক্ত এবং ঈষৎ মিষ্ট আস্বাদ। ইহাতে সোলেনিয়া নামক দানাযুক্ত উপক্ষার বিশেষ আছে।

ক্রিয়া। পরিবর্ত্তক, স্বেদজনক এবং মূত্রকারক। পুরাতন চর্ম্ম রোগে এবং বাতরোগে ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, ইন্‌ফিউজম্ ডল্‌কামারি; ইংরাজী, ইন্‌ফিউজন্ অব্ ডল্‌কামারা। ডল্‌কামারা কুট্টিত, ১ আং; স্ফুটিত পরিস্রুত জল, ১০ আং। আবৃত পাত্র মধ্যে ১ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—৪ আং।

---

### ৪২শ পরিবর্ত্তক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| গোয়েসাই লিগ্‌নম্ এট্ রেজিনা। | গোয়েক্ উড্ এণ্ড্ রেজিন। |
| (Guaiaci Lignum et Resina) | (Guaiac Wood and Resin) |

জাইগোফিলেসি জাতীয় গোয়েকম্ অফিসিনেলিস্ নামক বৃক্ষের কাষ্ঠ এবং ধূনা। সেণ্ট্‌ডোমিঙ্গো এবং জামেকা প্রভৃতি মার্কিন্ খণ্ডস্থ উপদ্বীপে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। গোয়েকম্ কাষ্ঠ, কঠিন, দৃঢ়, গুরু; মধ্যস্থল ঘোর পাটলবর্ণ; গন্ধহীন, কিন্তু দগ্ধ করিলে সদ্‌গন্ধ নির্গত হয়; ঈষৎ কটু আস্বাদ; জল ও সুরা দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়। কাষ্ঠের মধ্যস্থলে যবক্ষার-দ্রাবক সংযোগ করিলে ঘোর হরিৎবর্ণ হয়। গোয়েকম্ ধূনা উপর্য্যুক্ত বৃক্ষে অস্ত্রাঘাত করিলে পাওয়া যায়; কচিৎ বা আপনি নির্গত হয়; এ ভিন্ন, ৩।৪ ফুট দীর্ঘ কাষ্ঠখণ্ডের মধ্যস্থলে দীর্ঘে দীর্ঘে ছিদ্র করিয়া এক দিক দগ্ধ করিলে অপর দিকে ছিদ্র দিয়া ধূনা নির্গত হয়; অপর, কাষ্ঠকে খণ্ড খণ্ড করিয়া জলের সহিত চুয়াইলেও ধূনা পাওয়া যায়। এই ধূনা, ঘোর পাটলবর্ণ, পিণ্ডাকার, ভাঙ্গিলে উজ্জ্বল এবং মসৃণ দেখা যায়, এবং ক্রমশঃ হরিৎবর্ণ হয়; ঈষৎ কটু আস্বাদ; অগ্নিদাহ্য; দগ্ধ করিলে সদ্‌গন্ধযুক্ত ধূম নির্গত হয়; জলে দ্রব হয় না; সুরা, ইথর্ এবং ক্ষার দ্রবে দ্রবণীয়।

ক্রিয়া। পরিবর্ত্তক, উত্তেজক, ঘর্ম্মকারক ; শরীর শীতল রাখিলে, মূত্রকারক, রজোনিঃসারক, কচিৎ লাল-নিঃসারক। অধিক মাত্রায়, বিরেচক ; অত্যন্ত অধিক মাত্রায় পাকাশয় এবং অন্ত্রমধ্যে প্রদাহ উপস্থিত করে।

নিষেধ। জ্বর এবং প্রদাহ থাকিলে নিষিদ্ধ।

আময়িক প্রয়োগ। রজোলোপ রোগে, ডিং ডিউইস্ কহেন যে, যদ্যপি রোগ জরায়ুর বৈধানিক বিকার বশতঃ না হয়, তবে ইহা দ্বারা অবশ্যই উপকার হয়। তিনি, ইহার এমোনিয়েটেড্ টিংচর্ বিধান করিতে অনুমতি দেন, আর কহেন যে, ৪০ বৎসর পর্য্যন্ত তিনি ইহা ব্যবহার করিয়া আসিতেছেন, কখন অসিদ্ধকাম হন নাই। যদ্যপি কোষ্ঠ কঠিন থাকে, কিঞ্চিৎ রেউচিনি সহযোগে প্রয়োগ করিবে ; যদ্যপি উদরাময় উপস্থিত হয়, কিঞ্চিৎ অহিফেণের অরিষ্ট সহযোগে দিবে।

কষ্টরজঃ রোগে, পুরাতন অবস্থায়, এবং রোগ বাত-ঘটিত হইলে, ডাং রিগ্‌বী কহেন যে, গোয়েকম্ দ্বারা যথেষ্ট উপকার হয়। ডাং ডিউইস্ ইহার এমোনিয়েটেড্ টিংচর্ ব্যবস্থা করিতে অনুমতি দেন।

সৌত্রিক ঝিল্লিতে (ফাইব্রস্ টিস্থ) বাতরোগ হইলে গোয়েকম্ দ্বারা বিশেষ উপকার হয়। গোয়েকম্‌মিশ্র বিধান করিবে। ডাং সীমোর্ ইহাকে অব্যর্থ বিবেচনা করেন। পুরাতন বাতরোগে ডাং গ্রেব্‌স্ ইহাকে বিশেষ উপযোগী বিবেচনা করেন।

শ্বাসনালী-প্রদাহ এবং শ্বেতপ্রদরাদি রোগে অধিক শ্লেষ্মা-নিঃসরণ লাঘবার্থ, গোয়েকম্ বিলক্ষণ উপযোগী। ডাং ব্যালার্ড এবং গ্যারড্ ইহার প্রতি অনুরাগ প্রকাশ করিয়াছেন।

কাইন্যান্‌কি টন্‌সিলেরিস্ ( তালু পার্শ্ব-গ্রন্থি-প্রদাহ ) রোগে, ডাং জন্‌বেল্ কহেন যে, বিবেচনা পূর্ব্বক সময় মত প্রয়োগ করিলে প্রায় আশু প্রতিকার লাভ হয়। অর্দ্ধড্রাম্ পরিমাণে ৬ ঘণ্টা অন্তর, মণ্ড সহযোগে প্রয়োগ করিবে। ডাং ওয়াকর্ ইহাকে ডিফ্‌থিরিয়া রোগের মহৌষধ বিবেচনা করেন এবং নিম্নলিখিত ব্যবস্থা দেন। এমোনিয়েটেড্ টিংচর্ অব্ গোয়েকম্, ॥০ ড্রাম্—৬ ড্রাম্ ; কম্পৌণ্ড্ টিংচর্ অব্ সিঙ্কোনা, ॥০ আং ; ক্লোরেট্ অব্ পটাশ্, ৪০ গ্রেণ্ ; মধু, যথা-প্রয়োজন ; জল, ৮ আং। মাত্রা, ১।৪ ড্রাম্, ১।৪ ঘণ্টা অন্তর।

উপদংশ রোগের দ্বিতীয় অবস্থায় এবং ঔপদংশিক বাতরোগে অন্যান্য ঔষধ সহযোগে ইহা বিলক্ষণ উপকার করে।

গাউট্ রোগে, পুরাতন অবস্থায় এবং রোগীর দৌর্ব্বল্য বশতঃ কল্‌চিকম্ অবিধেয় হইলে ইহা দ্বারা বিলক্ষণ উপকার হয়। ইহার ক্বাথ বা এমোনিয়েটেড্ টিংচর্, ক্ষার সহযোগে ব্যবস্থা করিবে।

গোয়েকম্ ধূনার মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ৩০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, মিশ্‌চুরা গোয়েসাই ; ইংরাজী, গোয়েক্ মিক্‌শ্চর্। গোয়েক্ ধূনা চূর্ণ, ॥০ আং ; শর্করা চূর্ণ, ॥০ আং ; আরবি গঁদ চূর্ণ, ।০ আং ; দারুচিনির জল, ১ পাইণ্ট্। মর্দ্দন করিয়া লইবে। মাত্রা, ১—২ আং।

২। ল্যাটিন্, টিংচ্যুরা গোয়েসাই এমোনিয়েটা ; ইংরাজী, এমোনিয়েটেড্ টিংচর্ অব্ গোয়েক্। গোয়েক্ ধূনা চূর্ণ, ৪ আং, এরোমাটিক্ স্পিরিট্ অব্ এমোনিয়া, ১ পাইণ্ট্। আবৃত পাত্র মধ্যে সপ্তাহ পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে এবং এরোমাটিক্ স্পিরিট্ অব্ এমোনিয়া দ্বারা ১ পাইণ্ট্ পূর্ণ করিবে। মাত্রা, ॥০—১ ড্রাম্।

ফার্ম্মাকোপিয়া অনুসারে, কম্পৌণ্ড্ ডিকক্‌সন্ অব্ সার্জাপেরিলা প্রস্তুত-করণার্থ গোয়েক্ কাষ্ঠ ব্যবহৃত হয় ; এবং কম্পৌণ্ড্ পিল্ অব্ ক্যালমেল্ প্রস্তুত-করণার্থ গোয়েক্ ধূনা ব্যবহৃত হয়।

---

৪৩শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| গাইনোকর্ডায়ী সেমিনা। | চাল্ মুগ্‌রা সীড্‌স্। |
| ( Gynocordiae Semina ) | ( Chaulmugra Seeds ) |

( ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই )

বিক্‌সাইনি জাতীয় গাইনোকার্ডিয়া ওডোরেটা নামক বৃক্ষের বীজ। মালাই, আসাম এবং হিমালয়প্রদেশস্থ সিকিম রাজ্যে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। প্রায় ১ ইঞ্চ দীর্ঘ, অণ্ডাকৃতি ; পাটলবর্ণ ত্বক দ্বারা আচ্ছাদিত ; আভ্যন্তরিক শস্য শ্বেতবর্ণ ; বিশেষ গন্ধাস্বাদযুক্ত।

ক্রিয়া। পরিবর্ত্তক, বলকারক ; অধিক মাত্রায়, বমনকারক।

আময়িক প্রয়োগ। বিবিধ চর্ম্মরোগে, বিশেষতঃ কুষ্ঠ ( লেপ্রসি ) রোগে এবং বাত ও স্ক্রফিউলা রোগে উপকার করে।

চূর্ণের মাত্রা, ৫ গ্রেণ্ দিবসে ৩ বার ; ক্রমশঃ মাত্রা বৃদ্ধি করিবে, যে পর্য্যন্ত না বিবমিষা উপস্থিত হয়, তখন মাত্রার লাঘব করিবে, অথবা কিয়দ্দিবসের নিমিত্ত প্রয়োগ ক্ষান্ত করিবে।

১। ল্যাটিন্, ওলিয়ম্ গাইনোকর্ডায়ী ; ইংরাজী, অয়েল্ অব্ চালমুগ্‌রা ; বাঙ্গালা, চালমুগরার তৈল। বীজাভ্যন্তরিক শস্য নিষ্পীড়ন দ্বারা নির্গত করা যায়। মাত্রা, ৫ মিনিম্ ; বিবমিষা-জনন পর্য্যন্ত ক্রমশঃ বৃদ্ধি করিবে ; বিবিধ চর্ম্মরোগে বাহ্য প্রয়োগ করা যায়।

১। ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ গাইনোকর্ডায়ী ; ইংরাজী, চালমুগ্রা অয়েণ্টমেণ্ট্ : বাঙ্গালা, চালমুগ্রার মলম। চালমুগ্রা বীজের শস্য মোমের মলমের সহিত মর্দ্দন করিয়া লইবে। চর্ম্মরোগে স্থানিক প্রয়োগ করিবে।

৪৪শ পরিবর্ত্তক।

অনন্তমূল।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| হেমিডেস্মস্ র্যাডিক্স্। | হেমিডেস্মস্ রুট্। |
| ( Hemidesmus Radix ) | ( Hemidesmus Root ) |

অ্যাস্ক্লেপিয়াডেসি জাতীয় হেমিডেস্মস ইণ্ডিকস্ নামক লতার মূল। ভারতবর্ষে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঈষৎ পীতমিশ্রিত পাটলবর্ণ, নলাকার বক্র, দীর্ঘভাবে সীতাযুক্ত ; বিশেষ সদ্গন্ধযুক্ত ; ঈষৎ তিক্ত আস্বাদ। ইহার রাসায়নিক উপাদান এ পর্য্যন্ত নিশ্চিত হয় নাই।

ক্রিয়া। পরিবর্ত্তক, বলকারক, ঘর্ম্মকারক এবং মূত্রকারক। সার্জার পরিবর্ত্তে ব্যবহৃত হয়। ডাং ওসানসি ইহাকে সার্জা অপেক্ষা শ্রেষ্ঠ বিবেচনা করেন।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, সিরপস্ হেমিডেস্মাই ; ইংরাজী, সিরপ্ অব্ হেমিডেস্মস্ ; বাঙ্গালা, অনন্তমূলের পাক। অনন্তমূল কুট্টিত, ৪ আং ; শর্করা, ২৮ আং ; স্ফুটিত পরিস্রুত জল, ১ পাইণ্ট্। ৪ ঘণ্টা পর্য্যন্ত অনন্তমূলকে আবৃত পাত্র মধ্যে স্ফুটিত পরিস্রুত জলে ভিজাইবে ; পরে, ছাঁকিয়া রাখিয়া দিবে ; নীচে গাদ পড়িলে, উপরের স্বচ্ছাংশ লইয়া তাহাতে মৃদু সন্তাপ দ্বারা শর্করা দ্রব করিবে। সমুদায় ২ পৌং ১০ আং ওজনে হইবে। মাত্রা, ॥০ ড্রাম্—২ ড্রাম্।

---

৪৫শ পরিবর্ত্তক।

থুলকুড়ি।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| হাইড্রোকোটাইল্ এসিয়াটিকা। | এসিয়াটিক্ পেনিওয়ার্ট। |
| ( Hydrocotyle Asiatica ) | ( Asiatic Penniwart ) |

(ব্রিটিশ্ ফার্মাকোপিয়াতে গৃহীত হয় নাই)

অম্বেলিফেরি জাতীয় হাইড্রোকোটাইল্ এসিয়াটিকা নামক বৃক্ষের শুষ্ক পত্র। সবৃন্ত পত্র ছায়াতে রাখিয়া শুষ্ক করিতে হয়। বঙ্গদেশে বিস্তর জন্মে।

ক্রিয়া। পরিবর্ত্তক, বলকারক এবং ঘর্ম্মকারক। ডাং এ হণ্টর্ কহেন যে, সেবন করিলে হস্ত এবং পদে উত্তাপ বোধ হয়, অথবা ঝিন্ ঝিন্ করে; কিয়দ্দিবস পরে সমুদায় শরীর উষ্ণ বোধ হয় এবং কচিৎ শরীরে অত্যন্ত চুল্কানি উপস্থিত হয় এবং কচিৎ বা চর্ম্মে ক্ষুদ্র ক্ষুদ্র রক্তবর্ণ দাগ প্রকাশ পায়। নাড়ী, পুষ্ট এবং বেগবতী হইয়া উঠে। সপ্তাহ পর্য্যন্ত ঔষধ সেবন করিলে ক্ষুধাবৃদ্ধি হয়, কচিৎ অসহ্য ক্ষুধা হইয়া উঠে। কিছু দিন পরে, মরা মাংসের ন্যায় চর্ম্ম উঠিয়া যায়, তাহাতে চর্ম্ম কোমল এবং মসৃণ হয়, এবং ঘর্ম্ম, প্রস্রাবাদি সমুৎসর্গ বৃদ্ধি হয়। স্থানিক প্রয়োগে উগ্রতাসাধক।

আময়িক প্রয়োগ। লেপ্রা অর্থাৎ কুষ্ঠব্যাধিতে ইহার আভ্যন্তরিক এবং বাহ্য প্রয়োগ দ্বারা উপকার হয়। পণ্ডিচরিতে ডাং লিপাইনি এবং মান্দ্রাজে ডাং এ, হণ্টার্ ইহা বিস্তর ব্যবহার করিয়াছিলেন। যে প্রকার কুষ্ঠব্যাধিতে স্থানে স্থানে স্পর্শবোধ লোপ হয়, তাহাতে ইহা বিশেষ উপকার করে। টিউবর্‌ক্যুলার্ লেপ্রসি নামক কুষ্ঠ রোগে সেরূপ উপকার হয় না; ইহার চূর্ণ বা ফাণ্ট্ (১০ গ্রেণ্—জল ২ আং) আভ্যন্তরিক প্রয়োগ করিবে এবং ক্ষত স্থানে সরস পত্র বাটিয়া পুল্‌টিস্ রূপে ব্যবস্থা করিবে।

উপদংশ রোগের দ্বিতীয় অবস্থায়, বিশেষতঃ রোগ পুরাতন হইলে, ইহা দ্বারা উপকার হয়। বিবিধ ক্ষতেও ইহা উপকার করে। কোন কোন প্রকার পুরাতন বাত রোগেও ইহা দ্বারা উপকার প্রাপ্ত হওয়া গিয়াছে।

পত্রচূর্ণের মাত্রা ৮ গ্রেণ্, দিবসে ৩ বার। ক্রমশঃ মাত্রা বৃদ্ধি করিবে।

## ৪৬শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| **মেজেরিয়াই কর্টেক্স্।** | **মেজেরিয়ন্ বার্ক্।** |
| (Mezrei Cortex) | (Mezereon Bark) |

থাইমিলেসি জাতীয় ডাফ্‌নি মেজেরিয়ম্ নামক বৃক্ষের শুষ্ক বল্কল। ইউরোপীয় বৃক্ষ।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। কয়েক ইঞ্চ্ দীর্ঘ; চেপ্টা খণ্ড, অথবা নলাকারে গুটিত; নমনীয়; দুর্ভেদ্য; বাহ্য প্রদেশ পাটলবর্ণ; অভ্যন্তর শ্বেতবর্ণ, সৌত্রিক, দুর্গন্ধযুক্ত, উগ্র কটু আস্বাদ। ইহাতে কটু ধূনা, বায়িতৈল এবং ডাফ্‌নিন্ নামক দানাযুক্ত তিক্ত বীর্য্য আছে।

ক্রিয়া। অল্প মাত্রায়, পরিবর্ত্তক, স্বেদজনক এবং মূত্রকারক; অধিক মাত্রায় অত্যন্ত উগ্র ক্রিয়া প্রকাশ করিয়া পাকাশয় এবং অন্ত্র মধ্যে প্রদাহ উপস্থিত করে; বাহ্য প্রয়োগে, স্থানিক উগ্রতাসাধক; অধিকক্ষণ রাখিলে ফোস্কা উৎপাদন করে।

পুরাতন বাত রোগে, উপদংশ রোগে, চর্ম্ম রোগে এবং স্ক্রফিউলা রোগে উপকার করে। পূর্ব্বে ইহা বিস্তর ব্যবহৃত হইত। এক্ষণে কম্পৌণ্ড্ ডিকক্সন্ অব্ সার্জা প্রস্তুত করণার্থ ব্যবহার করা যায়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ মেজিরিয়াই ইথিরিয়ম্; ইংরাজী, ইথিরিয়েল্ এক্‌ষ্ট্রাক্ট্ অব্ মেজিরিয়ন্। মেজেরিয়ন্, ১ পৌং; শোধিত সুরা, ৮ পাং; ইথর্ ১ পাং। মেজিরিয়ন্‌কে ৬ পাইণ্ট্ সুরাতে ৩ দিবস পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে; পরে, অবশিষ্ট ২ পাইণ্ট্ সুরাতে পুনরায় ভিজাইয়া ছাঁকিয়া লইবে; অনন্তর উভয় অরিষ্টকে একত্র মিলাইয়া অধিকাংশ সুরা চুয়াইয়া ফেলিবে; যাহা অবশিষ্ট থাকিবে, গাঢ় করিয়া কোমল সার প্রস্তুত করিবে; অনন্তর এই সারকে ইথরের সহিত মিশ্রিত করিয়া উত্তমরূপে আবদ্ধ বোতল মধ্যে ২৪ ঘণ্টা পর্য্যন্ত রাখিবে এবং মধ্যে মধ্যে আলোড়ন করিবে; অবশেষে ইথর্ চুয়াইয়া যাহা অবশিষ্ট থাকিবে, গাঢ় করিয়া সার প্রস্তুত করিবে। ফার্‌মাকোপিয়া মতে লিনিমেণ্টম্ সিনেপিস্ কম্পজিটম্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

৪৭শ পরিবর্ত্তক।

ল্যাটিন্। সার্জি রেডিক্স্। (Sarsæ Radix)

ইংরাজী। জামেকা সার্জা পেরিলা। (Jamaica Sarsaparilla)

নং ২২



স্মাইলাক্স্ অফিসিনেলিস্।

স্মাইলেসি জাতীয় স্মাইলাক্স্ অফিসিনেলিস্ নামক লতার শুষ্ক মূল। মারকিন্ খণ্ডে জন্মে; জামেকা হইতে আনীত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। হংসপক্ষের ন্যায় স্থূল; কয়েক ফুট্ দীর্ঘ; রক্ত পাটল বর্ণ; সূক্ষ্ম উপমূল দ্বারা আবৃত; গন্ধহীন; তিক্ত এবং কটু আস্বাদ; চর্ব্বণ করিলে কিঞ্চিৎ পিচ্ছিল বোধ হয়। ইহাতে বায়ি তৈল এবং স্মাইলেসিন্ বা সার্জাপেরিলিন্ নামক বীর্য্য বিশেষ আছে। এই বীর্য্য, শ্বেতবর্ণ, দানাযুক্ত, গন্ধহীন, জলে অল্প দ্রবণীয়; সুরা এবং ইথরে দ্রব হয়; ইহার দ্রবের আস্বাদ, তিক্ত এবং কটু। এতদ্ভিন্ন, ইহাতে অল্প শ্বেতসারও আছে। জামেকা অপেক্ষা অন্যান্য প্রকার সার্জাতে শ্বেতসারের অংশ অধিক আছে। যে সার্জার আস্বাদ অধিক কটু এবং যাহার গাত্রে অধিক উপমূল আছে সেই সার্জাই উত্তম।

ক্রিয়া। পরিবর্ত্তক, বলকারক, ঘর্ম্মকারক এবং কচিৎ মূত্রকারক।

আময়িক প্রয়োগ। উপদংশ রোগে পূর্ব্বে ইহা অমোঘৌষধ বলিয়া গণ্য হইত। কিন্তু, এক্ষণে অনেক পরীক্ষা দ্বারা স্থিরীকৃত হইয়াছে যে, পুরাতন ঔপদংশিক রোগে, ইহা পরিবর্ত্তক এবং বলকারক হইয়া উপকার করে, কিন্তু, ইহার উপর সম্পূর্ণ নির্ভর করা যাইতে পারে না; অতএব, যবক্ষার-দ্রাবক বা আইওডাইড্ অব্ পটাশিয়ম্ সহযোগে ব্যবস্থা করিবে।

অপর, পুরাতন বাতরোগে; পুরাতন চর্ম্মরোগে এবং স্ক্রফিউলা এবং তজ্জনিত রোগে পরিবর্ত্তক বলকারক এবং স্বেদজনক হইয়া উপকার করে।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ডিককৃটম্ সার্জি; ইংরাজী, ডিককৃসন্ অব্ সার্জা পেরিলা। সার্জা পেরিলা, ২॥০ আং; স্ফুটিত পরিস্রুত জল, ১॥০ পাইন্ট্। আবৃত পাত্রমধ্যে ১ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইবে, পরে, ১০ মিনিট্ পর্য্যন্ত ফুটাইয়া ছাঁকিয়া লইবে; শেষ যেন এক পাইন্ট্ থাকে। মাত্রা, ২ আং—৪ আং।

২। ল্যাটিন্, ডিককৃটম্ সার্জি কম্পজিটম্; ইংরাজী, কম্পৌণ্ড্ ডিককৃসন্ অব্ সার্জা পেরিলা। সার্জা পেরিলা, ২॥০ আং; সাসাফ্রাস্, ।০ আং; গোয়েকম্ কাষ্ঠ, ।০ আং; যষ্টিমধু কুট্টিত, ।০ আং; মেজেরিয়ন্, ৬০ গ্রেণ্; স্ফুটিত পরিস্রুত জল, ১॥০ পাইন্ট্। সমুদায় দ্রব্যকে ১ ঘণ্টা পর্য্যন্ত স্ফুটিত পরিস্রুত জলে ভিজাইয়া রাখিবে, পরে, আবৃত পাত্র মধ্যে ১০ মিনিট পর্য্যন্ত ফুটাইয়া ছাঁকিবে। শেষ যেন ১ পাইন্ট্ পূর্ণ হয়। মাত্রা, ১—৪ আং।

৩। ল্যাটিন্, একৃষ্ট্রাকৃটম্ সার্জি লিকুইডম্; ইংরাজী, লিকুইড্ একৃষ্ট্রাক্ট্ অব্ সার্জা পেরিলা। সার্জা পেরিলা, ১ পৌং; ১৬০ তাপাংশ পর্য্যন্ত তপ্ত পরিস্রুত জল, ১৪ পাং; শোধিত সুরা, ১ আং। অর্দ্ধেক জলে ৬ ঘণ্টা পর্য্যন্ত সার্জা ভিজাইয়া ছাঁকিয়া লইবে; পরে, অবশিষ্ট অর্দ্ধেক জলে পুনরায় ৬ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে; অবশেষে, উভয় জল একত্র করিয়া জলস্বেদন-যন্ত্র দ্বারা গাঢ় করিয়া ৭ আং করিবে; শীতল হইলে, সুরা সংযোগ করিবে। মাত্রা, ॥০—২। ৩ ড্রাম্।

---

৪৮শ পরিবর্ত্তক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| সাসাফ্রাস্ রেডিকৃস্। | সাসাফ্রাস্ রূট্। |
| (Sassafras Radix) | (Sassafras root) |

লরেসি জাতীয় সাসাফ্রাস্ অফিসিনেলিস্ নামক বৃক্ষের মূল; উত্তর আমেরিকাতে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। সূক্ষ্ম সূক্ষ্ম উপমূলসংযুক্ত খণ্ড সকল; আভ্যন্তরিক মজ্জা সান্তর, লঘু, রক্ত ধূষরবর্ণ; সদ্গন্ধযুক্ত। ইহাতে বায়িতৈল, ধূনা, ট্যানিন্ এবং সার আছে।

ক্রিয়া। উত্তেজক, পরিবর্ত্তক এবং স্বেদজনক। ফার্মাকোপিয়া মতে কম্পৌণ্ড ডিককৃসন্ অব্ সার্জা প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

সপ্তম অধ্যায় সমাপ্ত।

# অষ্টম অধ্যায়।

## স্থানিক ঔষধশ্রেণী।

### বমনকারক ঔষধ।

### এমেটিক্স্।

#### ১ম বমনকারক।

#### আকন্দ।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ক্যালোট্রপিস্ কর্টেক্স। | মুডার বার্ক্। |
| ( Calotropis Cortex ) | ( Mudar Bark ) |

( ব্রিটিশ্ ফার্মাকোপিয়াতে গৃহীত হয় নাই )

অ্যাস্ক্লেপিয়েডি জাতীয় ক্যালোট্রপিস্ জাইগ্যান্সিয়া (আকন্দ) নামক বৃক্ষের মূলের বল্কল। বঙ্গদেশ, পঞ্জাব, মান্দ্রাজ, মালাই এবং সিংহল দ্বীপে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ক্ষুদ্র চেপ্টা বা বক্র খণ্ড; বাহ্য প্রদেশ পাটলবর্ণ; অভ্যন্তর পীতধূসর; বিশেষ গন্ধযুক্ত, পিচ্ছিল, কদর্য্য এবং কটু আস্বাদ। ইহাতে মুডারাইন্ নামক এক প্রকার সার পাওয়া যায়।

ক্রিয়া। অল্প মাত্রায় পরিবর্ত্তক, বলকারক এবং স্বেদজনক; অধিক মাত্রায় বমনকারক।

আময়িক প্রয়োগ। কুষ্ঠরোগে, উপদংশ রোগে, ঔপদংশীয় বা আগন্তুক ক্ষতে, উদরাময় এবং অতিসার রোগে এবং পুরাতন বাতরোগে ইহার পরিবর্ত্তন বলকর এবং স্বেদজনন ক্রিয়া দ্বারা উপকার হয়।

চূর্ণের মাত্রা। ৩ গ্রেণ্ হইতে ১০ গ্রেণ্ পর্য্যন্ত পরিবর্ত্তক ও বলকারক। অর্দ্ধ ড্রাম্ হইতে ১ ড্রাম্ পর্য্যন্ত বমনকারক।

#### ২য় বমনকারক।

#### সুখদর্শন। বড় কানড়।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ক্রাইনাই রেডিক্স্। | ক্রাইনম্ রুট্। |
| (Crini Radix) | (Crinum Root) |

( ব্রিটিশ্ ফার্মাকোপিয়াতে গৃহীত হয় নাই )

অ্যামারাইলিডেসি জাতীয় ক্রাইনম্ এসিয়াটিকম্ নামক বৃক্ষের মূল। বঙ্গদেশে,

কঙ্কন রাজ্যে এবং ভারতবর্ষের অন্যান্য স্থানে জন্মে। মলকা এবং সিংহলদ্বীপে রোপিত হইয়াছে।

স্বরূপ। কন্দাকার মূল, দুর্গন্ধযুক্ত।

ক্রিয়া। বমনকারক, বিবমিষাজনক, স্বেদজনক। ইহার ক্রিয়া অনেক অংশে স্কুইলের ন্যায়।

### প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, সকস ক্রাইনাই; ইংরাজী জুস্ অব্ ক্রাইনম্; বাঙ্গালা, সুখদর্শন রস। সুখদর্শন মূল (সরস), ৷৹ আং; শীতল জল, ২ আং। প্রথমতঃ মূলকে কুট্টিত করিবে, পরে ক্রমশঃ জল সংযোগ করিবে; অবশেষে, বস্ত্র দ্বারা নিঙ্গড়াইয়া লইবে। মাত্রা, ২—৪ ড্রাম্ ২০ মিনিট্ অন্তর, যে পর্য্যন্ত না বমন হয়।

২। ল্যাটিন্, সিরপ্স্ ক্রাইনাই; ইংরাজী, সিরপ্ অব্ ক্রাইনম্; বাঙ্গালা, সুখদর্শনপাক। সুখদর্শনের সরসমূল, ৮ আং; স্ফুটিতজল, ১ পাং; শর্করা, ১ পৌং। জলেতে ২ ঘণ্টা পর্য্যন্ত মূল ভিজাইয়া, পরে কুট্টিত করিয়া ছাঁকিয়া, অবশেষে মৃদু সন্তাপে শর্করা দ্রব করিবে। মাত্রা ১—২ ড্রাম্।

---

## ৩য় বমনকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| **ইপেকাকুয়ানা।** | **ইপেকাকুয়ানা।** |
| (Ipecacuanha) | (Ipecacuanha) |

সিঙ্কোনেসি জাতীয় সিফেলিস্ ইপেকাকুয়ানা নামক লতার মূল। মার্কিন্ খণ্ডস্থ ব্রেজিল্ দেশে জন্মে।

নং ২৩।



সিফেলিস্ ইপেকাকুয়ানা।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। এই মূল ৪।৫ ইঞ্চ্ দীর্ঘ, বক্র, গ্রন্থিল; সীতা দ্বারা চক্রাকারে বেষ্টিত; কৃষ্ণধূষর বর্ণ; বিশেষ গন্ধ যুক্ত; তিক্ত এবং কটু আস্বাদ; জল ও সুরা দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়; ইহার ফাণ্টে, মাজুফলের ফাণ্ট্ বা অন্য কোন ঔদ্ভিজ্জ কষায় দ্রব প্রয়োগ করিলে অধঃস্থ হয়। ইহাতে এমেটীন্ নামক বীর্য্য বিশেষ আছে।

নং ২৪।




ধূষর ইপেকাকুয়ানা-মূল।
ক। গ্রন্থিল মূল।
খ। গ্রন্থিহীন অংশ।

এই বীর্য্য শুভ্র বর্ণ, গন্ধহীন, ঈষৎ তিক্তা-স্বাদ, জলে অত্যল্প দ্রব-ণীয়, ক্লোরফ-র্ম্ এবং শো-ধিত সুরাতে সম্পূর্ণ দ্রব হয়, অম্লমিশ্রিত জলেও বিলক্ষণ দ্রবণীয়। অল্প মাত্রাতেই তীব্র বিষক্রিয়া করে, এবিধায় চিকিৎসার্থ ব্যবহৃত হয় না।

ক্রিয়া। অল্পমাত্রায়, স্বেদনজক এবং কফনিঃসারক; অহিফেণ সহযোগে প্রয়োগ করিলে ইহার স্বেদজনন-ক্রিয়া বৃদ্ধি পায়। অধিক মাত্রায়, বমনকারক; সার্ব্বাঙ্গিক দৌর্ব্বল্য ও ঘর্ম্ম উৎপাদন করে। বমন না হয় এরূপ মাত্রায় বিবমিষা-জনক; অতি অল্প মাত্রায় বমননিবারক। বিবমিষাজনক মাত্রায় ঘর্ম্মকারক ও আক্ষেপনিবারক। এভিন্ন, আন্ত্রিক শ্লৈষ্মিক ঝিল্লির এবং যকৃৎ প্রভৃতির ক্রিয়া বৃদ্ধি করিয়া বিরেচক হয়; এবং ঐ শ্লৈষ্মিক ঝিল্লির অবস্থা পরিবর্ত্তিত করে। ইপেকাকুয়ানা সেবন করিলে লালনিঃসরণ বৃদ্ধি পায়। অল্প মাত্রায় কাহার কাহার নাসিকা, চক্ষু ও শ্বাসমার্গের আবরণ-ঝিল্লিতে বিশেষ ক্রিয়া দর্শায়। কেহ কেহ ইপেকাকুয়ানা আঘ্রাণ করিলে, বা যে ঘরে ইপেকাকুয়ানা আছে, সেই ঘরে প্রবেশ করিলে, চক্ষুর চতুষ্পার্শ্বস্থ শিথিল টিশু স্ফীত হয়, কঞ্জাঙ্কটিবা রক্তপূর্ণ, পুনঃ পুনঃ হাঁচি, নাসিকা হইতে জলনির্গমন, সম্মুখ কপালে সাতিশয় বেদনা ও টানবোধ, বক্ষে চাপবোধ, বারম্বার কাশি ও শ্বাসনালী-প্রদাহের বিবিধ লক্ষণ প্রকাশ পায়। এই সকল লক্ষণ হে ফিবরের লক্ষণের অনুরূপ। অল্প মাত্রায় ইপেকাকুয়ানা সেবন করিলে পাকাশয়ে অল্প অসুখ বোধ হয় ও শ্লেষ্মা বৃদ্ধি পায়। স্থানিক প্রয়োগে উগ্রতাসাধক। চর্ম্মোপরি প্রয়োগ করিলে কিছুক্ষণ পরে সেই স্থান উষ্ণ বোধ হয়, আরক্তিম হয় ও তথায় ব্রণ জন্মে; কখন কখন ব্রণ পূযপূর্ণ হয় এবং শুষ্ক হইয়া গেলে চর্ম্মে দাগ থাকে না।

আময়িক প্রয়োগ। বিবিধ কাশ রোগে, কফনিঃসারক এবং স্বেদজনক হইয়া ইপেকাকুয়ানা উপকার করে। শ্বাসকাশে ইহা দ্বারা বমন করাইলে শ্বাসকষ্ট অনেক নিবারণ হয়, পরে, ৫—১০ গ্রেণ্ মাত্রায় প্রত্যহ প্রাতে মাসাবধি সেবন

করিলে বিস্তর উপকার সম্ভাবনা। ডাঃ সি, ডি, ফিলিপ্স্ কহেন যে, শ্বাসকাশ উপস্থিত হইলে ৫ মিনিম্ মাত্রায় ইপেকাকুয়ানা ওয়াইন্ ১০।১৫ মিনিট্ অন্তর সেবন করাইলে শ্বাসকষ্ট নিবারণ হয়। সাবধান যেন বমন না হয়। পুরাতন শ্বাসনালী-প্রদাহে, অন্যান্য কফনিঃসারক ঔষধ সহযোগে ব্যবস্থা করিলে বিলক্ষণ উপকার হয়। সামান্য শর্দ্দি হইলে, বিবমিষা জনক মাত্রায় ইপেকাকুয়ানা প্রয়োগ করিলে উপকার হয়।

হুপিংকফ্ রোগে প্রথমতঃ ইপেকাকুয়ান্ দ্বারা বমন করাইবে, পরে বিবমিষা জনক মাত্রায় হেন্‌বেন্ বা অহিফেণ সহযোগে ব্যবস্থা করিবে।

উদরাময় এবং অতিসার রোগে ইপেকাকুয়ান্ অতি উত্তম ঔষধ। পিত্তনিঃসারণ এবং আন্ত্রিক শ্লৈষ্মিক ঝিল্লির অবস্থা পরিবর্ত্তন করিয়া উপকার করে। অতিসার রোগে এক্ষণে সকল চিকিৎসকেই ইপেকাকুয়ান্ ব্যবহার করিয়া থাকেন। রোগের তরুণাবস্থায়, ১০—৩০ গ্রেণ্ পরিমাণে এক মাত্রা প্রয়োগ করিয়া, পরে, ৫।১০ গ্রেণ্ মাত্রায়, কিঞ্চিৎ লাডেনম্ এবং আরবি গঁদ সহযোগে ৪।৬ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে। পুরাতন অতিসার রোগে, ২।৪ গ্রেণ্ মাত্রায়, কিঞ্চিৎ অহিফেণ এবং জেন্সিয়ানের সার সহযোগে ব্যবস্থা করিবে। শৈশবাবস্থায় দন্ত উঠিবার সময় যে উদরাময় হয়, তাহাতে ইপেকাকুয়ানা বিশেষ উপযোগী; ।০ গ্রেণ্ মাত্রায় ২।১ ঘণ্টা অন্তর দিবে।

অপর, রক্তোৎকাশ, বমন, নাসিকা হইতে রক্তস্রাব, রক্তপ্রস্রাব আদি রোগে ইপেকাকুয়ান্ বিলক্ষণ উপকারক। বিবমিষা জনক মাত্রায়, অর্দ্ধ ঘণ্টা বা প্রয়োজন-মতে ১৫ মিনিট্ অন্তর প্রয়োগ করিবে। রক্তপ্রদর এবং রজোধিক রোগে, বমনকারক মাত্রায় ইপেকাকুয়ান্ ব্যবস্থা করিতে ডাঃ অস্‌বর্ণ এবং টাইলর্ স্মিথ্ অনুমতি দেন।

নিম্নলিখিত কয়েক প্রকার বমনাদি নিবারণার্থ ইপেকাকুয়ানা বিশেষ উপযোগী।

১। গর্ভাবস্থায় বমন, বিবমিষা ও হিক্কাদি নিবারণার্থ ১ মিনিম্ মাত্রায় বাইনম্ ইপেকাকুয়ানা দিবসে ৩ বার প্রয়োগ করিলে আশু প্রতিকার লাভ হয়। গর্ভাবস্থায় বমন এক প্রকার নহে। কাহার কাহার প্রাতে নিদ্রাভঙ্গে গাত্রোত্থান জনিত গা নাড়া চাড়ায় বমন উদ্দীপিত হয়; এস্থলে পূর্ব্বোক্ত প্রকারে ইপেকাকু-য়ানা প্রয়োগ করিলে বমন নিবারিত হয়; কিন্তু এরূপে নিষ্ফল হইলে নিদ্রাভঙ্গে গাত্রোত্থানের পূর্ব্বে ইপেকাকুয়ানা প্রয়োগ করিলে সচরাচর প্রীতিপ্রদ ফল লাভ হয়। অপর, অনেকের প্রাতে ও দিবসে পুনঃ পুনঃ, কিছু উদরস্থ করিলেই বমন হয়, এবং বিবমিষা ও অরুচি বর্ত্তমান থাকে। এস্থলে ইপেকাকুয়ানা দ্বারা আশু বমন ও বিবমিষা নিবারিত হয়, ক্ষুধা সংস্থাপিত হয় এবং আহার দ্রব্য উদরে স্থায়ি হয়। অপিচ, কোন কোন স্থলে প্রাতে আদৌ বমন হয় না, কেবল আহারের পর বমন

আরম্ভ হয় ও যত বৈকাল হইতে থাকে, তত বমন অত্যন্ত প্রবল ও কষ্টজনক হয়; ইহাতে ইপেকাকুয়ানা দ্বারা উপকার দর্শে; নিষ্ফল হইলে নাক্স্ বমিকা দ্বারা সচরাচর ইহার প্রতিকার হয়। কিন্তু জরায়ুর স্থান-বিচ্যুতি, জরায়ুর পুরাতন প্রদাহ আদি বশতঃ বমন হইলে, ইহা দ্বারা উপকার আশা করা যায় না। ২, বিসূচিকা রোগে হিক্কা নিবারণার্থও ইহা উপযোগী। ৩, মদ্যপায়িদিগের প্রাতর্বমন; কিন্তু ইহাতে আর্সেনিক্ শ্রেষ্ঠ। সূতিকাবস্থায় বমন। ৪, শৈশবাবস্থায় পাকাশয়ে তরুণ ক্যাটার্ বশতঃ বমন। স্মরণ রাখা কর্ত্তব্য যে, তরুণ-বয়স্কদিগের বমন নিবারণার্থ ইপেকাকুয়ানা অধিক উপযোগী। ৫, হুপিংকফ্ রোগের বমন। ৬, আহারান্তেই বিনাক্লেশে সমুদায় ভক্ষ্য বমন হইয়া যায়, এরূপ এক প্রকার পুরাতন বমন রোগ আছে, তাহাতেও ইহা বিলক্ষণ উপকার করে। কিন্তু এ বিষয়ে আর্সেনিক্ শ্রেষ্ঠ। ৭, কেহ কেহ গর্ভাবস্থায় বিবমিষা বা বমনে কষ্ট পায় না, কিন্তু সন্তানকে স্তন পান কালে বমন ও বিবমিষা অত্যন্ত প্রবল হয়, এমন কি সন্তানকে স্তন ছাড়াইতে বাধ্য হয়। কখন কখন এতৎ সহযোগে সাতিশয় আধ্মান বর্ত্তমান থাকে। এরোগ ইপেকাকুয়ানা দ্বারা আরোগ্য হয়। ৮, কাহার কাহার প্রতিমাসিক ঋতুকালে, ঋতু আরম্ভের পূর্ব্বে, ঋতু সময়ে, বা পরে উপর্য্যুক্ত লক্ষণাদি প্রকাশ পায়। এরোগে ইপেকাকুয়ানা মহৌষধ। ৯, রোগান্ত দৌর্ব্বল্যে কখন কখন প্রাতর্বমন লক্ষিত হয়। ইপেকাকুয়ানা দ্বারা ইহার প্রতিকার হয়।

কিন্তু নিম্নলিখিত অবস্থায় ইহা দ্বারা উপকার হয় না।

১। শৈশবাবস্থায় সংযত দুগ্ধখণ্ড সকল বমন। উদরাময় থাকিলে ইহাতে চূণের জল উত্তম ঔষধ; কোষ্ঠ-কাঠিন্য থাকিলে বাই কার্বণেট্ অব্ সোডা উপযোগী, ইহাতেও রোগারোগ্য না হইলে দুগ্ধ আহার রহিত করিবে। ২। অতিতরুণবয়স্ক শিশুদিগের দুগ্ধপান করিবামাত্র বমন। এ বমন অতি বেগে মুখ এবং নাসিকা দ্বারা নির্গত হয়; দুগ্ধ, সংযত হইতে পারে বা নাও পারে। এরোগে গ্রে পৌডার্ ১ গ্রেনের তৃতীয়াংশ মাত্রায়, অথবা ক্যালেমল ১/২ গ্রেণ্ মাত্রায় অতি শ্রেষ্ঠ ঔষধ। ৩। হিষ্টিরিয়া জনিত বমন।

পাকাশয়ের, ফুস্ফুসের ক্যাটার্ রোগে ইপেকাকুয়ানা প্রয়োজিত হয়।

গর্ভাবস্থায় অম্ল রোগে ইপেকাকুয়ানা দ্বারা সময়ে সময়ে আশ্চর্য্য উপকার প্রাপ্ত হওয়া যায়।

আম্বাত (আর্টিকেরিয়া) রোগে বমনকারক মাত্রায় ইপেকাকুয়ান্ প্রত্যহ বা একদিন অন্তর প্রয়োগ করিলে উপকার হয়।

প্রত্যুগ্রতা সাধনার্থ ইহার মলমের বাহ্য প্রয়োগ করা যায়। ইপেকাকুয়ান্ চূর্ণ ২ ড্রাম্ বা এমেটিন্ ১৫ গ্রেণ্ ৪ ড্রাম্ শূকরের বসা এবং ২ ড্রাম্ জলপাইর তৈলের

সহিত একত্র মর্দ্দন করিয়া মলম প্রস্তুত করিবে। এই মলম প্রত্যহ কোন স্থানে মর্দ্দন করিলে ক্ষুদ্রক্ষুদ্র পূযপূর্ণ দানা নির্গত হয়। টার্টার্ এমেটিকের মলমদ্বারা যেরূপ বেদনা এবং যন্ত্রণা হয়, ইহা দ্বারা তদ্রূপ হয় না এবং শুখাইবার পর দাগ থাকে না। ডাং টর্ণবুল্ ইহাকে এ বিষয়ে টার্টার্ এমেটিক্ অপেক্ষা সর্ব্বমতে শ্রেষ্ঠ বিবেচনা করেন।

বৃশ্চিক, বোল্তা এবং ভিমরুল আদি দংশন করিলে, ইপেকাকুয়ানের পুল্টিস্ দ্বারা জ্বালা এবং যন্ত্রণা বারণ হয়।

জ্বরাদি রোগে প্রথমাবস্থায় বমনকরণার্থ ইপেকাকুয়ান্ বিশেষ উপযোগী।

মাত্রা। বমনকরণার্থ ২০—৩০ গ্রেণ্; শৈশবাবস্থায়; ২—৫ গ্রেণ্; বিবমিষা জনন, স্বেদজনন এবং কফনিঃসরণার্থ ৷৷০ গ্রেণ্ হইতে ৩ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, পলবিস্ ইপেকাকুয়ানি কম্পজিটস্; ইংরাজী, কম্পৌণ্ড্ পৌডর্ অব্ ইপেকাকুয়ান্। অহিফেণের প্রয়োগরূপ দেখ।

২। ল্যাটিন্, পাইল্যুলা ইপেকাকুয়ানি কম্ সিলা; ইংরাজী, পিল্ অব্ ইপেকাকুয়ান্ উইথ্ স্কুইল্। অহিফেণের প্রয়োগরূপ দেখ।

৩। ল্যাটিন্, ট্রোচিসাই ইপেকাকুয়ানি; ইংরাজী, ইপেকাকুয়ান্ লোজেঞ্জেস্। ইপেকাকুয়ান্ চূর্ণ ১৮০ গ্রেণ্; শর্করা ২৫ আং; আর্বি গঁদচূর্ণ, ১ আং; আর্বি গঁদের মণ্ড, ২ আং; পরিস্রুত জল, যথা প্রয়োজন। একত্র মিলাইয়া ৭২০ চাক্তি প্রস্তুত করিবে; পরে মৃদু সন্তাপে শুষ্ক করিয়া লইবে। ইহার প্রতি চাক্তিতে ।০ গ্রেণ্ ইপেকাকুয়ান্ আছে। মাত্রা, ১।৩ চাক্তি।

৪। ল্যাটিন্, বাইনম্ ইপেকাকুয়ানি; ইংরাজী, ওয়াইন্ অব্ ইপেকাকুয়ান্। ইপেকাকুয়ান্ কুট্টিত ১ আং; সেরি, ১ পাং। সপ্তাহ পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা বমনকরণার্থ ২ ড্রাম্ হইতে ৪ ড্রাম্; বালকদিগের পক্ষে ৷৷০ ড্রাম্ হইতে ১ ড্রাম্। কফনিঃসারণ এবং স্বেদজননার্থ ১০।৩০ মিনিম্; শৈশবাবস্থায় ২।১০ মিনিম্।

ফার্মাকোপিয়াতে পাইল্যুলা কোনিয়াই কম্পজিটা মর্ফিয়া এবং ইপেকাকুয়ান্ লোজেঞ্জ্ প্রস্তুত করিতে ইপেকাকুয়ান্-চূর্ণ ব্যবহৃত হয়।

---

৪র্থ বমনকারক।

সর্ষপ।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| সিনেপিস্ | মাষ্টার্ড্। |
| [Sinapis] | [Mustard] |

ক্রুসিফরি জাতীয় সিনেপিস্ নাইগ্রা এবং সিনেপিস আল্বা নামক বৃক্ষের বীজ।

নং ১৫।




ক। সিনেপিস্ এল্বা।
খ। সিনেপিস্ নাইগ্রা।

প্রথমোক্ত বৃক্ষের বীজকে ব্ল্যাক্ মাষ্টার্ড্ বা কৃষ্ণ সর্ষপ এবং শেষোক্ত বৃক্ষের বীজকে হোয়াইট্ মাষ্টার্ড্ বা শ্বেতসর্ষপ কহে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ইহাদের আকার এবং অবয়বের বিষয় বর্ণন অপ্রয়োজন। উভয় প্রকার সর্ষপেতে এক প্রকার স্থায়িতৈল এবং মাইরোসিন্ নামক পদার্থ পাওয়া যায়। এভিন্ন কৃষ্ণসর্ষপে মাইরোনিক্ এসিড আছে; এই দ্রব মাইরোসিন সহযোগে জলে ভিজাইলে অস্থায়ি তৈল উৎপন্ন হয়। শ্বেতসর্ষপে মাইরোনিক্ এসিড্ নাই; কিন্তু ইহাতে এক প্রকার উগ্র গাঢ় তৈল বিশেষ এবং সল্‌ফোসিনেপিসিন্ নামক পদার্থ বিশেষ আছে।

ক্রিয়া। অল্প মাত্রায়, উত্তেজক এবং আগ্নেয়; এ নিমিত্ত আহার্য্য দ্রব্যের সহিত ব্যবহৃত হয়। এভিন্ন, ইহা মূত্রকারক, অধিক মাত্রায় বমনকারক। বাহ্য প্রয়োগে উগ্রতাসাধক; অধিকক্ষণ রাখিলে ফোস্কাকারক, কিন্তু ফোস্কাকরণার্থ ব্যবহার করা যায় না, কারণ ইহাতে অত্যন্ত জ্বালা হয় এবং ফোস্কার ক্ষত শীঘ্র শুষ্ক হয় না।

আময়িক প্রয়োগ। শীঘ্র বমন হয়, অথচ শরীরে অবসাদন উপস্থিত না হয়, এমত প্রয়োজন হইলে সর্ষপ বিধেয়। অহিফেণাদি দ্বারা বিষাক্ত হইলে, বিসূচিকা রোগের প্রথমাবস্থায়, সংন্যাসরোগের উপক্রমে এবং শর্দ্দি (ক্যাটার্) হইয়া শ্লেষ্মাধিক্য হইলে, সর্ষপদ্বারা বমন করাইবে।

প্রত্যুগ্রতা সাধনার্থ বিবিধ রোগে সর্ষপের পুল্টিস্ বিধেয়। অপর, জ্বর এবং বিসূচিকাদি রোগে, অবসন্নাবস্থায় উত্তেজনার্থ, কক্ষ, বক্ষ এবং উর্দ্ধাদি স্থানে সর্ষপের পুল্টিস্ প্রয়োগ করা যায়। এভিন্ন, শ্বাসনালীপ্রদাহ, ফুসফুসাবরণ-প্রদাহাদিতে, এবং স্নায়ুশূল, উদরশূল আদি রোগে, প্রত্যুগ্রতা সাধনার্থ সর্ষপের পুল্টিস্ প্রয়োগ করা যায়। পাকাশয়ের উগ্রতা বশতঃ বমন নিবারণার্থ ইহা মহোপকারক।

মাত্রা। ॥০ আং; ঈষদুষ্ণ জলের সহিত বমন করণার্থ পান করাইবে।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ক্যাটাপ্ল্যাজ্মা সিনেপিস্; ইংরাজী, মাষ্টার্ড্ পুল্টিস্। সর্ষপ-চূর্ণ, ২॥০ আং; তিসির খলি ২॥০ আং; স্ফুটিত জল, ১০ আং; ক্রমশঃ মিশ্রিত করিয়া লইবে।

২। ল্যাটিন্, ওলিয়ম্ সিনেপিস্; ইংরাজী, অইল্ অব্ মাষ্টার্ড্; বাঙ্গালা, সর্ষপের বায়ি তৈল। কৃষ্ণসর্ষপ নিষ্পীড়িত করিয়া স্থায়ি তৈল নির্গত করিয়া

লইলে, যে খলি অবশিষ্ট থাকে, জলের সহিত তাহাকে চুয়াইলে ইহা প্রস্তুত হয়। এই তৈল বর্ণহীন বা ঈষৎ পীতবর্ণ, সুরা এবং ইথরে দ্রবণীয়; জলে অল্প দ্রব হয়; আপেক্ষিক ভার ১.১৫; উগ্র গন্ধযুক্ত; তীক্ষ্ণ ঝাল আস্বাদ; চর্ম্মে লাগাইলে অবিলম্বে ফোস্কা উৎপাদন করে। ফারমাকোপিয়া মতে সর্ষপাদি মর্দ্দন প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

৩। ল্যাটিন্, লিনিমেণ্টন্ সিনেপিস্ কম্পজিটম্; ইংরাজী, কম্পৌণ্ড্ লিনিমেণ্ট্ অব্ মাষ্টার্ড্; বাঙ্গালা, সর্ষপাদি মর্দ্দন। সর্ষপের বাষ্প তৈল, ১ ড্রাম্; ইথিরিয়েল্ এক্‌ষ্ট্রাক্ট্ অব্ মেজেরিয়ন্, ৪০ গ্রেণ্; কর্পূর, ১২০ গ্রেণ্; এরণ্ড তৈল, ৫ ড্রাম্; শোধিত সুরা, ৪ আং। একত্র মিলাইয়া লইবে। প্রত্যুগ্রতাসাধনার্থ ব্যবহৃত হয়।

৪। ল্যাটিন্, চার্টা সিনেপিস্; ইংরাজী, মাষ্টার্ড্ পেপর্। কৃষ্ণসর্ষপ চূর্ণ, ১ আং; গটাপার্চা দ্রব, ২ আং বা যথা প্রয়োজন। সর্ষপ ও গটাপার্চা একত্র মিশাইয়া অর্দ্ধ তরল হইলে চেপ্টা পাত্রে রাখিবে ও কার্ট্রিজ্ কাগজ বুলাইয়া, শুখাইয়া লইবে।

ত্বকের উপর ব্যবহারের পূর্ব্বে ইহাকে অল্পক্ষণ ঈষদুষ্ণ জলে ভিজাইবে।

---

৫ম বমনকারক।

অন্তমূল।

ল্যাটিন্। টাইলোফোরী ফোলীয়া। (Tylophoræ Folia)

ইংরাজী। টাইলোফোরা লীব্স্। (Tylophora Leaves)

(ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই)

অ্যাস্‌ক্লোপিয়েডি জাতীয় টাইলোফোরা আজ্‌মাটিকা নামক বৃক্ষের শুষ্কপত্র। বঙ্গদেশে, মান্দ্রাজ, সিংহল দ্বীপ এবং ভারতবর্ষের অন্যান্য প্রদেশে জন্মে।

স্বরূপ। ২।৩ ইঞ্চ্ দীর্ঘ, অখণ্ড, অণ্ডাকার, তীক্ষ্ণাগ্র; ঊর্দ্ধ প্রদেশ মসৃণ; নিম্ন প্রদেশ, লোমশ; দুর্গন্ধযুক্ত; কদর্য্য আস্বাদ।

ক্রিয়া। বমন কারক, স্বেদজনক, কফনিঃসারক। ইপেকাকুয়ানার পরিবর্ত্তে ব্যবহার্য্য।

মাত্রা। বমন করণার্থ, ২০।৩০ গ্রেণ্; স্বেদজনন এবং কফনিঃসারণার্থ ৩।৫ গ্রেণ্।

---

### ৬ষ্ঠ বমনকারক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| এণ্টিমোনিয়ম্ টার্টারেটম্। | টার্টারেটেড্ এণ্টিমনি। |
| (Antimonium Tartaratum) | (Tartarated Antimony) |

ধামনিক অবসাদক ঔষধ শ্রেণীর মধ্যে বর্ণন করা হইয়াছে।

---

### ৭ম বমনকারক।

### তুঁতিয়া।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| কুপ্রাই সল্ফাস্। | সল্ফেট্ অব্ কপর্। |
| (Cupri Sulphas) | (Sulphate of Copper) |

ধাতব বলকারক ঔষধ শ্রেণীর মধ্যে বর্ণন করা হইয়াছে।

---

### ৮ম বমনকারক।

### সামান্য লবণ।

পরিবর্ত্তক ঔষধ শ্রেণীর মধ্যে বর্ণন করা হইয়াছে।

---

### ৯ম বমনকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| জিন্সাই সল্ফাস্। | সলফেট্ অব্ জিঙ্ক্। |
| (Zinci Sulphas) | (Sulphate of Zinc) |

ধাতব বলকারক ঔষধ শ্রেণীর মধ্যে বর্ণনা করা হইয়াছে।

---

অষ্টম অধ্যায় সমাপ্ত।

---

# নবম অধ্যায়।

## বিরেচক ঔষধ।

### কেথার্টিক্স্।

### মৃদুবিরেচক। ল্যাক্সেটিব্স্।

#### ১ম বিরেচক।

#### বিল্ব।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| বেলা। | বেল্। |
| (Bela) | (Bael) |

অর‍্যান্সিয়েসি জাতীয় ইগল্ মার্মেলস্ নামক বৃক্ষের ফলের শস্য। ভারত-বর্ষীয় বৃক্ষ।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ইহার আকার, অবয়ব এবং গন্ধাস্বাদ বর্ণন অপ্রয়োজন। ইহার শস্যেতে ট্যানিক্ এসিড্, তিক্তসার, ঔদ্ভিজ্জ অম্ল বিশেষ, শর্করা এবং তৈল বিশেষ পাওয়া যায়। অধ্যাপক ম্যাক্নামারার মতে এই সকল পদার্থ অপক্ক বেল অপেক্ষা পক্ক বেলে অধিক আছে। এভিন্ন, বাল্সাম্ অব্ পিরুর্ ন্যায় ইহাতে এক প্রকার দ্রব্যও পাওয়া যায়।

ক্রিয়া। মৃদুবিরেচক, সঙ্কোচক এবং পোষক। ইহার সংস্কোচন-শক্তি ট্যানিক্ এসিডের উপর নির্ভর করে।

আময়িক প্রয়োগ। অপাক রোগে, কোষ্ঠবদ্ধ রোগে, এবং অতিসার ও উদরাময় আদি রোগে ইহার আভ্যন্তরিক প্রয়োগ উপকার করে। উদরাময় ও অতিসার রোগে বেল দগ্ধ করিয়া ব্যবহার করিলে সঙ্কোচক হইয়া উপকার করে; পক্ক বেলের সরবৎ প্রত্যহ সেবন করিলে উদরাময় ও কোষ্ঠ বদ্ধ না হইয়া কোষ্ঠ পরিষ্কার থাকে।

#### প্রয়োগরূপ।

ল্যাটিন্, এক্ষ্ট্রেক্টম্ বেলি লিকুইডম্; ইংরাজী, লিকুইড্ এক্ষ্ট্রাক্ট্ অব্ বেল্;

বাঙ্গালা, বিল্বের তরল সার। বেলের শস্য, ১ পৌং ; পরিস্রুত জল, ১২ পাইণ্ট্ ; শোধিত সুরা, ২ আং। ৪ পাইণ্ট্ জলে বেলকে ১২ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে ; পরে, পুনরায় ৪ পাইণ্ট্ জলে ঐরূপ ১২ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে ; তৃতীয়বারও ঐরূপ করিবে। পরে সমুদায় জল একত্র করিয়া ছাঁকিয়া গাঢ় করিয়া ১৪ আং করিবে। শীতল হইলে সুরা মিলাইবে। মাত্রা, ॥০—৪ ড্রাম্।

---

## ২য় বিরেচক।

### আরগ্বধ।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| ক্যাসিয়া। | ক্যাসিয়া। |
| (Cassia) | (Cassia) |

অপর নাম। সুবর্ণক, সোণালি, আমলতাস, বানর-লাঠি।

লিগিউমিনোসি জাতীয় ক্যাসিয়া ফিষ্ট্যুলা নামক বৃক্ষের ফলাভ্যন্তরীয় শস্য। ভারতবর্ষে এবং মিশর দেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঘোর পাটল বর্ণ, আঠাযুক্ত, মিষ্ট আস্বাদ, বিশেষ গন্ধযুক্ত। ইহাতে শর্করা, গঁদ এবং পেক্টিন্ আছে।

ক্রিয়া। মৃদুবিরেচক ; ইহাদ্বারা উদরে বেদনা, আধ্মান উপস্থিত হয়, এবিধায় অন্যান্য ঔষধ সহযোগে প্রয়োগ করা যায়।

মাত্রা। ৬০ গ্রেণ্ হইতে ১ আং পর্য্যন্ত ফার্মাকোপিয়ামতে সোণামুখীর খণ্ড প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

## ৩য় বিরেচক।

### উড়ুম্বর।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| ফাইকস্। | ফিগ্। |
| (Ficus) | (Fig) |

মোরেসি জাতীয় ফাইকস্ কারিকা বৃক্ষের পক্ক ফল। স্মর্ণা দেশে জন্মে।

ক্রিয়া। স্নিগ্ধকারক, শোষক এবং মৃদুবিরেচক। ফার্মাকোপিয়াতে সোণা-মুখীর খণ্ড প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

৪র্থ বিরেচক।

## শীরখস্ত।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| ম্যানা। | ম্যানা। |
| (Manna) | (Manna) |

ওলিয়েসি জাতীয় ফ্রাক্সাইনস্ অর্ণস্ এবং ফ্রাক্সাইনস্ রোটণ্ডিফোলিয়া নামক বৃক্ষের ঘনীভূত রস। বৃক্ষের স্কন্দে অস্ত্রাঘাত করিলে এই রস নির্গত হয়। ইউরোপ খণ্ডে সিসিলি এবং ইটালি রাজ্যে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। পাতলা, চেপ্টা খণ্ড; ১।৬ ইঞ্চ্ দীর্ঘ; লঘু, ভঙ্গুর, বন্ধুর, সান্তর; শ্বেতপীতবর্ণ; মিষ্টাস্বাদ; বিশেষ গন্ধযুক্ত; অগ্নিদাহ্য; জল এবং সুরাতে দ্রবণীয়; তপ্ত সুরাতে দ্রব করিলে শীতল হইবার সময় ম্যানাইট্ নামক দানাযুক্ত বীর্য্য অধঃস্থ হয়।

ক্রিয়া। সদ্য অবস্থায় পোষক; পুরাতন হইলে মৃদুবিরেচক। শৈশবাবস্থায়, দৌর্ব্বল্যাবস্থায় এবং গর্ভাবস্থায় বিরেচনার্থ প্রয়োজ্য। সদ্যঃপ্রসূত শিশু-দিগের পক্ষে বিরেচনার্থ ইহা বিশেষ উপযোগী। ইহাদ্বারা কখন কখন উদরাধ্মান এবং উদরে বেদনা উপস্থিত হয়। অন্যান্য বিরেচক সহযোগেই ইহা ব্যবহৃত হয়।

মাত্রা। পূর্ণ বয়স্কের পক্ষে ১—২ আং; বালকের পক্ষে ১—২ ড্রাম্; তপ্ত দুগ্ধের সহিত প্রয়োগ করিবে।

---

৫ম বিরেচক।

## আলুবোখারা।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| প্রুনম্। | প্রুন্। |
| (Prunum) | (Prune) |

রোজেসি জাতীয় প্রুণস্ ডোমেষ্টিকস্ নামক বৃক্ষের শুষ্ক ফল। পারস্য, সিরিয়া এবং দক্ষিণ ইউরোপে জন্মে।

ক্রিয়া। মৃদুবিরেচক; স্নিগ্ধকারক এবং পোষক। ফার্মাকোপিয়া মতে সোণামুখীর খণ্ড প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

## ৬ষ্ঠ বিরেচক।

## তিন্তিড়ীক।

ল্যাটিন্।

ট্যামারিণ্ডস্।

(Tamarindus)

নং ২৬।

ইংরাজী।

টাম্যারিণ্ড্।

(Tamarind)

লিগিউমিনোসি জাতীয় ট্যামারিণ্ডস্ ইণ্ডিকা নামক বৃক্ষের পক্ক ফলের শস্য। ভারতবর্ষে এবং মার্কিন্ খণ্ডে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। তেঁতুলের আকার, অবয়ব, গন্ধাস্বাদাদি বর্ণন অপ্রয়োজন। ইহাতে শর্করা, গঁদ, পেক্টিন্, টার্টারিক্ এসিড্, ম্যালিক্ এসিড্, সাইট্রিক্ এসিড্, এবং ক্রিম্ অব্ টার্টার্ আছে।

ক্রিয়া। মৃদুবিরেচক এবং শৈত্যকারক। জ্বরাদি রোগে ইহার পানীয় অতি উপাদেয়। ফার্মাকোপিয়া মতে সোণামুখীর খণ্ড প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।



ট্যামারিণ্ডস্ ইণ্ডিকা।

---

## ৭ম বিরেচক।

ল্যাটিন্।

ম্যাগ্নিসিয়া।

(Magnesia)

ইংরাজী।

ম্যাগ্নিসিয়া।

(Magnesia)

প্রস্তুত করণ। কার্বনেট্ অব্ ম্যাগ্নিসিয়াকে মূষা মধ্যে রাখিয়া অগ্নিসন্তাপ দিলে, তাহার কার্বনিক্ এসিড্ বায়ু নির্গত হইয়া যায়, বিশুদ্ধ ম্যাগ্নিসিয়া থাকে।

লাইট্ (লঘু) কার্বনেট্ অব্ ম্যাগ্নিসিয়া দগ্ধ করিলে যে ম্যাগ্নিসিয়া পাওয়া যায়, তাহাকে ম্যাগ্নিসিয়া লেবিস্ বা লাইট্ ম্যাগ্নিসিয়া কহে। ইহা উপর্যুক্ত ম্যাগ্নিসিয়া অপেক্ষা লঘু।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, গন্ধাস্বাদ বিহীন, মসৃন চূর্ণ; জলে অদ্রবণীয়; অম্ল সংযোগ করিলে উচ্ছলিত না হইয়া দ্রব হয়। রাসায়নিক উপাদান, ম্যাগ্নিসিয়ম্ ১ অংশ, অক্সিজেন্ ১ অংশ।

অসম্মিলন। অম্লাধিক লবণ, ফট্‌কিরি, ধাতুঘটিত লবণ, নিসাদল।

ক্রিয়া। মৃদু বিরেচক এবং অম্লনাশক। অন্যান্য ক্ষারের তুল্য ইহাতে কিছুমাত্র উগ্রতা নাই। অধিক মাত্রায় সেবন করিলে অন্ত্র মধ্যে সংযত হইয়া অন্ত্ররোধ করিতে পারে।

আময়িক প্রয়োগ। অম্লরোগে বুকজ্বালা এবং বমন নিবারণার্থ প্রয়োগ করা যায়। গর্ভাবস্থায় বমন নিবারণার্থ ইহা বিশেষ উপযোগী। শীঘ্র দ্রব হয় না, এবিধায় অন্ত্রস্থ অম্লনাশার্থ অন্যান্য ক্ষার অপেক্ষা ইহা শ্রেষ্ঠ। প্রস্রাবের অম্লাধিক্য নিবারণার্থ ইহা প্রয়োজ্য। বাত এবং গাউট্ রোগে কল্‌চিকম্ সহযোগে ব্যবস্থা করা যায়। দ্রাবকাদি দ্বারা বিষাক্ত হইলে বিষনাশার্থ ইহা বিধেয়। সেং বিগ্‌লা কহেন যে, কড্‌লিবর্ অইল্ সেবন পরেই ৮—১০ গ্রেণ্ ম্যাগ্নিসিয়া সেবন করিলে আর বমন হয় না।

শৈশবাবস্থায় বিরেচনার্থ ইহা বিশেষ উপযোগী। রেউচিনি সহযোগে অথবা কোন প্রকার বায়ুনাশক গন্ধ দ্রব্য সহযোগে প্রয়োগ করা যায়। একজিমা প্রভৃতি চর্ম্মরোগে ডাং জে গ্রীন্ কহেন যে, ইহার মলম্ অতি শ্রেষ্ঠ ঔষধ।

মাত্রা, বিরেচনার্থ ২০ গ্রেণ্ হইতে ৬০ গ্রেণ্ পর্য্যন্ত। অম্লনাশার্থ ১০ গ্রেণ্ হইতে ৩০ গ্রেণ্ পর্য্যন্ত। শৈশবাবস্থায় বিরেচনার্থ, ২—১০ গ্রেণ্। ফার্‌মাকোপিয়া মতে রেউচিন্যাদি চূর্ণ প্রস্তুত করিতে লঘু ম্যাগ্নিসিয়া ব্যবহৃত হয়।

---

৮ম বিরেচক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ম্যাগ্নিসি কার্বনাস্। | কার্বনেট্ অব্ ম্যাগ্নিসিয়া। |
| ( Magnesiæ Carbonas ) | ( Carbonate of Magnesia ) |

ইহা দুই প্রকার। ১, ম্যাগ্নিসি কার্বনাস্ লেবিস্ বা লাইট্ ( লঘু ) কার্বনেট্ অব্ ম্যাগ্নিসিয়া। ২, ম্যাগ্নিসি কার্বনাস্ পণ্ডরোসাস্ বা হেবি ( গুরু ) কার্বনেট্ অব্ ম্যাগ্নিসিয়া।

প্রস্তুত করণ। প্রথম প্রকার কার্বনেট্ অব্ ম্যাগ্নিসিয়া প্রস্তুত করণার্থ, সল্‌ফেট্ অব্ ম্যাগ্নিসিয়া ১০ আঃ এবং কার্বনেট্ অব্ শোডা ১২ আঃ; অর্দ্ধ গ্যালন্ জলে পৃথক্ পৃথক্ দ্রব করিয়া একত্র মিশ্রিত করিবে; পরে ১৫ মিনিট্ পর্য্যন্ত চীনপাত্রে রাখিয়া ফুটাইবে। যাহা অধঃস্থ হইবে ছাঁকিয়া লইয়া উত্তমরূপে

ধৌত করিবে, যতক্ষণ পর্য্যন্ত ধৌতজলে ক্লোরাইড্ অব্ বেরিয়ম্ দিলে কিছু অধঃস্থ হয়। পরিশেষে, ২১২ তাপাংশের অনধিক সন্তাপে শুষ্ক করিয়া লইবে।

দ্বিতীয় প্রকার কার্বনেট্ অব্ ম্যাগ্নিসিয়া প্রস্তত করণার্থ, সল্‌ফেট্ অব্ ম্যাগ্নিসিয়া ১০ আং এবং কার্বনেট্ অব্ শোডা ১২ আং, এক পাইণ্ট্ ফুটিত জলে পৃথক্ পৃথক্ দ্রব করিয়া একত্র মিশ্রিত করিবে, পরে, জলস্বেদনযন্ত্র দ্বারা শুষ্ক করিবে, যাহা অবশিষ্ট থাকিবে, ২ পাইণ্ট্ পরিস্রুত জলে অর্দ্ধ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া বস্ত্রের ছাঁকনিতে রাখিয়া উত্তমরূপে ধৌত করিবে, যতক্ষণ অবধি ধৌত জলে ক্লোরাইড্ অব্ বেরিয়ম্ দিলে কিছু অধঃস্থ হয়। পরিশেষে, ২১২ তাপাংশের অনধিক সন্তাপে শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। উভয় প্রকার কার্বনেট্ অব্ ম্যাগ্‌নিসিয়া, গন্ধাস্বাদহীন, শ্বেতবর্ণ চূর্ণ; প্রভেদ এই যে, প্রথম প্রকার কার্বনেট্ দ্বিতীয় প্রকার অপেক্ষা তিন গুণ লঘু আর অণুবীক্ষণ যন্ত্র দ্বারা দেখিলে প্রথম প্রকারে কোন নির্দ্দিষ্ট আকার দেখা যায় না, কিন্তু দ্বিতীয় প্রকারে, গোলাকার, ক্ষুদ্র কঙ্করবৎ দানা দেখা যায়। উভয় প্রকারই জলে অত্যল্প দ্রবণীয়; কার্বনিক এসিড্ সংযুক্ত জলে দ্রব হয়, অম্ল মিশ্রিত জলে উচ্ছলিত হইয়া দ্রব হয়, কার্বনিক্ এসিড্ বায়ু নির্গত হইয়া যায়।

ক্রিয়া। মৃদু বিরেচক এবং অম্লনাশক, সর্ব্বমতে ম্যাগ্নিসিয়ার ন্যায়, প্রভেদ এই যে, অন্ত্রস্থ অম্লের সহিত সংযুক্ত হওন বিধায় ইহার কার্বনিক্ এসিড্ বায়ু বিযুক্ত হইয়া উদরাধ্মান উপস্থিত করিতে পারে। ম্যাগ্‌নিসিয়া দ্বারা এরূপ হয় না।

আময়িক প্রয়োগ। ম্যাগ্‌নিসিয়ার ন্যায়। ফার্‌মাকোপিয়া মতে বিস্‌মথ্ লোজেঞ্জ্ প্রস্তুত করিতে লঘু কার্বনেট্ অব্ ম্যাগ্‌নিসিয়া ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, লাইকর্ ম্যাগ্‌নিসি কার্বনেটিস্; ইংরাজী, সোল্যুসন্ অব্ কার্বনেট্ অব্ ম্যাগ্নিসিয়া। সামান্য নাম ফ্লুইড্ ম্যাগ্নিসিয়া। সল্‌ফেট্ অব্ ম্যাগ্নিসিয়া, ২ আং; কার্বনেট্ অব্ শোডা, ২॥০ আং; পরিস্রুত জল, যথা-প্রয়োজন। উভয় লবণকে ১ পাইণ্ট্ জলে পৃথক্ পৃথক্ দ্রব করিয়া সল্‌ফেট্ অব্ ম্যাগ্নিসিয়া দ্রবকে প্রায় ফুটিত করিবে, পরে উভয় দ্রব মিশ্রিত করিয়া ফুটাইবে; যে পর্য্যন্ত না কার্বনিক্ এসিড্ বায়ু নির্গমন শেষ হয়। যে কার্বনেট অব্ ম্যাগ্নিসিয়া অধঃস্থ হইবে তাহা ছাঁকিয়া পরিস্রুত জল দ্বারা ধৌত করিবে, যতক্ষণ পর্য্যন্ত ধৌত জলে ক্লোরাইড্ অব্ বেরিয়ম্ দিলে কিছু অধঃস্থ হয়। পরে ১ পাইণ্ট্ পরিস্রুত জলের সহিত মিলাইয়া উপযুক্ত যন্ত্র মধ্যে স্থাপন করিয়া ইহার মধ্যে কার্বনিক এসিড্ বায়ু প্রয়োগ করিবে; কার্বনিক্ এসিড্ বায়ু অধিক পরিমাণে প্রবিষ্ট হইলে, চাপ দিয়া

২৪ ঘণ্টা পর্য্যন্ত রাখিয়া দিবে; পরে যে কার্ব্বনেট্ অব্ ম্যাগ্নিসিয়া অদ্রবীভূত থাকে, তাহা ছাঁকিয়া ফেলিয়া পুনরায় কার্বনিক্ এসিড্ বায়ু প্রয়োগ করিয়া বোতল মধ্যে উত্তমরূপে বদ্ধ করিয়া রাখিবে। ইহার প্রতি আউন্সে ১৩ গ্রেণ্ কার্বনেট্ অব্ ম্যাগ্নিসিয়া আছে। মাত্রা, ১ আং—২ আং।

২। ল্যাটিন্, লাইকর্ ম্যাগ্নিসি সাইট্রেটিস্; ইংরাজী, সোলিউসন্ অব্ সাইট্রেট্ অব্ ম্যাগ্নিসিয়া। কার্ব্বনেট্ অব্ ম্যাগ্নেসিয়া, ১০০ গ্রেণ্; সাইট্রিক্ এসিড্, ২০০ গ্রেণ্; জম্বীরের পাক, ॥০ আউন্স্ বাইকার্ব্বনেট্ অব্ পটাশ্ দানা, ৪০ গ্রেণ্; জল, যথা প্রয়োজন। ২ আউন্স্ জলে সাইট্রিক্ এসিড্ দ্রব করিয়া কার্ব্বনেট্ অব্ ম্যাগ্নেসিয়া দিবে ও তাহাকে আলোড়ন করিয়া দ্রব করিবে, পরে ছাঁকিয়া ॥০ পাইন্ট্ বোতল মধ্যে রাখিবে; পরে জম্বীর পাক সংযোগ করিয়া জল ঢালিয়া বোতল পরিপূর্ণ করিবে ও বাইকার্ব্বনেট্ অব্ পটাশ্ দিয়া তৎক্ষণাৎ বোতলের মুখ উত্তমরূপে তার দিয়া আবদ্ধ করিবে। অবশেষে নাড়িয়া বাই-কার্ব্বনেট্ অব্ পটাশ্কে দ্রব করিয়া লইবে। মাত্রা, ৫—১০ আউন্স্।

---

## বিরেচক ঔষধ। পর্গেটিবস্।

### ৯ম বিরেচক।

### মুসব্বর।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| এলো। | এলোজ্। |
| (Aloe) | (Aloes) |

লিলিয়েসি জাতীয় বিবিধ বৃক্ষের পত্রের ঘনীভূত রস। বার্বেডোজ্ এবং সকট্রা উপদ্বীপে, উত্তমাশা অন্তরীপে এবং ভারতবর্ষে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ব্রিটিশ্ ফার্মাকোপিয়াতে দুই প্রকার মুসব্বর গৃহীত হইয়াছে। এলো বার্ব্বেডেন্সিস্ এবং এলো সকট্রাইনা।

১। ল্যাটিন্, এলো বার্বেডেন্সিস; ইংরাজী, বার্বেডোজ্ এলোজ্। ইহা, এলো বল্গেরিস্ নামক বৃক্ষের পত্রের ঘনীভূত রস। বার্বেডোজ্ উপদ্বীপে জন্মে। এই জাতীয় মুসব্বর, ঘোর পাটলবর্ণ বা পীতবর্ণ, অস্বচ্ছ, পিণ্ডাকার, তিক্ত, কদর্য্য আস্বাদ; দুর্গন্ধযুক্ত; পরীক্ষিত সুরাতে দ্রবণীয়; দ্রবকালে অণুবীক্ষণ যন্ত্র-দ্বারা ক্ষুদ্র ক্ষুদ্র দানা সকল দৃষ্ট হয়।

নং ২৭।



এলো সকট্রাইনা।

২। ল্যাটিন্, এলো সকট্রাইনা ; ইংরাজী, সকট্রাইন্ এলোজ্। সকট্রা উপদ্বীপস্থ বিবিধ এলো বৃক্ষের রস। এই জাতীয় মুসব্বর, রক্ত পাটলবর্ণ, অস্বচ্ছ ; ধার, ঈষৎ স্বচ্ছ ; তিক্তাস্বাদ, উগ্র, সদ্‌গন্ধযুক্ত ; পরীক্ষিত সুরাতে সম্পূর্ণ দ্রবণীয় ; দ্রবকালে অণুবীক্ষণ যন্ত্র দ্বারা ক্ষুদ্র ক্ষুদ্র দানা সকল দৃষ্ট হয়।

মুসব্বরেতে এলোইন্ বা এলোসিন্ নামক বীর্য্য আছে। এই বীর্য্য, পীতবর্ণ, সূচ্যাকার দানাবিশিষ্ট,গন্ধহীন,অত্যন্ত তিক্তাস্বাদ ; ৬০০ অংশ শীতল জলে এবং ২ অংশ স্ফুটিত সুরাবীর্য্যে দ্রবণীয় ; ক্ষারদ্রবে সম্পূর্ণ দ্রব হয়।

ক্রিয়া। অল্প মাত্রায় বলকারক, আগ্নেয় এবং পিত্ত-নিঃসারক। সেবন করিলে ক্ষুধা বৃদ্ধি করে। অন্ত্রস্থ পেশীর বৃত্তিকে সবল করে এবং বিবিধ আন্ত্রিক গ্রন্থি হইতে রস নিঃসারণ করে। কিঞ্চিৎ অধিক মাত্রায় বিরেচক। ইহার বিরেচন-ক্রিয়া বৃহদন্ত্রে বিশেষরূপে প্রকাশ পায়। অপর, জরায়ুর উপর ক্রিয়া প্রকাশ করিয়া রজো-নিঃসরণ করে। অধিক মাত্রায় অতিসারের লক্ষণ উপস্থিত করে ; কিছু দিন সেবন করিলে অর্শরোগ উপস্থিত হয়, এবং মেং গ্রীন্‌হাউ কহেন যে, অন্ত্রপ্রদাহ এবং সরলান্ত্রাবরোধ উপস্থিত করিতে পারে। কেহ কেহ বলেন যে বিরেচনার্থ বার্বেডোজ্ এলোজ্ শ্রেষ্ঠ ; বলকরণার্থ সকট্রাইন্ এলোজ্ শ্রেষ্ঠ।

বিরেচনার্থ মুসব্বর প্রয়োগ করিতে হইলে, সাবান, গন্ধতৈল বা ক্ষারের সহিত ব্যবস্থা দিবে না, কারণ, তাহাতে ইহার ক্রিয়ার হানি হয় ; কিঞ্চিৎ ইপেকাকুয়ানা সহযোগে প্রয়োগ করিলে সরলান্ত্রে উগ্রতা প্রকাশ করে না, এমন কি, অর্শরোগগ্রস্ত ব্যক্তিকেও বিধান করা যাইতে পারে।

নিষেধ। গর্ভাবস্থা,রজস্বলাবস্থা,রজোধিক্যরোগ, কষ্টরজোরোগ, জরায়ুর বৈধানিক রোগ, যকৃৎপ্রদাহ, অর্শ, মূত্রাশয়প্রদাহ, প্রষ্টেট্‌গ্রান্থপ্রদাহ আদিতে নিষিদ্ধ।

আময়িক প্রয়োগ। পরিপাকযন্ত্রের দৌর্ব্বল্যবশতঃ অজীর্ণ রোগে, যদ্যপি তৎসহযোগে কোষ্ঠবদ্ধ থাকে, অল্প মাত্রায় মুসব্বর প্রয়োগ করিলে আগ্নেয় এবং বলকারক হইয়া উপকার করে। স্থানিক উগ্রতার কোন লক্ষণ থাকিলে অবিধেয়।

অন্ত্রস্থ পেশীর শৈথিল্যবশতঃ কোষ্ঠবদ্ধ রোগে, এবং হিষ্টিরিয়া বশতঃ কোষ্ঠবদ্ধ হইলে, মুসব্বর বিশেষ উপযোগী। কিঞ্চিৎ কুইনাইন্ এবং পিপরমেণ্ট্ তৈল সহযোগে ব্যবস্থা করিবে ; শৈশবাবস্থায় কোষ্ঠবদ্ধ রোগে, ডাং মেরিমানন্ কহেন যে, এক অংশ মুসব্বরের অরিষ্ট এবং দুই অংশ সাবানের মর্দ্দন মিশ্রিত করিয়া উদরোপরি প্রত্যহ ১০।১৫ মিনিট্ পর্য্যন্ত মর্দ্দন করিলে কোষ্ঠ সরল হয়।

রজোলোপ রোগে, লৌহ সহযোগে প্রয়োগ করিলে মুসব্বর বিশেষ উপকার করে; অপিচ, রজস্বলা হইবার নিয়মিত সময়ে, ১০ গ্রেণ্ মুসব্বর, কিঞ্চিৎ উষ্ণজলের সহিত মর্দ্দন করিয়া মলদ্বারে পিচকারী দ্বারা প্রয়োগ করিলে প্রায় বিফল হয় না।

বহুকালের পুরাতন অর্শ বা ভগন্দর হইতে রক্ত এবং পূয় নিঃস্রবণ হঠাৎ লোপ হওন বিধায়, যকৃৎ রোগ বা শিরোরোগাদি উপস্থিত হইলে, তৎপ্রতিকারার্থ যদ্যপি পূর্ব্ব রোগ পুনঃ সংস্থাপন করা প্রয়োজন হয়, মুসব্বর দ্বারা তাহা সম্পাদিত হইতে পারে।

সংন্যাস এবং অন্যান্য শিরোরোগে বিরেচনার্থ মুসব্বর বিশেষ উপযোগী। বৃহদন্ত্রে রক্তাধিক্য সংস্থাপন করিয়া, রিবল্সন্ (প্রত্যুগ্রতা সাধন) দ্বারা উপকার করে। কেলোমেল্ সহযোগে বিধান করিবে।

পুরাতন আম্বাত (আর্টিকেরিয়া) রোগে, মেং উইল্সন্ কহেন যে, লৌহ বা নাইট্রোমিউরিয়াটিক্ এসিড্ এবং ঔদ্ভিজ্জ তিক্ত সহযোগে মুসব্বর প্রয়োগ করিলে বিস্তর উপকার হয়।

সূত্রথওবৎ কৃমিরোগে, মুসব্বরের ক্বাথের পিচকারী দ্বারা উপকার হয়।

মাত্রা, ৩ গ্রেণ্ হইতে ৫ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, এনিমা এলোজ্; ইংরাজী, এনিমা অব্ এলোজ্; বাঙ্গালা, মুসব্বরের পিচকারী। মুসব্বর, ৪০ গ্রেণ্; কার্ব্বণেট্ অব্ পটাশ্, ১৫ গ্রেণ্; শ্বেতসারের মণ্ড, ১০ আং। একত্র মর্দ্দন করিয়া মিশ্রিত করিবে।

বার্ব্বেডোজ্ এলোজের প্রয়োগরূপ।

২। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ এলোজ্ বার্বেডেন্সিস্; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট্ অব্ বার্ব্বেডোজ্ এলোজ্; বাঙ্গালা, বার্ব্বেডোজ্ মুসব্বরের সার। বার্ব্বেডোজ্ মুসব্বর, ১ পৌং; ফুটিত পরিস্রুত জল, ১ গ্যালন্। জলেতে মুসব্বর ফেলিয়া আবর্ত্তন দ্বারা মিশ্রিত করিয়া ১২ ঘণ্টা পর্য্যন্ত রাখিয়া দিবে; নীচে গাদ পড়িলে উপরের স্বচ্ছাংশ ঢালিয়া এবং গাদ নিঙ্গড়াইয়া লইয়া, জল স্বেদন যন্ত্র দ্বারা যথাযোগ্য গাঢ়ত্ব প্রাপ্ত করাইবে। মাত্রা, ২—৬ গ্রেণ্।

৩। ল্যাটিন্, পাইল্যুলা এলোজ্ বার্ব্বেডেন্সিস্; ইংরাজী, পিল্ অব্ বার্ব্বেডোজ্ এলোজ্; বাঙ্গালা, বার্ব্বেডোজ্ মুসব্বরের বটিকা। বার্ব্বেডোজ্ মুসব্বর-চূর্ণ, ২ আং; কঠিন সাবান চূর্ণ, ১ আং; বিলাতী জিরার তৈল, ১ ড্রাম্; গোলাবের খণ্ড, ১আং। একত্র মর্দ্দন করিয়া বটিকা প্রস্তুত করিবে। মাত্রা, ৫।১০ গ্রেণ্।

৪। ল্যাটিন্, পাইল্যুলা এলোজ্ এট্ ফেরি; ইংরাজী, পিল্ অব্ এলোজ্ এণ্ড্ আয়রণ্; বাঙ্গালা, মুসব্বর এবং লৌহ্ বটিকা। হিরাকস্ চূর্ণ, ১॥০ আং;

বার্বেডোজ্ মুসব্বর, ২ আং ; দারুচিন্যাদি চূর্ণ, ৩ আং ; গোলাবের খণ্ড, ৪ আং। একত্র মর্দ্দন করিয়া লইবে। মাত্রা, ৫।১০ গ্রেন্।

সকট্রাইন্ এলোজের প্রয়োগরূপ।

৫। ল্যাটিন্, ডিককটম্ এলোজ্ কম্পজিটস্ ; ইংরাজী, কম্পৌণ্ড্ ডিককসন্ অব্ এলোজ্ ; বাঙ্গালা, মুসব্বরাদির কাথ। সকট্রা মুসব্বরের সার, ১২০ গ্রেণ্ ; গন্ধবোল, ৯০ গ্রেণ্ ; কুমকুম্, ৯০ গ্রেণ্ ; কার্বনেট্ অব্ পটাশ্, ৬০ গ্রেণ্ ; যষ্টিমধুর সার, ১ আং ; এলাদি অরিষ্ট, ৭ আং ; পরিস্কৃত জল, যথা প্রয়োজন। মুসব্বর, গন্ধবোল এবং কার্বনেট্ পটাশ্‌কে একত্র মর্দ্দন করিয়া ১ পাইণ্ট্ জলের সহিত যষ্টিমধুর সার সহযোগে আবৃত পাত্রমধ্যে ৫ মিনিট্ পর্য্যন্ত ফুটাইবে, পরে কুম্‌কুম্ সংযোগ করিবে, শীতল হইলে এলাদি অরিষ্ট সংযোগ করিয়া ২ ঘণ্টা পর্য্যন্ত ঢাকিয়া রাখিবে, অবশেষে ছাঁকিয়া পরিস্কৃত জলদ্বারা ৩০ আং পূর্ণ করিবে। মাত্রা, ॥০—২ আং। ইহা অতি উত্তম প্রয়োগরূপ। ইহার ক্রিয়া, বলকারক, মৃদুবিরেচক, অম্লনাশক এবং রজোনিঃসারক। প্রয়োজন মতে ইহার সহিত নাইট্রেট্ বা সিট্রেট্ অব্ আয়রণ্ ব্যবস্থা করা যাইতে পারে। অম্ল, আম্লাধিক লবণ এবং বিবিধ ধাতব লবণ ইহার সহিত অবিধেয়।

৬। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্‌টম্ এলোজ্ সকট্রাইনি ; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট্ অব্ সকট্রাইন্ এলোজ্ ; বাঙ্গালা, সকট্রা মুসব্বরের সার। অবিকল বার্বেডোজ্ মুসব্বরের সারের ন্যায় প্রস্তুত করিবে, কেবল বার্বেডোজ্ মুসব্বরের পরিবর্ত্তে সকট্রা মুসব্বরের ব্যবহার করিবে। মাত্রা, ২।৬ গ্রেণ্।

৭। ল্যাটিন্, পাইল্যুলা এলোজ্ সকট্রাইনি ; ইংরাজী, পিল্ অব্ সক্‌ট্রাইন্ এলোজ্ ; বাঙ্গালা, সকট্রা মুসব্বরের বটিকা। সকট্রা মুসব্বর চূর্ণ, ২ আং ; কঠিন সাবানচূর্ণ, ১ আং ; জায়ফলের বায়িতৈল, ১ ড্রাম্ ; গোলাবের খণ্ড, ১ আং। একত্র মর্দ্দন করিয়া বটিকা প্রস্তুত করিবে। মাত্রা, ৫—১০ গ্রেণ্।

৮। ল্যাটিন্, পাইল্যুলা এলোজ্ এট্ আসাফিটিডি ; ইংরাজী, পিল্ অব্ এলোজ্ এণ্ড্ আসাফিটিডা ; বাঙ্গালা, মুসব্বর এবং হিঙ্গুর বটিকা। সকট্রা মুসব্বরচূর্ণ, ১ আং ; হিঙ্গু, ১ আং ; কঠিন সাবানচূর্ণ, ১ আং ; গোলাবের খণ্ড, ১ আং। একত্র মর্দ্দন করিয়া বটিকা প্রস্তুত করিবে। মাত্রা, ১০।২০ গ্রেণ্।

৯। ল্যাটিন্, পাইল্যুলা এলোজ্ এট্ মর্হি ; ইংরাজী, এলোজ্ এণ্ড্ মার্‌পিল্ ; বাঙ্গালা, মুসব্বর এবং গন্ধবোলের বটিকা। সকট্রা মুসব্বর, ২ আং ; গন্ধবোল, ১ আং ; শুষ্ক কুম্‌কুম্, ॥০ আং ; গোলাবের খণ্ড, ২॥০ আং। প্রথমোক্ত তিন দ্রব্যকে সূক্ষ্ম চূর্ণ করিয়া ছাঁকিয়া লইবে, পরে গোলাবের খণ্ডের সহিত মিলাইবে। মাত্রা, ৫।১০ গ্রেণ্।

১০। ল্যাটিন্, টিংচুারা এলোজ্; ইংরাজী, টিংচর্ অব্ এলোজ্; বাঙ্গালা, মুসব্বরের অরিষ্ট। সকট্রা মুসব্বর স্থূল চূর্ণ, ॥০ আং; যষ্টিমধুর সার, ১॥০ আং; পরীক্ষিত সুরা, ১ পাইণ্ট্। সপ্তাহ পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে, পরে পরীক্ষিত সুরা দ্বারা ১ পাইণ্ট্ পূর্ণ করিবে। মাত্রা, ১।২ ড্রাম্।

১১। ল্যাটিন্, বাইনম্ এলোজ্; ইংরাজী, ওয়াইন্ অব্ এলোজ্; বাঙ্গালা, মুসব্বরের আসব। সকট্রা মুসব্বর, ১॥০ আং; এলাচির বীজ কুট্টিত, ৮০ গ্রেণ্; শুণ্ঠীচূর্ণ, ৮০ গ্রেণ্; সেরি আসব, ২ পাইণ্ট্। সপ্তাহ পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১।২ ড্রাম্।

ফার্ম্মাকোপিয়া মতে, রেউচিন্যাদি বটিকা প্রস্তুত করিতে সকট্রা মুসব্বর ব্যবহৃত হয়; ইন্দ্রবারুণ্যাদি সার প্রস্তুত করিতে সকট্রা মুসব্বরের সার ব্যবহৃত হয়।

---

## ১০ম বিরেচক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| জালাপা। | জালাপ্। |
| ( Jalapa ) | ( Jalap ) |

কন্‌বল্‌বিউলেসি জাতীয় এক্সোগেনিয়ম্ পর্গ্যা নামক লতার কন্দ। মার্কিন্ খণ্ডে মেক্সিকো দেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। এই কন্দ কচিৎ গুবাকের ন্যায় ক্ষুদ্র, কচিৎ বা কমলা লেবুর ন্যায় বৃহৎ হয়। বাহ্য প্রদেশ, পাতলা, কুঞ্চিত, পাটলবর্ণ ত্বক্ দ্বারা আচ্ছাদিত; অভ্যন্তর, ধূসরবর্ণ এবং ঘোর পাটলবর্ণ; সমকেন্দ্র রেখা দ্বারা অঙ্কিত; কঠিন, দুর্ভেদ্য, দুর্গন্ধযুক্ত, কটু এবং কদর্য্য আস্বাদ। সুরা দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়; ইহাতে ধূনা, শ্বেতসার, শর্করা, গঁদ, দারুসূত্র প্রভৃতি পাওয়া যায়; তন্মধ্যে, ধূনাই প্রধান; কারণ, এই ধূনাতেই ইহার বিরেচনশক্তি অবস্থিতি করে।

ক্রিয়া। বিরেচক এবং ক্রিমিনাশক। ইহা দ্বারা যথেষ্ট পরিমাণে জলবৎ ভেদ হয় এবং কখন কখন বিবমিষা বমন এবং উদরে বেদনা উপস্থিত হয়। কর্পূর সহযোগে প্রয়োগ করিলে উদরে বেদনা হয় না, অথচ ইহার বিরেচনশক্তি বৃদ্ধি হয়।

নিষেধ। পাকাশয় এবং অন্ত্রমধ্যে উগ্রতা বা প্রদাহ থাকিলে এবং গর্ভাবস্থায় ও রজস্বলাবস্থায় নিষিদ্ধ।

আময়িক প্রয়োগ। শোথ এবং উদরী রোগে, ক্রিম্ অব্ টার্টার্ সহযোগে ব্যবহার করা যায়। জ্বর এবং প্রদাহাদি রোগে বিরেচনার্থ ইহা বিলক্ষণ উপযোগী। মাস্তিক রোগে, প্রত্যুগ্রতা সাধনার্থ ( রিবল্‌সন্ ) কেলোমেল্ সহযোগে প্রয়োগ করা যায়। মহীলতার ন্যায় ক্রিমি বহিষ্করণার্থ ইহা বিলক্ষণ উপযোগী।

মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ২০।৩০ গ্রেণ্ পর্য্যন্ত। শৈশবাবস্থায়, ২—১০ গ্রেণ্।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্‌টম্ জালাপি ; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট অব্ জালাপ্। জালাপ স্থূল চূর্ণ, ১ পৌং ; শোধিত সুরা, ৪ পাইন্ট্ ; পরিস্রুত জল, ১ গ্যালন্। সপ্তাহ পর্য্যন্ত সুরাতে জালাপ্ ভিজাইয়া, নিঙ্গড়াইয়া ছাঁকিয়া লইবে ; পরে সুরা চুয়াইয়া কোমল সার প্রস্তুত করিবে। অনন্তর, ঐ জালাপ্‌কে ৪ ঘণ্টা পর্য্যন্ত জলে ভিজাইয়া, নিঙ্গড়াইয়া, ছাঁকিয়া, জল শোষণ দ্বারা কোমল সার প্রস্তুত করিবে ; অবশেষে, উভয় সারকে একত্র করিয়া ১৪০ তাপাংশের অনধিক সন্তাপে যথাযোগ্য গাঢ়ত্ব প্রাপ্ত করাইবে। মাত্রা, ৫—১০ গ্রেণ্।

২। ল্যাটিন্, পল্‌বিস্ জালাপি কম্পজিটস্ ; ইংরাজী, কম্পৌণ্ড্ জালাপ্ পৌডার্। জালাপ্ চূর্ণ, ৫ আং ; ক্রিম্ অব্ টার্টার্, ৯ আং ; শুণ্ঠীচূর্ণ, ১ আং। একত্র মর্দ্দন করিয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ২০—৬০ গ্রেণ্।

৩। ল্যাটিন্, টিংচ্যুরা জালাপি ; ইংরাজী, টিংচর্ অব্ জালাপ্। জালাপ্ চূর্ণ, ২॥০ আং ; পরীক্ষিত সুরা, ১ পাইন্ট। পর্কোলেসন দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ১—২ ড্রাম্, অন্যান্য বিরেচক সহযোগে প্রয়োজ্য।

৪। ল্যাটিন্, জালাপি রেজিনা ; ইংরাজী, রেজিন্ অব্ জালাপ্। জালাপ্ স্থূলচূর্ণ ৮ আং ; শোধিত সুরা, যথা-প্রয়োজন ; পরিস্রুত জল, যথা-প্রয়োজন। আবৃত পাত্রমধ্যে ১৬ আং সুরাতে জালাপ ভিজাইয়া ২৪ ঘণ্টা পর্য্যন্ত তাহাতে মৃদু সন্তাপ দিবে ; পরে, সমুদায়কে পার্কোলেসন্ যন্ত্র মধ্যে স্থাপন করিয়া ক্রমশঃ সুরা সংযোগ করিবে যে পর্য্যন্ত না জালাপ্ অসার হয় ; অপর, এই অরিষ্টে ৪ আং জল মিশ্রিত করণানন্তর, জলস্বেদন যন্ত্র দ্বারা সুরা চুয়াইয়া ফেলিবে, যাহা অবশিষ্ট থাকিবে, এক পাত্রে রাখিয়া দিবে, শীতল হইলে উপরের স্বচ্ছজল ফেলিয়া অধঃস্থ ধূনাকে উষ্ণ জল দ্বারা ২।৩ বার ধৌত করিয়া চীনপাত্রোপরি জলস্বেদন যন্ত্রোত্তাপে শুষ্ক করিয়া লইবে।

এই ধূনা জলে দ্রব হয় না ; অম্লগুণ বিশিষ্ট ; ক্ষার দ্রবে দ্রবণীয়। মাত্রা, ৪ গ্রেণ্ হইতে ৮ গ্রেণ্ পর্য্যন্ত ; বাদাম, শর্করা বা সল্‌ফেট্ অব্ পটাশ্ সহযোগে উত্তমরূপে মর্দ্দন করিয়া প্রয়োগ করিবে।

---

১১শ বিরেচক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| পডফিলাই রেডিক্স্। | পডফিলম্ রুট্। |
| [Podophylli Radix] | [Podophyllum Root] |

র‍্যানন্‌ক্যুলেসি জাতীয় পডফিলম্ পেল্টেটম্ নামক বৃক্ষের শুষ্ক কন্দ। এই বৃক্ষকে ইংরাজীতে মে অ্যাপল কহে। মার্‌কিন্ খণ্ডে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ১।৮ ইঞ্চ্ দীর্ঘ খণ্ড; হংস-পক্ষের ন্যায় স্থূল; স্থানে স্থানে গ্রন্থিল; উপমূল বিশিষ্ট; বাহ্য প্রদেশ পাটলবর্ণ; অভ্যন্তর শ্বেতবর্ণ; বিশেষ গন্ধযুক্ত; ঈষৎ মিষ্ট, কটু এবং কদর্য্য আস্বাদ। সুরা দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়। ইহাতে শতকরা ৩॥০ অংশ ধূনা বিশেষ পাওয়া যায়; এই ধূনাই ইহার বিরেচন ধর্ম্মের আধার এবং ঔষধার্থ এই ধূনাই ব্যবহৃত হয়।

---

১২শ বিরেচক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| পডফিলাই রেজিনা। | রেজিন্ অব্ পডফিলম্। |
| (Podophylli Resin) | (Resina of Podophyllum) |

প্রস্তুত করণ। পডফিলম্ স্থূল চূর্ণ, ১ পৌং, শোধিত সুরা, যথা প্রয়োজন; পরিস্রুত জল, যথা প্রয়োজন; লবণ-দ্রাবক, যথা প্রয়োজন। পডফিলম্‌কে পর্কোলেসন্ যন্ত্র মধ্যে স্থাপন করিয়া ক্রমশঃ সুরা প্রয়োগ করিবে; যে পর্য্যন্ত না ইহা অসার হয়; পরে বকযন্ত্র দ্বারা এই অরিষ্টের সুরা চুয়াইয়া ফেলিবে। জলের সহিত তাহার চতুর্বিংশ পরিমাণ লবণ-দ্রাবক মিলাইয়া লইবে; পরে, বকযন্ত্রস্থ অবশিষ্ট দ্রব্য লইয়া তাহার তিন গুণ পরিমাণ উক্ত লবণ-দ্রাবক মিশ্রিত জলের সহিত ক্রমশঃ মিশ্রিত করিবে এবং অনবরত আবর্ত্তন করিবে; পরে, ২৪ ঘণ্টা পর্য্যন্ত স্থিরভাবে রাখিয়া দিবে; যে ধূনা অধঃস্থ হইবে, তাহাকে ছাঁকনিতে রাখিয়া পরিস্রুত জল দ্বারা ধৌত করিয়া মৃদুসন্তাপে শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঈষৎ হরিৎ মিশ্রিত পাটলবর্ণ, নির্দ্দিষ্টাকার হীন চূর্ণ; শোধিত সুরা এবং এমোনিয়াতে দ্রবণীয়; ইহার সুরাদ্রবে জল মিশ্রিত করিলে, এবং ইহার এমোনিয়া-দ্রবে অম্ল সংযোগ করিলে, ধূনা অধঃস্থ হয়। ইথরে সম্পূর্ণ দ্রব হয়।

ক্রিয়া। বিরেচক এবং পিত্তনিঃসারক; অল্পমাত্রায়, পরিবর্ত্তক এবং শোষক। বিশুদ্ধ ধূনা, বাহ্য-প্রয়োগ করিলে উগ্রতাসাধন করিয়া চর্ম্মে পূযপূর্ণ দানা নির্গত করে; এই দানা শীঘ্র শুষ্ক হয় না। অধিক মাত্রায় সেবন করিলে অতি বিরেচন এবং উদরে অত্যন্ত বেদনা হয়; লবণ সহযোগে প্রয়োগ করিলে ইহার বিরেচন-শক্তি অতিশয় বৃদ্ধি হয়; তক্রাম্ল (ল্যাক্‌টিক্ এসিড্) দ্বারা ইহার ক্রিয়ার হানি হয়, অতএব, মাত্রাধিক্য হইলে যথেষ্ট-পরিমাণে তক্র সেবন করাইলে প্রতিকার হয়; বিরেচনার্থ ক্রিম্ অব্ টার্টার্ এবং শুন্ঠি সহযোগে বিধেয়; পিত্তনিঃসারণ এবং পরিবর্ত্তনের নিমিত্ত কিঞ্চিৎ হেন্‌বেন্ বা বেলাডনা বা গাঁজার সার সহযোগে প্রয়োজ্য। কখন কখন ইহা দ্বারা অম্ল মুখ আইসে; মেং হিউ নরিস্ কহেন যে, কখন কখন ইহ রজোনিঃসারক হয়। পাকাশয় এবং অন্ত্রমধ্যে উগ্রতা বা প্রদাহ থাকিলে নিষিদ্ধ।

আময়িক প্রয়োগ। সামান্য কোষ্ঠবদ্ধ রোগে ইহা বিশেষ উপযোগী। ।০ গ্রেণ্ বা ॥০ গ্রেণ্ মাত্রায়, কিঞ্চিৎ রেউচিন্যাদি বটিকা সহযোগে প্রয়োগ করিবে। জ্বরাদি রোগেও বিরেচন এবং পিত্তনিঃসারণ দ্বারা উপকার করে।

বিবিধ যকৃৎ রোগে ইহা দ্বারা বিশেষ উপকার হয়। পাণ্ডুরোগে, ডাং গার্ডনর্ কহেন যে, যথেষ্ট পরিমাণে পিত্তনিঃসারণ করিয়া আশুপ্রতিকার করে। অপর, যকৃতের রক্তাধিক্য এবং ক্রিয়া-বৈষম্যাদি রোগে ইহা বিশেষ উপকারক।

ঔপদংশিক বিকারে, ডাং মার্শ্টন্ এবং মার্কিন্ চিকিৎসকগণ ইহার বিস্তর প্রশংসা করেন। ২১৬ গ্রেণ্ মাত্রায়, কিঞ্চিৎ হেন্‌বেন্ সহযোগে দিবসে ৩ বার প্রয়োগ করিবে।

মাত্রা। বিরেচন এবং পিত্তনিঃসারণার্থ, পডফিলম্ কন্দচূর্ণের মাত্রা, ২০ গ্রেণ্; পডফিলম্ ধূনার বিরেচক এবং পিত্তনিঃসারক মাত্রা, ॥০ গ্রেণ্ হইতে ১ গ্রেণ্ পর্য্যন্ত পরিবর্ত্তনার্থ ১৬ গ্রেণ্ হইতে ।০ গ্রেণ্।

---

## ১৩শ বিরেচক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ফার্বাইটিস্ সেমিনা। | কালাডানা সীড্। |
| (Pharbitis Semina) | (Kaladana Seed) |

কন্‌বল্‌বিউলেসি জাতীয় আইপোমিয়া সিরিউলিয়া বা ফার্বাইটিস্ নিল্ নামক লতার বীজ। ভারতবর্ষের সর্ব্বত্র জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। কৃষ্ণবর্ণ, কোণযুক্ত ক্ষুদ্র বীজ; ইহার চূর্ণ ধূসরবর্ণ, ঈষৎ মিষ্ট এবং কটু আস্বাদ, বিশেষ দুর্গন্ধযুক্ত; ইহাতে গঁদ; ধূনা (ফার্বাইটীসিন্) শ্বেতসার, তৈল, বর্ণদ্রব্য এবং সূত্রাদি পাওয়া যায়।

ক্রিয়া। বিরেচক; জালাপের পরিবর্ত্তে ব্যবহার করা যায়।

চূর্ণের মাত্রা, ৩০—৬০ গ্রেণ্ পর্য্যন্ত।

### প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ কালাডানি; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট্ অব্ কালাডানা; বাঙ্গালা, কালাদানার সার। কালাদানা বীজ স্থূল চূর্ণ, ১ পৌং; শোধিত সুরা, ৪ পাইণ্ট্; জল, ১ গ্যালন্। সাত দিবস পর্য্যন্ত কালাদানাকে সুরাতে ভিজাইবে, পরে, নিঙ্গড়াইয়া ছাঁকিবে, অনন্তর সুরা চুয়াইয়া কোমল সার প্রস্তুত করিবে। অপর, ঐ কালাদানাকে ৪ ঘণ্টা পর্য্যন্ত জলে ভিজাইয়া নিঙ্গড়াইয়া লইবে, যে ফাণ্ট্ প্রস্তুত হইবে, তাহাকে জলস্বেদনযন্ত্র দ্বারা গাঢ় করিয়া কোমল সার প্রস্তুত করিবে; অবশেষে এই সারকে পূর্ব্ব প্রস্তুত সারের সহিত মিশ্রিত করিয়া ১৪০ তাপাংশের অনধিক সন্তাপে যথাযোগ্য গাঢ়ত্ব প্রাপ্ত করাইবে। মাত্রা, ৫—১০ গ্রেণ্।

২। ল্যাটিন্, টিংচ্যুরা কালাডানি ; ইংরাজী, টিংচর্ অব্ কালাডানা ; বাঙ্গালা, কালাদানার অরিষ্ট। কালাদানার বীজ, ২৷৷০ আং ; পরীক্ষিত সুরা, ১ পাইণ্ট্। পর্কোলেসন্ বা ম্যাসিরেসন্ দ্বারা প্রস্তত করিবে। মাত্রা, ২—৪ ড্রাম্, অন্যান্য বিরেচক সহযোগে প্রয়োজ্য।

৩। ল্যাটিন্, পল্‌বিস্ কালাডানি কম্পজিটস্ ; ইংরাজী, কম্পৌণ্ড্ পৌডর্ অব্ কালাডানা ; বাঙ্গালা, কালাদানাদি চূর্ণ। কালাদানা-বীজ-চূর্ণ, ৫ আং ; এসিড্ টার্টেট্ অব্ পটাশ্, ৯ আং ; শুণ্ঠীচূর্ণ, ১ আং। একত্র মর্দ্দন করিয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ৩০—৬০ গ্রেণ্।

৪। ল্যাটিন্, কালাডানি রেজিনা ; ইংরাজী, রেজিন্ অব্ কালাডানা, বাঙ্গালা, কালাদানার ধূনা। কালাদানাস্থূল-চূর্ণ, ৮ আং ; শোধিত সুরা, যথা প্রয়োজন ; জল, যথা প্রয়োজন। অবিকল জালাপি রেজিনা প্রস্তত করণের নিয়ম মত প্রস্তত করিবে। মাত্রা, ৫—১০ গ্রেণ্।

---

## ১৪শ বিরেচক।

## রেউচিনি।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| রিয়াই রেডিক্স্। | রুবার্ব্ রূট্। |
| ( Rhei Radix ) | ( Rheubarb Root ) |

পলিগনেসি জাতীয় বিবিধ রিয়ম্ বৃক্ষের মূল। চীন, তাতার এবং তিব্বত দেশে জন্মে। এভিন্ন, ভারতবর্ষে এবং ইংলণ্ড দেশেও রোপিত হইয়াছে ; কিন্তু চীনদেশীয় রেউচিনি সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ। ইহাকেই টার্কি রুবার্ব এবং রুসিয়ান্ রুবার্ব কহে ; কারণ চীন হইতে তুরস্ক এবং রুস্‌দেশে প্রথম নীত হয়, পরে তথা হইতে অন্যান্য দেশে প্রেরিত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। চীনদেশীয় রেউচিনি, নলাকার বা চেপ্টা, মধ্যে ছিদ্রযুক্ত ; রজ্জুতে গাঁথিয়া শুষ্ক করিবার নিমিত্ত এই ছিদ্র করা হয়। পীতবর্ণ ; চর্ব্বণ করিলে লাল পীতবর্ণ হয় এবং দন্তে শার্কর বোধ হয় ; তিক্ত এবং ঈষৎ কষায় আস্বাদ ; বিশেষ গন্ধযুক্ত। জল এবং সুরা দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়। ইহাতে ট্যানিক্ এসিড্, গ্যালিক্ এসিড, ধূনা, বর্ণদ্রব্য, শ্বেতসার, পেক্‌টিন্, অক্‌জেলেট্ অব্ লাইম্ এবং রেইন্ বা ক্রাইসোফানিক্ এসিড্ নামক পীতবর্ণ দানাযুক্ত পদার্থ বিশেষ আছে। ক্ষার সহযোগে রেউচিনির বর্ণ লোহিত হয়।

ক্রিয়া। বিরেচক ; অল্প মাত্রায়, বলকারক এবং সঙ্কোচক। ইহা দ্বারা অন্ত্রস্থ পেশীর ক্রিয়া বৃদ্ধি হওন বিধায় অন্ত্রস্থ মল নির্গত হয়, তৎপরে, ইহার সঙ্কোচন

ক্রিয়া প্রকাশ পাইয়া কোষ্ঠ বদ্ধ করে। ইহা শোষিত হইয়া কার্য্য করে, তাহার প্রমাণ এই যে, সেবন করিলে প্রস্রাব রক্তবর্ণ হয়; বাহ্য ক্ষতের উপর লাগাইলে কখন কখন বিরেচন হয়, এবং প্রসূতিকে সেবন করাইলে তাহার স্তন্যপায়ী শিশুর বিরেচন হয়।

নিষেধ। নবজ্বরে এবং তরুণ প্রদাহে অবিধেয়; কিন্তু, ক্যালমেল বা এণ্টিমনি সহযোগে বিধান করা যাইতে পারে।

আময়িক প্রয়োগ। উদরাময় এবং অতিসার রোগে, বিরেচনার্থ ইহা সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ, কারণ, ইহা দ্বারা অন্ত্রস্থ বদ্ধ মল নির্গত হয়, পরে ইহার সঙ্কোচন ক্রিয়া দ্বারা উদরাময় দমন হয়। শৈশবাবস্থায় ইহা বিশেষ উপকার করে।

জ্বরাদি রোগে দৌর্ব্বল্যাবস্থায় বিরেচন প্রয়োজন হইলে রেউচিনি ব্যবস্থেয়। শৈশবাবস্থায় কোষ্ঠবদ্ধ হইলে বিরেচনার্থ ম্যাগ্নিসিয়া সংযুক্ত রেউচিনি বিশেষ উপকার করে। অজীর্ণ রোগে, কিঞ্চিৎ ক্ষার এবং ঔদ্ভিজ্জ তিক্ত সহযোগে, অল্প রেউচিনি প্রত্যহ সেবন করিলে বিলক্ষণ উপকার হয়। আর্টিকেরিয়া (আম্বাত) রোগে বিশেষতঃ বালকের এবং স্ত্রীলোকের পক্ষে রেউচিনি বিশেষ উপযোগী। ডাং হেটন্ নিম্নলিখিত ব্যবস্থা দেন। রেউচিনি, ১০ গ্রেণ কার্বনেট্ অব্ ম্যাগ্নিসিয়া ১০ গ্রেণ্; এরোমাটিক্ স্পিরিট্ অব্ এমোনিয়া, ২০ মিনিম্; দারুচিনির জল ১॥০ আং।

পুরাতন এবং দুষ্ট ক্ষতে রেউচিনি-চূর্ণ স্থানিক প্রয়োগ করিলে উপকার হয়।

মাত্রা। ২।৫ গ্রেণ বলকারক এবং সঙ্কোচক; ১০।১৩ গ্রেণ্ বিরেচক।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ রিয়াই; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট্ অব্ রুবার্ব্; বাঙ্গালা, রেউচিনির সার। রেউচিনি কুট্টিত, ১ পৌং; শোধিত সুরা ১০ আং; পরিস্রুত জল, ৫ পাং। জল এবং সুরা মিশ্রিত করিয়া তাহাতে ৪ দিবস পর্য্যন্ত রেউচিনি ভিজাইয়া রাখিবে; পরে, ছাঁকিয়া নিঙ্গড়াইয়া রাখিয়া দিবে; গাদ নীচে পড়িলে উপরের স্বচ্ছাংশকে জলস্বেদন যন্ত্র দ্বারা ১৬০ তাপাংশের অনধিক সন্তাপে গাঢ় করিয়া লইবে। মাত্রা, ৫—২০ গ্রেণ্।

২। ল্যাটিন্, ইন্‌ফিউজন্ রিয়াই; ইংরাজী, ইন্‌ফিউজন্ অব্ রুবার্ব্; বাঙ্গালা, রেউচিনির ফাণ্ট্। রেউচিনি কুট্টিত, ।০ আং; স্ফুটিত পরিস্রুত জল, ১০ আং। আবৃত পাত্র মধ্যে ১ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা ১—২ আং।

৩। ল্যাটিন্, পাইল্যুলা রিয়াই কম্পজিটা; ইংরাজী, কম্পৌণ্ড্ রুবার্ব পিল; বাঙ্গালা, রেউচিন্যাদি বটিকা। রেউচিনি-সূক্ষ্মচূর্ণ, ৩ আং; সকট্রা মুসব্বর-সূক্ষ্ম-চূর্ণ, ২।০ আং; গন্ধবোল-সূক্ষ্ম-চূর্ণ, ১॥০ আং; কঠিন সাবান, ১॥০ আং; পিপরমেণ্ট্ তৈল, ১॥০ ড্রাম্, গুড়, ৪ আং। উত্তমরূপে একত্র মর্দ্দন করিয়া লইবে। মাত্রা, ১০—৩০ গ্রেণ্।

৪। ল্যাটিন্, পল্‌বিস্ রিয়াই কম্পজিটস্; ইংরাজী, কম্পৌণ্ড্ রুবার্ব্ পৌডর্; বাঙ্গালা, রেউচিন্যাদি চূর্ণ। ইহাকে সামান্যতঃ গ্রেগরীজ্ পৌডর্ কহে। রেউচিনি চূর্ণ, ২ আং; লঘু ম্যাগ্‌নিসিয়া, ৬ আং; শুণ্ঠিচূর্ণ, ২ আং। উত্তম রূপে মিশ্রিত করিয়া লইবে। মাত্রা, ২০—৬০ গ্রেণ্। শৈশবাবস্থায়, ৫—১০ গ্রেণ্।

৫। ল্যাটিন্, টিংচ্যুরা রিয়াই; ইংরাজী, টিন্‌চর্ অব্ রুবার্ব্; বাঙ্গালা, রেউচিনির অরিষ্ট। রেউচিনি কুট্টিত,২আং; গুজরাটি এলাচি কুট্টিত, ।০ আং; ধনিয়া কুট্টিত, ।০ আং; কুম্‌কুম্, ।০ আং; পরীক্ষিত সুরা, ১ পাইণ্ট্। পর্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা,১—২ ড্রাম্, আগ্নেয় এবং বলকারক; ॥০ আং মাত্রায় বিরেচক।

৬। ল্যাটিন্, সিরপ্‌স্ রিয়াই; ইংরাজী, সিরপ্ অব্ রুবার্ব্; বাঙ্গালা, রেউচিনির পাক। রেউচিনির স্থূল চূর্ণ, ২ আং; ধনিয়া চূর্ণ,২ আং; শর্করা, ২৪ আং; শোধিত সুরা, ৬ আং; পরিস্রুত জল, ২৪ আং। রেউচিনি এবং ধনিয়াকে পর্কোলেসন্ যন্ত্রমধ্যে স্থাপন করিবে এবং সুরা ও জল একত্র মিলাইয়া তাহাতে ক্রমশঃ প্রয়োগ করিবে; যে ফাণ্ট্ নির্গত হইবে, তাহাকে গাঢ় করিয়া ১৩ আং করিবে; পরে মৃদু সন্তাপ দ্বারা তাহাতে শর্করা দ্রব করিবে। মাত্রা, ১—৪ ড্রাম্।

৭। ল্যাটিন্, বাইনম্ রিয়াই; ইংরাজী, ওয়াইন্ অব্ রুবার্ব্; বাঙ্গালা, রেউচিন্যাসব। রেউচিনি-চূর্ণ, ১॥০ আং; কেনিলা চূর্ণ, ৬০ গ্রেণ্; সেরি আসব ১ পাইণ্ট্। সপ্তাহ পর্য্যন্ত ভিজাইয়া নিঙ্গড়াইয়া ছাঁকিবে, পরে সেরি দ্বারা ১ পাইণ্ট্ পূর্ণ করিবে। মাত্রা, ১—২ ড্রাম্।

---

## ১৫শ বিরেচক।

## এরণ্ড তৈল।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ওলিয়ম্ রিসিনি। | ক্যাষ্টর্ অইল্। |
| (Oleum Ricini) | (Castor Oil) |

ইউফর্বিয়েসি জাতীয় রিসিনস্ কমিউনিস্ নামক বৃক্ষের বীজের তৈল। ভারতবর্ষে এবং মার্কিন্ খণ্ডে জন্মে।

প্রস্তুত করণ। এ প্রদেশে এরণ্ড বীজাভ্যন্তরস্থ শস্য নিষ্পীড়ন দ্বারা তৈল প্রস্তুত করা হয়; পরে, তৈলকে জলের সহিত ফুটাইয়া গাদ নির্গত করণান্তর ফেলানেল্ বস্ত্রদ্বারা ছাঁকিয়া পরিষ্কার করা হয়। এ ভিন্ন বীজকে জলের সহিত সিদ্ধ করিলে তৈল প্রস্তুত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বিশুদ্ধ তৈল, ঈষৎ পীতবর্ণ, বিশেষ গন্ধযুক্ত, আস্বাদ হীন। অপরিশুদ্ধ তৈল, পাটলবর্ণ, দুর্গন্ধযুক্ত এবং কটু আস্বাদ।

সমান অংশে সুরাবীর্য্যে এবং দুই অংশ শোধিত সুরাতে দ্রব হয়; ইথরে সম্পূর্ণ দ্রবণীয়; আপেক্ষিক ভার, ·৯৬৯।

ক্রিয়া। বিরেচক; ইহার ক্রিয়া অতি মাধুর্য্য ভাবে অথচ সত্বর প্রকাশ পায়; ৩।৪ ঘণ্টার মধ্যেই বিরেচন হয়, উদরে কোন ক্লেশ হয় না এবং বিরেচনের পর, কোষ্ঠ বদ্ধ করে না। শিরা মধ্যে পিচ্‌কারী দ্বারা প্রয়োগ করিলে এবং উদরোপরি মর্দ্দন করিলে বিরেচন হয়। এরণ্ড পত্র দুগ্ধ নিঃসারণ করে। প্রসূতির স্তনে দুগ্ধ অল্প হইলে এরণ্ড পত্রের ক্বাথ দ্বারা স্তন ধৌত করিবে এবং ঐ পত্র স্তনে লাগাইবে এবং ইহার ফাণ্ট্ সেবন করাইবে। ইহার বীজের ক্রিয়া, উগ্র বিরেচক; ২।৩ টি বীজ দ্বারা অতি বিরেচন হয়। ২০টি বীজ সেবন করাতে একটি স্ত্রীলোকের মৃত্যু হইয়াছিল।

আময়িক প্রয়োগ। বালক, বৃদ্ধ এবং দুর্ব্বল ব্যক্তির পক্ষে এবং গর্ভবতী স্ত্রীলোকের পক্ষে বিরেচনার্থ ইহা বিশেষ উপযোগী।

উদরাময় এবং অতিসার রোগে অন্ত্র হইতে বদ্ধমল নির্গত করণার্থ এরণ্ড তৈল ব্যবস্থেয়। অর্শ, ষ্ট্রিক্‌চর্ অব্ দি রেক্‌টম্, সরলান্ত্র নির্গমন আদি রোগে, বিরেচনার্থ ইহাই একমাত্র উপযুক্ত ঔষধ। কোষ্ঠবদ্ধ এবং তজ্জনিত শূলবেদনাদি রোগে এরণ্ড তৈল বিশেষ উপকারক।

পাইলোরস্ এবং ডিওডিনমেতে রক্তাধিক্য এবং উগ্রতা বশতঃ অজীর্ণ রোগে অল্প মাত্রায় এরণ্ড তৈল প্রয়োগ করিলে বিশেষ উপকার হয়।

মাত্রা, ॥০ আং হইতে ২ আং পর্য্যন্ত। বালকের পক্ষে ১।৪ ড্রাম্।

ফার্‌মাকোপিয়া মতে কম্পৌণ্ড্ পিল্ অব্ কেলোমেল্, সর্ষপাদি মর্দ্দন এবং কলোডিয়ম্ ফ্লেক্‌সাইল্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

## ১৬শ বিরেচক।

## সোণামুখী।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| সেনা। | সেনা। |
| (Senna) | (Senna) |

লিগিউমিনোসি জাতীয় বিবিধ ক্যাসিয়া বৃক্ষের পত্র। ব্রিটিশ্ ফার্‌মাকোপিয়াতে দুই প্রকার সোণামুখী গৃহীত হইয়াছে। ১ম, সেনা আলেক্‌জাণ্ড্রিয়া; মিসর এবং নিউবিয়া দেশে জন্মে; আলেক্‌জাণ্ড্রিয়া নগর হইতে সর্ব্বত্র প্রেরিত হয়; ইহা ক্যাসিয়া ল্যান্‌সিওলেটা এবং ক্যাসিয়া অব্‌ওবেটা নামক বৃক্ষের পত্র। ২য়, সেনা ইণ্ডিকা; ভারতবর্ষীয় দক্ষিণ প্রদেশে জন্মে; ইহা ক্যাসিয়া ইলঙ্গাটা নামক বৃক্ষের পত্র। ট্রিপলি হইতেও উত্তম সোণামুখী আনীত হয়; ইহা ক্যাসিয়া

নং ২৮।




ক কেসিয়া ইলঙ্গেটা পত্র।
খ „ শিম্বী।

ইথিওপিকা নামক বৃক্ষের পত্র; ফেজানে জন্মে। এভিন্ন অন্যান্য প্রকার নিকৃষ্ট জাতীয় সোণামুখীও আছে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ১ ইঞ্চ্ দীর্ঘ, (ভারতবর্ষীয় সোণামুখী, প্রায় ২ ইঞ্চ দীর্ঘ হয়;) ভল্লাকৃতি; বা অণ্ডাকৃতি; বিশেষ গন্ধযুক্ত; ঈষৎ মিষ্ট এবং পিচ্ছিল আস্বাদ; অন্যান্য নিকৃষ্ট জাতীয় সোণামুখীতে কিঞ্চিৎ তিক্ততা থাকে। জল এবং সুরা দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়; ইহার ফাণ্টে ক্ষার কার্বনেট্, চূণের জল, নাইট্রেট্ অব্ সিল্‌বর্, সীস শর্করা, হীরাকস প্রভৃতি সংযোগ করিলে অধঃস্থ হয়। সোণামুখীতে এক প্রকার বায়ি তৈল এবং কেথার্টিন্ নামক বীর্য্য বিশেষ আছে।

অনম্মিলন। দ্রাবক; ক্ষারকার্বনেট্; চূণের জল; সীস; রৌপ্য এবং তাম্র ঘটিত লবণ; করোসিব্ সব্লিমেট্; টার্টর্ এমেটিক্,পীত সিঙ্কোনা-বল্কল ইত্যাদি।

ক্রিয়া। বিরেচক। সোণামুখীর ক্রিয়া ক্ষুদ্রান্ত্র মধ্যে বিশেষরূপে প্রকাশ পায়; অন্ত্রস্থ পেশীয় বৃত্তিকে উত্তেজিত করে এবং অন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লি হইতে অধিক রস নিঃসারণ করে; সুতরাং ইহা দ্বারা শীঘ্র বিরেচন হয় এবং যথেষ্ট পরিমাণে তরল ভেদ হয়। সোণামুখী সেবন করিলে সামান্যতঃ ৩। ৪ ঘণ্টার মধ্যেই ভেদ আরম্ভ হয়। সোণামুখী দ্বারা উদরে কামড় এবং উদরাধ্মান উপস্থিত হয়; তন্নিবারণার্থ শুঠি, ধনিয়া, এলাচি প্রভৃতি বায়ু-নাশক গন্ধদ্রব্য সহযোগে প্রয়োগ করিবে। সোণামুখী শোষিত হইয়া কার্য্য করে, তাহার প্রমাণ এই যে, উদরোপরি ইহার স্বেদ দিলে ভেদ হয়, এবং প্রসূতিকে সেবন করাইলে তাহার স্তন্যদুগ্ধে বিরেচন গুণ বর্ত্তে। অপর, বস্তিগহ্বরস্থ এবং উদরস্থ যন্ত্রাদির শিরা সকলকে উত্তেজিত করিয়া রজোনিঃসরণ ক্রিয়াও প্রকাশ করে।

আময়িক প্রয়োগ। কোষ্ঠবদ্ধ রোগে, সোণামুখীর খণ্ড বিশেষ উপকারক; মৃদুবিরেচন হয়, অন্ত্রে কোন উগ্রতা প্রকাশ পায় না এবং বিরেচনান্তর পুনরায় কোষ্ঠবদ্ধ হয় না। জ্বর এবং প্রদাহাদি রোগে, বিশেষতঃ তৎসহযোগে যকৃতের ক্রিয়া-বৈষম্য থাকিলে, বিরেচক লবণ সংযোগে সোণামুখীর ফাণ্ট্ প্রয়োগ করিলে বিশেষ উপকার হয়।

পাকাশয় এবং অন্ত্রের দৌর্ব্বল্য প্রযুক্ত অজীর্ণরোগে যদি তৎসহযোগে কোষ্ঠের

কাঠিন্য থাকে; সোণামুখীর ফাণ্ট্ সমানাংশ জেন্সিয়ানের ফাণ্ট্ সংযোগে প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়। ডিওডিনমের দৌর্ব্বল্য-বশতঃ অজীর্ণ রোগে সোণামুখী বিশেষ উপকারক।

সোণামুখী চূর্ণের মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ॥

১। ল্যাটিন্, কন্‌ফেক্‌সিয়ো সেনি; ইংরাজী, কন্‌ফেক্‌সন্ অব্ সেনা; বাঙ্গালা, সোণামুখীর খণ্ড। সোণামুখী সূক্ষ্ম চূর্ণ, ৭ আং; ধনিয়া সূক্ষ্মচূর্ণ, ৩ আং; ডুমুর, ১২ আং; তেঁতুল, ৯ আং; সোণালির শস্য, ৯ আং; আলুবোখারা, ৬ আং; যষ্টিমধুর সার, ৮০ আং; শর্করা, ৩০ আং; পরিস্রুত জল, যথাপ্রয়োজন। ডুমুর এবং আলুবোখারা ২৪ আং পরিস্রুত জলে ৪ ঘণ্টা পর্য্যন্ত মৃদু মৃদু ফুটাইবে, পরে যে পরিমাণে জল শুষ্ক হইবে, সেই পরিমাণে পরিস্রুত জল সংযোগ করিয়া তাহাতে তেঁতুল এবং সোণালি শস্য দুই ঘণ্টা পর্য্যন্ত ভিজাইবে; কোমল হইলে কৈশিক চালুনিতে ঘর্ষণ করিয়া বীজাদি হইতে শস্য পৃথক্ করিয়া লইবে, অনন্তর ইহাতে শর্করা এবং যষ্টিমধুর সার মিলাইয়া মৃদুসন্তাপে দ্রব করিবে; পরে তপ্ত থাকিতে থাকিতে সোণামুখী এবং ধনিয়া চূর্ণ ক্রমশঃ সংযোগ করিয়া উত্তমরূপে মিলাইবে; অবশেষে প্রয়োজনানুসারে পরিস্রুত জল শোষণ বা সংযোগ দ্বারা ৭৫ আং ওজন করিয়া লইবে। মাত্রা, ৬০ গ্রেণ্ হইতে ১২০ গ্রেণ্ পর্য্যন্ত। ইহাকে সামান্যতঃ লেনিটিব্ ইলেক্‌চুয়েরি কহে।

২। ল্যাটিন্, ইন্‌ফিউজম্ সেনি; ইংরাজী, ইন্‌ফিউজন্ অব্ সেনা; বাঙ্গালা, সোণামুখীর ফাণ্ট্। সোণামুখী, ১ আং; শুণ্ঠি, ৩০ গ্রেণ্; স্ফুটিত পরিস্রুত জল, ১০ আং। আবৃত পাত্রমধ্যে এক ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—২ আং। সামান্যতঃ এপ্‌শম্ শাল্ট্ সহযোগে প্রয়োগ করা যায়। ইহাকে সেনা মিক্‌শ্চর্ বা ব্ল্যাক্ ড্রাফ্ট্ কহে।

৩। ল্যাটিন্, সিরপস্ সেনি; ইংরাজী, সিরপ্ অব্ সেনা; বাঙ্গালা, সোণামুখীর পাক। সোণামুখী, ১৬ আং; ধনিয়ার তৈল, ৩ মিনিম্; শর্করা, ২৪ আং; পরিস্রুত জল, যথা-প্রয়োজন; শোধিত সুরা, ২ আং। ১২০ তাপাংশে জলে ২৪ ঘণ্টা পর্য্যন্ত সোণামুখী ভিজাইয়া লইবে; পরে, ৩০ আং জলে ৬ ঘণ্টা পর্য্যন্ত পুনরায় ভিজাইয়া ছাঁকিয়া লইবে; উভয় জল একত্র করিয়া গাঢ় করিয়া ১০ আং, করিবে; ধনিয়ার তৈল্য সুরাতে দ্রব করিয়া সংযোগ করিবে; পরে ছাঁকিয়া পরিস্রুত জল দ্বারা ১৬ আং পূর্ণ করিবে; অবশেষে, শর্করা সংযোগ করিয়া মৃদুসন্তাপে দ্রব করিয়া লইবে। সমুদায়ে ২ পৌং ১০ আং হইবে এবং আপেক্ষিক ভার ১.৩১০ হইবে। শৈশবাবস্থায় বিরেচনার্থ, ১—২ ড্রাম্ মাত্রায় প্রয়োজ্য।

৪। ল্যাটিন্‌, টিংচুরা সেনি ; ইংরাজী, টিংচর্‌ অব্‌ সেনা ; বাঙ্গালা, সোণামুখীর অরিষ্ট। সোণামুখী, ২॥০ আং ; বীজরহিত কিস্‌মিস্‌, ২ আং ; বিলাতী জীরা, ॥০ আং ; ধনিয়া, ॥০ আং ; পরীক্ষিত সুরা, ১ পাং। পর্কোলেসন্‌ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ১—৪ ড্রাম্‌। সোণামুখীর ফাণ্ট্‌ সহযোগে ব্যবহৃত হয়।

৫। ল্যাটিন্‌, মিশ্চুরা সেনি কম্পজিটা ; ইংরাজী, কম্পৌণ্ড্‌ মিক্‌শ্চর্‌ অব্‌ সেনা ; বাঙ্গালা সোণামুখী আদি মিশ্র। সল্‌ফেট্‌ অব্‌ ম্যাগ্নিসিয়া, ৪ আং ; যষ্টিমধুর সার, ॥০ আং ; সোণামুখীর অরিষ্ট, ২॥০ আং ; এলাদি অরিষ্ট, ১০ ড্রাম্‌ ; সোণামুখী ফাণ্ট, যথা-প্রয়োজন। ১৪ আং সোণামুখীর ফাণ্টে সল্‌ফেট্‌ অব্‌ ম্যাগ্নিসিয়া এবং যষ্টিমধুর সার দ্রব করিয়া তাহাতে অরিষ্টদ্বয় মিলাইবে, অবশেষে সোণামুখীর ফাণ্ট্‌ সংযোগ করিয়া ১ পাইণ্ট্‌ পূর্ণ করিবে। মাত্রা, ১।২ আং।

## বিরেচক লবণ।

প্রায় লবণ মাত্রেরই বিরেচনশক্তি আছে ; অধিক মাত্রায়, অল্প জল সহযোগে প্রয়োগ করিলে বিরেচক হয় ; অল্প মাত্রায়, অধিক পরিমাণে জলের সহিত প্রয়োগ করিলে মূত্রকারক হয়। লবণের এই দ্বিবিধ ক্রিয়া অন্তর্ব্বাহ এবং বহির্ব্বাহ ভৌতিক নিয়ম দ্বারা সম্পাদিত হয়।

বিরেচনের নিমিত্ত নিম্নলিখিত কয়েকটি লবণ ব্যবহৃত হয়। সল্‌ফেট্‌ অব্‌ ম্যাগ্নিসিয়া, সল্‌ফেট্‌ অব্‌ শোডা, সল্‌ফেট্‌ অব্‌ পটাশ্‌, ফস্ফেট্‌ অব্‌ শোডা, এসিড্‌ টার্ট্রেট্‌ অব্‌ পটাশ্‌, টার্ট্রেট্‌ অব্‌ পটাশ্‌, শোডা টার্টারেটা।

আময়িক প্রয়োগ। যখন অন্ত্রস্থ মল নির্গত করণ ভিন্ন, দোহন এবং শৈত্য করণ প্রয়োজন হয়, তখন বিরেচক লবণ বিধেয়। নবজ্বর এবং প্রদাহাদি রোগে এই উদ্দেশ্যে লাবণিক বিরেচক প্রয়োগ করা যায়।

কোষ্ঠবদ্ধ রোগে, লাবণিক বিরেচক দ্বারা উপকার হয়। ইহা দ্বারা অন্ত্র মধ্যে অধিক রস নিঃসরণ হওন প্রযুক্ত অন্ত্রস্থ কঠিন মল কোমল এবং দ্রবীভূত হয়।

শোথ এবং উদরী রোগে, লাবণিক বিরেচক বিশেষ উপযোগী। অধিক পরিমাণে জল নিঃসরণ হওয়াতে এবং তন্নিবন্ধন শোষণ-ক্রিয়া উত্তেজিত হওয়াতে শোথাদি শোষিত হয়।

দৌর্ব্বল্যাবস্থায়, নীরক্তাবস্থায়, উদরাময় থাকিলে এবং বিসূচিকা রোগের প্রাদুর্ভাবের সময়, লাবণিক বিরেচক নিষিদ্ধ।

### ১৭শ বিরেচক।

| ল্যাটিন্‌। | ইংরাজী। |
|---|---|
| ম্যাগ্নেসি সল্‌ফাস্‌। | সল্‌ফেট্‌ অব্‌ ম্যাগ্নেসিয়া। |
| ( Magnesiae Sulphas ) | ( Sulphate of Magnesia ) |

কোন কোন স্থানের মৃত্তিকাতে অন্যান্য লবণ সহযোগে ইহা পাওয়া যায়।

এপ্‌শম্ নামক স্থানের নির্ঝরের জলেতে এই লবণ আছে, এবং পূর্ব্বে এই জল হইতে ইহা প্রস্তুত করা হইত, এ বিধায় ইহাকে সামান্যতঃ এপ্‌শম্ শাল্ট্ কহে। সমুদ্র জলেতেও কিয়দংশ সল্‌ফেট্ অব্ ম্যাগ্নিসিয়া আছে। এক্ষণে ম্যাগ্নিসিয়ান্ লাইম্‌ষ্টোন্ বা ডল্‌মাইট্ নামক কার্বনেট অব লাইম্ এবং ম্যাগ্নিসিয়া সংযুক্ত প্রস্তর হইতে, অথবা ম্যাগ্নিসিয়াইট নামক প্রাকৃতিক হাইড্রেটেড ম্যাগ্নিসিয়া হইতে গন্ধক-দ্রাবক সংযোগ দ্বারা প্রস্তুত করা যায়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ক্ষুদ্র ক্ষুদ্র, বর্ণহীন, স্বচ্ছ, চতুষ্কোণ দানাযুক্ত; কখন কখন অনবধানতা প্রযুক্ত অক্‌জ্যালিক্ এসিডের সহিত এবং সল্‌ফেট্ অব্ জিঙ্কের সহিত ভ্রম হইয়া থাকে। আস্বাদ দ্বারা সহজেই প্রভেদ করা যাইতে পারে। এপ্‌শম্ শল্টের আস্বাদ, তিক্ত; অক্‌জ্যালিক্ এসিডের আস্বাদ, অম্ল; সল্‌ফেট্ অব্ জিঙ্কের আস্বাদ, কষায়। এপ্‌শম্ শাল্ট জলে দ্রবণীয়; ইহার দ্রবে ক্লোরাইড্ অব্ বেরিয়ম্ দিলে, সল্‌ফেট্ অব্ বেরাইটা অধঃস্থ হয়। রাসায়নিক উপাদান, ম্যাগ্নিসিয়া ১ অংশ, গন্ধক-দ্রাবক ১ অংশ, জল ৭ অংশ।

অসম্মিলন। গন্ধক-দ্রাবক ভিন্ন সমুদায় দ্রাবক; ক্ষার, ক্ষারকার্বনেট; চূণের জল; ক্লোরাইড্ অব্ ক্যাল্‌সিয়ম্; সীস-শর্করা।

ক্রিয়া। বিরেচক, শৈত্যকারক; অল্প মাত্রায় যথেষ্ট পরিমাণে জলের সহিত প্রয়োগ করিলে মূত্রকারক হয়। ইহা দ্বারা যদ্যপি বিবমিষা উপস্থিত হয়, কিঞ্চিৎ গন্ধক-দ্রাবক সহযোগে প্রয়োগ করিলে তাহার শাম্য হয়।

আময়িক প্রয়োগ। জ্বর এবং প্রদাহাদি রোগের তরুণাবস্থায়, বিরেচন, দোহন এবং শৈত্য করণার্থ ইহা বিশেষ উপযোগী। প্রয়োজন মতে, যবক্ষার বা টার্টার্ এমেটিক্ সহযোগে ব্যবস্থা করিবে।

কোষ্ঠবদ্ধ রোগে সোণামুখীর ফাণ্ট এবং শুণ্ঠির অরিষ্ট বা পিপরমেণ্ট সহযোগে প্রয়োগ করা যায়। এ ভিন্ন, সীস ধাতু এবং বেরাইটা সংযুক্ত লবণ দ্বারা বিষাক্ত হইলে, বিষনাশার্থ ইহা প্রয়োজ্য।

মাত্রা, ১ ড্রাম্ হইতে ১ আং পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, এনিমা ম্যাগ্নিসিয়া সল্‌ফেটিস্; ইংরাজী, এনিমা অব্ সল্‌ফেট্ অব্ ম্যাগ্নিসিয়া। সলফেট্ অব্ ম্যাগ্নিসিয়া, ১ আং; জলপাইর তৈল, ১ আং; শ্বেত সারের মণ্ড, ১৫ আং। একত্র মিশ্রিত করিয়া লইবে। ইহাকে সামান্যতঃ কেথার্টিক্ এনিমা কহে।

---

১৮শ বিরেচক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| পটাশি সল্ফাস্। | সল্ফেট্ অব্ পটাশ্। |
| (Potassæ Sulphas). | (Sulphate of Potash) |

প্রস্তুত করণ। যবক্ষারে গন্ধক দ্রাবকে সংযোগ করিয়া, যবক্ষার দ্রাবক প্রস্তুত করিয়া লইলে, যে লবণ থাকে, তাহার ১ পৌং; আর্দ্র চূণ, ৮ আং; স্ফুটিত পরিস্রুত জল,॥০ গ্যালন্; কার্বনেট অব্ পটাশ্ ৬০ গ্রেণ্ জলমিশ্র গন্ধক দ্রাবক, যথাপ্রয়োজন। প্রথমোক্ত লবণকে জলে দ্রব করিয়া তাহাতে ক্রমশঃ চূণ সংযোগ করিবে, যে পর্য্যন্ত না ইহাতে কিঞ্চিৎ ক্ষারত্ব বর্ত্তে; পরে ছাঁকিয়া তপ্ত করিবে; প্রায় স্ফুটিত হইলে, কার্বনেট্ অব্ পটাশ্ সংযোগ করিবে, যে পর্য্যন্ত কিছু অধঃস্থ হয়; অনন্তর, ছাঁকিয়া গন্ধক দ্রাবক সংযোগ করিবে, যে পর্য্যন্ত ইহা সমক্ষারাম্ল বা ঈষৎ অম্লাধিক্য না হয়; তদনন্তর, অগ্নিসন্তাপ দ্বারা গাঢ় করিবে; উপরে সর পড়িতে আরম্ভ হইলে; দানা বাঁধিবার নিমিত্ত রাখিয়া দিবে; অবশেষে দানা ছাঁকিয়া লইয়া শোষক কাগজের উপর রাখিয়া শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন, কঠিন, ষট্প্রদেশবিশিষ্ট দানাযুক্ত; গন্ধহীন; তিক্ত-লাবণিক আস্বাদ; ১৬ গুণ জলে দ্রব হয়; সুরাতে দ্রব হয় না; অগ্নিসন্তাপ দিলে চড় চড় করিয়া উঠে। রাসায়নিক উপাদান, গন্ধক দ্রাবক ১ অংশ, পটাশ্ ১ অংশ।

ক্রিয়া। বিরেচক এবং শৈত্যকারক। ইহার কোন উগ্রতা নাই; কিন্তু অধিক মাত্রায় অতি বিরেচক হইয়া বিষক্রিয়া করে। এভিন্ন, ইহা দুগ্ধরোধন (ল্যাক্টিফিউজ্) ক্রিয়াও প্রকাশ করে।

মাত্রা, ২০ গ্রেণ্ হইতে ৬০ গ্রেণ্ পর্য্যন্ত।

ফার্মাকোপিয়ামতে ইপেকাকুয়ানাদি চূর্ণ এবং ইন্দ্রবারুণ্যাদি বটিকা প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

১৯শ বিরেচক।

| ল্যাটিন। | ইংরাজী। |
| --- | --- |
| পটাশি টার্ট্রাস্ এসিডা। | এসিড্ টার্ট্রেট্ অব্ পটাশ্। |
| (Potassæ Tartras Acida) | (Acid Tartrate of Potash) |

পূর্ব্বনাম, পটাশি বাইটার্ট্রাস্, সামান্যতঃ ক্রিম্ অব্ টার্টার্ কহে। দ্রাক্ষারস হইতে সুরা প্রস্তুত করণ কালে, দ্রাক্ষারসস্থ ক্রিম্ অব্ টার্টার্ আধার ভাণ্ডের অভ্যন্তরে আপনি সংগত হয়। এই অপরিশুদ্ধ ক্রিম্ অব্ টার্টার্কে ক্রুড্ টার্টার্

বা আর্গল্ কহে। ইহাকে জলে দ্রব করিয়া অঙ্গার এবং এল্যুমিনা দ্বারা ইহার বর্ণ সংস্কার করণানন্তর, দানা বাঁধিয়া লইলে বিশুদ্ধ ক্রিম্ অব্ টার্টার্ পাওয়া যায়।

স্বরূপ ও রাসায়নিক তত্ব। শ্বেতবর্ণ, দুশ্চূর্ণের দানা বিশিষ্ট পিণ্ড; গন্ধহীন; অম্লাস্বাদ; জলে অল্প দ্রবণীয়; সুরাতে দ্রব হয় না; অগ্নিসন্তাপ দিলে অগ্নিদাহ্য ধূম নির্গত হয় এবং অঙ্গার ও কার্বনেট্ অব্ পটাশ্ সংযুক্ত পদার্থ অবশিষ্ট রহিয়া যায়; এই পদার্থকে ব্ল্যাক্‌ফ্লক্‌স্ কহে। রসায়নিক উপাদান, পটাশ্ ১ অংশ, টার্টারিক্ এসিড ১ অংশ, জল ১ অংশ।

অসম্মিলন। দ্রাবক, অম্লাধিক লবণ, ক্ষার, ক্ষার বার্বনেট্; সীস, রৌপ্য এবং তাম্র ঘটিত লবণ।

ক্রিয়া। অল্প মাত্রায়, শৈত্যকারক এবং মূত্রকারক; কিঞ্চিৎ অধিক মাত্রায়, বিরেচক। ইহা দ্বারা জলবৎ ভেদ হয় এবং কচিৎ উদরে বেদনা এবং উদরাধ্মান হয়। অধিক দিবস সেবন করিলে পরিপাকশক্তি লাঘব করে এবং শরীর শীর্ণ করে। অত্যন্ত অধিক মাত্রায় প্রাদাহিক বিষক্রিয়া করে।

আময়িক প্রয়োগ। শোথ এবং উদরী রোগে, মূত্রকরণার্থ, ডিজিটেলিস্ বা স্কুইল্ সহযোগে প্রয়োগ করা যায়; প্রস্রাব বৃদ্ধি হইয়া এবং জলবৎ ভেদ হইয়া শোথ শোষিত হয়; অপর, এই সকল রোগে, বিরেচনার্থ অন্যান্য বিরেচক, যথা, জালাপ, এবং গ্যাম্বোজ, ইত্যাদি সহযোগে ব্যবস্থা করা যায়। প্রাদাহিক শোথ রোগে ডাং আর্ বি টড্ ইহাকে অন্যান্য মূত্রকারক অপেক্ষা শ্রেষ্ঠ বিবেচনা করেন।

জ্বর এবং প্রদাহাদি রোগে, শৈত্য পানীয় রূপে ইহা প্রয়োগ করা যায়। ৬০ গ্রেণ্ ক্রিম্ অব্ টার্টার্, ১ পাইণ্ট্ জলে দ্রব করিয়া শর্করা সহযোগে পানার্থ প্রযোগ করিবে।

মাত্রা, বিরেচনার্থ, ৬০—১৮০ গ্রেণ্ পর্য্যন্ত। শৈত্যকরণ এবং মূত্রকরণার্থ, ২০—৬০ গ্রেণ্ পর্য্যন্ত।

ফার্মাকোপিয়া মতে গন্ধকের খণ্ড এবং কম্পৌণ্ড্ জ্যালাপ্ পৌডর্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

## ২০শ বিরেচক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| পটাশি টার্ট্রাস্। | টার্ট্রেট্ অব্ পটাশ্। |
| (Potassæ Tartras) | (Tartrate of Potash) |

প্রস্তুত করণ। এসিড্ টার্ট্রেট্ অব্ পটাশ্, যথা প্রয়োজন; কার্বনেট্ অব্ পটাশ্ যথা প্রয়োজন; স্ফুটিত পরিস্রুত জল, ২॥০ পাইণ্ট। কার্বনেট্ অব্

পটাশ্‌কে জলে দ্রব করিয়া, তাহাতে ক্রমশঃ এসিড্ টার্ট্রেট্ অব্ পটাশ্ সংযোগ করিবে, যে পর্য্যন্ত না ইহা সমক্ষারাম্ল হয়; পরে, ছাঁকিয়া গাঢ় করিবে; উপরে সর পড়িতে আরম্ভ হইলে শীতল স্থানে রাখিয়া দানা বাঁধিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন, চতুষ্প্রদেশ বা ষট্‌প্রদেশযুক্ত দানাবিশিষ্ট; গন্ধহীন; ঈষৎ তিক্ত এবং লাবণিক আস্বাদ; জলে দ্রবণীয়; সমক্ষারাম্ল; গন্ধক-দ্রাবক সহযোগে তপ্ত করিলে, অগ্নিদাহ্য ধূম নির্গত হয়। রাসায়নিক উপাদান, পটাশ্ ২ অংশ, টার্টারিক্ এসিড্ ১ অংশ, জল ৪ অংশ।

অসম্মিলন। অম্ল, অম্লাধিক লবণ, সীস-শর্করা, চূণের জল, ম্যাগ্নিসিয়া, ক্লোরাইড্ অব্ ক্যাল্সিয়ম্।

ক্রিয়া। বিরেচক এবং মূত্রকারক; সেবন করিলে শরীর মধ্যে ইহা কার্বনেট্ রূপ প্রাপ্ত হইয়া প্রস্রাবের অম্লত্ব নাশ করে, এ নিমিত্ত প্রস্রাবে ইউরিক্ এসিড্ জন্মিলে প্রয়োগ করা যায়।

মাত্রা, বিরেচনার্থ, ২—৪ ড্রাম্; মূত্রকরণার্থ, ৬০—১২০ গ্রেণ্।

---

## ২১শ বিরেচক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| শোডিফস্ফাস্। | ফস্ফেট্ অব্ শোডা। |
| ( Sodæ Phosphas ) | ( Phospate of Soda ) |

কোন কোন স্থানের ধাতব জলেতে এই লবণ আছে; এবং ঔদ্ভিজ্জ ভস্মেতেও ইহা পাওয়া যায়; মনুষ্যের রক্ত এবং প্রস্রাবে ইহা আছে; লীবিগ্ কহেন যে, রক্তের ক্ষারত্ব ইহার উপর নির্ভর করে।

প্রস্তুত করণ। অস্থিভস্ম, ১০ পৌং; গন্ধক-দ্রাবক, ৫৬ আং; পরিস্রুত জল যথা-প্রয়োজন; কার্বনেট্ অব্ শোডা, যথা-প্রয়োজন। অস্থিভস্মকে মৃদ্ভাণ্ড মধ্যে ২৪ ঘণ্টা পর্য্যন্ত গন্ধক-দ্রাবকে ভিজাইয়া রাখিবে, পরে, তাহাতে ১ গ্যালন জল আবর্ত্তন দ্বারা মিলাইয়া ৪৮ ঘণ্টা পর্য্যন্ত রাখিয়া দিবে, এবং মধ্যে মধ্যে অল্প অল্প জল সংযোগ করিবে, পরে পুনরায় ১ গ্যালন্ জল আবর্ত্তন দ্বারা মিলাইবে; ১ ঘণ্টার পর ছাঁকিবে, এবং পরিস্রুত জল দ্বারা পুনঃ পুনঃ ছাঁকনি ধৌত করিবে, যে পর্য্যন্ত ধৌত জলে অম্লত্ব প্রকাশ পায়; অনন্তর গাঢ় করিয়া ১ গ্যালন্ করিবে, এবং ছাঁকিয়া তপ্ত করিবে; প্রায় স্ফুটিত হইলে কার্বনেট্ অব্ শোডা ২ গ্যালন্ জলে দ্রব করিয়া তাহাতে ক্রমশঃ সংযোগ করিবে, যে পর্য্যন্ত কিছু অধঃস্থ হয় এবং যে পর্য্যন্ত না সমুদায় ঈষৎ ক্ষারত্ব প্রাপ্ত হয়। অবশেষে ছাঁকিয়া গাঢ় করিবে; উপরে সর পড়িতে আরম্ভ হইলে শীতল স্থানে রাখিয়া দানা সকল শোষক কাগজের উপর তপ্ত স্থানে রাখিয়া শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন ; স্বচ্ছ; চতুষ্প্রদেশযুক্ত স্তম্ভাকার দানাবিশিষ্ট ; গন্ধহীন ; লবণস্বাদ ; বায়ুতে রাখিলে স্ফীত হয় ; জলে দ্রবণীয় ; সুরাতে অত্যল্প দ্রব হয়। ইহার দ্রবে নাইট্রেট্ অব্ সিলবর্ দিলে পীতবর্ণ ফস্ফেট্ অব্ সিলবর্ অধঃস্থ হয়। রাসায়নিক উপাদান শোডা ২ অংশ, লাবণিক জল ১ অংশ, ফস্ফরিক্ এসিড্ ১ অংশ, ভাস্বরান্তর্জল ২৪ অংশ।

অসম্মিলন। দ্রাবক, ধাতব এবং ক্ষার লবণ।

ক্রিয়া। বিরেচক, পরিবর্ত্তক এবং মূত্রকারক ; ইহা দ্বারা প্রস্রাবে ক্ষারত্ব জন্মে এবং ইউরিক্ এসিডের আধিক্য থাকিলে তাহা দূর হয়।

আময়িক প্রয়োগ। জ্বরাদি রোগে কোষ্ঠ বদ্ধ থাকিলে, বিরেচক এবং শৈত্যকারক হইয়া উপকার করে। ইহার ক্রিয়ার মাধুর্য্য হেতু বালক এবং স্ত্রীলোকের পক্ষে বিশেষ উপযোগী ; অপর, প্রস্রাবের অম্লাধিক্য নিবারণার্থ ইহা প্রয়োগ করা যায়। কথিত আছে যে, মধুমেহ রোগে প্রস্রাবে ফস্ফেট্ লবণের অল্পতা হয়, এ বিধায় এ রোগেও ইহা ব্যবহৃত হইয়াছে। রেকাইটিস্ এবং মোলিসীজ অসিয়ম্ নামক অস্থিরোগে ফস্ফেট্ যোগাইবার নিমিত্ত ইহা প্রয়োগ করা যায়। বিসূচিকা রোগে সামান্য লবণ এবং কার্ব্বনেট্ অব্ শোডা সহযোগে প্রয়োগ করিতে ডাং ওসানসি অনুমতি দেন।

মাত্রা। বিরেচনার্থ, ॥০ আং হইতে ১ আং পর্য্যন্ত, মাংসের যূষের সহিত ব্যবস্থা করিবে। পরিবর্ত্তন এবং মূত্র করণার্থ, ২০ গ্রেণ্ হইতে ৪০ গ্রেণ্।

---

## ২২শ বিরেচক।

### ক্ষারলবণ।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| শোডি সল্ফাস্। | সল্ফেট্ অব্ শোডা। |
| ( Sodæ Sulphas ) | ( Sulphate of Soda ) |

প্রস্তুত করণ। সামান্য লবণে গন্ধক-দ্রাবক সংযোগ করিয়া লবণ-দ্রাবক প্রস্তুত করিয়া লইলে, এই লবণ অবশিষ্ট থাকে। ইহাতে যে কিঞ্চিৎ গন্ধক-দ্রাবকের অংশ অধিক থাকে, চূণ সংযোগ করিয়া তাহা পৃথক্ করা যায়। পরে ইহাকে জলে দ্রব করিয়া দানা বাঁধিয়া লওয়া হয়। ইহাকে সামান্যতঃ গ্লাবর্স শাল্ট কহে। অপর, এ প্রদেশের মৃত্তিকাতে ইহা বিস্তর জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। স্বচ্ছ, ষট্‌প্রদেশযুক্ত দানা বিশিষ্ট ; গন্ধহীন ; তিক্ত এবং লবণাস্বাদ ; জলে দ্রবণীয় ; সুরাতে দ্রব হয় না। রাসায়নিক উপাদান,

শোডা ১ অংশ, গন্ধক দ্রাবক ১ অংশ, এবং জল ১০ অংশ। ইহার ভাস্বরান্তর্জল শুষ্ক হইলে, শ্বেতবর্ণ, অস্বচ্ছ চূর্ণ হয়।

ক্রিয়া। বিরেচক এবং শৈত্যকারক; অল্পমাত্রায়, মূত্রকারক। জ্বর এবং প্রদাহাদি রোগে ব্যবস্থা করা যায়। মাত্রা, ৷৹ আং হইতে ১ আং পর্য্যন্ত; শুষ্কাবস্থায় ইহার অর্দ্ধ মাত্রায় প্রয়োজ্য।

---

২৩শ বিরেচক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| শোডা টার্টারেটা। | টার্টারেটেড্ শোডা। |
| ( Soda Tartarata ) | ( Tartarated Soda ) |

পূর্ব্বনাম শোডি পটাশিয়ো টার্ট্রাস্, শোডি এট্ পটাশি টার্ট্রাস্। সামান্যতঃ রোসেল্ শাল্ট্ কহে।

প্রস্তুত করণ। কার্বনেট্ অব্ শোডাকে স্ফুটিত পরিস্রুত জলে দ্রব করিয়া তাহাতে ক্রমশঃ ক্রিম্ অব্ টার্টার্ সংযোগ করিবে, যে পর্য্যন্ত না উহা সমক্ষারাম্ল হয়; পরে, ফুটাইয়া ছাঁকিয়া গাঢ় করিবে; উপরে সর পড়িতে আরম্ভ হইলে শীতল স্থানে রাখিয়া দানা বাঁধিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন, স্বচ্ছ; অষ্ট প্রদেশ যুক্ত, স্তম্ভাকার দানা বিশিষ্ট; গন্ধহীন; লবণাস্বাদ, জলে দ্রবণীয়; গন্ধক দ্রাবক সহযোগে তপ্ত করিলে কৃষ্ণবর্ণ হয় এবং ইহাতে অগ্নি দাহ্য ধূম নির্গত হয়। রাসায়নিক উপাদান, শোডা ১ অংশ, পটাশ্ ১ অংশ, টার্টারিক্ এসিড্ ১ অংশ, জল ৮ অংশ।

ক্রিয়া। বিরেচক, শৈত্যকারক এবং মূত্রকারক; ইহা দ্বারা প্রস্রাবে ক্ষারত্ব জন্মে, কারণ, শোষিত হওনান্তর শরীর মধ্যে কার্বনেট রূপ প্রাপ্ত হয়। জ্বর এবং প্রদাহাদি রোগে বিরেচন এবং শৈত্য করণার্থ বিশেষ উপযোগী। কার্বনেট্ অব্ শোডা এবং টার্টারিক্ এসিড্ সহযোগে উচ্ছলৎ পানীয় রূপে প্রয়োগ করা যায়; যথা, শোডি এট্ পটাশি টার্ট্রাস্ ১২০ গ্রেণ্, কার্বনেট্ অব্ শোডা ৪০ গ্রেণ্ একত্রে ২ আং জলে দ্রব করিবে; আর, ৩০ গ্রেণ্ টার্টারিক্ এসিড্, ২ আং জলে দ্রব করিয়া তাহার সহিত মিলাইবে; উচ্ছলিত অবস্থায় পান করিবে। ইহাকে সিডলিজ পৌডর কহে।

মাত্রা, ১২০ গ্রেণ্ হইতে ৷৹ আং পর্য্যন্ত বিরেচক; ৩০—৬০ গ্রেণ্ মাত্রায় মূত্রকারক।

---

পারদ ঘটিত ঔষধের মধ্যে ব্লুপিল্ এবং ক্যালমেল্ বিরেচনার্থ ব্যবহৃত হয়; ইহাদের বিষয় পূর্ব্বে বর্ণন করা হইয়াছে।

---

## অতি বিরেচক। ড্রাষ্টিক্ পার্গেটিব।

২৪শ বিরেচক।

| ল্যাটিন। | ইংরাজী |
|---|---|
| ক্যাম্বোজিয়া। | গ্যাম্বোজ্। |
| (Cambogia) | (Gamboge) |

গটিফরি জাতীয় গার্সিনিয়া মোরেলা নামক বৃক্ষের গঁদ এবং ধূনাযুক্ত ঘনীভূত রস। এই সকল বৃক্ষের তরুণ শাখা এবং পত্র ভাঙ্গিলে উজ্জ্বল পীতবর্ণ রস নিঃসৃত হয়; এই রস নারিকেল মালায় বা বাঁশের চোঙ্গার মধ্যে গ্রহণ করিয়া রাখে; ক্রমশঃ শুষ্ক হইলে বিক্রয়ার্থ প্রেরিত হয়। চীনদেশে, ব্রহ্মরাজ্যে, ভারতবর্ষে এবং সিংহল-দ্বীপে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। নলাকার বা পিণ্ডাকার, [ নলাকৃতি গ্যাম্বোজকে পাইপ গ্যাম্বোজ এবং পিণ্ডাকৃতি গ্যাম্বোজকে কেক্ গ্যাম্বোজ কহে ] কঠিন, ভঙ্গুর, উজ্জ্বল পীতবর্ণ, গন্ধহীন, কটু-আস্বাদ, অগ্নিদাহ্য, ইথর্ মিশ্রিত জলে দ্রবণীয়, জলের সহিত মিশ্রিত হয়, এই মিশ্রে পটাশ দিলে লোহিত বর্ণ হয়। ইহাতে শতকরা ৭০।৭৬ অংশ ধূনা এবং গঁদ পাওয়া যায়।

ক্রিয়া। অতি বিরেচক এবং কৃমিনাশক। ইহা দ্বারা ভেদ, বমন, বিবমিষা এবং উদরে বেদনা উপস্থিত হয়, সাবান এবং ক্ষার সংযুক্ত করিলে তাহার হ্রাস হয়। অধিক মাত্রায়, উগ্র, প্রাদাহিক বিষক্রিয়া করে। ইহার বর্ণদ্রব্য শোষিত হইয়া প্রস্রাবে প্রকাশ পায় এবং প্রস্রাবের পরিমাণ বৃদ্ধি করে।

নিষেধ। গর্ভাবস্থায়, দৌর্ব্বল্যাবস্থায়, রজস্বলাবস্থায়, বাল্যাবস্থায় এবং অন্নবহ নাড়ীতে প্রদাহ থাকিলে নিষিদ্ধ।

আময়িক প্রয়োগ। শোথ এবং এবং উদরী রোগে ক্রিম্ অব টার্টার্ সহযোগে প্রয়োগ করা যায়। শিরোরোগে, প্রত্যুগ্রতা (রিবল্সন্) সাধনার্থ, ক্যালমেল্ সহযোগে ব্যবহার্য্য; কঠিন কোষ্ঠবদ্ধ রোগেও ইহা বিধান করা যায়; ফিতার ন্যায় কৃমি রোগে কখন কখন ব্যবহৃত হয়; কিন্তু মেল্ফর্ণ্, টার্পিন তৈল, দাড়িম্বের বল্কলাদি, এতদপেক্ষা শ্রেষ্ঠ।

মাত্রা ১ গ্রেণ্ হইতে ৪ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, পাইল্যুলা ক্যাম্বোজি কম্পজিটা; ইংরাজী, কম্পৌণ্ড্ পিল্ অব্ গ্যাম্বোজ্। গ্যাম্বোজ, ১ আং, বার্বেডোজ্ মুসব্বর, ১ আং; দারুচিন্যাদি চূর্ণ, ১ আং, কঠিন সাবানচূর্ণ, ২ আং, শর্করার পাক, যথা প্রয়োজন। একত্র উত্তমরূপে মর্দ্দন করিয়া বটিকা প্রস্তুত করিবে। মাত্রা ৫—১০ গ্রেণ্।

২৫শ বিরেচক।

## ইন্দ্রবারুণী।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| কলসিন্থিডিস্ পল্পা। | কলসিন্থ্ পল্প্। |
| ( Colocynthidis Pulpa ) | ( Colocynth Pulp ) |

কিউকর্‌বিটেসি জাতীয় সাইট্রলস্ কলসিন্থিস্ নামক বৃক্ষের ফলের শস্য। ভারতবর্ষে,উত্তমাশা অন্তরীপে, মিসর্ এবং তুরস্ক দেশে এবং ভূমধ্য-সাগরস্থ দ্বীপপুঞ্জে জন্মে। ফ্রান্স্ এবং স্পেন্ দেশে রোপিত হইয়াছে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ইন্দ্রবারুণীর ফল গোলাকার; ২।৩ ইঞ্চ্ ব্যাস; পীতবর্ণ ত্বক দ্বারা আচ্ছাদিত; আভ্যন্তরিক শস্য, শ্বেতবর্ণ, লঘু, সান্তর; গন্ধহীন; অত্যন্ত তিক্ত আস্বাদ। ইহাতে কলসিন্থিন্ নামক ধূনাযুক্ত বীর্য্য আছে; এই বীর্য্য, পীত-পাটল বর্ণ, ঈষৎ স্বচ্ছ, ভঙ্গুর এবং সুরাতে দ্রবণীয়; ইথরে দ্রব হয় না।

ক্রিয়া। অতি বিরেচক; অন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লিতে উগ্রতা প্রকাশ করিয়া বিরেচক হয়। অত্যন্ত অধিক মাত্রায়, প্রাদাহিক বিষক্রিয়া করে। ইন্দ্রবারুণী শোষিত হইয়া কার্য্য করে, তাহার প্রমাণ এই যে, ক্ষত স্থানে লাগাইলে বিলক্ষণ বিরেচন হয়।

আময়িক প্রয়োগ। শোথ এবং উদরী রোগে, কোষ্ঠ বদ্ধ এবং অন্ত্রাবদ্ধ রোগে, এবং সংন্যাস আদি শিরোরোগে বিরেচনার্থ এবং প্রত্যুগ্রতাসাধনার্থ প্রয়োজ্য। ইহা দ্বারা কখন কখন বিবমিষা,বমন এবং উদরে বেদনা উপস্থিত হয়; তন্নিবারণার্থ কর্পূর বা হেন্‌বেন্ সহযোগে ব্যবস্থা দিবে।

মাত্রা, ২ গ্রেণ্ হইতে ১০ গ্রেণ্ পর্য্যন্ত। প্রায় ব্যবহৃত হয় না।

### প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ কলসিডিন্থিস্ কম্পজিটম্; ইংরাজী, কম্পৌণ্ড্ এক্‌ষ্ট্রাক্ট্ অব্ কলসিন্থ; বাঙ্গালা, ইন্দ্রবারুণ্যাদি সার। ইন্দ্রবারুণীর শস্য, ৬ আং; সকট্রা মুসব্বরের সার, ১২ আং; স্ক্যামনি বা স্ক্যামনি ধূনাচূর্ণ ৪ আং; কঠিন সাবানচূর্ণ, ৩ আং; এলাচি চূর্ণ, ১ আং; পরীক্ষিত সুরা, ১ গ্যালন্। ৪ দিবস পর্য্যন্ত সুরাতে ইন্দ্রবারুণী ভিজাইয়া ছাঁকিয়া লইবে; পরে ঐ অরিষ্টে মুসব্বরের সার, সাবান এবং স্ক্যামনি সংযোগ করিয়া সুরা চুয়াইয়া ফেলিবে; যাহা অবশিষ্ট থাকিবে, জলস্বেদনযন্ত্রদ্বারা যথাযোগ্য গাঢ়ত্ব প্রাপ্ত করাইয়া, সর্ব্বশেষে, এলাচি-চূর্ণ মিশ্রিত করিবে। মাত্রা, ৫—১০ গ্রেণ্।

২। ল্যাটিন্, পাইল্যুলা কলসিন্থিডিস্ কম্পজিটা; ইংরাজী, কম্পৌণ্ড পিল্ অব্ কলসিন্থ্; বাঙ্গালা, ইন্দ্রবারুণ্যাদি বটিকা। ইন্দ্রবারুণীর শস্যচূর্ণ, ১ আং; বার্বে-ডোজ্ মুসব্বরচূর্ণ, ২ আং; স্ক্যামনিচূর্ণ, ২ আং; সল্‌ফেট্ অব্ পটাশ্ চূর্ণ, ।০ আং;

লবঙ্গের তৈল, ২ ড্রাম্ ; পরিস্রুত জল, যথা-প্রয়োজন। একত্র মর্দ্দন করিয়া মিশ্রিত করিবে। মাত্রা, ৫—১০ গ্রেণ্ ।

৩। ল্যাটিন্, পাইল্যুলা কলসিন্থিডিস্ এট্ হায়োসায়েমাই ; ইংরাজী, পিল্ অব্ কলসিন্থ্ এণ্ড্ হায়োসায়েমস্। ২ আং ইন্দ্রবরুণ্যাদি বটিকার সহিত ১ আং হেন্‌বেনের সার মিশ্রিত করিয়া লইবে। মাত্রা, ৫—১০ গ্রেণ্ ।

---

## ২৬শ বিরেচক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ইলেটিরিয়ম্ । | ইলেটিরিয়ম্ । |
| ( Elaterium ) | ( Elaterium ) |
| নং ২৯। | |




মমর্ডিক ইলেটেরিয়ম্।

ক। বীজবহিষ্করণোন্মুখ তুম্বি।

খ। ডাঁটা।

গ। প্রস্থে ছেদিত তুম্বি।

কিউকর্বিটেসি জাতীয় একবেলিয়ম্ অফিসিনেরম্ নামক বৃক্ষের ফলের রসের গাদ। প্রায় পক্ব ফলকে দীর্ঘ ভাবে দ্বিধা করিয়া হস্তদ্বারা নিঙ্গড়াইয়া রস বাহির করিয়া লইবে ; পরে ছাঁকিয়া রাখিয়া দিবে ; নীচে গাদ সংযত হইলে উপরের স্বচ্ছাংশ ফেলিয়া মৃদু সন্তাপে শুষ্ক করিয়া লইবে। ইউরোপ খণ্ডের দক্ষিণাংশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। লঘু, ভঙ্গুর, ও পাতলা খণ্ড হরিৎ মিশ্রিত ধূসর বর্ণ, তিক্ত এবং কটু আস্বাদ। ইহাতে ইলেটিরিন্ বা মমর্ডিসন্ নামক বীর্য্য আছে ; উত্তম ইলেটিরিয়মেতে শতকরা ২০ । ৩৩ অংশ বীর্য্য পাওয়া যায়। এই বীর্য্য, বর্ণহীন, কোমল, উজ্জল দানাযুক্ত, গন্ধহীন, অত্যন্ত তিক্ত আস্বাদ ; সমক্ষারাম্ল; জল এবং ইথরে দ্রব হয় না ; সুরাতে দ্রবণীয়। এভিন্ন ইহাতে এক প্রকার পীতবর্ণ ধূনা এবং তিক্ত দ্রব্য আছে।

ক্রিয়া। অতিবিরেচক ; ইহার ক্রিয়া অতি উগ্র ; সেবন করিলে উদরে জ্বালা এবং

বেদনা, বিবমিষা এবং বমন উপস্থিত হয় এবং যথেষ্ট পরিমাণে জলবৎ ভেদ হয়; স্থানিক প্রয়োগে উগ্রতা সাধন করে।

আময়িক প্রয়োগ। শোথ এবং উদরী রোগে, অন্যান্য বিরেচক অপেক্ষা ইহা উপযোগী। এভিন্ন, সংন্যাস আদি শিরোরোগে এবং কোষ্ঠবদ্ধ রোগেও বিধান করা যায়।

মাত্রা, ১/১৬ গ্রেণ্ হইতে অর্দ্ধ গ্রেণ্ পর্য্যন্ত, জেন্সিয়ানের সার এবং শুণ্ঠি সহযোগে বটিকাকারে প্রয়োগ করিবে।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, পল্ভিস্ ইলেটিরিয়াই কম্পজিটস্; ইংরাজী, কম্পাউণ্ড্ পাউডার্ অব্ ইলেটিরিয়ম্। ইলেটিরিয়ম্,১০ গ্রেণ;ক্ষীর শর্করা;৯০ গ্রেণখলে উত্তমরূপে মাড়িয়া লইবে।

মাত্রা ॥০—৫ গ্রেণ্।

---

২৭শ বিরেচক।

## জয়পালের তৈল।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ওলিয়ম্ ক্রোটনিস্। | ক্রোটন্ অইল্। |
| ( Oleum Crotonis ) | ( Croton Oil ) |

ইউফর্বিয়েসি জাতীয় ক্রোটন্ টিগ্লিয়ম্ নামক বৃক্ষের বীজের তৈল। বীজ নিষ্পীড়ন করিয়া তৈল নির্গত করে। ভারতবর্ষে এবং তন্নিকটস্থ উপদ্বীপে বিস্তর জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। গাঢ়, শ্যাম, পাটল বর্ণ, বিশেষ গন্ধযুক্ত, উগ্র কটু আস্বাদ; ইথর্ এবং অস্থায়ি তৈলে দ্রবণীয়।

ক্রিয়া। অতি বিরেচক; ইহার ক্রিয়া অত্যন্ত উগ্রতা সহকারে প্রকাশ পায়; সেবন করিলে পাকাশয় এবং অন্ত্র মধ্যে জ্বালা এবং বেদনা উপস্থিত করে। অধিক মাত্রায়, প্রাদাহিক বিষক্রিয়া করে। তৎপ্রতিকারার্থ, অহিফেণ এবং স্নিগ্ধ পানীয় বিধেয়। ইহা দ্বারা অধিক বিরেচন হইলে লেবুর রস দ্বারা আশু প্রতিকার হয়। বাহ্য প্রয়োগে স্থানিক উগ্রতা সাধক, চর্ম্মোপরি মর্দ্দন করিলে চর্ম্ম আরক্তিম হয় এবং চর্ম্মে দানা নির্গত হয়, উদরোপরি মর্দ্দন করিলে শোষিত হইয়া কখন কখন বিরেচন গুণ প্রকাশ করে। ইহার বীজের শস্যও অতি উগ্র বিরেচন ক্রিয়া প্রকাশ করে; কিন্তু, বীজ শোধন করিয়া লইলে তাহার উগ্রতার হ্রাস হয় এবং ক্রিয়া মাধুর্য্যভাবে প্রকাশ পায়। শোধনের নিয়ম—এই বীজের শস্যকে ৩ বার দুগ্ধের সহিত সিদ্ধ করিবে এবং প্রতিবার সিদ্ধ করিবার পর, উত্তমরূপে শুষ্ক করিয়া লইবে; পরে, ইহার উপরের আবরণ ঝিল্লি এবং অভ্যন্তরস্থ অঙ্কুর সাবধানে ত্যাগ করিবে।

নিষেধ। দৌর্ব্বল্যাবস্থায় এবং পাকাশয় ও অন্ত্রমধ্যে প্রদাহ থাকিলে নিষিদ্ধ।

আময়িক প্রয়োগ। শোথ এবং উদরী রোগে, কোষ্ঠবদ্ধ রোগে এবং সংন্যাস আদি শিরোরোগে বিরেচন এবং প্রত্যুগ্রতা সাধন ( রিবল্‌সন্‌ ) জন্য ব্যবহার করা যায়। ধনুষ্টঙ্কার এবং উন্মাদ রোগে বিরেচন প্রয়োজ্য হইলে ইহা বিশেষ উপযোগী; কারণ প্রথমোক্ত রোগে, রোগী মুখ ব্যাদান করিতে এবং গিলিতে অক্ষম; অতএব জয়পালের তৈল ১ বিন্দু পরিমাণে, কিঞ্চিৎ মধু সহযোগে জিহ্বামূলে লাগাইয়া দিলে ক্রমশঃ গলাধঃকরণ হইতে পারে; শেষোক্ত রোগে, কখন কখন রোগী গিলিতে অসম্মত হয়, তখন ১।২ বিন্দু জয়পালের তৈল কোন খাদ্য দ্রব্যের সহিত রোগীর অজ্ঞাতসারে প্রয়োগ করা যাইতে পারে।

বিবিধ কাশ রোগে, পুরাতন বাত রোগে এবং পুরাতন সন্ধি রোগে প্রত্যুগ্রতা সাধনার্থ ইহার মর্দ্দন স্থানিক প্রয়োগ করা যায়।

মাত্রা, ॥০ মিনিম্‌ হইতে ২ মিনিম্‌ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্‌, লিনিমেণ্টম্‌ ক্রোটনিস্‌; ইংরাজী, লিনিমেণ্ট্‌ অব্‌ ক্রোটন্‌ অইল্‌; বাঙ্গালা, জয়পালের মর্দ্দন। জয়পালের তৈল, ১ আং; ক্যাজুপট্‌ অইল্‌, ৩॥০ আং; শোধিত সুরা, ৩॥০ আং। একত্র মিশ্রিত করিয়া লইবে।

---

## ২৮শ বিরেচক।

ল্যাটিন্‌। — রাম্‌নাই সকস্‌। ( Rhamni Succus )

ইংরাজী। — বক্‌থর্ণ জুস্‌। ( Buckthorn Juice )

রাম্‌নি জাতীয় রাম্‌নস্‌ কেথার্টিকস্‌ নামক বৃক্ষের ফলের রস। ইউরোপ খণ্ডে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। এই ফল ক্ষুদ্র, উজ্জ্বল কৃষ্ণবর্ণ; আভ্যন্তরিক শস্য হরিৎবর্ণ; দুর্গন্ধযুক্ত; কদর্য্য তিক্ত আস্বাদ। ইহাতে কেথার্টিন্‌ নামক বীর্য্য আছে।

ক্রিয়া। অতি বিরেচক; ইহা দ্বারা জলবৎ ভেদ হয় এবং উদরে বেদনা ও কামড়ানি উপস্থিত হয়, এনিমিত্ত গন্ধ দ্রব্য সহযোগে প্রয়োজ্য; শোথ ও উদরী আদি রোগে ব্যবহার্য্য। মাত্রা অর্দ্ধ আং।

প্রয়োগরূপ।

ল্যাটিন্‌, সিরপস্‌ রাম্‌নাই; ইংরাজী, সিরপ্‌ অব্‌ বক্‌থর্ণ্‌। বকথর্ণ্‌ ফলের রস, ৪পাইণ্ট্‌; শুণ্ঠি কুট্টিত, ৸০ আং; পাইমেণ্টো কুট্টিত, ৸০ আং; শর্করা, ৪ পৌণ্ড্‌; শোধিত সুরা, ৬ আং। প্রথমতঃ রসকে অগ্নিসন্তাপে গাঢ় করিয়া ২॥০ পাইণ্ট্‌

করিবে; পরে, ইহাতে শুঠি এবং পাইমেণ্টো সংযোগ করিয়া ৪ ঘণ্টা পর্য্যন্ত মৃদু সন্তাপ দিয়া ছাঁকিবে; শীতল হইলে সুরা সংযোগ করিয়া রাখিয়া দিবে; অনন্তর উপরের স্বচ্ছাংশ লইয়া তাহাতে মৃদু সন্তাপ দ্বারা শর্করা দ্রব করিবে। মাত্রা ১ ড্রাম্।

---

## ২৯শ বিরেচক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| স্ক্যামোনিয়ম্। | স্ক্যামনি। |
| (Scammonium) | (Scammony) |

কন্‌বল্‌ব্যুলেসি জাতীয় কন্‌বল্‌বিউলস্ স্ক্যামোনিয়া নামক বৃক্ষের মূল হইতে প্রাপ্ত গঁদ এবং ধূনাযুক্ত রস। বৃক্ষের মূলকে ছেদন করিলে এই রস নির্গত হয়, পরে, ইহাকে ছায়াতে রাখিয়া শুষ্ক করিয়া লয়। সিরিয়া এবং তুরস্ক দেশে জন্মে। অপর, শুষ্ক মূল (ল্যাটিন্, স্ক্যামোনায়ি রেডিক্স্; ইংরাজী, স্ক্যামনি রুট্) ঔষধার্থ ব্যবহৃত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ধূসর বা পাটল বর্ণ পিণ্ড; ভঙ্গুর; ভাঙ্গিলে অভ্যন্তর উজ্জ্বল এবং মসৃণ দেখা যায়; বিশেষ গন্ধযুক্ত; কটু আস্বাদ; জলের সহিত মিশ্রিত হয়, সুরা দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়। ইহাতে শতকরা ৭৭।৮৩ অংশ ধূনা এবং ৬।৮ অংশ গঁদ আছে।

স্ক্যামনির মূল দেখিতে গাজরের ন্যায়; ২।৩ ইঞ্চ্ স্থূল; পাটল বর্ণ; ঈষৎ গন্ধযুক্ত; আস্বাদরহিত। ইহাতে ধূনা, গঁদ, শর্করা, শ্বেতসার, কাষ্ঠসূত্র এবং লবণাদি আছে।

ক্রিয়া। অতিবিরেচক; ইহার ক্রিয়া সমুদায় অন্ত্রে প্রকাশ পায় এবং ইহার দ্বারা সমুদয় অন্ত্রস্থ শৈষ্মিক ঝিল্লি উত্তেজিত হয়; সুতরাং অন্নবহা নাড়ীতে প্রদাহ থাকিলে অবিধেয়।

আময়িক প্রয়োগ। শোথ এবং উদরী রোগে, শিরোরোগে এবং কোষ্ঠবদ্ধ রোগে ইহা ব্যবস্থেয়। মহীলতার ন্যায় কৃমিরোগে এবং সূত্রখণ্ডবৎ কৃমিরোগে ক্যালোমেল্ সহযোগে প্রয়োগ করা যায়।

মাত্রা। স্ক্যামনির মাত্রা,৫ গ্রেণ্ হইতে ১০গ্রেণ্ পর্য্যন্ত। শর্করা বা গঁদের সহিত উত্তমরূপে চূর্ণ করিয়া লইবে। ফার্মাকোপিয়া মতে ইন্দ্রবারুণ্যাদি সার, ইন্দ্রবারুণ্যাদি বটিকা এবং ইন্দ্রবারুণী এবং হেন্‌বেন্ বটিকা প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

### প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, স্ক্যামোনাই রেজিনা; ইংরাজী, রেজন্ অব্ স্ক্যামনি। স্ক্যামনি মূলচূর্ণ, ৮আং; শোধিত সুরা,যথা-প্রয়োজন; পরিস্রুত জল, যথা-প্রয়োজন। ১৬ আং

সুরাতে আবৃত পাত্রমধ্যে স্ক্যামনি-মূলকে ২৫ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইবে এবং মৃদু সন্তাপ দিবে ; পরে, পর্কোলেসন্ যন্ত্র মধ্যে স্থাপন করিয়া ক্রমশঃ সুরা প্রয়োগ করিবে, যে পর্য্যন্ত না স্ক্যামনির মূল অসার হয় ; অনন্তর, এই অরিষ্টে ৪ আং জল সংযোগ করিয়া বকযন্ত্র দ্বারা জলস্বেদন যন্ত্রোত্তাপে সুরা চুয়াইয়া ফেলিবে ; যাহা অবশিষ্ট থাকিবে, এক পাত্রমধ্যে রাখিয়া দিবে ; ধূনা অধঃস্থ হইলে উপরের স্বচ্ছ জল ফেলিয়া তপ্ত জলদ্বারা উত্তমরূপে ধৌত করিয়া অগ্নিসন্তাপে শুষ্ক করিয়া লইবে।

এই ধূনা, পাটলবর্ণ, ঈষৎ স্বচ্ছ, ভঙ্গুর, মিষ্টগন্ধযুক্ত ; জলে দ্রব হয় না ; সুরা এবং ইথরে সম্পূর্ণ দ্রবণীয়। মাত্রা, ৫ গ্রেণ্, শর্করা বা গঁদের সহিত উত্তমরূপে চূর্ণ করিয়া লইবে।

২। ল্যাটিন্, কন্‌ফেক্সিয়ো স্ক্যামোনিয়াই ; ইংরাজী, কন্‌ফেক্সন্ অব্ স্ক্যামনি। স্ক্যামনি বা স্ক্যামনি ধূনাচূর্ণ, ৩ আং ; শুণ্ঠিচূর্ণ, ১॥০ আং ; বিলাতী জীরার তৈল, ১ ড্রাম্ ; লবঙ্গের তৈল, ॥০ ড্রাম্ ; শর্করার পাক, ৩ আং ; শোধিত মধু, ১॥০ আং। একত্র মর্দ্দন করিয়া লইবে। মাত্রা ৩—১০ গ্রেণ্।

৩। ল্যাটিন্, মিশ্‌চুরা স্ক্যামোনিয়াই ; ইংরাজী, স্ক্যামনি মিক্‌শ্চর্। স্ক্যামনি রেজিন্, ৪ গ্রেণ্ ; দুগ্ধ,২ আং। একত্র মর্দ্দন করিয়া লইবে। মাত্রা ; ॥০ আং—২ আং।

৪। ল্যাটিন্, পল্‌বিস্ স্ক্যামোনিয়াই কম্পজিটস্ ; ইংরাজী, কম্পৌণ্ড্ পৌডর্ অব্ স্ক্যামনি। স্ক্যামনি, ৪ আং ; জালাপ্, ৩ আং ; শুণ্ঠি, ১ আং। পৃথক্ পৃথক্ চূর্ণ করিয়া একত্র মিলাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১০—২০ গ্রেণ্ ; বালকদিগের পক্ষে ৩—৫ গ্রেণ্।

৫। ল্যাটিন্, পাইলিউলা স্ক্যামোনিয়াই কম্পজিটা ; ইংরাজী, কম্পাউণ্ড্ স্ক্যামনি পিল্। স্ক্যামনি রেজিনা, রিজিন্ অব্ জ্যালাপ্, সোপ্ চূর্ণ, প্রত্যেক ১ আউন্স্ ; শুণ্ঠির অরিষ্ট, ১ আউন্স্ ; শোধিত সুরা, ২ আউন্স্। সুরা ও রঞ্জনের সহিত একত্র করিয়া মৃদু উত্তাপে দ্রব করিবে ; পরে,জলস্বেদন তন্ত্রোত্তাপে শুষ্ক করিবে যে পর্য্যন্ত না বটিকা প্রস্তুতের উপযুক্ত হয়।

মাত্রা, ৫—১৫ গ্রেণ্।

---

নবম অধ্যায় সমাপ্ত।

---

# দশম অধ্যায়।

## মূত্রকারক ঔষধ।

### ডাইউরেটিক্‌স্।

---

#### ১ম মূত্রকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ইথর অ্যাসিটিকস্। | অ্যাসিটিক্ ইথর। |
| ( Aether Aceticus ) | ( Acetic Ether ) |

প্রস্তুত করণ। আট অংশ অ্যাসিটেট্ অব্ সোডা, পাঁচ অংশ শোধিত সুরা ও দশ অংশ গন্ধক-দ্রাবক মিশ্রিত করিয়া চুয়াইয়া লইবে, তদনন্তর ঐ মিশ্রের অর্দ্ধেক পরিমাণে ক্লোরাইড্ অব্ ক্যাল্সিয়ম্ মিশাইয়া চব্বিশ ঘণ্টা পর্য্যন্ত ছিপি দেওয়া বোতলমধ্যে রাখিবে, পরে ঢালিয়া শোধিত করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন; তরল; মিষ্ট, ইথরের গন্ধযুক্ত। আপেক্ষিক ভার ০.৯১০; ১৬৯ তাপাংশে স্ফুটিত হয়। শোধিত সুরায় ও ইথরে সকল পরিমাণেই দ্রব হয়। ১৬০ তাপাংশে ইহার ১১ কিম্বা ১২ গুণ জলে দ্রব হয়।

ক্রিয়া। মূত্রকারক, ঘর্ম্মকারক ও উত্তেজক।

আময়িক প্রয়োগ। জ্বর, উদরাধ্মান প্রভৃতি রোগে ব্যবহৃত হয়।

মাত্রা, ২০—৬০ মিনিম্।

---

#### ২য় মূত্রকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ইথরিস নাইট্রোসাই স্পিরিটস্। | স্পিরিট অব নাইট্রস ইথর। |
| ( Ætheris Nitrosi Spiritus ) | ( Spirit of Nitrous Ether ) |

পূর্ব্বনাম, স্পিরিটস্ ইথরিস্ নাইট্রোসাই বা নাইট্রিক্ ইথর।

প্রস্তুত করণ। নাইট্রাইট্ অব্ শোডা, ৫ আং; গন্ধক-দ্রাবক, ৪ আং; শোধিত সুরা, ২ পাং। একত্র করিয়া কাচনির্ম্মিত বকযন্ত্র মধ্যে ৩৫ অংশ চুয়াইয়া লইবে। আধার ভাণ্ড বরফ দ্বারা শীতল রাখিবে। অথবা, যবক্ষার-দ্রাবক, ৩ আং; গন্ধক-দ্রাবক, ২ আং; সূক্ষ্ম তাম্রতার, ২ আং; শোধিত সুরা, যথা প্রয়োজন। ১ পাইণ্ট

সুরার সহিত আবর্ত্তন দ্বারা ক্রমশঃ গন্ধক-দ্রাবক মিলাইবে, পরে ঐরূপে ২॥০ আং যবক্ষার-দ্রাবক তাহাতে সংযোগ করিবে; এই মিশ্র পদার্থকে তাম্র-তারের সহিত উপর্য্যুক্ত যন্ত্র মধ্যে স্থাপন করিয়া ১৮০ তাপাংশের অনধিক সন্তাপে চুয়াইবে এবং আধারভাণ্ড বরফ দ্বারা শীতল রাখিবে; আধারভাণ্ড মধ্যে ১২ আং চুয়াইয়া আসিলে উত্তাপ সরাইবে; যন্ত্র শীতল হইলে অবশিষ্ট ॥০ আং যবক্ষার-দ্রাবক সংযোগ করিয়া পুনরায় চুয়াইবে যে পর্য্যন্ত না আধার ভাণ্ড মধ্যে ১৫ আং হয়; অবশেষে ইহার সহিত ২ পাইন্ট্ সুরা মিলাইয়া লইবে অথবা এ পরিমাণে সুরা মিলাইবে যেন আপেক্ষিক ভার ০.৮৪৫ হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন বা ঈষৎ পীতবর্ণ; স্বচ্ছ; তরল উৎপতিষ্ণু; অগ্নিদাহ্য; বিশেষ তীক্ষ্ণ; পক্ক ফলের ন্যায় সদ্গন্ধযুক্ত; তীক্ষ্ণ শীতল এবং ঈষৎ মিষ্ট আস্বাদ; আপেক্ষিক ভার ০.৮৪৫।

ক্রিয়া। মূত্রকারক, ঘর্ম্মকারক, শৈত্যকারক এবং বায়ুনাশক। বাহ্য প্রয়োগে শৈত্যকারক। জ্বরাদি রোগে ঘর্ম্মকরণ এবং শৈত্য করণার্থ, এসিটেট্ অব্ এমোনিয়া, যবক্ষার বা টার্টার এমেটিক্ সহযোগে প্রয়োগ করা যায়। শোথ রোগে, মূত্র করণার্থ, যবক্ষার বা স্কুইল বা ডিজিটেলিস্ আদি সহযোগে ব্যবহেয়। কোন কারণ বশতঃ প্রস্রাব কটু এবং অল্প মাত্রা হইলে ইহা প্রয়োগ করা যায়।

মাত্রা ॥০ ড্রাম্ হইতে ২ ড্রাম্ পর্য্যন্ত। যথেষ্ট পরিমাণে জল সহযোগে প্রয়োগ করিবে।

---

### ৩য় মূত্রকারক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| এমোনিয়া বেন্জোয়াস্। | বেনজোয়েট অব এমোনিয়া। |
| ( Ammoniæ Benzoas ) | ( Benzoate of Ammonia ) |

প্রস্তুত করণ। এমোনিয়া দ্রব, ৩ আং; বেন্জোইক্ এসিড্, ২ আং; পরিস্রুত জল, ৮ আং। এমোনিয়া দ্রব এবং জল একত্র মিলাইয়া তাহাতে বেন্জোইক এসিড্ দ্রব করিবে, পরে মৃদুসন্তাপে গাঢ় করিয়া রাখিয়া দিলে দানা প্রস্তুত হইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন শল্কাকার দানাযুক্ত; জল এবং সুরাতে দ্রবণীয়; অগ্নিসন্তাপে ইৎপতিষ্ণু; ইহার দ্রবে লৌহঘটিত পরশাল্ট্ সংযোগ করিলে পীতবর্ণ বেন্জোয়েট্ অব্ আয়রণ্ অধঃস্থ হয়।

ক্রিয়া। ইহা দ্বারা মূত্রযন্ত্রের শ্লৈষ্মিক ঝিল্লি উত্তেজিত হয় এবং প্রস্রাব অম্লত্ব প্রাপ্ত হয়। সেবন করিলে শোষিত হওনান্তর হিপিউরিক্ এসিড রূপ প্রাপ্ত হইয়া মূত্রগ্রন্থির দ্বারা নির্গত হইয়া যায় এবং তৎকালে ঐ যন্ত্রকে উত্তেজিত করে।

আময়িক প্রয়োগ। মূত্রাশয়ের পুরাতন প্রদাহে এবং প্রস্রাবের ক্ষারত্ব দোষবশতঃ ফস্ফেট্ জন্মিলে ইহা বিশেষ উপযোগী। মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত।

---

৪র্থ মূত্রকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| এমোনি নাইট্রাস্। | নাইট্রেট্ অব্ এমোনিয়া। |
| ( Ammoniæ Nitras ) | ( Nitrate of Ammonia ) |

প্রস্তুত করণ। এমোনিয়া বা কার্বনেট্ অব্ এমোনিয়া দ্রবে জলমিশ্র যবক্ষার দ্রাবক সংযোগে সমক্ষারাম্ল করিয়া ঊর্দ্ধপাতন করিলে দানা প্রস্তুত হয়। যে পর্য্যন্ত আর জলীয় বাষ্প উত্থিত হয় না, সে পর্য্যন্ত ঐ দানা সকলকে ৩২০ র অনধিক তাপাংশে গলদবস্থায় রাখিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, লবণ, বায়ুতে রাখিলে আর্দ্র হয়, দানাযুক্ত পিণ্ডাকার, ও তীক্ষ্ণ তিক্ত আস্বাদ। নিজাপেক্ষা অল্প জলে দ্রব হয়, শোধিত সুরায় ঈষৎ পরিমাণে দ্রবণীয়। ইহার দ্রব ( ১ অংশ, পরিস্রুত জল ৮ অংশ ) নাইট্রেট্ অব্ সিল্ভার্ বা ক্লোরাইড্ অব্ বেরিয়ম্ সহযোগে অধঃস্থ হয় না। কষ্টিক্ পটাশের সহিত উত্তপ্ত করিলে এমোনিয়া নির্গত হয়। গন্ধক-দ্রাবকের সহিত উত্তপ্ত করিলে যবক্ষার-দ্রাবকের বাষ্প উত্থিত হয়। ৩২০ তাপাংশে ইহা দ্রব হয়। ৩৫০ হইতে ৪৫০ তাপাংশে নাইট্রস্ বাষ্প ও জলীয় বাষ্প পৃথক্ হয়।

রাসায়নিক উপাদান। এমোনিয়া ১ অংশ ও নাইট্রিক্ এসিড্ ১ অংশ।

ক্রিয়া। ১ স্ক্রুপল বা তন্ন্যূন মাত্রায় মূত্রকারক। ইহা সেবন করিলে নাড়ীর গতি মন্দ হয় ও শরীরের উত্তাপ হ্রাস হয়, কিন্তু শিরঃপীড়া বা বমনাদি উদরের কোন বৈলক্ষণ্য জন্মায় না।

আময়িক প্রয়োগ। ১ স্ক্রুপল হইতে ২ স্ক্রুপল মাত্রায় জ্বর ও সর্দ্দি রোগে প্রয়োগ করা যায়।

---

৫ম মূত্রকারক।

| | |
|---|---|
| এমোনি ফস্ফাস্। | ফস্ফেট্ অব্ এমোনিয়া। |
| ( Ammoniæ Phosphas ) | ( Phosphate of Ammonia ) |

প্রস্তুত করণ। এমোনিয়ার উগ্রদ্রব, ৮ আং; জল মিশ্রিত ফস্ফরিক্ এসিড, ২০ আং। একত্র মিশ্রিত করিবে, পরে মৃদুসন্তাপ দ্বারা গাঢ় করিয়া শীতল স্থানে

রাখিয়া দিলে দানা প্রস্তুত হইবে; দানা ছাঁকিয়া লইয়া শোষক কাগজের উপর রাখিয়া শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন, স্বচ্ছ স্তম্ভাকার দানাবিশিষ্ট; বায়ুতে রাখিলে এমোনিয়া নির্গত হয় এবং ইহা অস্বচ্ছ হয়; জলে দ্রবণীয়; সুরাতে দ্রব হয় না; ইহার দ্রবে নাইট্রেট্ অব্ সিল্‌ভার্ দিলে পীতবর্ণ ফস্ফেট্ অব্ সিল্‌ভার্ অধঃস্থ হয়।

ক্রিয়া। ইহার প্রধান ক্রিয়া এই যে, সেবন করিলে শোষিত হওনানন্তর, যদি শরীরে ইউরিক্ এসিড্ থাকে, তবে তাহার সহিত সংযুক্ত হইয়া তাহাকে দ্রবণীয় ইউরেট্ অব্ এমোনিয়া রূপ প্রাপ্ত করায়; সুতরাং প্রস্রাবে ইউরিক্ এসিডের আধিক্য হইলে ইহা বিশেষ উপকার করে। অপর, গাউট্ রোগে এবং বাত রোগেও ইহা বিলক্ষণ উপকারক, এ রোগের মূল কারণ যে, ইউরেট্ অব্ সোডা, তাহার সহিত সংযুক্ত হইয়া ইউরেট্ অব্ এমোনিয়া এবং ফস্ফেট্ অব্ সোডা রূপ প্রাপ্ত করায়, এই উভয় লবণই দ্রবণীয়, সুতরাং শোষিত হইয়া অনায়াসে মূত্রযন্ত্রাদি দ্বারা শরীর হইতে বহির্গত হয়। এভিন্ন, ফস্ফেট্ অব্ এমোনিয়া, উত্তেজন, স্বেদ-জনন এবং শোষণ-ক্রিয়াও প্রকাশ করে।

মাত্রা, ৫ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত।

---

### ৬ষ্ঠ মূত্রকারক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| পটাশি নাইট্রাস্। | নাইট্রেট্ অব্ পটাশ্। |
| (Potassæ Nitras) | (Nitrate of Potash) |

ধামনিক অবসাদক ঔষধশ্রেণীর মধ্যে বর্ণন করা হইয়াছে।

---

### ৭ম মূত্রকারক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| পটাশি এসিটাস্। | এসিটেট্ অব্ পটাশ্। |
| (Potassæ Acelas) | (Acetate of Potash) |

সির্কা-দ্রাবক তাহার ক্ষারত্ব সংহার পর্য্যন্ত কার্বনেট্ অব্ পটাশ্ সংযোগ করিবে, পরে অগ্নিসন্তাপ দিবে, যে পর্য্যন্ত না শুষ্ক হইয়া পুনরায় গলে; পরে শীতল হইয়া ঘনীভূত হইলে খণ্ড খণ্ড করিয়া বোতলমধ্যে রাখিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ উজ্জ্বল খণ্ড; গন্ধহীন, তীক্ষ্ণ লবণাস্বাদ, জল এবং সুরাতে দ্রবণীয়; সমক্ষারায়; বায়ুতে রাখিলে জলশোষণ করিয়া তরল হয়;

হস্তে মর্দ্দন করিলে পিচ্ছিল বোধ হয়; অম্ল সংযোগ করিলে সির্কার গন্ধ নির্গত হয়। রাসায়নিক উপাদান, পটাশ্ ১ অংশ, সির্কা-দ্রাবক ১ অংশ।

ক্রিয়া। অল্পমাত্রায়, মূত্রকারক এবং ঘর্ম্মকারক; ।০ আং মাত্রায় বিরেচক। শরীর মধ্যে শোষিত হইবার পর কার্বনেট্ রূপ প্রাপ্ত হয়, সুতরাং ইহা দ্বারা প্রস্রাবের অম্লত্ব নাশ হয়।

আময়িক প্রয়োগ। শোথ এবং উদরী রোগে, স্কুইল্ বা ডিজিটেলিস্ প্রভৃতি মূত্রকারক সহযোগে প্রয়োগ করা যায়। তরুণ বাত রোগে, ডাং গোল্ডিং বার্ড সাহেব ইহার বিস্তর প্রশংসা করেন।

লেপ্রা, সোরায়েসিস্, একজীমা প্রভৃতি চর্ম্মরোগে; ডাং ইষ্টন্ ইহার প্রতি অনুরাগ প্রকাশ করিয়াছেন। ইংলণ্ড ভিন্ন, ইউরোপের অন্যান্য দেশীয় চিকিৎসকগণ, পরিবর্ত্তন এবং শোষণের নিমিত্ত, বিবিধ যান্ত্রিক বিবর্দ্ধন রোগে ইহা ব্যবহার করেন।

মাত্রা। মূত্রকরণার্থ ২০ গ্রেণ্ হইতে ৬০ গ্রেণ্ পর্য্যন্ত; বিরেচনার্থ ৪ আং।

---

### ৮ম মূত্রকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| পটাশি টার্ট্রাস্ এসিডা। | এসিড্ টার্ট্রেট্ অব্ পটাশ্। |
| (Potassæ Tartras Acida) | (Acid Tartrate of Potash) |

লাবণিক বিরেচক ঔষধ শ্রেণীর মধ্যে বর্ণন করা হইয়াছে।

---

### ৯ম মূত্রকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| সোডি অ্যাসিটাস্। | অ্যাসিটেট্ অব্ সোডা। |
| (Sodæ Acetas) | (Acetate of Soda) |

সির্কা-দ্রাবক সহযোগে কার্বনেট্ অব্ সোডা বিযুক্ত করিলে এসিটেট্ অব্ সোডা প্রস্তুত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। স্বচ্ছ বর্ণহীন দানাযুক্ত; জলে দ্রবণীয়। অ্যাসিটেট্ অব্ সোডা দ্রব, ক্লোরাইড্ অব্ বেরিয়াম্ বা নাইট্রেট্ অব্ সিল্ভার সহযোগে অধঃস্থ হয় না।

রাসায়নিক উপাদান। সোডা ১ অংশ, সির্কা-দ্রাবক ১ অংশ।

অ্যাসিটিক্ ইথর্, ফেরি আর্সেনিয়াস্, ফেরি ফস্ফাস্; সিরপ্ ফেরি ফস্ফেটিস্ প্রস্তুত করিতে অ্যাসিটেট্ অব্ সোডা ব্যবহৃত হয়।

ক্রিয়া। অ্যাসিটেট্ অব্ পটাশের ন্যায়, কিন্তু অপেক্ষাকৃত মৃদু।

আময়িক প্রয়োগ। ইহা ঔষধার্থে প্রায় ব্যবহৃত হয় না। অ্যাসিটেট্ অব্ পটাশের পরিবর্ত্তে ব্যবহার করা যায়। প্রস্রাবে ফস্ফেট্ জন্মিলে, তাহা দ্রব করণার্থ ডাং উইলিস্ অ্যাসিটেট্ অব্ সোডা দ্রবের পিচকারী বিধান করেন।

মাত্রা, ১ স্ক্রু—২ ড্রাম্।

---

১০ম মূত্রকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| আর্মোরেসি রেডিক্স্। | হর্স্ র‍্যাডিস্ রুট। |
| (Armoraciæ Radix) | (Horse Radish Root) |

ক্রুসিফরি জাতীয় কক্লিয়ারিয়া আর্মোরেসিয়া নামক বৃক্ষের মূল। ব্রিটেন্ রাজ্যে রোপিত হইয়াছে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। দীর্ঘ, নলাকার, শ্বেতবর্ণ; ঈষৎ মিষ্ট, উগ্র এবং কটু আস্বাদ; উগ্র গন্ধযুক্ত। সরস মূলকে কুট্টিত করিয়া জলের সহিত চুয়াইলে এক প্রকার বায়ুতৈল পাওয়া যায়।

ক্রিয়া। উত্তেজক, মূত্রকারক এবং ঘর্ম্মকারক; ইহার ফাণ্ট্ কিঞ্চিৎ অধিক মাত্রায় পান করিলে বমন হয়; ইহার এক খণ্ড চর্ব্বণ করিলে স্থানিক উগ্রতা সাধন করিয়া লাল নিঃসরণ করে। স্থানিক প্রয়োগ করিলে চর্ম্মে উগ্রতা সাধন করে এবং অধিকক্ষণ রাখিলে ফোস্কা উৎপাদন করে। পুরাতন বাত রোগে এবং শোথ রোগে ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, স্পিরিটস্ আর্মোরেসি কম্পজিটস্; ইংরাজী, কম্পৌণ্ড্ স্পিরিট্ অব্ হর্স্ র‍্যাডিস্। হর্স্ র‍্যাডিস্ কুট্টিত, ২০ আং; তিক্ত কমলার ত্বক্, ২০ আং; জায়ফল কুট্টিত, ॥০ আং; পরীক্ষিত সুরা, ১ গ্যালন্; জল ২ পাং। মৃদু সন্তাপে ১ গ্যালন্ চুয়াইয়া লইবে। মাত্রা, ১—২ ড্রাম্। অন্যান্য মূত্রকারক ঔষধ সহযোগে ব্যবহার করা যায়।

---

১১শ মূত্রকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| বুকু ফোলিয়া। | বুকু লীব্স্। |
| (Buchu Folia) | (Buchu Leaves) |

রুটেসি জাতীয় বারজ্মা বেটিউলিনা, বারজ্মা ক্রেনিউলেটা এবং বারজ্মা সিরাটিফোলিয়া বৃক্ষের শুষ্ক পত্র। উত্তমাশা অন্তরীপে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ১ ইঞ্চ্ হইতে ১৷৹ ইঞ্চ্ দীর্ঘ ; মসৃণ ; উজ্জ্বল ; ধার করপত্রের ন্যায় ; পীতহরিৎবর্ণ ; কর্পূরের ন্যায় গন্ধ ; ঈষৎ তিক্ত এবং রুক্ষ আস্বাদ ; ইহাতে বায়িতৈল এবং বারজ্মিন্ বা ডায়োজ্মিন্ নামক তিক্ত পদার্থ আছে।

ক্রিয়া। উত্তেজক, মূত্রকারক, স্বেদজনক, বায়ুনাশক, আগ্নেয়, বলকারক।

আময়িক প্রয়োগ। মূত্রযন্ত্র এবং জননেন্দ্রিয়ের বিবিধ পুরাতন রোগে বিধেয়। যথা, পুরাতন মূত্রাশয়-প্রদাহ, মূত্রগ্রন্থি-প্রদাহ, পুরাতন প্রমেহ, লিঙ্গনাল-প্রদাহ এবং প্রস্রাবে লিথিক্ এসিডের আধিক্য ইত্যাদি।

চূর্ণের মাত্রা, ২০ গ্রেণ্ হইতে ৪০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ইন্ফিউজম্ বুকু ; ইংরাজী, ইন্ফিউজন্ অব্ বুকু। বুকু কুট্টিত ৷৹ আং ; স্ফুটিত পরিস্রুত জল, ১৷৹ আং ; আবৃত পাত্র মধ্যে ১ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—২ আং।

২। ল্যাটিন্, টিংচ্যুরা বুকু ; ইংরাজী, টিংচর্ অব্ বুকু। বুকু কুট্টিত, ২৷৹ আং; পরিস্রুত সুরা, ১ পাইণ্ট্। পর্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ১—৪ ড্রাম্।

---

১২শ মূত্রকারক।

ল্যাটিন্। ক্যান্থারিস্। (Cantharis)

ইংরাজী। ক্যান্থারিডিজ্। (Cantharidis)

নং ৩০।




ক্যান্থারাইডিস্।

ক্লিয়প্টিরা জাতীয় ক্যান্থারিস্ বেসিকেটোরিয়া নামক পতঙ্গ বিশেষ। ইহাকে সামান্যতঃ ব্লিষ্টার্ বীটল্ বা স্পেনিশ্ ফ্লাই কহে। ইউরোপ খণ্ডে, রুস্, সিসিলী এবং হঙ্গেরি দেশে জন্মে। ইহাদিগকে বস্ত্র মধ্যে ধরিয়া উষ্ণ সির্কাতে ডুবাইয়া রাখে, পরে শুষ্ক করিয়া লয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ৮৷১০ লাইন্ ( ১২ লাইনে ১ ইঞ্চ হয় ) দীর্ঘ ; দুইটি পাতলা, স্বচ্ছ পক্ষযুক্ত ; পক্ষদ্বয়, উজ্জ্বল হরিৎবর্ণ কোষ দ্বারা আচ্ছাদিত ; প্রস্রাবের ন্যায় উগ্র দুর্গন্ধযুক্ত ; তীক্ষ্ণ আস্বাদ। ইহাতে ক্যান্থারিডিন্ নামক বীর্য্য, বায়িতৈল এবং বসা আছে। ক্যান্থারিডিন্ বীর্য্য, শ্বেতবর্ণ, উজ্জ্বল শল্কাকার দানাবিশিষ্ট ; জলে এবং সুরাতে দ্রব হয় না। ক্লোরফরম্, ইথর্,

তৈল এবং সির্কা-দ্রাবকে দ্রবণীয়; উৎপতিষ্ণু; ১০০০ অংশ ক্যান্থারিডিজে ৪ অংশ বিশুদ্ধ বীর্য্য পাওয়া যায়।

ক্রিয়া। অল্প মাত্রায়, উত্তেজক এবং মূত্রকারক; সেবন করিলে, পাকাশয় এবং গলমধ্যে উষ্ণ বোধ হয় এবং অন্ত্র মধ্যে অধিক পরিমাণে শ্লেষ্মা নিঃসরণ হয়; জ্বর হয়, মূত্রনালীতে উগ্রতা বোধ হয় এবং প্রস্রাব বারে ও পরিমাণে বৃদ্ধি হয়। পুনঃ পুনঃ সেবন করিলে, মূত্রকৃচ্ছ্রের লক্ষণ প্রকাশ পায়। এককালে অধিক মাত্রায় সেবন করিলে, পাকাশয়, অন্ত্র, জননেন্দ্রিয় এবং মূত্রযন্ত্রে প্রদাহ উপস্থিত হয়; গলনলী, পাকাশয় ও অন্ত্রমধ্যে এবং শ্বাসযন্ত্রে উষ্ণতা বোধ হয়; গিলিতে অত্যন্ত কষ্ট হয়; উদরে অত্যন্ত জ্বালা, বিবমিষা এবং বমন উপস্থিত হয়, এবং বমনের সহিত সরক্ত শ্লেষ্মা এবং পাকাশয়স্থ শ্লৈষ্মিক ঝিল্লির খণ্ড সকল নির্গত হয়; ক্বচিৎ লাল নিঃসরণ হয়, রক্তমিশ্রিত ভেদ হইতে থাকে এবং অত্যন্ত শূল ও বেদনা উপস্থিত হয়। অপিচ কটি, জঘন এবং উরুদেশে বেদনা, মূত্রাশয় মধ্যে জ্বালা, পুনঃ পুনঃ অল্প মাত্রায় রক্তমিশ্রিত প্রস্রাব, প্রস্রাব নির্গত কালে লিঙ্গনাল মধ্যে ভয়ানক জ্বালা, লিঙ্গোচ্ছ্বাস, মলদ্বারে জ্বালা এবং বেদনা ইত্যাদি লক্ষণ উপস্থিত হয়; এবং নাড়ী ক্ষীণ, শরীর শীতল এবং ঘর্ম্মাভিষিক্ত এবং মূর্চ্ছা হওনান্তর মৃত্যু হয়; গর্ভবতী স্ত্রীলোক সেবন করিলে গর্ভপাত হয়।

শবচ্ছেদ করিলে, পাকাশয় এবং অন্ত্র মধ্যে এবং মূত্রযন্ত্রে প্রদাহ, রক্তনিঃসরণ এবং স্থানে স্থানে বিগলন চিহ্ন দেখা যায়, এবং মস্তিষ্কে রক্তাধিক্য দৃষ্ট হয়।

ইহা দ্বারা বিষাক্ত হইলে বমনকারক ঔষধ এবং ষ্টমাক পম্প্ দ্বারা পাকাশয় পরিষ্কার করিবে এবং মৃদু বিরেচন দ্বারা অন্ত্র পরিষ্কার করিবে। যথেষ্ট পরিমাণে স্নিগ্ধ পানীয় বিধান করিবে; প্রদাহ এবং উগ্রতা নাশার্থ অহিফেণ খাওয়াইবে এবং অহিফেণের পিচকারী মলদ্বারে প্রয়োগ করিবে এবং যথাযোগ্য প্রদাহঘ্ন চিকিৎসা করিবে; লঘুপাক অথচ পুষ্টিকর আহার দ্বারা বলাধান করিবে।

বাহ্য প্রয়োগে প্রত্যুগ্রতাসাধক এবং ফোস্কাকারক। বাহ্য প্রয়োগ করিলে শোষিত হইয়া কখন কখন মূত্রযন্ত্রের প্রতিক্রিয়া প্রকাশ করে।

আময়িক প্রয়োগ। লুপ্তরজোরোগে (এমিনোরিয়া), ডাং ডিউইস্ ইহার প্রতি বিস্তর অনুরাগ প্রকাশ করেন। ২০ মিনিম্ মাত্রায় ইহার অরিষ্ট আভ্যন্তরিক প্রয়োগ করিবে এবং ক্রমশঃ ৩০।৪০ মিনিম্ পর্য্যন্ত মাত্রা বৃদ্ধি করিবে।

শ্বেতপ্রদর রোগে, ডাং রবর্টসন্ এবং ডাং ডেবিস্ প্রভৃতি বিজ্ঞ চিকিৎসকগণ ইহার অরিষ্টের আভ্যন্তরিক প্রয়োগ ব্যবস্থা দেন। ২০ মিনিম্ মাত্রায় স্নিগ্ধ পানীয় সহযোগে আরম্ভ করিয়া ক্রমশঃ মাত্রা বৃদ্ধি করিবে। জননেন্দ্রিয়ের উগ্রতার লক্ষণ প্রকাশ পাইলে ঔষধ রহিত করিবে।

এতদ্ভিন্ন, প্রমেহ গ্লীট্ মূত্রাশয়প্রদাহে ব্যবহৃত হয়। বারম্বার প্রস্রাব চেষ্টা, প্রোষ্ট্রেট্ গ্রন্থি প্রদেশে ও মূত্রনলী মধ্যে অত্যন্ত বেদনা থাকিলে ১ বিন্দু মাত্রায় দিবসে ৩।৪ বার প্রয়োগ করিলে বিশেষ উপকার দর্শে।

স্ত্রীলোকদিগের, বিশেষতঃ মধ্য-বয়স্কাদিগের এরূপ দেখা যায় যে, তাহারা অধিকক্ষণ প্রস্রাব ধারণে অক্ষম, বা পুনঃ পুনঃ প্রস্রাব করিতে চেষ্টিত হয়। প্রস্রাব করিতে কোন যন্ত্রণা বা কষ্ট হয় না; কাহার কাহার হাঁচিতে কাশিতে বা কোঁথাইতে মূত্র নির্গত হয়। এ স্থলে ১—২ বিন্দু মাত্রায় ক্যান্থারিডিজের অরিষ্ট দিবসে ৩।৪ বার প্রয়োগ করিলে আশু চমৎকার ফল প্রাপ্ত হওয়া যায়।

বর্ষিষ্ঠ ব্যক্তি প্রস্রাব ধারণে অক্ষম হইলে ইহা দ্বারা উপকার হয়। বালকদিগের এ রোগে এতদপেক্ষা বেলাডোনা শ্রেয়ঃ।

লিঙ্গোচ্ছ্বাস (কর্ডি) রোগে ১ বিন্দু মাত্রায় ইহার অরিষ্ট দিবসে তিন বার প্রয়োগ করিলে তন্নিবারিত-হয়।

অনৈচ্ছিক বীর্য্যপতন রোগে লৌহ সহযোগে ইহা প্রয়োগ করা যায়।

মূত্রাশয়ের দৌর্ব্বল্য বশতঃ মূত্রকৃচ্ছ্র বা মূত্রস্তম্ভ হইলে ইহার অরিষ্টের আভ্যন্তরিক প্রয়োগ করিলে মূত্রাশয়ের উত্তেজন দ্বারা উপকার হয়। ধ্বজভঙ্গ রোগে জননেন্দ্রিয়ের উত্তেজনার্থ ইহা বিধেয়।

লেপ্রা, সোরায়েসিস্ এবং একজীমা প্রভৃতি চর্ম্ম রোগে, পুরাতন অবস্থায় ক্যান্থারিডিজের অরিষ্টের আভ্যন্তরিক প্রয়োগ দ্বারা উপকার হয়।

মস্তিষ্ক, ফুস্ফুস্, হৃৎপিণ্ড, যকৃৎ প্রভৃতি আভ্যন্তরিক যান্ত্রিকপ্রদাহে, সন্ধিপ্রদাহে এবং বাত রোগে প্রদাহের তরুণাবস্থা তিরোহিত এবং জ্বর লাঘব হইবার পর, ক্যান্থারিডিজের বাহ্য প্রয়োগ দ্বারা ফোস্কা উৎপাদন করিলে প্রত্যুগ্রতা সাধন এবং দোহন বিশেষ উপকার হয়। পুরাতন প্রদাহে প্রত্যুগ্রতা সাধন এবং শোষণের নিমিত্ত ইহা অতি শ্রেষ্ঠ ঔষধ। ইহার স্থানিক প্রয়োগ দ্বারা পুনঃ পুনঃ ফোস্কা উৎপাদন করিবে; অথবা একবার ফোস্কা হইবার পর, কোন উগ্র ঔষধ দ্বারা ঐ ক্ষত সরস রাখিবে; শেষোক্ত প্রকরণকে পর্পেচুয়েল্ বা ওপেন্ ব্লিষ্টর্ কহে।

জ্বরাদি রোগে জীবনী-শক্তি অবসন্ন হইলে, উত্তেজনার্থ ইহা বিশেষ উপযোগী। বক্ষ, জঙ্ঘা, উর্বাদি দেশে ইহার পলস্তার স্থানিক প্রয়োগ করিয়া ২।৩ ঘণ্টা পর্য্যন্ত রাখিবে, ফোস্কা উৎপাদন করিবে না, ঐ সকল স্থান আরক্তিম হইলে উঠাইয়া লইবে। এইরূপ প্রয়োগকে ফ্লাইং ব্লিষ্টর্ কহে। অপর, জ্বরাদি রোগে জীবনীশক্তির অবসাদন বশতঃ প্রলাপ উপস্থিত হইলে গ্রীবাদেশে ইহার পটি লাগাইলে উপকার হয়।

চক্ষুঃপ্রদাহে এবং অন্যান্য চক্ষুরোগে, এবং কর্ণপ্রদাহে, কর্ণের পশ্চাৎ অথবা পার্শ্ব কপালে ক্যান্থারিডিজের পলস্তা দ্বারা ফোস্কা উৎপাদন করিলে শীঘ্র প্রতিকার লাভ হয়।

সায়েটিকা নামক স্নায়ুশূল রোগে গুল্‌ফ দেশে ইহার স্থানিক প্রয়োগ উপকার করে। টাক রোগে এবং উৎকট রোগান্তে চুল উঠিয়া গেলে ১ ড্রাম্‌ ক্যান্থারিডিজের অরিষ্ট, ১ আং তৈলের সহিত মিশ্রিত করিয়া রোগ স্থানে মর্দ্দন করিলে প্রতিকার হয়।

পুরাতন ক্ষতে, ক্ষত নিরঙ্কুর হইলে এবং ক্ষতের পার্শ্ব কঠিন এবং উচ্চ হইলে ইহার স্থানিক প্রয়োগ দ্বারা ক্ষতের অবস্থা পরিবর্ত্তন এবং ক্ষত আরোগ্যোন্মুখ হয়।

চূর্ণের মাত্রা, ১ গ্রেণ্‌ হইতে ২ গ্রেণ্‌, বটিকাকারে প্রয়োগ করিবে।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্‌, এম্‌প্লাষ্ট্রম্‌ ক্যান্থারিডিজ্‌; ইংরাজী, ক্যান্থারিডিজ্‌ প্ল্যাষ্টর্‌। ক্যান্থারিডিজ্‌ সূক্ষ্মচূর্ণ, ১২ আং; মোম, ৭॥০ আং; মেষের বসা, ৭॥০ আং; ধূনা, ২ আং; শূকরের বসা, ৬ আং। মোম, শূকরের এবং মেষের বসা একত্র জলস্বেদন যন্ত্রোত্তাপে গলাইবে, পরে, ধূনা পৃথক্‌ গলাইয়া তাহার সহিত সংযোগ করিবে; শীতল হইয়া ঘন হইতে আরম্ভ হইলে ক্যান্থারিডিজ্‌ চূর্ণ মিলাইয়া লইবে।

২। ল্যাটিন্‌, এম্‌প্লাষ্ট্রম্‌ ক্যালিফেসিয়েন্স; ইংরাজী, ওয়ারম্‌ প্ল্যাষ্টর্‌। ক্যান্থারিডিজ্‌ স্থূলচূর্ণ, ৪ আং; স্ফুটিত জল, ১ পাং; জায়ফলের বাষ্পতৈল, ৪ আং; মোম, ৪ আং; ধূনা, ৪ আং; সাবানের পলস্তা, ৩।০ পৌং; ধূনার পলস্তা, ২ পৌং। ৬ ঘণ্টা পর্য্যন্ত ক্যান্থারিডিজ্‌কে স্ফুটিত জলে ভিজাইবে, পরে, নিঙ্গড়াইয়া ছাঁকিয়া লইবে; অনন্তর, জলস্বেদন যন্ত্র দ্বারা গাঢ় করিবে, তৃতীয়াংশ অবশিষ্ট থাকিতে অন্যান্য দ্রব্য অগ্নিসন্তাপে দ্রব করিয়া ইহার সহিত মিলাইবে।

৩। ল্যাটিন্‌, লাইকর্‌ এপিস্পাস্‌টিকস্‌; ইংরাজী, ব্লিষ্টরিং লিকুইড্‌। পূর্ব্বনাম, লিনিমেণ্টম্‌ ক্যান্থারিডিজ্‌। ক্যান্থারিডিজ্‌ চূর্ণ, ৮ আং; সির্কা-দ্রাবক, ৪ আং; ইথর্‌ যথা-প্রয়োজন। ক্যান্থারিডিজকে সির্কা-দ্রাবকে ২৪ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া রাখিবে, পরে পর্কোলেসন্‌ যন্ত্র মধ্যে স্থাপন করিয়া ক্রমশঃ ইথর্‌ দিবে, যে পর্য্যন্ত না ২০ আং নির্গত হয়। ফোস্কা উৎপাদনার্থ বিশেষ উপযোগী।

৪। ল্যাটিন্‌, টিংচ্যুরা ক্যান্থারিডিজ্‌; ইংরাজী, টিংচর্‌ অব্‌ ক্যান্থারিডিজ্‌। ক্যান্থারিডিজ্‌ স্থূল চূর্ণ, ।০ আং; পরীক্ষিত সুরা, ১ পাং। পর্কোলেসন্‌ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ৫ মিনিম্‌—॥০ ড্রাম্‌।

৫। ল্যাটিন্‌, অঙ্গুয়েণ্টম্‌ ক্যান্থারিডিজ; ইংরাজী, অইণ্টমেণ্ট্‌ অব্‌ ক্যান্থারিডিজ। ক্যান্থারিডিজ, ১ আং; মোম, ১ আং; জলপাইর তৈল, ৬ আং।

ক্যান্থারিডিজ্‌কে ১২ ঘণ্টা পর্য্যন্ত আবৃত পাত্রমধ্যে তৈলে ভিজাইয়া রাখিবে। পরে, জলস্বেদন যন্ত্র দ্বারা ২১২ তাপাংশ পর্য্যন্ত তপ্ত করিবে। ১৫ মিনিট্‌ পরে উত্তমরূপে নিঙ্গড়াইয়া ছাঁকিবে; পরে, মোম গলাইয়া তাহার সহিত মিলাইয়া উত্তমরূপে আবর্ত্তন করিবে, যে পর্য্যন্ত না ঘনীভূত হয়। ব্লিষ্টর্ দ্বারা ফোস্কা উৎপাদন করিবার পর, ঐ ক্ষত সরস রাখিবার নিমিত্ত ব্যবহৃত হয়।

৬। ল্যাটিন্, এসিটম্ ক্যান্থারিডিজ্; ইংরাজী, ভিনিগার্ অব্‌ ক্যান্থারিডিজ্; সামান্যতঃ লাইকর্ লিটি। ক্যান্থারিডিজ্‌চূর্ণ, ২ আং; গ্লেসিয়েল্ এসেটিক্ এসিড্, ২ আং; সির্কা-দ্রাবক, যথা-প্রয়োজন। গ্লেসিয়েল্ এসেটিক্ এসিডের সহিত ১৩ আং সির্কা-দ্রাবক মিশ্রিত করিয়া তাহাতে দুই দিবস পর্য্যন্ত ক্যান্থারিডিজ্‌চূর্ণ ভিজাইয়া ২০০ তাপাংশ পর্য্যন্ত তপ্তস্থানে রাখিবে, পরে শীতল হইলে পর্কোলেসন্ যন্ত্র মধ্যে স্থাপন করিয়া আর ৫ আং সির্কা-দ্রাবক সংযোগ করিবে; সমুদায় নির্গত হইলে যন্ত্রস্থ ক্যান্থারিডিজ্‌কে চাপিবে, যাহা নির্গত হইবে, পূর্ব্বনির্গত অরিষ্টের সহিত মিশ্রিত করিয়া ছাঁকিবে; ১ পাইণ্ট্‌ হইতে যত ন্যূন হইবে সির্কা-দ্রাবক সংযোগ দ্বারা তাহা পূর্ণ করিবে। ফোস্কা করণার্থ বিস্তর ব্যবহৃত হয়।

৭। ল্যাটিন্, চার্টা এপিস্প্যাষ্টিকা; ইংরাজী, ব্লিষ্টরিং পেপর্। শ্বেত মোম, ৪ আং; তিমির বসা, ১॥০ আং; জলপাইর তৈল, ২ আং; রজন, ৸ আং; ক্যানেডা বাল্‌সম্, ।০ আং; ক্যারিডিজ্‌চূর্ণ, ১ আং; পরিস্রুত জল, ৬ আং। ক্যানেডা বাল্‌সম্ ভিন্ন অন্যান্য সমুদায় দ্রব্যকে জলস্বেদন যন্ত্রোত্তাপে দুই ঘণ্টা পর্য্যন্ত তপ্ত করিবে এবং অনবরত আলোড়ন করিবে। অনন্তর জল ছাঁকিয়া ফেলিয়া যে পলস্তা থাকিবে তাহাকে অগ্নিসন্তাপে গলাইয়া তাহার সহিত ক্যানেডা বাল্‌সম্ মিলাইবে. পরে তপ্ত থাকিতে থাকিতে কাগজ খণ্ড খণ্ড করিয়া তাহার এক পৃষ্ঠা ইহার উপর বুলাইয়া লইবে।

ক্যান্থারিডিজের পরিবর্ত্তে এ প্রদেশীয় তেলিনী মক্ষিকা (মাইলাব্রিস্ সাই-কোরিয়াই) ব্যবহার করা যাইতে পারে।

———

১৩শ মূত্রকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| কোপেবা। | কোপেবা। |
| ( Copaiba ) | ( Copaiba ) |

লিগিউমিনোসি জাতীয় কোপাইফরা মল্‌টিয়ুগা, কোপাইফরা অফিসিনেলিস্ এবং অন্যান্য প্রকার কোপাইফরা বৃক্ষের তৈল ও ধূনাযুক্ত রস। বৃক্ষের স্কন্ধে অস্ত্রাঘাত করিলে এই রস নির্গত হয়। মার্কিন্ খণ্ডস্থ ব্রেজিল্ দেশে জন্মে।

নং ৩১।



কো জেকিউনাই।

নং ৩২।



কো কর্ডিফোলিয়া।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। স্বচ্ছ, গাঢ়, ঈষৎ পীতবর্ণ, দেখিতে জলপাইর তৈলের ন্যায়, বিশেষ গন্ধযুক্ত; রুক্ষ, কদর্য্য আস্বাদ; অগ্নিদাহ্য; জলাপেক্ষা লঘু; জলে দ্রব হয় না; সুরা, ইথর এবং তৈলে সম্পূর্ণ দ্রবণীয়; ক্ষার সহযোগে সাবান হয়; অগ্নিসন্তাপে নিজ ভারের চতুর্থাংশ কার্বনেট্ অব্ ম্যাগ্-নিসিয়া দ্রব করে, অথচ, স্বচ্ছ থাকে। ইহাতে ব্যায়িতৈল এবং ধূনা আছে।

ক্রিয়া। উত্তেজক; এই উত্তেজনক্রিয়া শরীরস্থ সমুদায় শ্লৈষ্মিক ঝিল্লিতে প্রকাশ পায়; তন্মধ্যে মূত্রযন্ত্র এবং জননেন্দ্রিয়ের শ্লৈষ্মিক ঝিল্লিতে বিশেষরূপে প্রকাশিত হয়। অল্প মাত্রায় সেবন করিলে পাকাশয়ে উষ্ণতা বোধ হয়, কোপেবার গন্ধযুক্ত উদ্গার উঠিতে থাকে, এবং বিবমিষা হয়, ক্বচিৎ বমন বা ভেদ হয়। শোষিত হইবার পর মূত্র-যন্ত্র এবং শ্বাসযন্ত্র দ্বারা নির্গত হইয়া যায়; তন্নিবন্ধন, প্রস্রাব বৃদ্ধি হয়, প্রস্রাবের বর্ণ আরক্তিম হয় এবং প্রস্রাব কোপেবার গন্ধযুক্ত হয়; আর, নিশ্বাসে ইহার গন্ধ পাওয়া যায় এবং শ্বাসযন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লি উত্তেজিত হওয়াতে অধিক কফ নিঃসারণ হয়। অধিক মাত্রায় সেবন করিলে, উদরে বেদনা, বিবমিষা, বমন ও উদরাময় উপস্থিত হয়; বস্তিদেশে বেদনা, মূত্রকৃচ্ছ্র, রক্তপ্রস্রাব, লিঙ্গনাল মধ্যে জ্বালা উপস্থিত হয়, শরীর সজ্বর হয় এবং কখন কখন শরীরে কণ্ডূয়ন এবং রক্তবর্ণ দানা নির্গত হয়।

আময়িক প্রয়োগ। প্রমেহ রোগেই ইহা বিস্তর ব্যবহৃত হয় ইহার প্রয়োগ বিষয়ে দুই মত আছে; এক এই যে, প্রমেহ রোগের তরুণাবস্থায় বিবিধ শৈত্য-ক্রিয়া দ্বারা প্রদাহ দমন করণানন্তর, কোপেবা বিধান করিবে; প্রদাহসত্বে অবি-ধেয়। নাইট্রিক্ ইথর্ এবং পটাশ্ দ্রব সহযোগে ব্যবস্থা করা যায়; যথা, কোপেবা ২ ড্রাম্, নাইট্রিক্ ইথর্ ২ ড্রাম, পটাশ্ দ্রব ১ ড্রাম্, হেন্‌বেনের অরিষ্ট ৪০ মিনিম্, জল ৪ আং, গঁদের মণ্ড ২ আং। মাত্রা, ১ আং; দিবসে ৩.৪ বার প্রয়োগ

করিবে। দ্বিতীয় মত এই যে, প্রমেহ রোগের প্রথমাবস্থাতেই অধিক মাত্রায় কোপেবা প্রয়োগ বিধেয়। এই মতাবলম্বীরা কহেন যে, এইরূপে প্রয়োগ করিলে, প্রথম উদ্যমেই রোগ দমন হয়, আর কোন ব্যাঘাত হয় না। এ মতের দোষ এই যে, ইহা দ্বারা কখন কখন মূত্র এবং জননেন্দ্রিয়ের প্রদাহাদি উপস্থিত হয়। পুরুষের প্রমেহ রোগে ইহা দ্বারা যেরূপ আশু প্রতিকার লাভ হয়, স্ত্রীলোকের রোগে তদ্রূপ নহে। ইহাতে কেহ কেহ বিবেচনা করেন যে, ইহার ক্রিয়া সম্পূর্ণ স্থানিক; সেবন করিবার পর শোষিত হইয়া মূত্রপ্রণালীর শ্লৈষ্মিক ঝিল্লিতে ক্রিয়া দর্শায়। কিন্তু, যেহেতু স্ত্রীলোকের প্রমেহ রোগ কেবল মূত্রপ্রণালীতেই অবস্থিতি করে না, যোনিস্থ শ্লৈষ্মিক ঝিল্লির অধিকাংশ আক্রমণ করে, স্মৃতরাং কোপেবা সেবন দ্বারা তাহাদের আরোগ্য লাভ হয় না। এমতের বিপক্ষবাদীরা কহেন যে, যদ্যপি কোপেবার ক্রিয়া সম্পূর্ণ স্থানিক হইত, তবে ইহার স্থানিক প্রয়োগ দ্বারা রোগের প্রতিকার হইত; কিন্তু অনেক পরীক্ষা দ্বারা দেখা গিয়াছে যে, তাহা হয় না। মোং রিকর্ড্ দ্বারা, এক্ষণে এ বিষয়ের মীমাংসা স্থির হইয়াছে। তাঁহার চিকিৎসাধীন প্রমেহগ্রস্ত এক জন রোগীর অণ্ডকোষের পুরোভাগে একটি মূত্রনালী ছিল, তদ্দ্বারা লিঙ্গনালস্থ শ্লৈষ্মিক ঝিল্লি দৃষ্ট হইত; ঐ ব্যক্তির সমুদায় প্রস্রাব ঐ নালী দিয়া নির্গত হইত, কিন্তু, অঙ্গুলি দ্বারা নালীর উভয় পার্শ্ব চাপিয়া সে সহজ পথে প্রস্রাব করিতে পারিত। মোং রিকর্ড্ তাহাকে কোপেবা প্রয়োগ করিয়া ঐ নালীর দ্বারা প্রস্রাব করিতে অনুমতি করিয়াছিলেন। কিয়দ্দিবসের মধ্যে তাহার নালীর পশ্চাৎস্থিত লিঙ্গনালের প্রমেহ নিবারণ হইয়াছিল কিন্তু নালীর অগ্রস্থিত লিঙ্গনালের প্রমেহের কিছুই হয় নাই। পরে রিকর্ড্ সাহেব তাহাকে নালী চাপিয়া সহজ পথে প্রস্রাব করিতে অনুমতি করাতে অল্পদিবসের মধ্যেই সে সম্পূর্ণ আরোগ্য লাভ করিয়াছিল। রিকর্ড্ সাহেবের অধীনে আরও দুই জন উক্ত প্রকার প্রমেহগ্রস্ত রোগী আসিয়াছিল; তাহাদের ঐ প্রকার চিকিৎসা করাতে ঐরূপ ফল লাভ হইয়াছিল; কেবল তাহাদের একজনকে কোপেবা, অপরকে কাবাবচিনি ব্যবস্থা করা হইয়াছিল। অপিচ, ডাঃ হার্ডী সাহেব অনেকগুলি প্রমেহগ্রস্ত স্ত্রীলোককে কোপেবা সেবন করাইয়া পরে তাহাদের নিজ নিজ প্রস্রাব তাহাদের যোনি মধ্যে পিচকারী দ্বারা প্রয়োগ করিয়া আরোগ্য প্রদান করিয়াছেন। এই সকল দৃষ্টে বোধ হয় যে, কোপেবা পাকাশয় হইতে শোষিত হওনানন্তর শরীর মধ্যে এরূপ পরিবর্ত্তিত হয় যে, মূত্রপথে নির্গত হওন কালে লিঙ্গনালের উপর বিশেষ প্রমেহঘ্ন ক্রিয়া প্রকাশ করে।

পুরাতন প্রমেহ রোগে, লিঙ্গনাল মধ্যে বুজি দ্বারা কোপেবা প্রয়োগ করিলে উপকার হয়। স্ত্রীলোকের প্রমেহ এবং শ্বেতপ্রদর রোগে ইহার আভ্যন্তরিক এবং স্থানিক প্রয়োগ উপকার করে।

বৃদ্ধাবস্থায় পুরাতন অর্শ রোগে, ২০।৩০ বিন্দু পরিমাণে দিবসে ২।৩ বার ব্যবস্থা করিলে ফল দর্শে।

পুরাত শ্বাসনালী প্রদাহ এবং পুরাতন কাশ রোগে, অধিক শ্লেষ্মা নিঃসরণ লাঘবার্থ কোপেবা ব্যবস্থা করা যায়।

মাত্রা, ২০ মিনিম্ হইতে ১ ড্রাম্ পর্য্যন্ত। শর্করা বা গঁদ বা লাইকর্ পটাশি সহযোগে ব্যবস্থা করিবে, অথবা দুগ্ধ কিম্বা কর্পূরের জলের সহিত প্রয়োগ করিবে। জেলেটিনের কোষ ( ক্যাপ্সুল্ ) মধ্যে করিয়াও প্রয়োগ করা যায় ; এবং নিম্নলিখিত মতে বটিকা প্রস্তুত করিয়াও বিধান করা যায় ; যথা, কোপেবা ২ আং, ম্যাগ্নিসিয়া ৬০ গ্রেণ্ ; একত্র করিয়া রাখিয়া দিবে ; ঘন হইলে ২০০ বটিকা প্রস্তুত করিবে। মাত্রা, ২।৩ বটিকা।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, ওলিয়ম্ কোপেবী ; ইংরাজী, অইল্ অব্ কোপেবা। কোপেবা চুয়াইয়া প্রস্তুত করা যায়। এই তৈল, বর্ণহীন স্বচ্ছ, বিশেষ গন্ধযুক্ত ; উগ্র, রুক্ষ আস্বাদ ; ইথরে দ্রবণীয় ; ইহাতে গন্ধক, ফস্ফরস্ এবং আইওডিন্ দ্রব হয়। মাত্রা, ৫ মিনিম্—॥০ ড্রাম্।

---

১৪শ মূত্রকারক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| ডিজিটেলিস্। | ডিজিটেলিস্। |
| ( Digitalis ) | ( Digitalis ) |

স্নায়বীয় অবসাদক ঔষধ শ্রেণীর মধ্যে বর্ণন করা হইয়াছে।

---

১৫শ মূত্রকারক।

গর্জ্জনতৈল।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| ডিপ্টেরোকার্পাই বাল্সেমোমম্। | গর্জ্জন্ বাল্সম্ উড্ অইল্। |
| ( Dipterocarpi Balsamomum ) | ( Gurjun Balsam wood oil ) |

ডিপ্টেরোকার্পি জাতীয় ডিপ্টেরোকার্পস্ লেবিস্ নামক বৃক্ষ হইতে প্রাপ্ত তৈল ও ধূনাযুক্ত রস। বৃক্ষের স্কন্ধে অস্ত্রাঘাত করিয়া অগ্নিসন্তাপ দিলে ইহা নির্গত হয়। পূর্ব্ববাঙ্গালায় জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। স্বচ্ছ, তরল, পাটলবর্ণ, জলাপেক্ষা লঘু ; কোপেবার ন্যায় গন্ধাস্বাদযুক্ত, কিন্তু তত উগ্র নহে ; ২৭০ তাপাংশ পর্য্যন্ত তপ্ত করিলে অনচ্ছ এবং ঘন হয়।

ক্রিয়া। উত্তেজক এবং মূত্রকারক; ইহার উত্তেজনক্রিয়া সমুদায় শ্লৈষ্মিক ঝিল্লিতে এবং বিশেষ মূত্রযন্ত্র এবং জননেন্দ্রিয়ের শৈষ্মিক ঝিল্লিতে প্রকাশ পায়। ফলতঃ ইহার ক্রিয়া সর্ব্বগতে কোপেবার ন্যায়।

আময়িক প্রয়োগ। কোপেবার ন্যায়।

মাত্রা, ॥০—১ ড্রাম্, আরবি গঁদের মণ্ডের সহিত প্রয়োজ্য।

---

১৬শ মূত্রকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ওলিয়ম্ জুনিপরাই। | অইল্ অব্ জুনিপর্। |
| (Oleum Juniperi) | (Oil of Juniper) |

কোনিফরি জাতীয় জুনিপরস্ কমিউনিস্ নামক বৃক্ষের ফল চুয়াইয়া প্রস্তুত তৈল। ইউরোপ খণ্ডের উত্তরপ্রদেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। তরল; বর্ণহীন বা ঈষৎ পীতবর্ণ; বিশেষ সদ্গন্ধ-যুক্ত; রুক্ষ আস্বাদ, জলাপেক্ষা লঘু, সুরাতে অল্প দ্রবণীয়।

ক্রিয়া। উত্তেজক, বায়ুনাশক এবং মূত্রকারক। পূর্ব্বে, জুনিপরের শাখাগ্র এবং ফলের ফাণ্ট্ ব্যবহৃত হইত; ব্রিটিশ্ ফার্মাকোপিয়া মতে তাহা পরিত্যক্ত হইয়াছে। জুনিপরের ফল হইতে জিন্ নামক সুরা প্রস্তুত হয়।

আময়িক প্রয়োগ। শোথ এবং উদরী রোগে মূত্রকরণার্থ ব্যবহার করা যায়; কিন্তু জ্বর এবং মূত্রযন্ত্র ও জননেন্দ্রিয়ের উগ্রতা বা প্রদাহ সত্ত্বে নিষিদ্ধ। উদরাধ্মান হইলে বায়ুনাশার্থ প্রয়োগ করা যায়।

মাত্রা, ১ মিনিম্ হইতে ৫ মিনিম্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ। ল্যাটিন্, স্পিরিটস্ জুনিপরাই; ইংরাজী, স্পিরিট্ অব্ জুনিপর্। জুনিপর্ তৈল, ১ আং; শোধিত সুরা, ৪৯ আং। দ্রব করিয়া লইবে। মাত্রা, ৩০ মিনিম্—১ ড্রাম্। ক্রিয়েজোট্ মিক্শ্চর্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

১৭শ মূত্রকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ওলিয়ম্ টেরেবিন্থিনি। | অইল্ অব্ টর্পেণ্টাইন্। |
| (Oleum Terebinthini) | (Oil of Turpentine) |

ধামনিক উত্তেজক ঔষধ শ্রেণীর মধ্যে বর্ণন করা হইয়াছে।

---

## ১৮শ মূত্রকারক।

| ল্যাটিন। | ইংরাজী। |
| --- | --- |
| পেরেরি রেডিক্স্। | পেরেরা রূট্। |
| (Pariciræ Radix) | (Pareira Root) |

মেনিস্পর্মেসি জাতীয় পেরেরা ব্রেবা (বেল্‌বেট্‌লীফ্) নামক লতার মূল। মার্কিন্ খণ্ডস্থ উপদ্বীপে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। নলাকার বা চেপ্টা খণ্ড সকল; ৪ ইঞ্চ্ হইতে ৪ ফুট্ দীর্ঘ; অর্দ্ধ ইঞ্চ্ হইতে ৪ ইঞ্চ্ স্থূল; বাহ্যপ্রদেশ ধূসর বর্ণ, কুঞ্চিত; অভ্যন্তর, পীতবর্ণ, সান্তর এবং সমকেন্দ্র চক্রাকার রেখাযুক্ত; মিষ্ট, তিক্ত, রুক্ষ আস্বাদ। ইহাতে ধূনা, শ্বেতসার এবং সিসাম্পিলিয়া নামক বীর্য্য বিশেষ আছে।

ক্রিয়া। উত্তেজক, আগ্নেয় এবং বলকারক, মূত্রযন্ত্রস্থ শৈষ্মিক ঝিল্লির উপর পরিবর্ত্তন ক্রিয়া প্রকাশ করে। অধিক মাত্রায়, বিরেচক।

আময়িক প্রয়োগ। মূত্রযন্ত্রের বিবিধ পুরাতন রোগে বিশেষ উপকারক করে। এবিধায় প্রমেহ, শ্বেতপ্রদর, পুরাতন মূত্রাশয়প্রদাহ রোগে ব্যবহৃত হয়। হেন্‌বেনের অরিষ্ট এবং প্রয়োজন অনুসারে ক্ষার বা দ্রাবক সহযোগে ব্যবস্থা করিবে।

চূর্ণের মাত্রা, ৩০ গ্রেণ্ হইতে ৬০ গ্রেণ্ পর্য্যন্ত।

### প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ডিককৃটম্ পেরেরি; ইংরাজী, ডিককৃসন্ অব্ পেরেরা। পেরেরা, ১॥০ আং; পরিস্রুত জল, ১॥০ পাইণ্ট্। সিদ্ধ করিয়া ১ পাইণ্ট্ করিবে। মাত্রা, ১—২ আং।

২। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ পেরেরি; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট্ অব্ পেরেরা। পেরেরা স্থূল চূর্ণ, ১ পৌং; স্ফুটিত পরিস্রুত জল, যথা প্রয়োজন। ১ পাইণ্ট্ জলে ২৪ ঘণ্টা পর্য্যন্ত পেরেরা ভিজাইবে; পরে, পর্কোলেসন্ যন্ত্র মধ্যে স্থাপন করিয়া ক্রমশঃ জল দিবে যে পর্য্যন্ত না পেরেরা অসার হয়,অবশেষে এই ফাণ্ট্‌কে জলস্বেদন যন্ত্র দ্বারা উপযুক্ত গাঢ়ত্ব প্রাপ্ত করাইবে। মাত্রা, ১০।২০ গ্রেণ্।

৩। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ পেরেরি লিকুইডম্; ইংরাজী, লিকুইড্ এক্‌ষ্ট্রাক্ট্ অব্ পেরেরা। পেরেরা স্থূল চূর্ণ, ১ পৌং; স্ফুটিত পরিস্রুত জল, যথা-প্রয়োজন; শোধিত সুরা; ৩ আং। ১ পাইণ্ট্ জলে ২৪ ঘণ্টা পর্য্যন্ত পেরেরা ভিজাইবে, পরে, পর্কোলেসন্ যন্ত্র মধ্যে স্থাপন করিয়া জল দ্বারা পেরেরাকে অসার করিবে; যে ফাণ্ট্ প্রস্তুত হইবে তাহাকে জলস্বেদনযন্ত্র দ্বারা গাঢ় করিয়া ১৩ আং করিবে; শীতল হইলে সুরা সংযোগ করিবে। মাত্রা, ।০—২ ড্রাম্।

১৯শ মূত্রকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| সিলা। | স্কুইল্। |
| (Scilla) | (Squill) |

লিলিয়েসি জাতীয় অর্গিনিয়া শিলা নামক বৃক্ষের কন্দ। ভূমধ্যস্থ সাগরের উভয় কূলেই জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ইহার আকার ও অবয়ব পলাণ্ডুর ন্যায়; এক পোয়া হইতে ১ সের পর্য্যন্ত ওজনে হয়; কখন কমলা লেবু হইতে ক্ষুদ্র,বা বিল্বের ন্যায় বৃহৎ; বাহ্য স্তবক, শুষ্ক, পাতলা, পাটলবর্ণ বা শ্বেতবর্ণ; আভ্যন্তরিক স্তবক সকল স্থূল, সরস এবং শ্বেতবর্ণ; অতি কদর্য্য, উগ্র এবং তিক্ত আস্বাদ; দুর্গন্ধযুক্ত; জল, সির্কা এবং সুরা দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়; ইহাতে সিলিটাইন্ এবং স্কলেইন্ নামক দুইটি বীর্য্য আছে; ইহার মূত্রকরণ এবং কফনিঃসারণ ক্রিয়া প্রথমোক্ত বীর্য্যের উপর নির্ভর করে; শেষোক্ত বীর্য্যটি অতি উগ্র, এবং স্কুইলের বমনকরণ এবং বিরেচন শক্তির আধার। স্কুইল্‌কে খণ্ড খণ্ড করিয়া শুষ্ক করিয়া বিক্রয়ার্থ প্রেরিত করে। শুষ্ক স্কুইল্ বায়ুতে রাখিলে ক্রমশঃ আর্দ্র হয়।

ক্রিয়া। উত্তেজক, মূত্রকারক এবং কফনিঃসারক; কিঞ্চিৎ অধিক মাত্রায়, ভেদ ও বমন উপস্থিত করে; এবং কখন কখন বস্তিদেশে বেদনা এবং মূত্রযন্ত্রে উগ্রতা প্রকাশ করে। ভেদ ও বমন উপস্থিত হইলে ইহার মূত্রকরণক্রিয়া প্রকাশ পায় না, অতএব অল্পমাত্রায় প্রয়োগ করিবে এবং প্রয়োগ করিতে করিতে বিবমিষা উপস্থিত হইলে ঔষধ রহিত করিবে ইহার মূত্রকরণ ক্রিয়া প্রকাশ না পাইলে ঘর্ম্ম বৃদ্ধি হয়। ইহার কফনিঃসারণ ক্রিয়ার বিষয়ে বক্তব্য এই যে, ইহা দ্বারা অধিক শ্লেষ্মা নিঃস্রবণ হয় এবং শ্লেষ্মা তরলীভূত হয়, তন্নিবন্ধন শ্বাসযন্ত্রস্থ রক্তাধিক্যের হ্রাস করে। বমনকরণ এবং বিরেচনার্থ, ইহার ক্রিয়ার উগ্রতা হেতু, ব্যবস্থেয় নহে। কখন কখন ইপেকাকুয়ান্ সহযোগে বমনকরণার্থ ব্যবহার করা যাইতে পারে। অধিক মাত্রায়, উগ্র বিষক্রিয়া করে, পাকাশয় এবং অন্ত্র মধ্যে প্রদাহ উপস্থিত করে, এবং ভেদ, বমন, উদরে বেদনা, মূত্রকৃচ্ছ্র, রক্তপ্রস্রাব এবং আক্ষেপাদি উপস্থিত করিয়া প্রাণহানি করে। ২৪ গ্রেণ্ মাত্রায় সেবন করায় মৃত্যু হইয়াছে। স্থানিক প্রয়োগে, উগ্রতাসাধক; সরস কন্দ কোন স্থানে অধিকক্ষণ লাগাইলে ফোস্কা উৎপাদন করে।

আময়িক প্রয়োগ। শোথ রোগে, পারদ বটিকা এবং ডিজিটেলিস্ সহযোগে বিলক্ষণ উপকার করে। যে স্থানে পারদ নিষিদ্ধ, টার্ট্রেট্ বা এসিটেট অব্ পটাশ্ প্রভৃতি মূত্রকারক সহযোগে প্রয়োগ করিবে। মূত্রযন্ত্রে প্রদাহ বা উগ্রতা থাকিলে নিষিদ্ধ।

পুরাতন শ্বাসনালী প্রদাহে, পুরাতন শ্বাসকাশে এবং অন্যান্য পুরাতন কাশ রোগে বিবিধ কফনিঃসারক এবং অবসাদক ঔষধ সহযোগে প্রয়োজ্য। প্রদাহ এবং জ্বর থাকিলে নিষিদ্ধ।

মাত্রা, ১ গ্রেণ্ হইতে ২ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, এসিটম্ সিলি ; ইংরাজী, ভিনিগার্ অব্ স্কুইল্। স্কুইল্ কুট্টিত, ২॥০ আং ; জলমিশ্র সির্কা-দ্রাবক, ১ পাইণ্ট্ ; পরীক্ষিত সুরা, ১॥০ আং। সপ্তাহ পর্য্যন্ত স্কুইল্‌কে সির্কা-দ্রাবকে ভিজাইয়া রাখিবে, পরে ছাঁকিয়া নিঙ্গড়াইয়া লইবে, অবশেষে তাহাতে সুরা মিশ্রিত করিবে। মাত্রা, ১০—৪০ মিনিম্।

২। ল্যাটিন্, পাইলুলা সিলি কম্পজিটা ; ইংরাজী, কম্পৌণ্ড্ স্কুইল্ পিল্। স্কুইলচূর্ণ, ১।০ আং ; শুণ্ঠিচূর্ণ, ১ আং ; এমোনায়াকচূর্ণ, ১ আং ; কঠিন সাবানচূর্ণ, ১ আং ; গুড়, যথা-প্রয়োজন। একত্র মর্দ্দন করিয়া লইবে। মাত্রা, ৫—১০ গ্রেণ্।

৩। ল্যাটিন্, সিরপ্‌স্ সিলি ; ইংরাজী, সিরপ্ অব্ স্কুইল্। ভিনিগার্ স্কুইল্ ১ পাং ; শর্করা, ২॥০ পৌং। অগ্নিসন্তাপ দ্বারা দ্রব করিবে। মাত্রা, ॥০—১ ড্রাম্।

৪। ল্যাটিন্, টিংচ্যুরা সিলি ; ইংরাজী, টিংচর্ অব্ স্কুইল্। স্কুইল্ কুট্টিত, ২॥০ আং ; পরীক্ষিত সুরা, ১ পাং। পর্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ১০—৩০ মিনিম্।

৫। ল্যাটিন্, অক্‌জিমেল সিলি ; ইংরাজী, অক্‌জিমেল্ অব্ স্কুইল্। ভিনিগার্ অব্ স্কুইল্, ১ পাং ; শোধিত মধু, ২ পৌং। একত্র মিশ্রিত করিয়া জলস্বেদন যন্ত্রোত্তাপে গাঢ় করিবে যে পর্য্যন্ত না ১৩২ আপেক্ষিক ভার প্রাপ্ত হয়। মাত্রা, ॥০—১ ড্রাম্।

---

## ২০শ মূত্রকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| স্কোপেরিয়াই কাকিউমিনা। | ব্রুম্ টপ্‌স্। |
| ( Scoparii Cacumina ) | ( Broom Tops ) |

লিগিউমিনোসি জাতীয় সারোথাম্‌নস্ স্কোপেরিয়স্ নামক বৃক্ষের সরস বা শুষ্ক শাখাগ্র। ইংলণ্ড রাজ্যে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঘোর হরিৎবর্ণ, মসৃণ, দুর্ভেদ্য, বিশেষ গন্ধযুক্ত, কদর্য্য, তিক্ত আস্বাদ। ইহাতে স্পার্টিয়া নামক তরল উপক্ষার এবং স্কোপেরিন্ নামক সমক্ষারায় বীর্য্য আছে।

ক্রিয়া। অল্প মাত্রায়, মূত্রকারক। অধিক মাত্রায় বমনকারক এবং বিরেচক। ডাঃ পেরেরা ইহাকে অতি শ্রেষ্ঠ ঔষধ বিবেচনা করেন। তিনি কহেন যে, ইহার মূত্রকরণ ক্রিয়া প্রায় অব্যর্থ। শোথ রোগে ইহা বিশেষ উপকার করে; কিন্তু মূত্রগ্রন্থির রোগে এবং প্রদাহাদি থাকিলে নিষিদ্ধ।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ডিকক্‌টম্ স্কোপেরিয়াই; ইংরাজী, ডিকক্‌সন্ অব্ ক্রুম্। ক্রুম্ টপ্‌স্ শুষ্ক, ১ আং; পরিস্রুত জল, ১ পাইণ্ট্। আবৃত পাত্র মধ্যে ১০ মিনিট পর্য্যন্ত ফুটাইয়া ছাঁকিবে, পরে, পরিস্রুত জল দ্বারা ১ পাইণ্ট্ করিবে। মাত্রা, ২—৪ আং।

২। ল্যাটিন্, সক্কস্ স্কোপেরিয়াই; ইংরাজী, জুস্ অব্ ক্রুম্। সরস ক্রুম্ টপ্স, ৭ পৌং; শোধিত সুরা, যথা-প্রয়োজন। ক্রুম্ টপ্সকে ছাঁকিয়া তাহার রস নিঙ্গড়াইয়া লইবে; পরে, তাহার তৃতীয়াংশ শোধিত সুরা সংযোগ করিয়া সপ্তাহ পর্য্যন্ত রাখিয়া দিবে; অবশেষে ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—২ ড্রাম্।

---

দশম অধ্যায় সমাপ্ত।

---

# একাদশ অধ্যায়।

## স্বেদজনক ঔষধ।

### ডায়েফোরেটিক্স্।

---

১ম স্বেদজনক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ইপেকাকুয়ানা। | ইপেকাকুয়ান্। |
| ( Ipecacunba ) | ( Ipecacuan ) |

বমনকারক ঔষধ শ্রেণীর মধ্যে বর্ণন করা হইয়াছে।

---

২য় স্বেদজনক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| এণ্টিমোনিয়াই টার্টারেটম্। | টার্টারেটেড্ এণ্টিমনি। |
| ( Antimonii Tartaratum ) | ( Tartarated Antimony ) |

ধামনিক অবসাদক শ্রেণীর মধ্যে বর্ণন করা হইয়াছে।

---

৩য় স্বেদজনক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| লাইকর এমোনি এসিটেটিস্। | সোল্যুসন্ অব্ এসিটেট্ অব্ এমোনিয়া। |
| ( Liquor Ammoniæ Acetatis ) | ( Solution of Acetate of Ammonia) |

ইহাকে সামান্যতঃ স্পিরিট্ অব্ মিণ্ডরিরস্ কহে।

প্রস্তুত করণ। সির্কা-দ্রাবক, ১০ আং ; কার্বনেট্ অব্ এমোনিয়া চূর্ণ, যথা-প্রয়োজন ; পরিস্রুত জল, ২॥০ পাং। সির্কা-দ্রাবকে কার্বনেট্ অব্ এমোনিয়া ক্রমশঃ সংযোগ করিবে, যে পর্য্যন্ত না সমক্ষারায় হয়, পরে জল সংযোগ করিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন ; স্বচ্ছ ; তরল ; লাবণিক আস্বাদ ; সমক্ষারায় ; ইহাতে পটাশ্ সংযোগ করিলে এমোনিয়ার গন্ধ নির্গত হয় এবং দ্রাবক সংযোগে সির্কার গন্ধ নির্গত হয়।

অসম্মিলন। অম্ল, ক্ষার, ক্ষার কার্বনেট, ফটকিরি, চূণের জল, সীসশর্করা, হিরাকস ইত্যাদি।

ক্রিয়া। ঘর্ম্মকারক এবং শৈত্যকারক; শৈত্য সেবা করিলে মূত্রকারক। বাহ্য প্রয়োগে, শোষক এবং বেদনানিবারক।

আময়িক প্রয়োগ। জ্বর এবং প্রদাহ রোগে, ঘর্ম্মকরণ এবং শৈত্যকরণার্থ ইহা বিশেষ উপযোগী। নাইট্রিক্ ইথর, যবক্ষার, টার্টার্ এমেটিক্ প্রভৃতি ঘর্ম্মকারক এবং শৈত্যকারক ঔষধ সহযোগে প্রয়োগ করিবে।

প্রাদাহিক শোথ রোগে এবং ব্রাইটাময় রোগে উপর্যুক্ত মতে ব্যবহার করিলে, ইহা দ্বারা বিলক্ষণ উপকার হয়।

পুরাতন চক্ষুঃপ্রদাহে, ইহার ধৌত (লাইকর্ এমোনি এসেটেটিস্ ১৫ মিনিম্, পরিস্রুত জল ১ আং) প্রয়োগ করা যায়। পোরাইগো প্রভৃতি চর্ম্মরোগে, ইহার স্থানিক প্রয়োগ উপকার করে।

মাত্রা, ২ ড্রাম্ হইতে ৬ ড্রাম্ পর্য্যন্ত।

---

৪র্থ স্বেদজনক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| লাইকর্ এমোনি সাইট্রেটিস্। | সোল্যুস্যন্ অব্ সাইট্রেট্ অব্ এমোনিয়া। |
| ( Liquor Ammoniæ Citratis ) | ( Solution of Citrate of Ammonia ) |

প্রস্তুত করণ। ৩ আং জম্বীরাম্ল, ১ পাইণ্ট্ জলে দ্রব করিয়া তাহাকে উগ্র এমোনিয়া দ্রব সংযোগ দ্বারা সমক্ষারাম্ল করিবে।

ক্রিয়া। স্বেদজনক এবং শৈত্যকারক। জ্বর এবং প্রদাহাদি রোগে, বিশেষতঃ তৎসহযোগে পাকাশয়ের উগ্রতা থাকিলে ইহা বিশেষ উপযোগী। মধুমেহ রোগে ডাং প্রৌট ইহাকে অতি শ্রেষ্ঠ স্বেদজনক বিবেচনা করেন। মাত্রা, ২—৬ ড্রাম্।

---

৫ম স্বেদজনক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| পটাশি নাইট্রাস্। | নাইট্রেট্ অব্ পটাশ্। |
| (Potassæ Nitras) | (Nitrate of Potash) |

ধামনিক অবসাদক ঔষধ শ্রেণীর মধ্যে বর্ণিত করা হইয়াছে।

---

৬ষ্ঠ স্বেদজনক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| পটাশি সাইট্রাস্। | সাইট্রেট্ অব্ পটাশ্। |
| ( Potassæ Citras ) | ( Citrate of Potash ) |

সাইট্রিক্ এসিড্ [জম্বীরাম্ল], পরিস্রুত জলে দ্রব করিয়া তাহাতে কার্বনেট্ অব্ পটাশ্ সংযোগ করিবে, যে পর্য্যন্ত না সমক্ষারাম্ল হয়; পরে, ছাঁকিয়া গাঢ় করিবে; উপরে সর পড়িতে আরম্ভ হইলে অনবরত আবর্ত্তন করিবে, যে পর্য্যন্ত না শুষ্ক হইয়া এই লবণ ক্ষুদ্র ক্ষুদ্র গোলাকার রূপ প্রাপ্ত হয়; অবশেষে, খলে মর্দ্দন করিয়া চূর্ণ করিয়া বোতল মধ্যে রাখিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ চূর্ণ; গন্ধহীন; লাবণিক আস্বাদ; জলে দ্রবণীয়; বায়ুতে রাখিলে জল আকর্ষণ করিয়া আর্দ্র হয়। রাসায়নিক উপাদান, পটাশ্ ১ অংশ, সাইট্রিক্ এসিড্ ১ অংশ।

ক্রিয়া। ঘর্ম্মকারক, মূত্রকারক এবং শৈত্যকারক। সেবন করিলে শোষিত হইয়া শরীর মধ্যে কার্বনেট রূপ ধারণ করে, এবং মূত্র পথে নির্গত হইবার সময় প্রস্রাবের অম্লত্ব সংহার করে।

আময়িক প্রয়োগ। জ্বরাদি রোগে ঘর্ম্মকারক, শৈত্যকারক এবং মূত্রকারক হইয়া উপকার করে; অন্যান্য ঘর্ম্মকারক, এবং মূত্রকারক ঔষধ সহযোগে ব্যবস্থা করিবে। এ ভিন্ন, বাইকার্বনেট অব্ পটাশ এবং জম্বীরাম্ল (সাইট্রিক্ এসিড্) বা জম্বীররস মিলাইয়া উচ্ছলৎ পানীররূপে ব্যবস্থা করিবে।

প্রস্রাবে ইউরিক্ এসিডের আধিক্য থাকিলে ইহা দ্বারা উপকার হয়। মাত্রা, ২০ গ্রেণ্ হইতে ৬০ গ্রেণ্ পর্য্যন্ত।

---

৭ম স্বেদজনক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| স্পিরিটস্ ইথরিস্ নাইট্রোসাই। | স্পিরিট্ অব্ নাইট্রস্ ইথর। |
| ( Spiritus Ætheris Nitrosi ) | ( Spirit of Nitrous Ether ) |

মূত্রকারক ঔষধ শ্রেণীর মধ্যে বর্ণন করা হইয়াছে।

---

একাদশ অধ্যায় সমাপ্ত।

---

# দ্বাদশ অধ্যায়।

## এক্সপেক্টোরেন্টস্।

### কফনিঃসারক ঔষধ।

---

১ম কফনিঃসারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| বালসেমম্ পিরুবিয়ানম্। | বাল্‌সম্ অব্ পিরু। |
| ( Balsamum Peruvianum ) | ( Balsam of Peru ) |

লিগিউমিনোসি জাতীয় মাইরক্‌সাইলন্ পেরেরি নামক বৃক্ষের রস। বৃক্ষের স্কন্ধে অস্ত্রাঘাত করিলে নির্গত হয়। মার্‌কিন্ খণ্ডে সাল্‌বেডর্ দেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঘোর পাটলবর্ণ, ঈষৎ স্বচ্ছ, দেখিতে রাবগুড়ের ন্যায়; বিশেষ উগ্র, সদ্গন্ধযুক্ত; রুক্ষ এবং কটু আস্বাদ; অগ্নিদাহ্য; সুরাতে দ্রবণীয়; ইহাতে বায়িতৈল, ধূনা এবং সিনামিক্ এসিড্ নামক দ্রব্যবিশেষ পাওয়া যায়।

ক্রিয়া। উত্তেজক, কফনিঃসারক; এ ভিন্ন, প্রায় সমুদায় শ্লৈষ্মিক ঝিল্লিকে উত্তেজিত করে। বাহ্য প্রয়োগে ঈষৎ উত্তেজক।

আময়িক প্রয়োগ। পুরাতন শ্বাসনালীপ্রদাহ, শ্বাসকাশ এবং অন্যান্য প্রকার কাশ রোগে, উত্তেজক কফনিঃসারক হইয়া উপকার করে। স্কুইল, গঁদ এবং সিরপ্ অব্ পপীজ্ সহযোগে ব্যবস্থেয়। অপর, ইহার ধূম শ্বাস দ্বারা গ্রহণ করিলে কাশের উগ্রতা দমন এবং কফনিঃসারণ করিয়া উপকার করে। তরুণাবস্থায় নিষিদ্ধ।

পুরাতন ক্ষত, শয্যা-ক্ষত এবং পচা ক্ষতে ইহার স্থানিক প্রয়োগ করিলে ক্ষত শীঘ্র আরোগ্যোন্মুখ হয়। কর্ণে পূয হইলে ডাং এণ্টনি টড্ টম্প্‌সন্ নিম্নলিখিত ব্যবস্থা দেন। বাল্‌সম্ অব্ পিরু ১ ড্রাম্, বৃষপিত্ত ২ ড্রাম্; মিশ্রিত করিয়া কর্ণ-কূহরে প্রয়োগ করিবে।

মাত্রা, ১০ মিনিম্ হইতে ॥০ ড্রাম্ পর্য্যন্ত।

---

২য় কফনিঃসারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| বাল্সেমম্ টোলুটেনম্। | বাল্সম্ অব্ টোলু। |
| ( Balsamum Telutanum ) | ( Balsam of Tolu ) |

লিগিউমিনোসি জাতীয় মাইরক্সাইলম্ টোলুফিরা নামক বৃক্ষের রস। বৃক্ষের স্কন্ধে অস্ত্রাঘাত করিলে নির্গত হয়। মার্কিন্ খণ্ডস্থ নিউ গ্রানেডায় টোলু পর্ব্বত-শ্রেণীতে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। রক্ত-পীতবর্ণ; সদ্যাবস্থায়, ঘন, কোমল এবং শ্যান; ক্রমশঃ শুষ্ক হইয়া কঠিন ধূনার ন্যায় হয়; ঈষৎ স্বচ্ছ; উগ্র, সদ্গন্ধযুক্ত; ঈষৎ মিষ্ট ও রুক্ষ আস্বাদ; অগ্নিদাহ্য; অগ্নিসন্তাপে গলে; সুরা এবং ইথরে দ্রবণীয়। ইহাতে বায়িতৈল, ধূনা এবং সিনামিক্ এসিড্ আছে।

ক্রিয়া। সর্ব্বমতে বাল্সম্ অব্ পিরুর ন্যায়। মাত্রা ১০গ্রেণ হইতে ৩০গ্রেণ পর্য্যন্ত। ফার্মাকোপিয়া মতে কম্পৌণ্ড্ টিংচর্ অব্ বেঞ্জাইন্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, সিরপস্ টোলুটেনস্; ইংরাজী, সিরপ্ অব্ টোলু। বাল্সম্ অব্ টোলু, ২।০ আং; শর্করা, ২ পৌণ্ড্; পরিস্রুত জল, যথা-প্রয়োজন। ১ পাইন্ট্ জলে বাল্সম্ অব্ টোলুকে অর্দ্ধ ঘণ্টা পর্য্যন্ত ফুটাইবে এবং মধ্যে আবর্ত্তন করিবে; পরে, নামাইয়া পরিস্রুত জল দ্বারা ১৬ আং পূর্ণ করিবে; শীতল হইলে ছাঁকিয়া শর্করা সংযোগ করিয়া জলস্বেদন যন্ত্রোত্তাপে দ্রব করিয়া লইবে। মাত্রা, ॥০—২ ড্রাম্।

২। ল্যাটিন, টিংচ্যুরা টোলুটেনা; ইংরাজী, টিংচর্ অব্ টোলু। বাল্সম্ অব্ টোলু, ২॥০ আং; শোধিত সুরা, ১ পাইন্ট্। ভিজাইয়া রাখিবে, বাল্সম্ দ্রব হইলে ছাঁকিয়া লইবে। মাত্রা, ॥০—১ ড্রাম্। ফার্মাকোপিয়া মতে কয়েকটি লোজেঞ্জ্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

৩য় কফনিঃসারক।

লোবান।

| ল্যাটিন। | ইংরাজী। |
| --- | --- |
| বেন্জোইনম্। | বেন্জোইন্। |
| (Benzoinum) | (Benzoin) |

ইহাকে সামান্যতঃ বেঞ্জামিন্ কহে।

ষ্টাইরেসি জাতীয় ষ্টাইরাক্স্ বেন্জোইন্ নামক বৃক্ষের ধূনাযুক্ত রস। বৃক্ষের

স্কন্ধে আঘাত করিলে নির্গত হয়। বোর্ণিয়ো, সুমাত্রা, জাবা উপদ্বীপে এবং শ্যাম রাজ্যে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ক্ষুদ্র ক্ষুদ্র খণ্ড সকল, পৃথক বা পিণ্ডাকারে সংযত; পাটলবর্ণ; সদ্গন্ধযুক্ত; ঈষৎ কটু আস্বাদ; অগ্নিদাহ্য; দগ্ধ করিলে সদ্গন্ধযুক্ত ধূম নির্গত হয়; সুরাতে এবং ক্ষার দ্রবে দ্রবণীয়; ইহাতে শতকরা ১৫।২০ অংশ বেন্‌জোইক্ এসিড্ নামক বীর্য্য এবং ৮০ অংশ ধূনা পাওয়া যায়।

ক্রিয়া। উত্তেজক; এই ক্রিয়া সমুদায় শ্লৈষ্মিক ঝিল্লিতে প্রকাশ পায়; তন্মধ্যে শ্বাসনালীস্থ এবং মূত্রযন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লিতে বিশেষরূপে কার্য্য করে; এ বিধায়, কফনিঃসারণ ও মূত্রকরণার্থ ব্যবহার করা যায়। সেবন করিলে ইহার বেন্‌জোইক্ এসিড হিপিউরিক্ এসিড্ রূপে মূত্রগ্রন্থি দ্বারা নির্গত হয়। স্থানিক প্রয়োগে উত্তেজক।

আময়িক প্রয়োগ। বিবিধ পুরাতন কাশ রোগে, আরবি গঁদ এবং পোস্তের পাক সহযোগে ব্যবস্থা করা যায়; এ ভিন্ন, ইহার ধূম শ্বাস দ্বারা গ্রহণ করিলেও বিলক্ষণ উপকার হয়।

মূত্রাশয়ের উগ্রতাতে, ডাং প্রৌট্ ইহার অরিষ্ট ডায়জমার ফাণ্ট্ সহযোগে প্রয়োগ করিতে অনুমতি দেন। প্রস্রাবে ক্ষারত্ব দোষ জন্মিলে ইহা দ্বারা উপকার হয়।

পুরাতন ক্ষতে এবং পচাক্ষতে ইহার অরিষ্ট প্রয়োগ করিলে উত্তেজক হইয়া উপকার করে। এ ভিন্ন, আভিঘাতিক ক্ষতে এবং মুক্ষ কণ্ডূয়ন রোগেও প্রয়োগ করা যায়।

চূর্ণের মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, টিংচ্যুরা বেন্‌জোইনাই কম্পজিটা; ইংরাজী, কম্পৌণ্ড্ টিংচর্ অব্ বেন্‌জোইন্; বাঙ্গালা, লোবানাদি অরিষ্ট। লোবানচূর্ণ, ২ আং; ষ্টোয়াক্স্, ১॥০ আং; বাল্‌সম অব্ টোলু, ॥০ আং; সকট্রা মুসব্বর, ১৬০ গ্রেণ্; শোধিত সুরা, ১ পাইণ্ট্। সপ্তাহ পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। ইহাকে সামান্যতঃ ফ্রায়ার্স্ বাল্‌সম্ কহে। মাত্রা, ॥০—২ ড্রাম্।

২। ল্যাটিন্, এসিডম্ বেন্‌জোইকম্; ইংরাজী, বেন্‌জোইক্ এসিড্। লোবানকে উর্দ্ধপাতন করিলে ইহা প্রাপ্ত হওয়া যায়। এই দ্রব্য স্বচ্ছ, নমনীয়, দানাযুক্ত, মুক্তার ন্যায় বর্ণ; অম্ল এবং রুক্ষ আস্বাদ; বিশুদ্ধাবস্থায় গন্ধহীন; অগ্নিসন্তাপে উৎপতিষ্ণু; অগ্নিদাহ্য, পীতবর্ণ শিখাবিশিষ্ট হইয়া প্রজ্বলিত হয়; জলে এবং সুরাতে দ্রবণীয়।

ক্রিয়া। উত্তেজক; এই ক্রিয়া সমুদায় শ্লৈষ্মিক ঝিল্লিতে প্রকাশ পায়, তন্মধ্যে শ্বাসযন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লিতে বিশেষরূপে কার্য্য করে। সেবন করিলে শোষিত হইয়া হিপিউরিক্ এসিড্ রূপে মূত্রগ্রন্থি দ্বারা নির্গত হইয়া যায়; তৎকালে মূত্রগ্রন্থিকে

উত্তেজিত করে এবং প্রস্রাবে অম্লত্ব বিধান করে। স্থানিক প্রয়োগে উগ্রতা সাধক;ইহার ধূম শ্বাস দ্বারা গ্রহণ করিলে নাসিকা ও শ্বাসনালী মধ্যে উগ্রতা প্রকাশ করে।

আময়িক প্রয়োগ। পুরাতন শ্বাসনালী-প্রদাহে ব্যবহৃত হয়; অহিফেণ সহযোগে, কর্পূর এবং অহিফেণের অরিষ্ট রূপে প্রয়োগ করা যায়।

প্রস্রাবে ক্ষারত্ব দোষ জন্মিলে ইহা দ্বারা বিলক্ষণ উপকার হয়, এবং প্রস্রাবে ফস্ফেট্ জন্মিলে তাহা সংশোধনার্থ ইহা বিলক্ষণ উপযোগী। অপর, কথিত আছে যে, ইহা দ্বারা ইউরিক্ এসিড্ দ্রব হয়; এ নিমিত্ত ইউরিক্ এসিড্ জন্মিলে এবং গাউট্ রোগে বিধান করা যায়।

অপর, পিত্তনিঃসরণের অল্পতা প্রযুক্ত পাণ্ডু রোগে ইহা দ্বারা উপকার হয়। শৈশবাবস্থায় শয্যায় প্রস্রাব নিবারণের নিমিত্ত ডাং ডেল্‌কুর্ ইহাকে বিশেষ উপযোগী বিবেচনা করেন।

আঘাত, একজিমা প্রভৃতির কণ্ডূয়ন নিবারণার্থ কম্পৌণ্ড্ টিংচর্ অব্ বেঞ্জোইন্ লেপন করা যায়।

আঘাত রোগে বেঞ্জোইক্ এসিড্ ওডিকলোনে দ্রব করিয়া প্রয়োগ বিশেষ উপকারক।

স্ফুটিত জলে ইহার এক ড্রাম্ সংযোগ করিয়া যে ধূম উত্থিত হয়, তাহার শ্বাস রাত্রে ও প্রাতে গ্রহণ করিলে পুরাতন যক্ষ্মা রোগে কাশ ও কফনিঃসরণ লাঘব করিয়া উপকার করে।

মাত্রা, ১০—২০ গ্রেণ্ ফার্‌মাকোপিয়া মতে কর্পূর এবং অহিফেণের অরিষ্ট প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

৩। ল্যাটিন্, এডেপ্‌স্ বেন্‌জোয়েটস্; ইংরাজী, বেন্‌জোয়েটেড্ লার্ড। লোবান চূর্ণ, ১৬০ গ্রেণ্; শূকরের বসা, ১ পৌং। জলস্বেদন যন্ত্রোত্তাপে শূকরের বসা দ্রব করিয়া তাহাতে লোবান সংযোগ করিয়া অনবরত ২ ঘণ্টা পর্য্যন্ত আলোড়ন করিবে, পরে, ছাঁকিয়া লইবে। সপোজিটরি প্রস্তুতকরণার্থ এবং মাজুফলের মলম, গন্ধকের মলম, অঙ্গুয়েণ্টম্ প্লম্বাই এসিটেটিস্ ও অঙ্গুয়েণ্টম্ জিন্‌সাই প্রস্তুতকরণার্থ ব্যবহৃত হয়।

---

৪র্থ কফনিঃসারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ক্রিয়েজোটম্। | ক্রিয়েজোট্। |
| (Creasotum) | (Creasote) |

কাষ্ঠ হইতে প্রস্তুত আলকাতরা (টার্) চুয়াইলে ইহা প্রাপ্ত হওয়া যায়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন, স্বচ্ছ; তরল, বিশেষ উগ্র, আল্‌কাতরার ন্যায় গন্ধযুক্ত; উগ্র, কটু আস্বাদ; জলাপেক্ষা গুরু; অগ্নিদাহ্য; ২১২ তাপাংশে সম্পূর্ণ উড়িয়া যায়; জলে অতি অল্প দ্রব হয়; সুরা, ইথর, সির্কা-দ্রাবক এবং ক্ষার দ্রবে সম্পূর্ণ দ্রবণীয়; আইওডিন্, গন্ধক ফস্ফরস্, কর্পূর, তৈল, বসা, ধূনাদি ইহাতে দ্রব হয়; সমক্ষারাম্ল; ইহা দ্বারা অণ্ডলাল সংযত হয়।

ক্রিয়া। উত্তেজক, বায়ুনাশক, মূত্রকারক, কফনিঃসারক, বমননিবারক; স্থানিক উগ্রতাসাধক, পচননিবারক, রক্তরোধক। সেবন করিলে প্রস্রাব এবং নিশ্বাসে ইহার গন্ধ নির্গত হয়; ইহার পচননিবারণ-শক্তি এমত প্রবল যে, ইহাতে মাংস ভিজাইয়া লইলে ছয় মাসেও পচে না। অধিক মাত্রায় প্রাদাহিক বিষক্রিয়া করে; ভেদ, বমন, উদরে জ্বালা এবং বেদনা, বিবমিষা, শিরঃপীড়া, শিরোঘূর্ণন, আক্ষেপ এবং অচৈতন্যাদি লক্ষণ প্রকাশ করিয়া প্রাণ হানি করে। ২ ড্রাম্ পরিমাণে সেবন করাতে ৩৬ ঘণ্টার মধ্যে এক ব্যক্তির মৃত্যু হইয়াছিল।

ইহা দ্বারা বিষাক্ত হইলে, বমনকারক ঔষধ দ্বারা পাকাশয় পরিষ্কার করিবে; বিষনাশার্থ, যথেষ্ট পরিমাণে অণ্ডলাল বিধান করিবে; অন্যান্য লক্ষণের অবস্থানুসারে চিকিৎসা করিবে।

আময়িক প্রয়োগ। বমননিবারণার্থ ইহা অতি শ্রেষ্ঠ ঔষধ। পাকাশয়ের প্রদাহাদি ভিন্ন, অপর কোন কারণবশতঃ বমন বা বিবমিষা উপস্থিত হইলে ইহার প্রয়োগ প্রায় নিষ্ফল হয় না।

সামান্য উদরাময় রোগে, ক্রিয়েজোট্ উপকার করে; ১।৩ মিনিম্ মাত্রায়, কিঞ্চিৎ এরোমাটিক্ স্পিরিট্ অব্ এমোনিয়া সহযোগে, ৩ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে। ইহা দ্বারা উদরাময় দমন এবং বমন ও বিবমিষা থাকিলে তাহারও প্রতিকার হয়। পুরাতন উদরাময় রোগে, বিশেষতঃ অন্ত্র মধ্যে ক্ষত বশতঃ রোগ হইলে ক্রিয়েজোট্ দ্বারা বিলক্ষণ উপকার হয়।

মধুমেহ রোগে, ডাং ওয়াট্সন্, এলিয়ট্সন্ ম্যাকিণ্টায়র্ প্রভৃতি বিজ্ঞ চিকিৎসকগণ ইহা ব্যবহার করিতে অনুমতি দেন।

দন্তোৎপাটনের পর, মাড়ি হইতে রক্তস্রাব হইলে এবং জলৌকা দংশিত স্থান হইতে রক্তস্রাব হইলে, রক্তরোধার্থ ইহার স্থানিক প্রয়োগ বিশেষ উপযোগী। রক্তের আণ্ডলালিক পদার্থ সংযত করিয়া রক্তরোধ করে।

রক্তোৎকাশাদি আভ্যন্তরিক রক্তস্রাব রোগে ইহার আভ্যন্তরিক প্রয়োগ করা যায়।

পুরাতন শ্বাসনালী-প্রদাহে, অধিক কফনিঃসরণ লাঘবার্থ, ক্রিয়েজোট্ প্রয়োগ করা যায়। ফুস্ফুস্ পচন (গ্যাংগ্রিন্ অব্ দি লঙস্) রোগে নিশ্বাসের এবং

কাশের দুর্গন্ধ নিবারণার্থ, ক্রিয়েজোট্ বিশেষ উপযোগী। এতদর্থ, ইহার ধূম গ্রহণ করিবে।

পুরাতন প্রমেহ রোগে, ক্রিয়েজোট্ বিধেয়; কোপেবার তুল্য উপকার করে।

দন্তক্ষতে, দন্তগহ্বর মধ্যে ১ বিন্দু ক্রিয়েজোট প্রয়োগ করিলে আশু যন্ত্রণা নিবারণ হয়। তুলায় করিয়া প্রয়োগ করিবে।

পুরাতন এবং পচা ক্ষতে, উত্তেজন এবং পচন নিবারণ করিয়া ক্রিয়েজোট্ উপকার করে; ইহার স্থানিক প্রয়োগ করিবে।

অপর, সোরায়েসিস্, পোরাইগো, ইম্পিটাইগো, স্কেবীজ্, একজীমা প্রভৃতি চর্ম্মরোগে ইহার ধৌত মহোপকারক।

মাত্রা, ॥০ মিনিম্ হইতে ২।৩ মিনিম্ পর্য্যন্ত; গঁদের মণ্ড বা গন্ধদ্রব্যের জ সহযোগে ব্যবস্থা করিবে।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, মিশ্চ্যুরা ক্রিয়েজোটাই; ইংরাজী, ক্রিয়েজোট্ মিক্শ্চর্। ক্রিয়েজোট্ ১৬ মিনিম্; গাঢ় [ গ্লেসিয়েল্ ] সির্কা-দ্রাবক, ১৬ মিনিম্; স্পিরিট্ অব্ জুনিপর্, ॥০ ড্রাম্; শর্করার পাক, ১ আং; পরিস্রুত জল, ১৫ আং। মিশ্রিত করিয়া লইবে। মাত্রা, ॥০—২ আং।

২। ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ ক্রিয়েজোটাই; ইংরাজী, অইণ্ট্মেণ্ট্ অব্ ক্রিয়েজোট্। ক্রিয়েজোট্ ১ ড্রাম্; মোমের মলম, ১ আং। মিশ্রিত করিয়া লইবে।

৩। ল্যাটিন্, বেপর্ ক্রিয়েজোটাই; ইংরাজী, ইন্‌হেলেসন্ অব্ ক্রিয়েজোট্। ক্রিয়েজোট, ১২ মিনিম্; স্ফুটিত জল, ৮ আং। উপযুক্ত যন্ত্র মধ্যে স্থাপন করিবে, যেন, যে ধূম নির্গত হইবে, তাহা শ্বাস দ্বারা গ্রহণ করা যাইতে পারে।

---

৫ম কফনিঃসারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ইপেকাকুয়ানা। | ইপেকাকুয়ান্। |
| (Ipecacuanha) | (Ipecacuan) |

বমনকারক ঔষধ শ্রেণীর মধ্যে বর্ণন করা হইয়াছে।

---

৬ষ্ঠ কফনিঃসারক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| লোবিলিয়া। | লোবিলিয়া। |
| (Lobelia) | (Lobelia) |

স্নায়বীয় অবসাদক ঔষধের মধ্যে বর্ণন করা হইয়াছে।

৭ম কফনিঃসারক।

## কুন্দরু।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| ওলিবেনম্। | ওলিবেনন্। |
| ( Olibanum ) | ( Olibanun ) |

বর্সিরেসি জাতীয় বস্‌ওয়েলিয়া ফ্লোরিবণ্ডা নামক বৃক্ষের গঁদ ও ধূনাযুক্ত রস।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। অণ্ডাকার বা গোলাকার খণ্ড সকল ঈষৎ পীতবর্ণ, স্বচ্ছ; ভঙ্গুর; উগ্র, রুক্ষ আস্বাদ; রুক্ষ সদ্গন্ধযুক্ত; অগ্নিসন্তাপ দিলে অধিক গন্ধ নির্গত হয়। সুরা বীর্য্যে ভিজাইলে অনচ্ছ হয়।

ক্রিয়া। উত্তেজক; ইহার উত্তেজন-ক্রিয়া শ্লৈষ্মিক ঝিল্লিতে, এবং বিশেষরূপে শ্বাস সম্বন্ধী শ্লৈষ্মিক ঝিল্লিতে প্রকাশ পায়।

আময়িক প্রয়োগ। পুরাতন শ্বাসনালী-প্রদাহ, পুরাতন শ্বাসযন্ত্র-প্রদাহ এবং অন্যান্য পুরাতন কাশরোগে, আভ্যন্তরিক প্রয়োগ করা যায় এবং ইহার ধূম শ্বাস দ্বারা ব্যবস্থা করা যায়। ক্ষতাদিতে উত্তেজনার্থ স্থানিক প্রয়োগ করা যায়।

মাত্রা, ১৫ গ্রেণ্—২ ড্রাম্।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ ওলিবেনাই; ইংরাজী,ওলিবেনম্ অইণ্ট্‌মেণ্ট্। ওলিবেনন্, ১ আং; তিল তৈল, ১ আং; শ্বেত মোম, ১ আং। মৃদু সন্তাপে একত্র গলাইয়া লইবে।

---

৮ম কফনিঃসারক।

## আল্‌কাতরা।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| পিক্স্‌ লিকুইডা। | টার্। |
| ( Pix Liquida ) | ( Tar ) |

কোনিফরি জাতীয় পাইনস্ সিল্‌বেষ্ট্রিস্ এবং অন্যবিধ পাইন্ বৃক্ষের কাষ্ঠকে আবৃত স্থানে দগ্ধ করিলে ইহা প্রাপ্ত হওয়া যায়। রুস্ দেশে এবং উত্তর আমেরিকাতে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। কৃষ্ণ-পাটলবর্ণ, শ্যাম, গাঢ়; বিশেষ উগ্র গন্ধযুক্ত; বিশেষ রুক্ষ আস্বাদ; জলে দ্রব হয় না; জলের সহিত আবর্ত্তন করিলে, ঐ জলে ইহার গন্ধাস্বাদ বর্ত্তে এবং ঐ জল দ্বারা উদ্ভিজ্জ নীলবর্ণ আরক্তিম হয়। সুরা, ইথর্ এবং তৈলে দ্রবণীয়; ইহার ধূম জ্বলন-প্রবণ। টার্ চুয়াইলে, ক্রিয়েজোট্, পাইরোলিগ্নিয়স্ এসিড্, তৈল, পারাফিন্, ইউপিয়ন্ প্রভৃতি দ্রব্য পাওয়া যায়, আধারভাণ্ডে পিচ থাকে।

ক্রিয়া। উত্তেজক, কফনিঃসারক, মূত্রকারক। স্থানিক প্রয়োগে উগ্রতা-সাধক এবং দুর্গন্ধহারক।

আময়িক প্রয়োগ। পুরাতন শ্বাসনালী-প্রদাহ এবং অন্যান্য কাশ রোগে, ইহার ধূম গ্রহণ করিলে উপকার হয়। ডাঃ ডংলিসন্ নিম্নলিখিত ব্যবস্থা দেন। ১ আং টার্, ২ পাইন্ট্ জলে অষ্টাহ ভিজাইয়া ছাঁকিয়া লইবে। ১০।১১ আং মাত্রায় দুগ্ধের সহিত প্রত্যহ সেবন করাইবে। যক্ষ্মা রোগেও ইহার ধূম উপকার করে।

টাইফইড্ জ্বর রোগে, ডাঃ চাপেল্, টারের জল পানীয়রূপে ব্যবস্থা করিতে অনুমতি দেন। ২ পাইন্ট্ ফুটিত জলে ২ আং টার্ কয়েক ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া রাখিবে, পরে, রোগী এই জল যথেষ্ট পরিমাণে পান করিবে। এ ভিন্ন, তিনি ইহার পিচকারীও ব্যবহার করিতে কহেন।

লেপ্রা, সোরায়েসিস্, এক্‌জীমা, প্রুরাইগো প্রভৃতি চর্ম্মরোগে টারের জল পান করিতে ব্যবস্থা দিবে, এবং টারের মলম ( টার্ ১ অংশ, মোমের মলম ১ অংশ ) স্থানিক প্রয়োগ করিবে। বিলক্ষণ উপকার হয়।

পুরাতন এবং পচা ক্ষতে টারের মলম অথবা টার্ জলের ধৌত প্রয়োগ করিলে উত্তেজক, দুর্গন্ধহারক এবং পচননিবারক হইয়া উপকার করে।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, অঙ্গুয়েন্টম্ পাইসিস্ লিকুইডি ; ইংরাজী, অয়েন্ট্‌মেন্ট্ অব্ টার্ ; বাঙ্গালা, আল্‌কাতরার মলম। আল্‌কাতরা, ৫ আং ; পীত মোম্, ২ আং। মৃদু সন্তাপে মিলাইয়া লইবে।

---

### ৯ম কফনিঃসারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| পিক্স্ বর্গণ্ডিকা। | বর্গণ্ডি পিচ। |
| (Pix Burgundica) | (Burgundy Pich) |

কোনিফরি জাতীয় এবীজ্ এক্সেল্‌সা নামক বৃক্ষের স্কন্ধ হইতে প্রাপ্ত ধূনাযুক্ত রস। ইহাকে অগ্নিসন্তাপে গলাইয়া লইলে পরিষ্কৃত হয়। ইউরোপ খণ্ডে, রুস, জর্ম্মণি, নরওয়ে প্রভৃতি স্থানে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। পাটলবর্ণ ; কঠিন ; ভঙ্গুর ; উত্তাপ প্রাপ্ত হইলে কোমল এবং সংলগ্নশীল হয় ; বিশেষ উগ্র সদ্গন্ধযুক্ত ; রুক্ষ আস্বাদ। ইহাতে ধূনা এবং তৈল আছে।

ক্রিয়া। ইহার আভ্যন্তরিক প্রয়োগ হয় না ; বাহ্য প্রয়োগে স্থানিক উগ্রতা-সাধক। কাশ রোগে এবং বাত রোগে ইহার পলস্ত্রা স্থানিক প্রয়োগ করা যায়। ইহা দ্বারা কখন কখন পূযপূর্ণ দানা নির্গত হয়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, এম্প্লাষ্ট্রম্ পাইসিস্; ইংরাজী, পিচ্প্লাষ্টর্। বর্গণ্ডি পিচ্, ২৬ আং; ফ্রাঙ্কিন্সেন্স্, ১৩ আং; ধূনা, ৪॥০ আং; পীতমোম, ৪॥০ আং; জায়ফলের বসা, ১ আং; জলপাইর তৈল, ২ আং; জল, ২ আং। অগ্নিসন্তাপে সমুদায় ঘন দ্রব্য গলাইয়া, অবশেষে তৈল এবং জল মিলাইয়া লইবে।

---

১০ম কফনিঃসারক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| সিলা। | স্কুইল্। |
| (Scilla) | (Squill) |

মূত্রকারক ঔষধ মধ্যে বর্ণন করা হইয়াছে।

---

১১শ কফনিঃসারক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| সেনেগি রেডিকস্। | সেনেগা রূট্। |
| (Senegæ Radix) | (Senega Root) |

পলিগেলেসি জাতীয় পলিগেলা সেনেগা নামক বৃক্ষের শুষ্ক মূল। উত্তর আমেরিকাতে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। হংসপক্ষের ন্যায় বা অঙ্গুলির ন্যায় স্থূল, বক্র, গ্রন্থিল; ঊর্দ্ধভাগ স্থূল; একপার্শ্বে ঊর্দ্ধাধোভাবে আলিযুক্ত; বাহ্য বল্কল্ পীত-পাটলবর্ণ, ঈষৎ মিষ্ট, উগ্র ও কটু আস্বাদ; আভ্যন্তরিক কাষ্ঠ, গন্ধাস্বাদরহিত। জল ও সুরা দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়; ইহাতে পলিগেলিক্ এসিড্ বা সেনেগীন্ নামক বীর্য্য আছে, এই বীর্য্য বল্কলে অবস্থিতি করে।

ক্রিয়া। উত্তেজক; এই ক্রিয়া স্নায়ুমণ্ডলে এবং সমুদায় শ্লৈষ্মিক ঝিল্লিতে প্রকাশ পায়; শ্লৈষ্মিক ঝিল্লির মধ্যে, ফুস্ফুসীয় শ্লৈষ্মিক ঝিল্লিতে বিশেষরূপে কার্য্য দর্শাইয়া, কফ নিঃসারণ করে; এ ভিন্ন, মূত্রগ্রন্থি, জরায়ু এবং চর্ম্মের প্রতি ক্রিয়াবান্ হইয়া, মূত্রকরণ, রজোনিঃসারণ এবং স্বেদজনন-ক্রিয়া প্রকাশ করে। অধিক মাত্রায় ভেদ ও বমন উপস্থিত করে।

আময়িক প্রয়োগ। ফুস্ফুস্-প্রদাহে এবং শ্বাসনালী-প্রদাহে, প্রদাহের প্রাখর্য্য হ্রাস হইবার পর, বিশেষতঃ যদ্যপি রোগী, বৃদ্ধ বা দুর্ব্বল হয়, সেনেগা দ্বারা বিশেষ উপকার হয়। ইহার ফাণ্ট, কার্বনেট্ অব্ এমোনিয়া এবং স্কুইল্ সহযোগে ব্যবস্থা করিবে। এ ভিন্ন, শ্বাসকাশে এবং অন্যান্য কাশ রোগেও ইহা প্রয়োজ্য।

ক্রুপ্ রোগে, প্রদাহের তরুণাবস্থা গত হইবার পর, অপ্রাকৃত ঝিল্লি নির্গত করণার্থ ডাং ডিউইস্ ইহা দ্বারা বমন করাইতে অনুমতি দেন। অর্দ্ধ আং সেনেগা চূর্ণ, অর্দ্ধ পাইণ্ট্ জলের সহিত সিদ্ধ করিবে, অর্দ্ধেক থাকিতে নামাইবে; ২ ড্রাম্ মাত্রায় ১৫।২০ মিনিট্ অন্তর ব্যবস্থা করিবে যে পর্য্যন্ত না বমন হয়।

জ্বরাদি রোগের পর, দৌর্ব্বল্য বশতঃ শোথ প্রকাশ পাইলে, সেনেগার ফাণ্ট্ স্কুইল্ সহযোগে প্রয়োগ করিলে বিশেষ উপকার হয়। মূত্রকারক, উত্তেজক এবং বলকারক হইয়া উপকার করে।

মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ৩০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ইন্ফিউজম্ সেনেগি; ইংরাজী, ইন্ফিউজন্ অব্ সেনেগা। সেনেগা কুট্টিত, ৷৹ আং; ফুটিত পরিস্রুত জল, ১০ আং। আবৃত পাত্র মধ্যে এক ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১।২ আং।

২। ল্যাটিন্, টিংচ্যুরা সেনেগি; ইংরাজী, টিংচর্ অব্ সেনেগা। সেনেগা কুট্টিত, ২৷৹ আং; পরীক্ষিত সুরা, ১ পাইণ্ট্। পর্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ৷৹—২ ড্রাম্।

---

## ১২শ কফনিঃসারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ষ্টাইরাক্স্। | ষ্টোরাক্স্। |
| (Styrax) | (Storax) |

কোনিফরি জাতীয় লিকুইডাম্বর্ ওরিয়েণ্টেলি নামক বৃক্ষের রস। বৃক্ষস্কন্ধে অস্ত্রাঘাত করিলে এই রস নির্গত হয়। ইহাকে শোধিত সুরাতে দ্রব করিয়া ছাঁকিয়া লইলে পরিষ্কৃত হয়; তখন ইহাকে ষ্টাইরাক্স্ প্রিপ্যারেটা কহে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঈষৎ স্বচ্ছ, পাটলবর্ণ, গাঢ়, দেখিতে মধুর ন্যায়; উগ্র সদ্গন্ধযুক্ত; রুক্ষ আস্বাদ। এ ভিন্ন, ঘন, পিণ্ডাকারও পাওয়া যায়; কিন্তু ইহাতে বিবিধ অপর দ্রব্য মিশ্রিত থাকে। ইহাতে বায়িতৈল, সিনামিক্ এসিড্ ষ্টাইরেসিন্ নামক দানাযুক্ত দ্রব্য এবং ধুনা পাওয়া যায়।

ক্রিয়া। উত্তেজক এবং কফনিঃসারক; মূত্রযন্ত্রস্থ শ্লৈষ্মিক ঝিল্লিতেও ক্রিয়া প্রকাশ করে। পুরাতন কাশরোগে এবং প্রমেহ ও শ্বেতপ্রদরাদি মূত্রযন্ত্র এবং জননেন্দ্রিয়ের বিবিধ রোগে, পুরাতন অবস্থায়, ব্যবহার করা যায়।

মাত্রা, ৫ গ্রেণ্ হইতে ২০ গ্রেণ্ পর্য্যন্ত।

ফার্মাকোপিয়া মতে কম্পৌণ্ড্ টিংচর্ বেন্জোইন্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

১৩শ কফনিঃসারক।

ল্যাটিন্। ইংরাজী।

টেরেবিন্থিনা কানেডেন্সিস্। কানেডা বাল্সম্।

( Terebinthina Canadensis ) ( Canada Balsam )

ইহাকে সামান্যতঃ বাম্ অব্ গিলিয়ড্ কহে।

কোনিফরি জাতীয় এবীজ্ বাল্সামিয়া বৃক্ষ হইতে প্রাপ্ত টর্পেন্টাইন্; বৃক্ষের স্কন্ধে অস্ত্রাঘাত করিলে ইহা নির্গত হয়। মার্কিন্ খণ্ডে কানেডা এবং নোবাস্কসিয়া প্রভৃতি স্থানে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঈষৎ পীতবর্ণ, তরল, দেখিতে মধুর ন্যায়; কালসহকারে ঘনত্ব প্রাপ্ত হয়; বিশেষ উগ্র, সদ্গন্ধযুক্ত; তিক্ত এবং কটু আস্বাদ; ইহাতে বায়িতৈল এবং ধূনা আছে; নিজ ভারে ষষ্ঠাংশ পরিমাণে ম্যাগ্নিসিয়া সংযুক্ত হইলে ঘনীভূত হয়।

ইহার ক্রিয়া এবং আময়িক প্রয়োগ অনেক অংশে টার্পিন্ তৈলের ন্যায়; প্রমেহ, শ্বেতপ্রদর, এবং পুরাতন কাশ রোগে ব্যবহৃত হয়।

মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ৩০ গ্রেণ্ পর্য্যন্ত; বটিকাকারে প্রয়োজ্য।

ফার্মাকোপিয়া মতে চার্টা এপিস্পাষ্টিকা এবং কলোডিয়ম্ ফ্লেক্সাইল্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

১৪শ কফনিঃসারক।

ল্যাটিন। ইংরাজী।

থস্ আমেরিকানম্। কমন ফ্রাঙ্কিন্সেন্স্।

( Thus Americanum ) ( Common Frankincense )

কোনিফরি জাতীয় পাইনস্ পালষ্ট্রীস্ এবং পাইনস্ টিডিয়া নামক বৃক্ষ হইতে প্রাপ্ত ঘনীভূত টর্পেন্টাইন্। উত্তর আমেরিকাতে জন্মে। এই দ্রব্য কোমল,উজ্জ্বল পীতবর্ণ, দুর্ভেদ্য, বিশেষ উগ্র গন্ধযুক্ত।

ফার্মাকোপিয়া মতে পিচ্ পলস্ত্রা এবং লৌহ পলস্ত্রা প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

১৫শ কফনিঃসারক।

ল্যাটিন্। ইংরাজী।

এন্টিমোনিয়ম্ টার্টারেটম্। টার্টারেটেড্ এন্টিমনি।

( Antimonium Tartaratum ) ( Tartarated Antimony )

ধামনিক অবসাদক ঔষধ শ্রেণীর মধ্যে বর্ণন করা হইয়াছে।

---

## পিত্তনিঃসারক ঔষধ।

### কোলেগগস্।

### ১ম পিত্তনিঃসারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ট্যারাক্সেসাই রেডিক্স্। | ড্যাণ্ডেলিয়ন্ রুট্। |
| ( Taraxaci Radix ) | ( Dandelion Root ) |

কম্পজিটি জাতীয় ট্যারাক্সেকম্ ডেন্স্ লিওনিস্ নামক বৃক্ষের মূল। ইউরোপ খণ্ডে এবং হিমালয় প্রদেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। মূলার ন্যায় আকার, অঙ্গুলির ন্যায় স্থূল, মসৃণ; ঘোর পাটলবর্ণ; অভ্যন্তর শ্বেতবর্ণ; ছেদন করিলে, শ্বেতবর্ণ দুগ্ধবৎ গন্ধহীন রস নির্গত হয়; তিক্ত আস্বাদ। ইহাতে ট্যারাক্সেসিন্ নামক তিক্ত সার, গঁদ, শর্করা, আগুলালিক পদার্থ, কাউচুক্ এবং মোম্ পাওয়া যায়। জল এবং সুরা দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়।

ক্রিয়া। পিত্তনিঃসারক, মূত্রকারক, স্বেদজনক, মৃদুবিরেচক, পরিবর্ত্তক, আগ্নেয় এবং বলকারক।

আময়িক প্রয়োগ। বিবিধ পুরাতন যকৃৎ রোগে, যথা, পুরাতন যকৃৎপ্রদাহ; যকৃৎবিবর্দ্ধন, যকৃতের ক্রিয়াবৈষম্য ইত্যাদি; এবং যকৃৎ রোগ বশতঃ শোথ, অজীর্ণ এবং পাণ্ডু রোগে, ট্যারাক্সেকম্ দ্বারা উপকার হয়; প্রয়োজন অনুসারে নাইট্রোমিউরিয়াটিক্ এসিড্ বা ক্ষার বা নাইট্রিক্ ইথর্ এবং গন্ধদ্রব্য সহযোগে ব্যবস্থা করা যায়।

বিবিধ পুরাতন চর্ম্ম রোগে, স্বেদজনক এবং পরিবর্ত্তক হইয়া উপকার করে।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ডিককটম্ ট্যারাক্সেসাই; ইংরাজী, ডিকক্সন্ অব্ ট্যারাক্সেকম্। ড্যাণ্ডেলিয়নের শুষ্ক মূল কুট্টিত, ১ আং; পরিস্রুত জল, ১ পাইন্ট্। ১০ মিনিট্ পর্য্যন্ত আবৃত পাত্র মধ্যে ফুটাইয়া ছাঁকিবে এবং পরিস্রুত জল দ্বারা ১ পাইন্ট্ পূর্ণ করিবে। মাত্রা, ১—৪ আং।

২। ল্যাটিন্, এক্ষ্ট্রাক্টম্ ট্যারাক্সেসাই; ইংরাজী, এক্ষ্ট্রাক্ট অব্ ট্যারাক্সেকম্। সরস মূল হইতে হরিৎসারের ন্যায় প্রস্তুত করিবে। মাত্রা, ১০—৩০ গ্রেণ্।

৩। ল্যাটিন্, সক্কস্ ট্যারাক্সেসাই; ইংরাজী, জুস্ অব্ ট্যারাক্সেকম্। সরস মূলের রস, ৩ অংশ; শোধিত সুরা, ১ অংশ। একত্র মিশ্রিত করিয়া রাখিয়া দিবে; সপ্তাহান্তে ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—২ ড্রাম্।

## ২য় পিত্তনিঃসারক।

## শোধিত বৃষপিত্ত।

| লাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ফেল্ ববিনম্ পিউরিফিকেটম্। | পিউরিফায়েড্ অক্স্-বাইল্। |
| (Fel Bovinum Purificatum) | (Purified Ox-Bile) |

প্রস্তুত করণ। সদ্য বৃষপিত্ত, ১ পাং; শোধিত সুরা, ২ পাইণ্ট্। বোতল মধ্যে মিশ্রিত করিয়া রাখিয়া দিবে; ১২ ঘণ্টার পর,উপরের পরিষ্কার অংশ লইয়া চীনপাত্রে জলস্বেদন যন্ত্রোত্তাপে গাঢ় করিয়া ঔদ্ভিজ্জ সারের ন্যায় ঘনত্ব প্রাপ্ত করাইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। পীত-হরিৎবর্ণ; শ্যাম; বিশেষ গন্ধযুক্ত; মিষ্ট এবং তিক্ত আস্বাদ; জল এবং সুরাতে দ্রবণীয়।

ক্রিয়া। বিরেচক, পিত্তনিঃসারক, কৃমিনাশক, বলকারক এবং মূত্রকারক। ইহার বিরেচন-ক্রিয়া বিষয়ে ডাং ক্লে কহেন যে, ইহা দ্বারা অন্ত্রস্থ মল তরলীভূত হয়, সুতরাং বিরেচন হয়; অতএব অন্ত্র মধ্যে কঠিন মল বদ্ধ থাকিলে ইহা বিশেষ উপযোগী। ইহার পিত্তনিঃসারণ-ক্রিয়া বিষয়ের বক্তব্য এই যে, ইহা দ্বারা কেবল পিত্ত নিঃসারিত হয় এমত নহে, সেবন করিলে, অন্ত্র মধ্যে পিত্তের সমুদায় কার্য্য সম্পাদন করে; সুতরাং পিত্তের অল্পতা প্রযুক্ত যে সকল রোগ হয় তাহাতে উপকার করে।

আময়িক প্রয়োগ। কোষ্ঠবদ্ধ রোগে, বিশেষতঃ পিত্তের অল্পতা প্রযুক্ত মলের কাঠিন্য হইলে, ইহা বিশেষ উপযোগী। ৮ গ্রেণ্ পরিমাণে ৩।৪ ঘণ্টা অন্তর সেবন করাইবে এবং পিচকারী দ্বারা প্রয়োগ করিবে।

পরিপাকযন্ত্রের বিবিধ বিকারে ইহা প্রয়োগ করা যায়; ব্যবস্থা, বৃষপিত্ত ২ ড্রাম্, বিলাতী জিরার তৈল ১০ মিনিম্, কার্ব্বনেট অব্ ম্যাগ্নিসিয়া যথা-প্রয়োজন; একত্র মিশ্রিত করিয়া বটিকা প্রস্তুত করিবে; মাত্রা, ২ বটিকা দিবসে ২।৩ বার।

পাণ্ডুরোগে, এবং যকৃতের ক্রিয়াবৈষম্য হইলে, ইহার দ্বারা উপকার হয়। মুসব্বর, গন্ধবোল, ট্যারাক্সেকম্, পারদবটিকা, সাবান প্রভৃতি সহযোগে প্রয়োগ করিতে ডাং কোপ্লণ্ড্ ব্যবস্থা দেন। অজীর্ণবশতঃ উদরাময় রোগে, রেউচিনি এবং হিঙ্গু সহযোগে বটিকাকারে প্রয়োগ করিলে উপকার হয়।

মধুমেহ রোগে জর্ম্মণ বৈদ্যেরা, বৃষপিত্ত ব্যবস্থা করেন। ডাং কোপ্লণ্ড্, রেউচিনি এবং মুসব্বর সহযোগে ব্যবস্থা করিতে অনুমতি দেন।

অপর, পুরাতন বাতরোগে এবং আভিঘাতিক বেদনা স্থলে, কর্পূর সহযোগে ইহার স্থানিক প্রয়োগ উপকার করে।

মাত্রা, ৫ গ্রেণ্ হইতে ১০ গ্রেণ্ পর্য্যন্ত।

---

অপিচ, বমনকারক ঔষধমাত্রই পিত্ত নিঃসারণ করে; ইহার তাৎপর্য্য এই যে, বমনকালে উদরপ্রদেশস্থ পেশী দ্বারা যকৃৎ এবং পিত্তাশয় চাপিত হয়, তাহাতে সুতরাং পিত্ত নিঃসারিত হয়।

অপর, জালাপ্, স্ক্যামনি, পডফিলম্ প্রভৃতি বিরেচক ঔষধ দ্বারা পিত্ত নিঃসারিত হয়; ইহাদের দ্বারা ডিয়োডিনমের শ্লৈষ্মিক ঝিল্লি এবং তৎসহযোগে সামান্য পিত্তপ্রণালী (ডক্টস্ কমিউনিস্ কলিডোকস্) উত্তেজিত হয়, পরে, ঐ উত্তেজনা যকৃৎ পর্য্যন্ত বিস্তার হইয়া পিত্ত নিঃসারণ করে; এ ভিন্ন, পডফিলমের বিশেষ পিত্তনিঃসারণের শক্তি আছে।

পারদঘটিত ঔষধ মাত্রই পিত্তনিঃসারক; ইহাদের পূর্ব্বে বর্ণন করা হইয়াছে।

অপর, যবক্ষার-দ্রাবক নাইট্রোমিউরিয়াটিক্ এসিড্, ক্লোরীন্ এবং তৎসংযুক্ত ঔষধাদি পিত্তনিঃসারক সকল পূর্ব্বে বর্ণিত হইয়াছে।

---

দ্বাদশ অধ্যায় সমাপ্ত।

---

# ত্রয়োদশ অধ্যায়।

## রজোনিঃসারক ঔষধ।

### এমিনাগগস্।

---

১ম রজোনিঃসারক।

### সোহাগা।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| বোরাক্স্। | বোরাক্স্। |
| ( Borax ) | ( Borax ) |

অপর নাম। শোডি বাইবোরাস্, বাইবোরেট্ অব্ শোডা।

তিব্বত এবং পারস্য দেশের হ্রদের পার্শ্বে এই লবণ দানাকারে সংযত অবস্থায় প্রাপ্ত হওয়া যায়। তথা হইতে ভারতবর্ষে আনীত হয় এবং অন্যান্য দেশে প্রেরিত হয়। এ ভিন্ন, মার্কিন্ খণ্ডে পিরু প্রদেশে বাইবোরেট্ অব্ লাইম্ হইতে প্রস্তুত করা যায়। ইউরোপ খণ্ডে টস্কনি রাজ্যে বোরাসিক্ এসিড্ হইতে শোডা সংযোগ দ্বারা প্রস্তুত করা যায়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন, স্বচ্ছ, স্তম্ভাকার দানাযুক্ত, গন্ধহীন, লাবণিক ও ক্ষার আস্বাদ; জলে দ্রবণীয়; সুরাতে দ্রব হয় না; ক্ষার গুণবিশিষ্ট; ঔদ্ভিজ্জ পীতবর্ণকে আরক্তিম করে; অগ্নিসন্তাপ দিলে ইহার ভাস্বরান্তর্জল নির্গত হইয়া যায় এবং ইহা শ্বেতবর্ণ, অস্বচ্ছ, লঘু এবং সান্তর হয়। রাসায়নিক উপাদান, শোডা ১ অংশ, বোরাসিক্ এসিড্ ২ অংশ, জল ১০ অংশ।

ক্রিয়া। শৈত্যকারক, মূত্রকারক, রজোনিঃসারক, জরায়ুসঙ্কোচক, অম্লনাশক; এ ভিন্ন, ইহা দ্বারা অণ্ডলাল, ফাইব্রিণ্, কেজীন্ এবং ইউরিক্ এসিড্ দ্রব হয়। স্থানিক প্রয়োগে ঈষৎ উগ্রতাসাধক।

আময়িক প্রয়োগ। জরায়ুঘটিত বিবিধ রোগে ইহা ব্যবস্থা করা যায়; যথা, জরায়ুসঙ্কোচনের ক্ষীণতা প্রযুক্ত প্রসব বিলম্ব হইলে আর্গট্ সহযোগে ইহা ব্যবস্থেয়। ডাং বিগ্বী নিম্নলিখিত ব্যবস্থা দেন; অর্গট্ ৩০ গ্রেণ্, সোহাগা ১০ গ্রেণ্, দারুচিনির জল ১॥০ আং। অপর, জরায়ু হইতে রক্তস্রাব রোধার্থও ইহা ব্যবহার করা যায়। লুপ্তরজোরোগে, ডাং কোপ্লণ্ড্ নিম্নলিখিত বটিকা ব্যবস্থা

করেন ; সোহাগা, ৩০ গ্রেণ্ ; সকট্রা মুসব্বরচূর্ণ, ২০ গ্রেণ্ ; লঙ্কামরিচচূর্ণ, ২০ গ্রেণ্ ; লাবেণ্ডার্ তৈল যথা-প্রয়োজন। একত্র মিশ্রিত করিয়া ১৮টি বটিকা প্রস্তুত করিবে এবং দুইটি বটিকা দিবসে ৩ বার প্রয়োগ করিবে।

প্রস্রাবে ইউরিক্ এসিডের আধিক্য হইলে তাহা দ্রব করণার্থ ইহা বিশেষ উপযোগী। সোডা এবং পটাশ্ আদি ক্ষার অপেক্ষা ইহাকে অনেকে শ্রেষ্ঠ বিবেচনা করেন ; কিন্তু ইহা কোন মতে লিথিয়ার তুল্য নহে।

মুখমধ্যস্থ আফ্থি নামক ক্ষতে এবং অন্যান্য ক্ষতে, গ্লিস্রীন্ বা মধু সহযোগে ইহার স্থানিক প্রয়োগ মহোপকার করে। পারদ সেবন দ্বারা মুখ আসিলে ইহার কুল্য ব্যবস্থা করা যায়।

প্রমেহ এবং শ্বেতপ্রদর রোগে ইহার পিচকারী ( সোহাগা ৫ গ্রেণ্—জল ১ আং ) দ্বারা উপকার হয়।

অপর, যোনিকণ্ডূয়ন এবং অণ্ডকণ্ডূয়ন রোগে, এবং এক্জীমা, প্রুরাইগো, পিটিরায়েসিস্ প্রভৃতি চর্ম্মরোগে সোহাগার ধৌত উপকার করে।

মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ৫০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, মেল বোরেসিস্ ; ইংরাজী, বোরাক্স্ হনি। সোহাগাচূর্ণ, ৬৪ গ্রেণ্ ; শোধিত মধু, ১ আং। মিশ্রিত করিয়া লইবে। মুখমধ্যস্থ ক্ষতাদিতে স্থানিক প্রয়োগ করা যায় এবং জলের সহিত মিশ্রিত করিয়া কুল্যার্থ ব্যবহার করা যায়।

২। ল্যাটিন্, গ্লাইস্রাইনম্ বোরেসিস্ ; ইংরাজী, গ্লাইস্রীন্ অব্ বোরাক্স্। সোহাগা ১ আং ; গ্লাইস্রীন্, ৪ আং। একত্র মর্দ্দন করিয়া লইবে।

---

২য় রজোনিঃসারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ওলিয়ম্ রিউটি। | অইল্ অব্ রিউ। |
| ( Oleum Rutæ ) | ( Oil of Rue ) |

রুটেসি জাতীয় রুটা গ্রেবিয়োলেন্স্ নামক বৃক্ষের সরস পত্র এবং অপক্ব ফল চুয়াইয়া এই তৈল প্রাপ্ত হওয়া যায়। দক্ষিণ ইউরোপে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঈষৎ পীতবর্ণ ; দুর্গন্ধযুক্ত ; তিক্ত আস্বাদ ; উৎপতিষ্ণু ; অন্যান্য উৎপতিষ্ণু তৈল অপেক্ষা জলে অধিক দ্রবণীয়।

ক্রিয়া। উত্তেজক, রজোনিঃসারক, আক্ষেপনিবারক এবং বায়ুনাশক। বাহ্য প্রয়োগে উগ্রতাসাধক এবং ফোস্কাকারক।

আময়িক প্রয়োগ। লুপ্তরজোরোগে এবং জরায়ুঘটিত অন্যান্য রোগে এবং হিষ্টীরিয়া রোগে, ইহার ব্যবহার করা যায়। এ ভিন্ন, শৈশবাবস্থায়, আক্ষেপ এবং উদরাধ্মান আদি রোগে আক্ষেপনিবারক এবং বায়ুনাশক হইয়া উপকার করে। মাত্রা, ১ মিনিম্ হইতে ৫ মিনিম্।

---

৩য় রজোনিঃসারক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| স্যাবিনি কাকিউমিনা। | স্যাবিন্ টপ্স্। |
| ( Sabinæ Cacumina ) | ( Savin Tops ) |

কোনিফরি জাতীয় জুনিপরস্ স্যাবিনা নামক বৃক্ষের সরস এবং শুষ্ক শাখাগ্র। ইউরোপ খণ্ডে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শাখাগ্রভাগ চারি স্তবক নব পল্লব দ্বারা মণ্ডিত; পীত-হরিৎবর্ণ; বিশেষ উগ্র, দুর্গন্ধযুক্ত; উগ্র, তিক্ত, রুক্ষ আস্বাদ। ইহাতে এক প্রকার বায়িতৈল আছে।

ক্রিয়া। উত্তেজক এবং স্থানিক উগ্রতাসাধক। ইহার উত্তেজন-ক্রিয়া জরায়ুর উপর বিশেষরূপে প্রকাশ পাইয়া রজোনিঃসারণ করে; অধিক মাত্রায়, প্রাদাহিক বিষক্রিয়া করে। বিষভোজী গর্ভবতী স্ত্রীলোক হইলে গর্ভপাত হইয়া যায়। স্থানিক প্রয়োগে, প্রদাহ জন্মায় এবং অধিকক্ষণ রাখিলে ফোস্কা উৎপাদন করে; এ ভিন্ন, ইহার কৃমিনাশক গুণও আছে।

নিষেধ। গর্ভাবস্থায়, রজঃস্বলাবস্থায়, জরায়ুতে রক্তাধিক্য থাকিলে এবং জ্বর ও প্রদাহ সত্ত্বে নিষিদ্ধ।

আময়িক প্রয়োগ। জরায়ুর ক্রিয়ার ক্ষীণতা প্রযুক্ত অল্প-রজোরোগে, ইহা বিশেষ উপকার করে। ডাং পেরেরা ইহার প্রতি অনুরাগ প্রকাশ করিয়াছেন। এ ভিন্ন, রজোবিক রোগে এবং রক্তপ্রদর ও শ্বেতপ্রদর রোগে ইহা ব্যবহৃত হইয়া থাকে।

ঔপদংশিক ক্ষতাদিতে দাহকের নিমিত্ত ইহার স্থানিক প্রয়োগ করা যায়; কিঞ্চিৎ ফট্‌কিরি বা জাঙ্গাল সহযোগে ব্যবস্থা করিবে। ব্লিষ্টরের ক্ষত সরস রাখিবার নিমিত্ত ইহার মলম বিশেষ উপযোগী।

চূর্ণের মাত্রা, ৫ গ্রেণ্ হইতে ১০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ওলিয়ম্ সেবাইনি; ইংরাজী, অইল্ অব্ স্যাবিন্। সরস

শাখাগ্র চুয়াইয়া প্রস্তুত করা যায়। মাত্রা, ২—৫ মিনিম্। গঁদের মণ্ড সহযোগে ব্যবস্থা করিবে।

২। ল্যাটিন্, টিংচ্যুরা সেবাইনি; ইংরাজী, টিংচর্ অব্ স্যাবিন্। শুষ্ক স্যাবিন্, ২॥০ আং; পরীক্ষিত সুরা, ১ পাইণ্ট্। পর্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, ॥০—২ ড্রাম্।

৩। ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ সেবাইনি; ইংরাজী, স্যাবিন্ অইণ্ট্মেণ্ট্। সরস স্যাবিন্ কুট্টিত, ৮ আং; মোম, ৩ আং; শূকরের বসা, ১৬ আং। বসা এবং মোম, জলস্বেদন যন্ত্রোত্তাপে গলাইয়া তাহাতে ২০ মিনিট্ পর্য্যন্ত স্যাবিন্ ভিজাইয়া রাখিবে, পরে, ছাঁকিয়া লইবে।

---

অপিচ, লৌহ ঘটিত ঔষধ, গন্ধবোল, হিঙ্গু, মৃগনাভি, ক্যাষ্টর্, পারদঘটিত ঔষধাদি রজোনিঃসারণ করে। ইহাদের বিষয় পূর্ব্বে বর্ণন করা হইয়াছে।

---

ত্রয়োদশ অধ্যায় সমাপ্ত।

---

# চতুর্দ্দশ অধ্যায়।

## জরায়ুসঙ্কোচক ঔষধ।

## ইউটেরাইন্ মোটর্ ষ্টিমুল্যাণ্টস্।

### ১ম জরায়ুসঙ্কোচক।

ল্যাটিন্। আর্গটা।

ইংরাজী। আর্গট্।

নং ৩৩।



আর্গট দ্বারা আক্রান্ত রাই।

নং ৩৪।




ক। সিকেলি সিরেয়েলি বৃক্ষ।

খ। উপত্বক্ ও কোষ।

অপর নাম, সিকেলি কর্ণিউটম্; আর্গট্ অব্ রাই।

গ্রামিনি জাতীয় সিকেলি সিরেয়েলি (রাই) নামক ওষধির বিকৃত শস্য। শস্যেতে এক প্রকার ফঙ্গস্ জাতীয় উদ্ভিজ্জ জন্মে, তদ্দ্বারা ইহা বিকৃত হয়। এসিয়া খণ্ডে ককেসস্ পর্ব্বতের নিকটস্থ মরুভূমিতে জন্মে; ইউরোপ খণ্ডে রোপিত হইয়াছে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ।০ ইঞ্চ্ হইতে ১ ইঞ্চ্ দীর্ঘ; প্রদেশত্রয়-যুক্ত; মধ্য স্থূল; ঘোর পাটলবর্ণ; বিশেষ দুর্গন্ধযুক্ত; ঈষৎ কটু ও কদর্য্য আস্বাদ; জল ও সুরা দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়; ইহাতে শতকরা ৩৫ অংশ তৈল এবং ১৫ অংশ আর্গটিন্ নামক বীর্য্য

পাওয়া যায়। আর্গট্ অধিক দিবস থাকে না, আকেরস্ নামক এক প্রকার কীট জন্মিয়া ইহাকে নষ্ট করে; কিঞ্চিৎ কর্পূর সহযোগে উত্তমরূপে বদ্ধ করিয়া রাখিলে শীঘ্র নষ্ট হয় না।

ক্রিয়া। জরায়ু-সঙ্কোচক এবং রজোনিঃসারক। এ ভিন্ন, কশেরুকা-মজ্জার শিরা এবং ধমন্যাদির পরিধি কুঞ্চিত করে। অপর, ইহার আর একটি বিশেষ ক্রিয়া এই যে, ইহা দ্বারা রক্তবহা নাড়ীগণের সঞ্চালক স্নায়ু [ বাসো মোটর্ নর্ভ্স্ ] মণ্ডল উত্তেজিত হয়, সুতরাং উক্ত নাড়ীগণের পরিধি কুঞ্চিত হয় এবং তাহাদের মধ্যে রক্তের পরিমাণের অল্পতা হয়। অল্প মাত্রায় সেবন করিলে কোন বিশেষ ফল প্রকাশ পায় না; স্ত্রীলোক হইলে বস্তিদেশে ভার ও বেদনা বোধ হয়। অধিক মাত্রায় সেবন করিলে বিবমিষা, বমন এবং কচিৎ অন্ত্রপ্রদাহ উপস্থিত হয়; কণীনিকা প্রসারিত হয়; এবং নাড়ী ক্ষীণ, মন্দগতি; শারীরিক দৌর্ব্বল্য, ঘর্ম্ম, মূর্চ্ছা, শিরঃপীড়া, শিরোঘূর্ণন, প্রলাপ এবং অচৈতন্যাদি লক্ষণ প্রকাশ পায়। গর্ভবতী স্ত্রীলোক সেবন করিলে গর্ভপাত হয়।

অল্প মাত্রায় অধিক কাল সেবন করিলে দুই প্রকার অবস্থা ঘটিতে পারে; প্রথম এই যে, সর্ব্বশরীর সড়্সড়্ করিতে থাকে, জীবনী-শক্তি অবসন্ন হইয়া পড়ে, হস্ত পদাদি অত্যন্ত শীতল হয় এবং ক্রমশঃ পচিয়া খসিয়া পড়ে। এই অবস্থাকে গ্র্যাংগ্রিনস্ আর্গটিজম্ কহে। দ্বিতীয় অবস্থায় পেশী সকলের ক্রিয়াবিকার উপস্থিত হওয়াতে বিবিধ আক্ষেপ এবং কম্প প্রকাশ পায়, এ ভিন্ন, অত্যন্ত দৌর্ব্বল্য, দৃষ্টির বিকার, স্মরণ-শক্তির লাঘব, মানসিক জড়তা এবং অচৈতন্যাদি লক্ষণও উপস্থিত হয়। এই অবস্থাকে কন্‌বল্‌সিব্ আর্গটিজম্ কহে। ইউরোপ খণ্ডে সিলিসিয়া এবং ওয়ার্টেম্বর্গ্ দেশে, বিকৃত রাই আহার করাতে, দুই তিনবার এই রোগ অত্যন্ত প্রবল হইয়া অনেক লোককে নষ্ট করিয়াছিল।

প্রসব-বেদনা উপস্থিত হইলে পর, যথেষ্ট পরিমাণে আর্গট্ প্রয়োগ করিলে, ৫ মিনিট্ হইতে ৩০ মিনিটের মধ্যে জরায়ু-সঙ্কোচনের বেগ ও শক্তি প্রবল হইয়া ক্রমশঃ অবিরাম বেগ হইতে থাকে; নাড়ীর গতি মন্দ হয় এবং সেই অনুসারে গর্ভস্থ সন্তানের হৃৎস্পন্দনের সংখ্যা লাঘব হয়। কচিৎ বমন ও শিরঃপীড়াও উপস্থিত হয়। ভৌতিক বাধাবশতঃ যদি জরায়ু-গহ্বরস্থ সন্তানাদি নি্ঃসৃত না হয়, তাহা হইলে সঙ্কোচনের প্রাবল্য হেতু জরায়ু ছিন্ন ভিন্ন হইবার সম্ভাবনা; কখন কখন জরায়ু-সঙ্কোচন-ক্রিয়া আদৌ প্রকাশ পায় না।

ডাং লিওনার্ড আদি বিজ্ঞ চিকিৎসকগণ স্থির করিয়াছেন যে, আর্গট্ দ্বারা স্তনে দুগ্ধ-স্রাবণ হ্রাস হয়। এ হেতু স্তনপ্রদাহের উপক্রমে প্রয়োজ্য; দুগ্ধ-স্রাবণ হ্রাস করিয়া উপকার করে।

জামরিক প্রয়োগ। প্রসব-বেদনার ক্ষীণতা প্রযুক্ত প্রসব বিলম্ব হইলে, আর্গট্ দ্বারা জরায়ু-সঙ্কোচনের বেগ প্রবল হইয়া শীঘ্র প্রসব-ক্রিয়া সম্পন্ন করে। আর্গট্ প্রয়োগ কালে স্মরণ রাখা উচিত যে, ইহা দ্বারা জরায়ু-সঙ্কোচন প্রবল হয়, সুতরাং জরায়ু-গহ্বরস্থ সন্তানাদি বেগে বহিষ্কৃত হয়। এই বিষয়টি পর্য্যালোচনা করিলে উপলব্ধ হইবে—

১। জরায়ুর মুখ কঠিন এবং অবিকাশিত থাকিলে, আর্গট্ প্রয়োগ অবিধেয়।

২। বস্তি দেশের আকৃতির বিকার থাকা প্রযুক্ত যদি প্রসব-পথ এরূপ কুঞ্চিত হয় যে, সন্তান নির্গত হওয়া অসম্ভব, তবে আর্গট্ অপ্রয়োজ্য।

৩। কোন প্রকার অর্ব্বুদাদি দ্বারা প্রসব-পথ প্রতিরোধিত থাকিলে, আর্গট্ প্রয়োগ করিবে না।

৪। সন্তান বিকৃতভাবে অবস্থিতি হওন বিধায়, মুখ, স্কন্ধ এবং হস্তাদি অগ্রসর হইয়া আসিলে, অথবা সন্তানের মস্তিষ্কের বৃহত্ব বিধায় নির্গমন অসম্ভব হইলে, আর্গট্ প্রয়োগ নিষিদ্ধ।

৫। গর্ভস্থ সন্তানের স্থিতির ভাব যে পর্য্যন্ত সুগোচর না হয়, সে পর্য্যন্ত আর্গট্ অবিধেয়।

৬। প্রসূতির শরীরের ভাব যদি উগ্র থাকে এবং জ্বর ও শিরঃপীড়াদি থাকে, তবে আর্গট্ নিষিদ্ধ।

কিন্তু যদি (১) জরায়ুর মুখ কোমল এবং বিকাশিত বা বিকস্বর থাকে; (২) বস্তির আকার প্রকৃতি, এবং প্রসব-পথ কোমল, শিথিল, আর্দ্র, শীতল এবং পিচ্ছিল হয়; (৩) সন্তানের মস্তক বা নিতম্ব অগ্রসর হয়; (৪) এবং প্রসূতির জ্বর, শিরঃপীড়া এবং দৌর্ব্বল্য না থাকে; এমত স্থলে, যদি কেবল জরায়ু-সঙ্কোচনের ক্ষীণতা প্রযুক্ত প্রসব বিলম্ব হয়, তবে আর্গট্ বিধেয়। প্রথম বারের প্রসূতিকে উপায়ান্তর থাকিতে আর্গট্ প্রয়োগ করিবে না।

অপিচ, ইহা অবশ্য জ্ঞাতব্য যে, আর্গট্ প্রয়োগ করিলে সন্তানের প্রতি ব্যাঘাত জন্মিবার বিস্তর সম্ভাবনা।

অপরঞ্চ, প্রসব সম্বন্ধীয় অন্যান্য অবস্থাতেও আর্গট্ প্রয়োগ করা যায়; যথা—

১। প্রসব কালে অধিক পরিমাণে রক্তস্রাব হইলে আর্গট্ দ্বারা আশু প্রতিকার লাভ হয়; কিন্তু রক্তস্রাব বশতঃ প্রসূতির জীবনশক্তি ক্ষীণ হইয়া পড়িলে প্রয়োগ করিবে না. সে স্থলে অহিফেণ বিধেয়।

২। সন্তান অগ্রসর না হইয়া যদি ফুলের কিয়দংশ অগ্রসর হয়, তবে পানমুচ্‌কি ভাঙ্গিয়া দিয়া আর্গট্ প্রয়োগ করিলে ফুলের উপর সন্তানের চাপ পড়াতে রক্তস্রাব রোধ হয়।

৩। প্রসবান্তে জরায়ু-সঙ্কোচনের ক্ষীণতা প্রযুক্ত ফুল নির্গত না হইলে, আর্গট্ বিধেয়।

৪। প্রসবান্তে, জরায়ুর শিথিলতা প্রযুক্ত রক্তস্রাব হইলে, আর্গট্ প্রয়োগ করিবে, তাহাতে জরায়ুর দৃঢ় সঙ্কোচন সম্পাদিত হওয়াতে তৎক্ষণাৎ রক্তরোধ হয়।

৫। জরায়ুমধ্যে রক্তের চাপ বদ্ধ থাকিলে, তাহা নির্গত করণার্থ আর্গট বিধেয়।

৬। জরায়ু মধ্যে হাইডেটিড্ বা পলিপস্ শ্লেষ্মার্ব্বুদ জন্মিলে, তাহা নির্গত করণার্থ আর্গট প্রয়োগ করিবে।

অপর, কোন কারণবশতঃ গর্ভস্রাবকরণ বিধেয় হইলে, আর্গট্ দ্বারা তাহা সম্পন্ন করা যাইতে পারে। এবং গর্ভস্রাবের লক্ষণ প্রকাশ পাইলে আর্গট দ্বারা তাহা শীঘ্র সম্পাদিত হইতে পারে।

গর্ভসংক্রান্ত ব্যতীত অন্যান্য কারণ বশতঃ জরায়ু হইতে রক্তস্রাব হইলে আর্গট দ্বারা রোধ করা যাইতে পারে। জরায়ু সম্বন্ধীয় ভিন্ন, অন্যান্য প্রকার রক্তস্রাবে, যথা, রক্তোৎকাশ, রক্তবমন, রক্তপ্রস্রাব ইত্যাদিতে আর্গট্ দ্বারা উপকার হয়; ডাং উড্ কহেন যে, রক্তোৎকাশ রোগে তিনি আর্গট ব্যবস্থা করিয়া তুষ্টি লাভ করিয়াছেন।

অপর, শ্বেতপ্রদর, প্রমেহ এবং শুক্রমেহ আদি রোগেও আর্গট্ ব্যবস্থা করা যায় মূত্রাশয়ের পেশীয়বৃত্তির অবসন্নতা প্রযুক্ত মূত্রস্তম্ভ হইলে আর্গট দ্বারা উপকার হয়।

কেহ কেহ সপর্য্যায় জ্বরে ইহা ব্যবহার করিয়া উপকার লাভ করিয়াছেন।

অধোহর্দ্ধাঙ্গ প্যারেপ্লিজিয়া রোগে, বিবেচনা পূর্ব্বক আর্গট প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়। পূর্ব্বে কথিত হইয়াছে যে, আর্গট্ দ্বারা কশেরুকা-মজ্জা এবং তদীয় আবরণ ঝিল্লির শিরা, ধমন্যাদি কুঞ্চিত হয় এবং তন্নিবন্ধন ঐ সকল স্থানে রক্তের অল্পতা জন্মে, অতএব কশেরুকা-মজ্জা এবং তদীয় আবরণ ঝিল্লিতে প্রদাহ বা রক্তাধিক্য বশতঃ অধোহর্দ্ধাঙ্গ হইলে বিধেয়। মজ্জার অপ্রাদাহিক কোমলত্ব [সফট্নিং] বশতঃ রোগ হইলে কিম্বা রিফ্লেক্স্ প্যারেপ্লিজিয়া রোগে, আর্গট্ নিষিদ্ধ।

মাত্রা। প্রসব কালে জরায়ু-সঙ্কোচনের নিমিত্ত আর্গট্ চূর্ণ ২০ গ্রেণ্ মাত্রায় অর্দ্ধ ঘণ্টা অন্তর ২।৩ বার প্রয়োগ করিবে; ইহাতে কার্য্যসিদ্ধি না হইলে আর প্রয়োগ করিবে না। অন্যান্য রোগে, ৫—১৫ গ্রেণ্ মাত্রায় দিবসে ৩ বার বিধেয়, কিন্তু অধিক দিবস পর্য্যন্ত প্রয়োগ নিষিদ্ধ।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্. একষ্ট্রাক্টম্ আর্গটী লিকুইডম্; ইংরাজী, লিকুইড্ এক্‌ষ্ট্রাক্ট্ অব্ আর্গট। আর্গট স্থূলচূর্ণ, ১ পৌং; ইথর, ১ পাঃ; পরিস্রুত জল ৩।০ পাঃ; শোধিত সুরা, ৮ আং। প্রথমতঃ ইথর্‌কে একটি বোতল মধ্যে অর্দ্ধ পাইন্ট জলের সহিত

আলোড়ন দ্বারা ধৌত করিয়া ইথর্ পৃথক্ করিয়া লইবে; পরে, পর্কোলেসন্ যন্ত্রমধ্যে আর্গট্ স্থাপন করিয়া তাহাতে উপর্যুক্ত ধৌত ইথর্ প্রয়োগ দ্বারা তাহার তৈল পৃথক্ করিবে; অনন্তর, ঐ আর্গট্‌কে ৩ পাইন্ট্ ১৬০ তাপাংশ পর্য্যন্ত তপ্ত জলে ১২ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে; পরে এই ফাণ্ট্‌কে জলস্বেদন যন্ত্র দ্বারা গাঢ় করিয়া ৯ আং করিবে, শীতল হইলে সুরা সংযোগ করিয়া রাখিয়া দিবে, ১ ঘণ্টার পর ছাঁকিয়া লইবে। সমুদায় ১৬ আং পরিমাণ হইবে। মাত্রা, ১৫।৩০ মিনিম্।

২। ল্যাটিন্, ইন্‌ফিউজম্ আর্গটি; ইংরাজী ইন্‌ফিউজন্ অব্ আর্গট্। আর্গট্ স্থূল চূর্ণ, ।০ আং; স্ফুটিত পরিস্রুত জল, ১ আং। অর্দ্ধ ঘণ্টা পর্য্যন্ত আবৃত পাত্র মধ্যে ভিজাইয়া ছাঁকিয়া লইবে। প্রসবকালে জরায়ু-সঙ্কোচনার্থ, ১।২ আং মাত্রায় অর্দ্ধ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে।

৩। ল্যাটিন্, টিংচ্যুরা আর্গটী; ইংরাজী, টিংচর্ অব্ আর্গট্। আর্গট্ কুট্টিত, ৫ আং; পরীক্ষিত সুরা, ১ পাইন্ট্। পর্কোলেসন দ্বারা প্রস্তুত করিবে। মাত্রা, জরায়ু-সঙ্কোচনের নিমিত্ত ॥০—১ ড্রাম্, অর্দ্ধ ঘণ্টা অন্তর প্রয়োগ করিবে; সামান্য রক্তস্রাব রোধার্থ, ১০।৬০ মিনিম্ মাত্রায় প্রয়োজ্য।

---

অপর, দারুচিনি, সোহাগা, গাঁজা প্রভৃতি জরায়ু-সঙ্কোচক ঔষধের বিষয় পূর্ব্বে বর্ণন করা হইয়াছে।

---

চতুর্দ্দশ অধ্যায় সমাপ্ত।

---

# পঞ্চদশ অধ্যায়।

## লালনিঃসারক ঔষধ।

সায়েলোগগস্।

### ১ম লালনিঃসারক।

### আকরকর।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| পাইরিথ্রাই রেডিক্স্। | পেলিটরি রুট্। |
| (Pyrethri Radix) | (Pellitory Root) |

কম্পজিটি জাতীয় এন্থিমিস্ পাইরিথ্রম্ বৃক্ষের মূল। বার্বারি, স্পেন্ এবং লেবাণ্ট্ দেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। অঙ্গুলির ন্যায় দীর্ঘ; কুঞ্চিত; ধূসরবর্ণ; কঠিন; ভঙ্গুর; গন্ধহীন। চর্ব্বণ করিলে প্রথমতঃ ঈষৎ অম্ল এবং কটু বোধ হয়, কিঞ্চিৎ পরে, জিহ্বা এবং তালু ঝিন্ঝিন্ করিতে থাকে এবং উষ্ণ বোধ হয় এবং যথেষ্ট পরিমাণে লালনিঃসারণ হইতে থাকে। ইহাতে কটু তৈল এবং পাইরিথ্রিন্ নামক ধূনা বিশেষ আছে।

ক্রিয়া। স্থানিক উগ্রতাসাধক এবং লালনিঃসারক। চর্ম্মোপরি লাগাইলে চর্ম্মে উগ্রতাসাধন করিয়া প্রদাহ উপস্থিত করে এবং চর্ব্বণ করিলে যথেষ্ট পরিমাণে লালনিঃসারণ করে।

আময়িক প্রয়োগ। দন্তবেদনাতে এই মূল এক খণ্ড চর্ব্বণ করিলে লালনিঃসারণ করিয়া উপকার করে। তালু এবং তালুপার্শ্বগ্রন্থি শিথিল হইলে, ইহার ক্বাথ (॥০ আং পেলিটরি, ১ পাইণ্ট জলের সহিত সিদ্ধ করিয়া ॥০ পাইণ্ট থাকিতে ছাঁকিয়া লইবে) কিঞ্চিৎ লাইকর্ এমোনিয়া সহযোগে কুল্যার্থ প্রয়োগ করিলে উপকার হয়। জিহ্বা এবং গলদেশের পেশী অরশ হইলে এই মূল একখণ্ড চর্ব্বণার্থ প্রয়োগ করা যায়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, টিংচ্যুরা পাইরিথ্রাই; ইংরাজী, টিংচর অব্ পেলিটরি। পেলিটরি স্থূল চূর্ণ, ৪ আং; শোধিত সুরা, ১ পাইণ্ট। পর্কোলেসন্ দ্বারা প্রস্তুত করিবে।

---

অপর, তাম্রকূট, শুষ্ঠি, হর্শর‍্যাডিস্, মেজেরিয়ন্ প্রভৃতি পূর্ব্বে বর্ণিত হইয়াছে।

---

পঞ্চদশ অধ্যায় সমাপ্ত।

## ষোড়শ অধ্যায়।

ক্ষুৎকারক।

এর্হীন্।

তাম্রকূট, সুগন্ধচূর্ণ, হেলেবোর্ প্রভৃতি এই শ্রেণীভুক্ত। ইহাদের বিষয় পূর্ব্বে বর্ণন করা হইয়াছে।

---

## সপ্তদশ অধ্যায়।

ফোস্কাকারক ঔষধ।

এপিস্পাষ্টিক্স্।

উত্তাপ, ক্যান্থারিডিজ্, উগ্র এমোনিয়া দ্রব প্রভৃতি এই শ্রেণীভুক্ত। ইহাদের বিষয় পূর্ব্বে বর্ণন করা হইয়াছে।

---

## অষ্টাদশ অধ্যায়।

স্থানিক উগ্রতাসাধক ঔষধ।

রুবিফেসিয়েণ্ট্স্।

সর্ষপ, লঙ্কামরিচ, গোলমরিচ, শুণ্ঠি, এমোনিয়া, টার্টার্ এমেটিক্, ক্রোটন অইল্, বর্গণ্ডিপিচ্, টার্, ক্রিয়েজোট্ আদি এই শ্রেণীভুক্ত। ইহাদের বিষয় পূর্ব্বে বর্ণনা করা হইয়াছে।

---

## ঊনবিংশ অধ্যায়।

দাহক ঔষধ।

এস্কারটিক্স্।

---

১ম দাহক।

উত্তাপ।

ল্যাটিন্। ক্যালর্। (Calor)

ইংরাজী। হীট্। (Heat)

লৌহ কিংবা অন্য কোন ধাতব দ্রব্য অগ্নিসন্তাপে তপ্ত করিয়া দাহনার্থ শরীরে সংলগ্ন করা যায়। এই প্রক্রিয়াকে এক্চুয়েল্ কটরি কহে। এ ভিন্ন, কোন দাহ

পদার্থ শরীরে সংলগ্ন করিয়া তাহার কিয়দংশ দগ্ধ করিলে, সেই উত্তাপ দ্বারা তথাকার চর্ম্ম দগ্ধ হইয়া যায়। এই প্রকরণকে মক্সা কহে। শোলা বা তুলা, যবক্ষারের চূড়ান্ত দ্রবে ভিজাইয়া শুষ্ক করিয়া বর্ত্তিকাকারে এতদর্থে ব্যবহৃত হয়।

রোগ বিবেচনায়, প্রয়োজন অনুসারে কখন বা কেবল চর্ম্ম দগ্ধ করা যায়, কখন বা চর্ম্মের নিম্নস্থ বিধান পর্য্যন্ত দগ্ধ করা যায়। এই অনুসারে দাহক যন্ত্র, ২১২ তাপাংশ হইতে লোহিতোত্তাপ বা শ্বেতোত্তাপ পর্য্যন্ত তপ্ত করা যায়; এবং মক্সার অল্পাংশ বা অধিকাংশ দগ্ধ করা যায়।

আময়িক প্রয়োগ। শরীরের বাহ্য প্রদেশে কোন স্থান হইতে যদি রক্তস্রাব সহজ উপায়ে রোধ না হয়, এক্চুয়েল্ কটরি দ্বারা অবশ্যই রোধ করা যাইতে পারে।

পুরাতন বাতরোগে, পুরাতন সন্ধি রোগে, স্থানিক পক্ষাঘাত রোগে, অল্প পরিমাণে এক্চুয়েল্ কটরি স্থানিক প্রয়োগ করিলে উপকার হয়। দুষ্ট ক্ষতাদি নষ্ট করণার্থ ইহা কখন কখন ব্যবহৃত হয়। বিষালু জন্তু দংশন করিলে ইহার দ্বারা ঐ স্থান দগ্ধ করিয়া বিষনাশ করা যায়।

টাইফস্ এবং টাইফইড্ প্রভৃতি জ্বররোগী অবসন্ন হইয়া এক কালে নিষ্পন্দ হইলে, উত্তেজনার্থ কখন কখন ইহা ব্যবস্থা করা যায়।

এই স্থানে ইশু এবং সিটনের বিষয় কিঞ্চিৎ উল্লেখ করা কর্ত্তব্য।

এক্চুয়েল্ কটরি বা মক্সা বা অন্য কোন দাহক ঔষধ দ্বারা কোন স্থানে ক্ষত করিয়া ঐ ক্ষত সরস রাখিলে তাহাকে ইশু কহে। কোন স্থানের চর্ম্ম ভেদ করিয়া তন্মধ্য দিয়া সূত্রগুচ্ছ বা ফিতা পরাইয়া রাখিলে তাহাকে সিটন্ কহে।

ইশু এবং সিটন্, প্রত্যুগ্রতাসাধক এবং দোহক হইয়া উপকার করে। বিবিধ পুরাতন রোগে ইহাদের ব্যবহার করা যায়; রোগের তরুণাবস্থায় বিশেষ উপকার করে না। ইশু বা সিটন্, লাগাইলে সর্ব্বদা তাহাদের পরিষ্কার রাখিবে। অস্থির উপর বা পেশীর উপর ইশু বা সিটন্ লাগাইবে না, কারণ, তাহাতে ঐ ক্ষত বিকার-গ্রস্ত হইতে পারে। বহুকালস্থিত ইশু বা সিটন্ হঠাৎ শুষ্ক করিবে না, কারণ, অভ্যস্থ দোহন হঠাৎ নিবারণ করিলে অপর রোগ উপস্থিত হইতে পারে।

আময়িক প্রয়োগ। শ্বাসকাশ, পুরাতন শ্বাসনালী-প্রদাহ, পুরাতন বক্ষঃশূল (এঞ্জাইনা পেক্টোরিস্) প্রভৃতি বিবিধ ফুস্ফুস্ রোগে, গ্রীবাদেশে ইশু বা সিটন্ প্রয়োগ করিলে যথেষ্ট উপকার হয়। যক্ষ্মা রোগে বিশেষতঃ রোগের প্রথম উদ্যমে জত্রবস্থিত অধোভাগে ইশু বা সিটন্ প্রয়োগ করিতে অনেক বিজ্ঞ চিকিৎসক অনুমতি দেন।

মস্তিষ্ক বা কশেরুকা-মজ্জার বিবিধ পুরাতন রোগে এবং দুর্দ্দম শিরঃপীড়াতে গ্রীবাদেশে সিটন্ বা ইশু দিলে মহোপকার হয়। পুরাতন সন্ধি-প্রদাহে সন্ধির

নিকট ইশু সংস্থাপন করিলে বিলক্ষণ উপকার দর্শে; পুরাতন বাত রোগে বাহুতে বা জঙ্ঘাতে ইশু প্রয়োগ করিলে উপকার হয়। পুরাতন চক্ষুঃরোগে গ্রীবাতে বা কর্ণের পশ্চাতে ইশু প্রয়োগ করিলে প্রতিকার লাভ হয়।

ভগ্নাস্থি সংযোগে না হইলে, সিটন্ দ্বারা বিস্তর উপকার দর্শে; মেং নরিস ৪৬ জন রোগীর বিষয় লিখিয়াছেন; তাহাদের মধ্যে ৩৬ জন রোগী এই উপায় দ্বারা আরোগ্য লাভ করিয়াছিল; ৩ জনের কিঞ্চিৎ উপকার হইয়াছিল; ৫ জনের কোন ফল দর্শে নাই, ২ জনের মৃত্যু হইয়াছিল।

---

২য় দাহক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| এসিডম্ কার্বলিকম্। | কার্বলিক্ এসিড্। |
| ( Acidum Carbolicum ) | ( Carbolic Acid ) |

অপর নাম, ফিনল্ ফিনাইলিক্ এসিড্ বা ফিনিক্ এসিড্।

বিলাতী কয়লা হইতে প্রস্তুত আলকাতরা ( টার্ ) চুয়াইলে ইহা প্রাপ্ত হওয়া যায়। অপরিশুদ্ধ অবস্থায়, দেখিতে তৈলের ন্যায়; বিশুদ্ধ অবস্থায় বর্ণহীন দানা-যুক্ত; দানা সকল পিণ্ডাকারে সংযত; জলাকর্ষক; জলে অল্প দ্রবণীয়; সুরা, ইথর্ এবং গ্লিস্‌রিনে সম্পূর্ণ দ্রব হয়; অগ্নিসন্তাপ প্রাপ্তে ধূমরূপ হয়; বিশেষ গন্ধযুক্ত; উগ্র, কটু আস্বাদ।

ক্রিয়া। উত্তেজক, বায়ুনাশক, পচননিবারক, দুর্গন্ধহারক, স্থানিক উগ্রতা-সাধক এবং দাহক; আর, ক্রিয়েজোটের ন্যায় ইহার বমন নিবারণ গুণও আছে। ইহার দুর্গন্ধহরণ এবং পচননিবারণ ক্রিয়া এমত প্রবল যে, প্রস্রাবে ইহার বিন্দু মাত্র মিশ্রিত করিয়া রাখিয়া দিলে, দুই চারি মাসেও পচে না; এবং পচা প্রস্রাবে কিঞ্চিৎ সংযোগ করিলে তাহার দুর্গন্ধ সম্পূর্ণ দূর হয়। ইহার দাহক শক্তির বিশেষ এই যে, যে স্থানে লাগান যায়, তদপেক্ষা অধিক দূর পর্য্যন্ত ব্যাপ্ত হয় না।

আময়িক প্রয়োগ। পাকাশয়ের উগ্রতাবশতঃ বমন নিবারণার্থ এবং গর্ভাবস্থায় বমন নিবারণার্থ ইহা আভ্যন্তরিক প্রয়োগ করিতে, ডাং গাডফ্রে ব্যবস্থা দেন। উদরাধ্মান নিবারণার্থ ইহা বিশেষ উপযোগী। আভ্যন্তরিক প্রয়োগার্থ, ১ অংশ কার্বলিক্ এসিড্ ৪০ অংশ জলে দ্রব করিয়া তাহার ১ ড্রাম্ পরিমাণে জলের সহিত মিশ্রিত করিয়া ব্যবস্থা করিবে।

ডাং এ ডান্‌লপ্ ইহা যক্ষ্মা ও হুপিংকফ্ রোগের বমন নিবারণার্থ আভ্যন্তরিক প্রয়োগ করেন। টি ডি হারিস সাহেব বলেন যে, বিস্তর হুপিংকফ্ রোগে অন্যান্য

ঔষধ দ্বারা নিষ্ফল হইয়া কার্বলিক্ এসিড্ দ্বারা আশু উপকার প্রাপ্ত হইয়াছেন। ইহার আভ্যন্তরিক প্রয়োগ করিবে ও রোগীর বাটীর স্থানে স্থানে রাখিয়া দিবে।

এ ভিন্ন, বিসূচিকা, ম্যালেরিয়া জ্বর প্রভৃতিতে ব্যবহৃত হইয়াছে।

ব্রঙ্কাইটিস্ রোগে ১০—২০ বিন্দু স্ফুটিত জলে নিক্ষেপ করিয়া তাহার শ্বাস ব্যবস্থা করিলে প্রভূত কফনিঃসারণ লাঘব হয়।

গুহ্যকণ্ডূয়নে ডাং জে টম্পসন্ কার্বলিক্ দ্রবে লিণ্ট্ ভিজাইয়া প্রতিরাত্রে গুহ্য মধ্যে প্রয়োগ করিতে অনুরোধ করেন। এতিন্ন, লিঙ্গ, যোনি কণ্ডূয়নে ইহা উপকারক।

ওজিনা রোগে দুর্গন্ধ নিবারণ ও ক্লেদ নির্গমন হ্রাস করিয়া উপকার করে।

পচা ক্ষতে, দুষ্ট ক্ষতে, কার্বঙ্কল রোগে এবং ক্যান্সর্ ঘটিত ক্ষতে, দুর্গন্ধহরণ, পচননিবারণ এবং দাহনার্থ কার্বলিক্ এসিডের জলীয় দ্রব বা মলম (কার্বলিক্ এসিড্ ৫ গ্রেণ্, মোমের মলম্ ১ আং) প্রয়োগ করিবে। মুখ ও নাসিকা মধ্যস্থ পচা ক্ষতাদিতে এবং আফ্‌থি ও ডিফ্‌থিরিয়া প্রভৃতি রোগে এবং গুহ্য ও যোন্যাদি মধ্যস্থ পচাক্ষতে, প্রয়োজন অনুসারে কার্বলিক্ এসিডের পিচকারি দিবে বা কুল্য ব্যবস্থা করিবে, অথবা স্পঞ্জ দ্বারা স্থানিক প্রয়োগ করিবে।

বিবিধ নালীক্ষতে, নালী, অস্থি রোগ ঘটিত হইলেও কার্বলিক্ এসিড দ্বারা উপকার হয়; গ্লিস্‌রিণে দ্রব করিয়া, বুজিতে মাখাইয়া নালী মধ্যে প্রয়োগ করিবে, অথবা ইহার জলীয় দ্রব পিচকারি দ্বারা প্রয়োগ করিবে। অর্শ রোগে ইহা মহোপকার করে; বলির উপর লাগাইলে বলি কুঞ্চিত হইয়া শুষ্ক হইয়া যায়।

স্কেবীজ (পাচড়া) রোগে কার্বলিক্ এসিডের মলম দ্বারা আশু প্রতিকার লাভ হয়। অপর, ল্যুপস্ নামক দুর্দ্দম চর্ম্ম রোগে মেং ডি, মর্গান সাহেব, কার্বলিক্ এসিড গ্লিস্‌রিণে দ্রব করিয়া স্থানিক প্রয়োগ করিতে দেন; ডাং হোয়াইটহেড্ ইহার মলম (কার্বলিক্ এসিড ॥০ ড্রাম্, মোমের মলম ১ আং) ব্যবস্থা করেন। অপর, লেপ্রা (কুষ্ঠ); টিনিয়া ক্যাপিটিস্, রূপিয়া প্রভৃতি চর্ম্মরোগে, মেং ও ক্লেটন্ ইহার জলীয় দ্রব প্রয়োগ করিতে অনুমতি দেন।

কেশ-কীট বিনাশার্থ ইহা বিশেষ উপযোগী। ইহার জলীয় দ্রব চুলে লাগাইয়া অর্দ্ধ ঘণ্টার পর, সাবান ও জল দ্বারা উত্তমরূপে ধৌত করিয়া ফেলিবে। মুখের দুর্গন্ধ নিবারণার্থ ইহার কুল্য মহোপকারক।

মাত্রা, ১ গ্রেণ্—৩ গ্রেণ্।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, গ্লাইস্‌রাইনম্ এসিডাই কার্বলিসাই; ইংরাজী, গ্লাইস্‌রীন্ অব্ কার্বলিক্ এসিড্। কার্বলিক্ এসিড্ ১ আং; গ্লাইস্‌রীন্ ৪ আং; একত্র মর্দ্দন করিয়া মিশ্রিত করিবে।

২। ল্যাটিন্, সপোজিটোরিয়া এসিডাই কার্বলিসাই কম্ সেপোনি; ইংরাজী, কার্বলিক্ এসিড্ সপোজিটোরিজ্। কার্বলিক্ এসিড্, ১২ গ্রেণ্; কার্ডসোপ্চূর্ণ, ১৮০ গ্রেণ্; ষ্টার্চ্চূর্ণ, যথা-প্রয়োজন। কার্বলিক্ এসিড্ ও সাবান উত্তমরূপে মিশ্রিত করিয়া যথা-প্রয়োজন ষ্টার্চ্ প্রয়োগ করিয়া মণ্ড প্রস্তুত করিবে, পরে, ঐ মণ্ডকে ১২ অংশে বিভক্ত করিয়া সপোজিটরি প্রস্তুত করিবে।

---

### ৩য় দাহক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| **এসিডম্ ক্রোমিকম্।** | **ক্রোমিক্ এসিড্।** |
| ( Acidum Chromicum ) | ( Chromic Acid ) |

(ব্রিটিশ্ ফার্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

প্রস্তুত করণ। বাইক্রোমেট্ অব্ পটাশের চূড়ান্ত দ্রবে তাহার ১।৹ গুণ বিশুদ্ধ গন্ধক-দ্রাবক মিশ্রিত করিয়া রাখিলে ক্রোমিক্ এসিডের দানা অধঃস্থ হয়। পরে, দানা ছাঁকিয়া শুষ্ক করিয়া বোতল মধ্যে উত্তমরূপে বন্ধ করিয়া রাখিবে।

স্বরূপ ও রাসায়নিক। সূচ্যাকার দানাযুক্ত; অতি সুন্দর উজ্জ্বল লোহিত বা পীতবর্ণ; জলশোষক; জলে দ্রবণীয়; সুরাবীর্য্যে নিক্ষেপ করিলে প্রজ্জ্বলিত হয়। রাসায়নিক উপাদান, ক্রোমিয়ম্ ধাতু ১ অংশ, অক্সিজেন্ ৩ অংশ।

ক্রিয়া। অতি প্রবল দাহক; মূষিকাদি ক্ষুদ্র জন্তু ইহাতে রাখিলে অর্দ্ধ ঘণ্টার মধ্যে এরূপ গলিয়া যায় যে, নখ, দন্ত, অস্থি, লোমাদিরও চিহ্নমাত্র থাকে না। আভ্যন্তরিক প্রয়োগ হয় না; বাহ্য প্রয়োগার্থ ইহার গাঢ় জলীয় দ্রব ব্যবহার করা যায়।

আময়িক প্রয়োগ। বিবিধ দুষ্ট ক্ষতে, ক্যান্সর্ সম্বন্ধীয় ক্ষতে, ঔপদংশিক ক্ষতে এবং ওয়ার্ট ( আচিল ) রোগে, দাহকের নিমিত্ত ইহা প্রয়োগ করা যায়। ইহার চূড়ান্ত দ্রব ব্যবহার করিবে এবং প্রয়োগ স্থানের চতুর্দ্দিক লিণ্ট্ এবং ষ্টিকিংপ্ল্যাষ্টর্ দ্বারা আবৃত রাখিবে।

---

### ৪র্থ দাহক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| **পটাশা কষ্টিকা।** | **কষ্টিক্ পটাশ্।** |
| ( Potassa Caustica ) | ( Caustic Potash ) |

অপর নাম। পটাশা ফিউজা; পটাশি হাইড্রাস্।

প্রস্তুত করণ। পরিষ্কার লোহ বা রৌপ্য পাত্র মধ্যে পটাশ্ দ্রবকে ( লাইকর্ পটাশি ) ফুটাইবে, যে পর্য্যন্ত না স্ফুটন্ নিবারণ হইয়া ইহা তৈলবৎ গাঢ় হয় এবং কাচদণ্ডাগ্রে এক বিন্দু উঠাইলে সংযত হয়; তখন ইহাকে বর্ত্তিকাকারে নির্ম্মিত ছাঁচে ঢালিয়া দিবে, ঘনত্ব প্রাপ্ত হইলে তপ্ত থাকিতে থাকিতে বোতল মধ্যে রাখিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ত্তিকাকার; পেন্সিলের ন্যায় স্থূল; বিশুদ্ধ

অবস্থায় শ্বেতবর্ণ; সামান্যতঃ ঈষৎ পাটল বা হরিৎবর্ণ; জলশোষক, বায়ুতে রাখিলে আর্দ্র হয়; জলে এবং স্থরাতে দ্রবণীয়; দ্রবকালে তাপোৎপাদন হয়; গন্ধহীন; ক্ষার আস্বাদ। রাসায়নিক উপাদান, পটাশ্ ১ অংশ, জল ১ অংশ।

ক্রিয়া। বিশুদ্ধ দাহক; শরীর-বিধানের সহিত রাসায়নিক সংযোগ দ্বারা তাহাকে দ্রবীভূত করে। অত্যন্ত জলশোষকতা বিধায় যে স্থানে লাগান যায়, তদপেক্ষা অধিক দূর পর্য্যন্ত ব্যাপ্ত হয়; আভ্যন্তরিক ব্যবহৃত হয় না।

আময়িক প্রয়োগ। হস্পিটাল গ্যাংগ্রিন্ প্রভৃতি পচাক্ষতে এবং ঔপদংশিক আদ্যক্ষতে দাহকের নিমিত্ত ব্যবহৃত হয়। বাধি এবং স্ক্রফিউলা জনিত স্ফোটকাদি ছেদনার্থ কোন কোন চিকিৎসক ইহা প্রয়োগ করিয়া থাকেন। ব্যারিকোজ্ বেন্ রোগে, মেং নিয়ো শিরার উপর কষ্টিক্ পটাশ্ লাগাইতে অনুমতি দেন; ইহা দ্বারা শিরাতে প্রদাহ জন্মে এবং শিরামধ্যস্থ রক্ত সংযত হয়, তাহাতে শিরা-প্রণালী রুদ্ধ হয়। অপর, ইশু সংস্থাপনার্থ ইহা বিশেষ উপযোগী।

ইহার জলশোষকতা নিবারণের নিমিত্ত কখন কখন সমান অংশ চূণের সহিত মর্দ্দন করিয়া লওয়া হয়। এই প্রয়োগরূপকে পটাশা কম্ কাল্সি, সামান্যতঃ বিয়েনা পেষ্ট্ কহে। ক্ষতাদিতে লাগাইবার নিমিত্ত ইহাই ব্যবহার করা কর্ত্তব্য, কারণ, ইহা যে স্থানে লাগান যায়, তদপেক্ষা অধিক দূর পর্য্যন্ত ব্যাপ্ত হয় না।

পটাশা ফিউজা দ্বারা ইশু করিতে হইলে, একখণ্ড ষ্টিকিং পলস্তার মধ্যস্থলে ছিদ্র করিয়া এরূপে লাগাইবে যে, নির্দ্দিষ্ট স্থানের উপর ছিদ্রটি পড়ে; পরে, পটাশা ফিউজা লাগাইবে; এরূপ করিলে নির্দ্দিষ্ট স্থান অপেক্ষা দূরে ব্যাপ্ত হইতে পারে না।

---

### ৫ম দাহক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| পটাশি পর্ম্যান্গানাস্। | পর্ম্যান্গেনেট্ অব্ পটাশ্। |
| (Potassæ Permanganas) | (Permanganate of Potash) |

প্রস্তুত করণ। কষ্টিক্ পটাশ্, ৫ আং; ব্ল্যাক্ অক্সাইড্ অব্ ম্যান্গেনিজ, সূক্ষ্ম চূর্ণ, ৪ আং; ক্লোরেট্ অব্ পটাশ্ চূর্ণ, ৩॥০ আং; জলমিশ্র গন্ধক-দ্রাবক, যথা-প্রয়োজন; পরিস্রুত জল, ২॥০ পাইন্ট। ক্লোরেট্ অব্ পটাশ্ এবং অক্সাইড্ অব্ ম্যান্গেনিজ একত্র করিয়া চীনপাত্র মধ্যে রাখিবে, এবং কষ্টিক্ পটাশকে ৪ আং জলে দ্রব করিয়া তাহার সহিত মিশ্রিত করিবে; পরে, বালুকা স্বেদনযন্ত্রোত্তাপে শুষ্ক করিবে এবং তৎকালে অনবরত আলোড়ন করিবে; পরে, আবৃত মূষা মধ্যে রাখিয়া চূর্ণ করিয়া অগ্নিসন্তাপ দিবে, যে পর্য্যন্ত না ইহা গলিয়া যায়; অনন্তর, শীতল হইলে চূর্ণ করিয়া ১॥০ পাইন্ট জলের সহিত ফুটাইয়া রাখিয়া দিবে; অদ্রবণীয় অংশ অধঃস্থ হইলে উপরের তরল অংশ ঢালিয়া রাখিবে এবং

পুনরায় অর্দ্ধ পাইণ্ট্ জলের সহিত ফুটাইয়া ঢালিয়া লইবে; পরে, উভয় জল একত্র করিয়া জলমিশ্র গন্ধক-দ্রাবক দ্বারা সাবধানে সমক্ষারাম্ল করিয়া গাঢ় করিবে; উপরে সর পড়িতে আরম্ভ হইলে দানা বাঁধিবার নিমিত্ত রাখিয়া দিবে; অনন্তর, দানা ছাঁকিয়া লইয়া ৬ আং জলে দ্রব করিয়া ফুটাইবে, পরে, ছাঁকিয়া রাখিয়া দিবে; যে দানা প্রস্তুত হইবে, ছাঁকিয়া গন্ধক-দ্রাবকের উপর শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঘোর রক্তবর্ণ, স্তম্ভাকার দানাবিশিষ্ট; গন্ধহীন; মিষ্ট ও কষায় আস্বাদ; জলে দ্রবণীয়; ইহার একটী দানা ১ আং জলে দ্রব করিলে ঐ জল সুন্দর রক্তবর্ণ হয়।

ক্রিয়া। আভ্যন্তরিক প্রয়োগে পরিবর্ত্তক; কথিত আছে যে, সেবন করিলে রক্তে অক্সিজেন্ প্রয়োগ করে। বাহ্য প্রয়োগে, দাহক এবং দুর্গন্ধহারক; পচা ক্ষতাদিতে দুর্গন্ধহরণের নিমিত্ত ইহার বিশেষ ব্যবহার হয়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, লাইকর্ পটাশি পরম্যান্গেনেটিস্; ইংরাজী, সোল্যুসন্ অব্ পরম্যান্গেনেট্ অব্ পটাশ্। পরম্যান্গেনেট্ অব্ পটাশ্, ৪ গ্রেণ্; পরিস্রুত জল, ১ আং। দ্রব করিয়া লইবে। মাত্রা, ২—৪ ড্রাম্।

---

৬ষ্ঠ দাহক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| শোডা কষ্টিকা। | কষ্টিক্ শোডা। |
| (Soda Caustica) | (Caustic Soda) |

প্রস্তুত করণ। শোডা-দ্রবকে লৌহ বা রজতভাণ্ডে ফুটাইবে; যখন এরূপ গাঢ় হইবে যে, কাচদণ্ডাগ্র দ্বারা এক বিন্দু উঠাইলে শীতল হইয়া সংযত হয়, তখন লৌহ বা রজতফলকে ঢালিয়া দিবে; ঘনত্ব প্রাপ্ত হইলে খণ্ড খণ্ড করিয়া হরিৎবর্ণ বোতল মধ্যে উত্তমরূপে বদ্ধ করিয়া রাখিয়া দিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ধূসরবর্ণ, কঠিন খণ্ড; জলে দ্রবণীয়; প্রজ্জ্বলিত করিলে পীতবর্ণ শিখাবিশিষ্ট হয়। রাসায়নিক উপাদান; শোডিয়ম্ ধাতু ১ অংশ, অক্সিজেন্ ১ অংশ, জল ১ অংশ।

ক্রিয়া। কষ্টিক্ পটাশের তুল্য দাহক, কিন্তু তত তীক্ষ্ণ এবং জলশোষক নহে, অতএব যে স্থানে লাগান যায়, তদপেক্ষা অধিক দূর পর্য্যন্ত ব্যাপ্ত হয় না।

---

অপর, নাইট্রেট্ অব্ সিল্ভার্, তুঁতিয়া, সল্ফেট্ অব্ জিঙ্ক্, সিমূলক্ষার, ক্লোরাইড্ অব্ জিঙ্ক্, রসকর্পূর, এসিড্ নাইট্রেট্ অব্ মর্কুরি, দগ্ধ ফট্কিরি এবং পার্থিব দ্রাবকাদি দাহক ঔষধের পূর্ব্বে বর্ণন করা হইয়াছে;

---

ঊনবিংশ অধ্যায় সমাপ্ত।

# বিংশ অধ্যায়।

## স্নিগ্ধকারক ঔষধ।

### ডিমল্‌সেণ্টস্।

---

১ম স্নিগ্ধকারক।

#### গুঞ্জামূল।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| অ্যাব্রাই রেডিক্স্। | ইণ্ডিয়ান্ লিকরিস্। |
| ( Abri Radix ) | ( Indian Liquorice ) |

( ব্রিটিশ্ ফার্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

লিগিউমিনোসি জাতীয় অ্যাব্রস্ প্রিকেটোরিয়স্ নামক বৃক্ষের মূল। ভারতবর্ষে এবং পৃথিবীর অন্যান্য উষ্ণ প্রদেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ॥০—১ ইঞ্চ স্থূল খণ্ড সকল; বাহ্য প্রদেশ পাটল বর্ণ; অভ্যন্তর পীতবর্ণ; গন্ধহীন; ঈষৎ মিষ্ট এবং পিচ্ছিল আস্বাদ।

ক্রিয়া। স্নিগ্ধকারক। সর্ব্বমতে যষ্টিমধুর ন্যায় এবং তৎপরিবর্ত্তে ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ অ্যাব্রাই; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট্ অব্ আবরস্; বাঙ্গালা, গুঞ্জামূলের সার। অবিকল যষ্টিমধুর সার প্রস্তুত করণের ন্যায় প্রস্তুত করিবে।

---

২য় স্নিগ্ধকারক।

#### আরবি গঁদ।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| একেসিয়া গমাই। | গম্ একেসিয়া। |
| ( Acacia Gummi ) | ( Gum Acacia ) |

লিগিউমিনোসি জাতীয় একেসিয়া বেরা, একেসিয়া এরেবিকা আদি বিবিধ একেসিয়া বৃক্ষ হইতে নির্গত গঁদ। আফ্রিকা খণ্ডের পূর্ব্ব প্রদেশে, উত্তমাশা অন্তরীপে, বোম্বাই দেশে এবং নিউহলাণ্ডে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। অর্দ্ধ ইঞ্চ হইতে ১ ইঞ্চ দীর্ঘ, অণ্ডাকার খণ্ড সকল; শ্বেত ধূসর বর্ণ; উজ্জ্বল; ভঙ্গুর; গন্ধাস্বাদহীন; মুখ মধ্যে পিচ্ছিল বোধ হয়;

নং ৩৫।



একেসিয়া এরেবিকা।

জলে দ্রবণীয়; এই দ্রবে সব্ এসিটেট্ অব্ লেড্ সংযোগ করিলে নবনীতের ন্যায় গাঢ় হয়। ইহার সারাংশের নাম আরেবিন্।

অসম্মিলন। তীব্র, ধাতব অম্ল; সুরা বীর্য্য, ইথর্, সব্ এসিটেট্ অব্ লেড্, টিংচার্ ফেরি সেস্ কুইক্লোরাইড্ ও অন্যান্য অরিষ্ট।

ক্রিয়া। স্নিগ্ধকারক, আর্দ্রকারক এবং আবরক। এ ভিন্ন, ইহার পোষণ গুণও আছে। সেনেগাল্ দেশীয় লোকেরা আরবি গঁদ আহার করে॥

আময়িক প্রয়োগ। বিবিধ কাশরোগে কাশের উগ্রতা নিবারণার্থ গঁদ ব্যবহৃত হয়; এ নিমিত্ত, কাশমিশ্র (কফ্ মিক্শ্চর্) প্রস্তুত করিতে ইহা সংযোগ করা যায়; এ ভিন্ন ইহার খণ্ড সর্ব্বদা মুখে রাখিলে কাশের উগ্রতা দমন হয়। গলমধ্যস্থ এবং পাকাশয়ের প্রদাহাদিতে স্নিগ্ধকারক এবং আবরক হইয়া উপকার করে। অপর, উদরাময় এবং অতিসার রোগে অন্ত্র স্নিগ্ধ রাখিবার নিমিত্ত প্রয়োগ করা যায়।

মূত্রকৃচ্ছ্র, মূত্রাশ্মরী এবং মূত্রযন্ত্র ও জননেন্দ্রিয়ের বিবিধ প্রাদাহিক রোগে উগ্রতা লাঘবার্থ এবং প্রস্রাবের কটুত্ব সংহারার্থ ইহা বিলক্ষণ উপযোগী।

অপর, উগ্র বিষ দ্রব্য সেবন করিলে, তাহার উগ্রতা দমনার্থ এবং পাকাশয়ের শ্লৈষ্মিক ঝিল্লি আবরণার্থ গঁদ প্রয়োগ করা যায়।

দগ্ধ স্থানে ইহার গাঢ় দ্রব লাগাইলে বিলক্ষণ উপকার করে। মেং হণ্ড্ কহেন যে, ইহা দ্বারা আশু জ্বালা নিবারণ হয় এবং পরিণামে ক্ষত শীঘ্র শুষ্ক হয়।

জলৌকা দংশন স্থান হইতে রক্ত রোধার্থ ইহার চূর্ণের স্থানিক প্রয়োগ করা যায়। অন্যান্য কারণবশতঃ বাহ্য প্রদেশ হইতে রক্তপাত হইলে ইহা দ্বারা উপকার হয়।

ইহার দ্রবে খটিকা চূর্ণ মিশ্রিত করিয়া তাহাতে বস্ত্র ভিজাইয়া তদ্দ্বারা বাণ্ডেজ্ বাঁধিলে শুষ্ক হইবার পর এরূপ কঠিন হয় যে, সে অঙ্গকে এককালে নিশ্চল করে। ভগ্নাস্থি ও সন্ধিপ্রদাহাদিতে এইরূপে বাণ্ডেজ্ বাঁধা যায়।

মাত্রা, ৩০ গ্রেণ্ হইতে ৬০ গ্রেণ্ বা তদূর্দ্ধ।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, মিউসিলেগো একেসি; ইংরাজী, মিউসিলেজ্ অব্ গম্ একেসিয়া; বাঙ্গালা, আরবি গঁদের মণ্ড। আরবি গঁদ, ৪ আং; পরিস্রুত জল, ৬ আং। ভিজাইয়া রাখিবে, যে পর্য্যন্ত না দ্রব হয়। তৈল এবং ধূনাদি জলে অদ্রবণীয়; ঔষধ এবং অদ্রবণীয় চূর্ণাদি প্রয়োগ করিতে হইলে এতৎ সংযোগে ব্যবস্থা করা যায়।

ফার্মাকোপিয়া মতে খটিকামিশ্র, মিশ্চ্যুরা গোয়েসাই, কম্পোণ্ড্ ট্র্যাগাকান্থ পৌডর্, বাদামাদি চূর্ণ এবং লোজেঞ্জ্ প্রস্তুত করিতে আরবি গঁদ ব্যবহৃত হয়।

---

৩য় স্নিগ্ধকারক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| আল্থিয়া। | মার্শ্ ম্যালো। |
| (Althea) | (Marsh Mallow) |

(ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

মাল্বেসি জাতীয় আল্থিয়া অফিসিনেলিস্ নামক বৃক্ষের মূল। ইউরোপ খণ্ডে এবং কাশ্মীর দেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। নলাকার খণ্ড; অঙ্গুলির ন্যায় স্থূল; বাহ্য প্রদেশ ঈষৎ পীতবর্ণ; অভ্যন্তর শ্বেতবর্ণ; গন্ধহীন; ঈষৎ মিষ্ট আস্বাদ; চর্ব্বণ করিলে পিচ্ছিল বোধ হয়; জল দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়। ইহাতে মিউসিলেজ্ এবং শ্বেতসার আছে।

ক্রিয়া। স্নিগ্ধকারক। কাশ রোগে কাশের উগ্রতা নিবারণার্থ এবং প্রমেহাদি রোগে প্রস্রাবের কটুত্ব সংহারার্থ ইহার কাথ প্রয়োগ করা যায়। পুলটিস্ প্রস্তুত করণার্থ ইহার পত্র ব্যবহার করা যায়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ডিকক্টম্ আল্থি; ইংরাজী, ডিকক্সন্ অব্ মার্শ্ ম্যালো। মার্শ্ ম্যালোর মূল, ৪ আং; কিস্মিস, ২ আং; জল, ৪ পাং। সিদ্ধ করিয়া ৩ পাইণ্ট্ করিবে। যথেচ্ছা পরিমাণে বিধেয়।

২। ল্যাটিন্, সিরপস্ আল্থি; ইংরাজী, সিরপ্ অব্ মার্শ্ ম্যালো। ম্যার্শ্ ম্যালোর মূল কুট্টিত, ১॥০ আং; পরিস্রুত জল, ১ পাং। ১২ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া রাখিবে; পরে, নিঙ্গড়াইয়া ছাঁকিয়া ৩ পৌণ্ড্ শর্করা সংযোগ করিয়া মৃদু সন্তাপে দ্রব করিবে; শীতল হইলে, প্রতি আউন্সে ॥০ ড্রাম্ পরিমাণে সুরা মিলাইবে। মাত্রা, ১—৪ ড্রাম্।

---

৪র্থ স্নিগ্ধকারক।

মিষ্টবাদাম।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| এমিগ্ডেলি ডল্সেস্। | সুইট্ আমণ্ড্স্। |
| (Amygdalæ Dulces) | (Sweet Almonds) |

রোজেসি জাতীয় এক প্রকার এমিগ্ডেলি কমিউনিস্ বৃক্ষের ফল। ইউরোপের দক্ষিণ প্রদেশে এবং এসিয়া মাইনর্ দেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ইহার আকার, অবয়ব, গন্ধাস্বাদাদি বর্ণন অপ্রয়োজন। ইহাতে শতকরা ৫০ অংশ স্থায়িতৈল, গঁদ, শর্করা এবং ইমল্‌সিন্‌ নামক পদার্থ বিশেষ আছে; কিন্তু তিক্ত বাদামে যে এমিগ্‌ডেলিন্‌ নামক পদার্থ আছে তাহা ইহাতে নাই।

ক্রিয়া। পোষক এবং স্নিগ্ধকারক।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্‌, পল্‌বিস্‌ এমিগ্‌ডেলি কম্পজিটস্‌; ইংরাজী, কম্পৌণ্ড্‌ পৌডর্‌ অব্‌ আমণ্ড্‌স্‌, বাঙ্গালা, বাদামাদি চূর্ণ। নিস্তক মিষ্ট বাদাম, ৮ আং; শর্করা, ৪ আং; আরবি গঁদ চূর্ণ, ১ আং; একত্র মর্দ্দন করিয়া লইবে। বাদামমিশ্র প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

২। ল্যাটিন্‌, মিশ্‌চুরা এমিগ্‌ডেলি; ইংরাজী, আমণ্ড্‌ মিক্‌শ্চর্‌; বাঙ্গালা, বাদামমিশ্র। বাদামাদি চূর্ণ, ২॥০ আং; পরিস্রুত জল, ১ পাং। একত্র মিশ্রিত করিয়া লইবে। অন্নবহা নাড়ী এবং মূত্রযন্ত্রের উগ্রতা নিবারণার্থ ব্যবহার করা যায় এবং বিবিধ কাশ রোগে কাশের উগ্রতা নিবারণার্থ কাশমিশ্র প্রস্তুত করিতে ব্যবহার করা যায়। মাত্রা, ১—২ আং বা তদূর্দ্ধ।

৩। ল্যাটিন্‌, ওলিয়স্‌ এমিগ্‌ডেলি; ইংরাজী, আমণ্ড্‌ অইল্‌; বাঙ্গালা, বাদাম তৈল। বাদামকে নিষ্পীড়ন করিয়া প্রস্তুত করা যায়। ক্রিয়া, মৃদুবিরেচক এবং স্নিগ্ধকারক। ফারমাকোপিয়াতে তিমির বসার মলম এবং মোমের মলম প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

৫ম স্নিগ্ধকারক।

শ্বেতসার ষ্টার্চ।

এই পদার্থ ঔদ্ভিজ্জতেই পাওয়া যায়; ঔদ্ভিজ্জ বীজ মাত্রেতে, এবং যব, গোধূম, তণ্ডুলাদি শস্যেতে যথেষ্ট পরিমাণে অবস্থিতি করে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বিশুদ্ধ শ্বেতসার শ্বেতবর্ণ চূর্ণ; গন্ধাস্বাদহীন; জলে বা সুরাতে দ্রব হয় না; স্ফুটিত জলে বিলক্ষণ দ্রবণীয়; কিন্তু এই দ্রব শীতল হইলে গাঢ় হয়; ইহাতে আইওডিন্‌ সংযোগ করিলে নীলবর্ণ আইওডাইড্‌ অব্‌ ষ্টার্চ্‌ হয়; শ্বেতসারকে ৩০০ তাপাংশ পর্য্যন্ত তপ্ত করিলে ধূসর বর্ণ হয়, তখন স্ফুটিত জলেও দ্রব হয় না; এই অবস্থায় ইহাকে ডেক্‌ষ্ট্রীন্‌ কহে। রাসায়নিক উপাদান, কার্বন্‌ ১২ অংশ, হাইড্রোজেন্‌ ১৫ অংশ এবং অক্‌সিজিন্‌ ১০ অংশ।

ক্রিয়া। পোষক, স্নিগ্ধকারক, আর্দ্রকারক। ঔষধ এবং পথ্যার্থ বিবিধ শ্বেতসার ব্যবহৃত হয়; তন্মধ্যে ব্রিটিশ্‌ ফার্‌মাকোপিয়াতে গোধূমের শ্বেতসার (ল্যাটিন্‌, এমাইলম্‌। ইংরাজী, হুইট্‌ ষ্টার্চ্‌) গৃহীত হইয়াছে। এই শ্বেতসার প্রস্তুত করণার্থ,

গোধূমচূর্ণকে ১০।১৫ দিবস পর্য্যন্ত জলে ভিজাইয়া রাখিবে। ইহাতে উৎসেচন-ক্রিয়া হইলে জলীয়াংশ ত্যাগ করিয়া অবশিষ্ট অংশ চালনীতে রাখিয়া ধৌত করিবে, ধৌত জলের সহিত শ্বেতসার নির্গত হইবে এবং কিয়ৎক্ষণ রাখিলে আপনি অধঃস্থ হইবে; তখন ইহাকে পুনঃ পুনঃ ধৌত করিয়া পরিষ্কার করিবে, পরে, বায়ুতে রাখিয়া শুষ্ক করিয়া লইবে।

আময়িক প্রয়োগ। আইওডিন্ বা আইওডিন্ঘটিত ঔষধ দ্বারা বিষাক্ত হইলে, এবং পারদ, রৌপ্য এবং দস্তা ঘটিত লবণ দ্বারা বিষাক্ত হইলে, বিষনাশার্থ এবং স্নিগ্ধকরণার্থ শ্বেতসারের মণ্ড বিধেয়। এরিসিপেলাস্ রোগে, দগ্ধ স্থানে এবং বিবিধ উগ্রতাজনক চর্ম্ম রোগে, শ্বেতসার চূর্ণ প্রয়োগ করিলে আবরক, স্নিগ্ধকারক, এবং শুষ্ককারক হইয়া উপকার করে। অপর অস্থিভঙ্গ হইলে এবং বিবিধ সন্ধিরোগে, শ্বেতসারের মণ্ডে ব্যাণ্ডেজ্ ভিজাইয়া বাঁধিলে শুষ্ক হইবার পর ঐ ব্যাণ্ডেজ্ এরূপ কঠিন হয় যে, ভগ্নাস্থি বা রুগ্ন সন্ধিকে এককালে নিশ্চলভাবে রাখে। বসন্ত রোগে, ডাং বেল্চর্ কহেন যে, শ্বেতসারের মণ্ড লাগাইলে বিকৃত দাগ হইতে পারে না। ফার্মাকোপিয়া মতে কম্পৌণ্ড্ পৌডর্ অব্ ট্র্যাগেকান্থ প্রস্তুত করিতে শ্বেতসার ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ

১। ল্যাটিন্, গ্লাইসরাইনম্ এমিলাই; ইংরাজী, গ্লিসরিণ্ অব্ ষ্টার্চ্। শ্বেতসার, ১ আং; গ্লিসরীণ্, ৮ আং। একত্র মর্দ্দন করিয়া মিলাইবে। পরে, চীনপাত্র মধ্যে রাখিয়া ২৪০ তাপাংশ পর্য্যন্ত তপ্ত করিবে এবং অনবরত আবর্ত্তন করিবে, যে পর্য্যন্ত না শ্বেতসার দ্রবীভূত হয়।

২। ল্যাটিন্, মিউসিলেগো এমিলাই; ইংরাজী, মিউসিলেজ্ অব্ ষ্টার্চ্; বাঙ্গালা, শ্বেতসারের মণ্ড। শ্বেতসার, ১২০ গ্রেণ্; পরিস্রুত জল, ১০ আং। একত্র মর্দ্দন করিয়া, কয়েক মিনিট্ পর্য্যন্ত ফুটাইয়া লইবে। ফার্মাকোপিয়াতে বিবিধ পিচকারী প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

অপর, পথ্যার্থ, শাগুদানা, অ্যারারূট্ এবং ট্যাপিয়োকা বিস্তর ব্যবহৃত হয়। পাল্মেসি জাতীয় সেগস্ লিবিস্, সেগস্ ক্ষরিম্ফিয়াই প্রভৃতি বৃক্ষের স্কন্ধ হইতে প্রাপ্ত শ্বেতসারকে শাগুদানা (সেগো) কহে; মালাইরাজ্যে এবং ভারত সমুদ্রস্থ উপদ্বীপে জন্মে। কেনী জাতীয় মারাণ্টা আরণ্ডিনেসিয়া নামক বৃক্ষের স্কন্ধ হইতে প্রাপ্ত শ্বেতসারকে অ্যারারূট কহে; মার্কিন্ খণ্ডস্থ উপদ্বীপে জন্মে। ইউফর্বিয়েসি জাতীয় জানিফা ম্যানিহট্ নামক বৃক্ষের মূল হইতে প্রাপ্ত শ্বেতসারের নাম ট্যাপিওকা। মারকিন্ খণ্ডে জন্মে।

৬ষ্ঠ স্নিগ্ধকারক।

লাটিন। সিট্রেরিয়া। (Cetraria)

ইংরাজী। আইস্‌লণ্ড মস্। (Iceland Moss)

ল্যাইকেন্স্ জাতীয় সিট্রেরিয়া আইলাণ্ডিকা নামক শৈবাল বিশেষ। ইউরোপ খণ্ডের উত্তর প্রদেশস্থ পর্ব্বতে জন্মে; এ ভিন্ন, এসিয়া এবং মার্কিন্ খণ্ডেও পাওয়া যায়।

স্বরূপ ও রাসায়নিক তত্ব। পত্রাকৃতি, স্থূল, ভঙ্গুর, ধূসরবর্ণ; পিচ্ছিল এবং তিক্ত আস্বাদ; ইহাতে শতকরা ৮০ অংশ শ্বেতসার, ৩ অংশ সিট্রারিক্ এসিড্ নামক তিক্ত দ্রব্য, কিঞ্চিৎ গঁদ, শর্করা এবং সার আছে।

ক্রিয়া। স্নিগ্ধকারক, বলকারক এবং পোষক। পুরাতন কাশ রোগে, এবং পুরাতন উদরাময় ও অতিসার রোগে স্নিগ্ধকরণার্থ প্রয়োগ করা যায়। ইহার তিক্ত অংশ ত্যাগ করিয়া পথ্যার্থ প্রয়োগ করা যায়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, ডিকক্টম্ সিট্রেরাই; ইংরাজী, ডিকক্সন্ অব্ আইস্‌লণ্ড্ মস্। আইস্‌লণ্ড্ মস্, ১ আং; পরিস্রুত জল, ১' পাইন্ট্। শীতল জলে ধৌত করিয়া আবৃত পাত্র মধ্যে ১০ মিনিট্ পর্য্যন্ত ফুটাইয়া ছাঁকিয়া লইবে।

---

৭ম স্নিগ্ধকারক।

বিহিদানা।

ল্যাটিন্। সাইডোনিয়ম্। (Cydonium)

ইংরাজী। কুইন্স্ সীড্। (Quince Seed)

(ব্রিটিশ্ ফার্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

পোমেসি জাতীয় সাইডোনিয়া বলগেরিস্ বৃক্ষের ফলের বীজ। কাবুল এবং কাশ্মীর দেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ব। অর্দ্ধ ইঞ্চ্ দীর্ঘ, এক পার্শ্বে উন্নত, অন্য পার্শ্বে চেপ্টা, পাটলবর্ণ; গন্ধাস্বাদরহিত; জলে ভিজাইলে যথেষ্ট পরিমাণে লালবৎ পিচ্ছল মিউসিলেজ্ নির্গত হয়।

ক্রিয়া। স্নিগ্ধকারক। বিবিধ শ্লৈষ্মিক ঝিল্লির প্রদাহাদি রোগে উগ্রতা-নিবারণ এবং স্নিগ্ধকরণার্থ ইহা বিশেষ উপযোগী। এরিসিপেলাস্ এবং উগ্র ক্ষতাদিতে স্নিগ্ধকরণার্থ স্থানিক প্রয়োগ করা যায়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, ডিকক্টম্ সাইডোনিয়াই; ইংরাজী, ডিকক্সন্ অব্ সাইডোনিয়ম্; বাঙ্গালা, বিহিদানার কাথ। বিহিদানা, ২ ড্রাম্; পরিস্রুত জল, ১ পাইণ্ট্। মৃদু সন্তাপে ১০ মিনিট্ পর্য্যন্ত ফুটাইয়া ছাঁকিয়া লইবে।

---

৮ম স্নিগ্ধকারক।

যষ্টিমধু।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| গ্লাইসিরিজি রেডিক্স্। | লিকরীস্ রূট। |
| (Glycyrrhizæ Radix) | (Liquorice Root) |

লিগিউমিনোসি জাতীয় গ্লাইসিরিজা গ্ল্যাব্রা এবং অন্যবিধ গ্লাইসিরিজা বৃক্ষের মূল। ভারতবর্ষে মুলতান প্রদেশে এবং ইংলণ্ড্ রাজ্যে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। নলাকার খণ্ড সকল; অঙ্গুলির ন্যায় স্থূল; বাহ্য প্রদেশ পাটলবর্ণ; অভ্যন্তর পীতবর্ণ; গন্ধহীন; মিষ্ট আস্বাদ; নমনীয়; দুর্ভেদ্য। ইহাতে গ্ল্যাইসিরিজিন্ নামক শর্করা বিশেষ, গঁদ, মিউসিলেজ্ এবং কিঞ্চিৎ ধূনাযুক্ত তৈল আছে।

ক্রিয়া। স্নিগ্ধকারক। বিবিধ কাশ রোগে কাশের উগ্রতানিবারণার্থ কফ-নিঃসারক ঔষধ সহযোগে ব্যবহার করা যায়; এবং মূত্রযন্ত্রস্থ বিবিধ রোগে প্রস্রাবের কটুত্ব সংহারকরণার্থ প্রয়োগ করা যায়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ গ্লাইসিরিজি; ইংরাজী, এক্‌ষ্ট্রাক্ট্ অব্ লিকরীস্; বাঙ্গালা, যষ্টিমধুর সার। ১ পৌং যষ্টিমধুচূর্ণ, ২ পাং পরিস্রুত জলে ১২ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া, নিঙ্গড়াইয়া লইবে, পরে, পুনরায় ২ পাইণ্ট্ জলে ৬ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া, নিঙ্গড়াইয়া লইবে, পরে, উভয় জল একত্র করিয়া ২১২ তাপাংশ পর্য্যন্ত তপ্ত করিয়া ছাঁকিবে; অবশেষে, জলস্বেদন যন্ত্রোত্তাপে যথাযোগ্য গাঢ়ত্ব প্রাপ্ত করাইবে। মাত্রা, ৫—৩০ গ্রেণ্।

২। ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ গ্লাইসিরিজি লিকুইডম্; ইংরাজী, লিকুইড্ এক্‌ষ্ট্রাক্ট্ অব্ লিকরীস্; বাঙ্গালা, যষ্টিমধুর তরলসার। যষ্টিমধুচূর্ণ, ১ পাউণ্ড্; পরিস্রুত জল, ৪ পাইণ্ট্। যষ্টিমধুকে ২ পাইণ্ট্ জলে ১২ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া নিঙ্গড়াইয়া ছাঁকিয়া লইবে, পরে, পুনরায় ২ পাইণ্ট্ জলে ছয় ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া নিঙ্গড়াইয়া ছাঁকিয়া লইবে; ও উভয় জল একত্র করিয়া ২১২ তাপাংশে তপ্ত করিবে ও

ফ্ল্যানাল্‌ দিয়া ছাঁকিয়া লইবে; অবশেষে জলস্বেদন যন্ত্রোত্তাপে এরূপ গাঢ় করিবে যে, শীতল হইলে উহার আপেক্ষিক ভার ১.১৬০ হয়, পরে ইহার সহিত ইহার ৮ অংশের এক অংশ শোধিত সুরা মিশ্রিত করিবে, ও ঐ মিশ্রকে ১২ ঘণ্টা রাখিয়া চুয়াইয়া লইবে। মাত্রা, ১ ড্রাম্‌।

৩। ল্যাটিন্‌, পলভিস্‌ গ্লাইসিরিজি কম্পজিটম্‌; ইংরাজী, কম্পাউণ্ড পাউডার অব্‌ লিকরীস্‌; বাঙ্গালা যষ্টিমধু আদি চূর্ণ। সোণামুখী সূক্ষ্ম চূর্ণ ও যষ্টিমধু সূক্ষ্ম চূর্ণ, প্রত্যেক ২ আউন্স্‌; শর্করা চূর্ণ, ৬ আউন্স্‌। উত্তমরূপে মিশ্রিত করিয়া, চালুনি দ্বারা উত্তমরূপে ছাঁকিয়া আস্তে আস্তে খলে মাড়িয়া লইবে।—মাত্রা, ৩০—৬০ গ্রেণ।

ফার্মাকোপিয়া মতে, টার্পিন্‌ তৈলের খণ্ড, কম্পৌণ্ড ডিকক্‌সন্‌ অব্‌ সার্জা, তিসির ফাণ্ট্‌, পারদবটিকা, পিল্‌ অব্‌ আইওডাইড্‌ অব্‌ আয়রণ্‌ এবং মুসব্বরের অরিষ্ট প্রস্তুত করিতে যষ্টিমধুচূর্ণ ব্যবহৃত হয়; আর, মুসব্বরাদি ক্বাথ, সোণামুখীর খণ্ড এবং অহিফেণ-চাক্তি প্রস্তুত করিতে যষ্টিমধুর সার ব্যবহৃত হয়।

---

## ৯ম স্নিগ্ধকারক।

| ল্যাটিন্‌। | ইংরাজী। |
|---|---|
| গ্লাইস্‌রাইনম্‌। | গ্লাইস্‌রীন্‌। |
| ( Glycerinum ) | ( Glycerine ) |

প্রস্তুতকরণ। স্থায়িতৈলকে ক্ষার বা ধাতব অক্সাইড্‌ সহযোগে জলের সহিত ফুটাইলে তৈল হইতে গ্লিস্‌রীন্‌ পৃথক হইয়া জলের সহিত মিশ্রিত হয়। অথবা, তৈলে বা বসাতে অত্যুষ্ণ বাষ্প প্রয়োগ করিলে ইহা প্রাপ্ত হওয়া যায়। ষ্টিয়রীন্‌, মার্গারিন্‌ এবং ওলাইন্‌ নামক স্নৈহিক অম্ল সহযোগে গ্লিস্‌রীন্‌ তৈল অবস্থিতি করে। যখন সাবান প্রস্তুতকরণার্থ তৈলকে ক্ষার সহযোগে স্ফুটিত করা যায়, প্রথমোক্ত তিন দ্রব্য ক্ষারের সহিত সংযুক্ত হয়, গ্লিস্‌রীন্‌ পৃথক হইয়া পড়ে।

স্বরূপ ও রাসায়নিক তত্ব। বর্ণহীন, স্বচ্ছ, তৈলবৎ পদার্থ; গন্ধহীন; তীক্ষ্ণ মিষ্ট আস্বাদ; জল এবং সুরার সহিত মিশ্রিত হয়; বায়ুতে রাখিলে শুষ্ক হয় না; অভিষব সংযোগ করিলে ইহাতে সুরোৎসেচন হয় না; আইওডিন্‌ আর্সেনিয়স্‌ এসিড্‌ অক্সাইড্‌ অব্‌ লেড্‌, চূণ, সোহাগা, ফটকিরি, ক্রিয়োজোট, গ্যালিক্‌ এসিড, ট্যানিন্‌ এবং প্রায় সমুদায় ঔদ্ভিজ্জ বীর্য্য ইহাতে দ্রব হয়। শ্বেতসার সহযোগে তপ্ত করিলে ( শ্বেতসার ৩০।৮০ গ্রেণ্‌ গ্লিস্‌রীন্‌ ১ আং ) নবনীতের ন্যায় ঘনত্ব প্রাপ্ত হয়; তখন মলম রূপে ব্যবহার করা যাইতে পারে। রাসায়নিক উপাদান কার্বন্‌ ৬ অংশ, হাইড্রোজেন্‌ ৮ অংশ; অক্সিজেন্‌ ৬ অংশ।

ক্রিয়া। স্নিগ্ধকারক এবং আর্দ্রকারক। বিবিধ চর্ম্মরোগে এবং দগ্ধক্ষত ও উগ্র ক্ষতাদিতে প্রয়োগ করা যায়। ইহা দ্বারা স্থানিক উগ্রতা দমন হয় এবং ক্ষত স্থান কোমল এবং আর্দ্র থাকে। ষ্টার্টিন্ সাহেব বিবিধ চর্ম্ম রোগে গ্লিস্রীন্ নিম্নলিখিতরূপে ব্যবস্থা করেন; কোন স্থান পুড়িয়া, ঝলসিয়া বা ছাল উঠিয়া গেলে, এবং ইন্টার্ট্রিগো ও হার্পিজ্ লেবিয়োরাম্ রোগে, বিশুদ্ধ ট্রাগাকান্থ গঁদ ২—৪ ড্রাম্, চুণের জল ৪ আউন্স, গ্লিস্রীন্ ১ আউন্স, গোলাব জল ৩ আউন্স, একত্র মিশ্রিত করিয়া মলম বা প্রলেপ রূপে ব্যবহার্য্য। চুচুক বিদারণ, চুচুক ক্ষত, হস্ত ও ওষ্ঠ বিদারণ এবং পিটিরায়েসিস্ রোগে, বাই কার্বনেট্ অব্ শোডা ॥০—১ ড্রাম্, গ্লিস্রীন্ ॥০ আউন্স, গোলাব জল ৭॥০ আং, একত্র মিশ্রিত করিয়া প্রয়োগ উপকারক। টাক রোগে, মস্তকের শুষ্কতা রোগে এবং ক্ষীণকর পীড়ান্তে চুল উঠিয়া গেলে, স্পিরিট্ এমোনিকো ১ ড্রাম্, ক্যান্থারিডিজের অরিষ্ট ১—২ ড্রাম্, রোজমেরি জল ৮ আং, একত্র মিশ্রিত করিয়া প্রয়োগ বিলক্ষণ ফলপ্রদ। কর্ণ-কুহরের শুষ্কতা বশতঃ যে বধিরতা হয়, তাহাতে গ্লিস্রীন্ বিলক্ষণ উপকার করে।

ডাং ডেবিড্ ইয়াঙ্গ্ অর্শরোগে গ্লিস্রীন্ প্রয়োগ করিয়া বিশেষ উপকার প্রাপ্ত হইয়াছেন। তিনি ৪টি অর্শগ্রস্ত রোগীর বিষয় লিখিয়াছেন যে, তাহারা কিছুকাল পর্য্যন্ত ১ ড্রাম্ মাত্রায় জল সহযোগে সেবন করিয়া অর্শ রোগের যন্ত্রণা ও রক্তস্রাব হইতে আরোগ্য লাভ করিয়াছে। ডাং পাওয়েল্ এ রোগে ইহার উপকারিতা বিষয়ে সাক্ষ্য প্রদান করেন। তিনি মদ্যপায়ীর অর্শ রোগে নিম্নলিখিত ব্যবস্থা বিস্তর প্রশংসা করেন; গ্লিস্রীন্, নাইট্রিক্ এসিড্ ও টিংচার কার্ডেমম্ কম্পাউণ্ড একত্রে মিশ্রিত করিয়া প্রয়োজ্য।

বাত, রিউমাটিক্ গাউট, স্নায়ুশূল রোগে এবং কোন স্থান থেঁতলাইয়া বা মচকাইয়া গেলে ষ্টার্টিন্ সাহেব নিম্নলিখিত ব্যবস্থার বিস্তর প্রশংসা করেন; সাবান মর্দ্দন ১॥০ ড্রাম্, গ্লিস্রীন্ ॥০ আং, বেলাডোনার সার ১ ড্রাম্ একত্র মিশ্রিত করিয়া মর্দ্দন রূপে প্রয়োজ্য।

যক্ষ্মা রোগে ইহা কডলিবার তৈলের পরিবর্ত্তে ব্যবহৃত হইয়াছে। ডাং কটন্ বহুল পরীক্ষার পর স্থির করিয়াছেন যে, যক্ষ্মা রোগে গ্লিস্রীন্ অল্পই কার্য্যকর হয় যে, কিছুতে ইহা কডলিবারের তৈলের সহিত তুলনা হয় না।

ক্রুপ রোগে ডাং মেয়ার্ ইহা গ্লটিসে স্থানিক প্রয়োগ করিয়া অনেক উপকার প্রাপ্ত হইয়াছেন। লক্ষণাদির অনেক উপশম হয়।

ডাং সিডনি রিঙ্গার্ বলেন যে, শয্যাক্ষতের উপক্রমে, আরক্তমতা প্রকাশ পাইবার পূর্ব্বে, প্রাতে ও বৈকালে সেই স্থান উষ্ণ জলে ধৌত করিয়া, মুছিয়া, মৃদুভাবে গ্লিস্রীন্ মর্দ্দন করিলে বারক হইয়া উপকার করে।

অম্ল রোগে, আধ্মান ও পাইরোসিস্ রোগে অনেক সময় অন্যান্য ঔষধ ব্যর্থ হইলে গ্লিস্‌রীন্ দ্বারা উপকার দর্শে। কাহার পাকাশয়ে, কাহার বৃহদন্ত্রে, কাহার এই উভয় স্থানেই বায়ু জন্মায়। ডাং রিঙ্গার্ ও মারেল্ প্রথম প্রকারে উৎপন্ন আধ্মান রোগে গ্লিস্‌রীন্ পরীক্ষা করিয়া ইহার প্রতি বিশেষ অনুরাগ প্রকাশ করেন। গ্লিস্‌রীন্ দ্বারা পাকাশয়ের অম্ল ও আধ্মান নিবারিত হয়, তাহার তাৎপর্য্য এই যে, গ্লিস্‌রীন্ উৎসেচন দমন করে, কিন্তু ইহা দ্বারা পরিপাক ব্যাঘাত ঘটে না। কখন কখন দশ পোনের দিবসের কম কোন উপকার পাওয়া যায় না। ইহা জল, কফি, চা, শোডা-ওয়াটার্ সহযোগে ব্যবহার করা যায়।

ফার্মাকোপিয়া মতে গ্লাইস্‌রাইনম্ এসিডাই ট্যানিসাই এবং অন্যান্য গ্লাইস্-রাইনম্ ও লিনিমেণ্টম্ পটাশিয়াই আইওডিডাই কম্ সেপোনি প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

১০ম স্নিগ্ধকারক।

## সিংহল শৈবাল।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| গ্রাসিলেরিয়া লাইকেনইডিস্। | সিলোন্ মস্। |
| (Gracilaria Lichenoides) | (Ceylon Moss) |

(ব্রিটিশ্ ফার্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

আল্‌জী জাতীয় গ্রাসিলেরিয়া লাইকেনইডিস্ এবং গ্রাসিলেরিয়া কন্‌ফর্বইডিস্ নামক উদ্ভিজ্জ। সিংহল দ্বীপে এবং ভারতসমুদ্রস্থ দ্বীপপুঞ্জে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ব। শুষ্ক উদ্ভিজ্জ; ঈষৎ পীত বা লোহিত বর্ণ; কয়েক ইঞ্চ্ দীর্ঘ, কাকপক্ষবৎ স্থূল, সূক্ষ্ম শাখাবিশিষ্ট, উপাস্থির ন্যায় কঠিন, অল্প লাবণিক আস্বাদ। ইহাতে শতকরা ৩৭।৩৮ অংশ পেক্‌টিন্ নামক পদার্থ বিশেষ আছে।

ক্রিয়া। স্নিগ্ধকারক এবং পোষক। অতি লঘুপাক এবং পুষ্টিকর; এ নিমিত্ত শিশু এবং দুর্ব্বলের পক্ষে পথ্যার্থ বিধেয়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, ডিকক্টম্ গ্রাসিলারি; ইংরাজী, ডিকক্সন্ অব্ সিলোন্ মস্; বাঙ্গালা, সিংহল শৈবালের কাথ। সিংহল শৈবাল চূর্ণ, ।০ আং; জল, ২ পাইণ্ট্। ২০ মিনিট্ পর্য্যন্ত ফুটাইয়া ছাঁকিয়া লইবে। প্রয়োজন মত দুগ্ধ দিয়াও প্রস্তুত করা যায়।

---

১১শ স্নিগ্ধকারক।

## রামতরুই। ঢেঁড়স্।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| হিবিস্কাই ক্যাপ্সিউলি। | হিবিস্কস্ ফ্রুট্। |
| (Hibisci Capsulæ) | (Hibiscus Fruit) |

(ব্রিটিশ্ ফার্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

মাল্বেসি জাতীয় হিবিস্কস্ এস্কিউলেণ্টস্ নামক বৃক্ষের ফল। মার্কিন্ দেশীয় বৃক্ষ। এ প্রদেশে রোপিত হইয়াছে।

ঔষধার্থ তরুণ অপক্ক ফল ব্যবহৃত হয়। ইহাতে যথেষ্ট পরিমাণে এক প্রকার পিচ্ছিল পদার্থ (মিউসিলেজ্) আছে।

ক্রিয়া। স্নিগ্ধকারক, মূত্রকারক।

আময়িক প্রয়োগ। শ্বাসযন্ত্র এবং মূত্রযন্ত্রের বিবিধ রোগে স্থানিক উগ্রতা নিবারণ করিয়া উপকার করে।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, ডিকক্টম্ হিবিস্কাই; ইংরাজী, ডিকক্সন্ অব্ হিবিস্কস্। ঢেঁড়স্ খণ্ড খণ্ড কৃত, ৩ আং; জল, ১॥০ পাইণ্ট্। সিদ্ধ করিয়া ১ পাইণ্ট্ থাকিতে নামাইয়া লইবে। মাত্রা, যথেচ্ছাক্রমে।

---

১২শ স্নিগ্ধকারক।

## নিস্তুক্ যব।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| হর্ডিয়ম্ ডিকর্টিকেটম্। | পর্ল্ বার্লী। |
| (Hordeum Decorticatum) | (Pearl Barley) |

গ্রামিনী জাতীয় হর্ডিয়ম্ ডিষ্টাইকন্ নামক ঔষধির নিস্তুক্ বীজ। ইহার আকার, অবয়বাদি বর্ণন অপ্রয়োজন। ইহাতে শতকরা ৬৮ অংশ শ্বেতসার আছে।

ক্রিয়া। স্নিগ্ধকারক এবং পোষক।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, ডিকক্টম্ হর্ডিয়াই; ইংরাজী, ডিকক্সন্ অব্ বার্লী; বাঙ্গালা, যবের ক্বাথ। যব, ২ আং; পরিস্রুত জল, ১॥০ পাইণ্ট্। প্রথমতঃ শীতল জল দ্বারা যবকে ধৌত করিবে; পরে, পস্রিুত জলের সহিত আবৃত মাত্র মধ্যে ২০ মিনিট্ পর্য্যন্ত ফুটাইয়া ছাঁকিয়া লইবে। বিবিধ কাশরোগে এবং মূত্রযন্ত্রের রোগে স্নিগ্ধকরণার্থ প্রয়োগ করা যায়; এ ভিন্ন, জ্বরাদি রোগে পথ্যার্থ ব্যবহৃত হয়।

---

১৩শ স্নিগ্ধকারক।

## ইশবগুল।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| ইশ্পাগুলি সেমিনা। | ইশ্পাগুল্ সীড্স্। |
| [ Ispaghulæ Semina ] | [ Ispaghul Seeds ] |

(ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

প্লাণ্টাগাইনি জাতীয় প্লাণ্টাগো ইস্পাগুলা নামক বৃক্ষের বীজ। পারস্য দেশীয় বৃক্ষ; ভারতবর্ষে রোপিত হইয়াছে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ১ ইঞ্চের অষ্টমাংশ দীর্ঘ; অণ্ডাকৃত বক্র, ধূসর বর্ণ; জলে ভিজাইলে যথেষ্ট পরিমাণে পিচ্ছিল, স্নিগ্ধ মণ্ড নির্গত হয়।

ক্রিয়া। স্নিগ্ধকারক, ঈষৎ সঙ্কোচক। শ্বাসযন্ত্র, মূত্রযন্ত্র এবং উদরান্ত্রের উগ্রতা নিবারণার্থ ইহা বিশেষ উপযোগী। বীজ সেবন করিলে অন্ত্র মধ্যে রস শোষণ করিয়া স্ফীত হয় ও ক্রমশঃ মণ্ডবৎ হইয়া নির্গত হয়। কেহ কেহ ইহার বলকারক গুণও স্বীকার করেন।

আময়িক প্রয়োগ। জ্বর, সরদি ও মূত্রযন্ত্রের বিকারে ব্যবহৃত হয়। অতিসার ও উদরাময় রোগে বিশেষ উপকার করে। টুইনিং সাহেব বলেন, পুরাতন উদরাময় রোগে ইহা সর্ব্বশ্রেষ্ঠ ঔষধ। ইহার ক্বাথ ২॥০ ড্রাম্, অর্দ্ধ ড্রাম্ শর্করার সহিত ব্যবস্থা করিবে। ইহার বীজ পুল্টিস্ রূপেও ব্যবহার করা যায়। বালকদিগের রক্তাতিসার রোগে ইহা মহোপকারক। অন্ত্রের শৈষ্মিক ঝিল্লির বিবিধ প্রকার প্রদাহাদি বিকারে ও প্রমেহ রোগে প্রয়োজ্য।

মাত্রা, ২—৩ ড্রাম্।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, ডিকক্টম্ ইশ্পাগুলি; ইংরাজী, ডিক্কসন্ অব্ ইশ্পাগুল্; বাঙ্গালা, ইশব্গুলের ক্বাথ। ইশব্গুল কুট্টিত, ২ ড্রাম্; জল, ১ পাইণ্ট্। ১০ মিনিট্ পর্য্যন্ত আবৃত পাত্র মধ্যে ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ২—৪ আং।

---

১৪শ স্নিগ্ধকারক।

## তিসি। মসিনা।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| লিনাই সেমিনা। | লিন্সীড্। |
| [ Lini Semina ] | [ Linseed ] |

লাইনেসি জাতীয় লাইনম্ ইউসিটেসিমম্ নামক ওষধির বীজ। এ প্রদেশে এবং বিলাতে জন্মে।

নং ৩৬



লাইনম্ ইউসিটেটিয়ম্।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ক্ষুদ্র, বাদামি, মসৃণ, উজ্জ্বল, পাটলবর্ণ। অভ্যন্তর শ্বেতবর্ণ; গন্ধাস্বাদ হীন; চর্ব্বণ করিলে পিচ্ছিল বোধ হয়। ইহার আভ্যন্তরিক শস্য নিষ্পীড়ন করিলে, শতকরা ২০ অংশ তৈল পাওয়া যায়, এবং ইহার বাহ্য ত্বকে যথেষ্ট পরিমাণে মিউসিলেজ্ নামক পিচ্ছিল দ্রব্য পাওয়া যায়। নিষ্পীড়ন করিয়া তৈল নির্গত করিয়া লইলে যে খলি থাকে, তাহাকে লিন্সীড্ মিল্ কহে।

ক্রিয়া। স্নিগ্ধকারক। বিবিধ কাশ রোগে এবং মূত্রযন্ত্র এবং জননেন্দ্রিয়ের বিবিধ রোগে এবং উদরাময় ও অতিসার রোগে, শ্লৈষ্মিক ঝিল্লির উগ্রতা সংহারার্থ ইহার ফাণ্ট্ প্রয়োগ করা যায়।

বিস্ফোটক এবং ক্ষতাদিতে শিথিলতা এবং আর্দ্রতা সম্পাদনার্থ ইহার পুলটিস্ ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ইন্ফিউজম্ লিনাই; ইংরাজী, ইন্ফিউজম্ অব্ লিন্সীড্; বাঙ্গালা, তিসির ফাণ্ট্। তিসি ১৬০ গ্রেণ্; যষ্টিমধু কুট্টিত, ৬০ গ্রেণ্; স্ফুটিত পরিস্রুত জল, ১০ আং। আবৃত পাত্র মধ্যে ৪ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, যথাচ্ছাক্রমে প্রয়োগ করিবে।

২। ল্যাটিন্, ক্যাটাপ্লাজ্মা লিনাই; ইংরাজী, লিন্সীড্ পুল্টিস্; বাঙ্গালা, তিসির পুল্টিস্। তিসির খলি, ৪ আং; জলপাইর তৈল, ॥০ আং; স্ফুটিত পরিস্রুত জল, ১০ আং। একত্র মিশ্রিত করিয়া লইবে।

৩। ল্যাটিন্, ওলিয়ম্ লিনাই; ইংরাজী, অইল্ অব্ লিন্সীড্; বাঙ্গালা, তিসির তৈল। তিসি নিষ্পীড়ন দ্বারা নির্গত করা যায়। ইহার ক্রিয়া স্নিগ্ধকারক এবং মৃদু বিরেচক; আভ্যন্তরিক প্রয়োগ হয় না; মলম এবং মর্দ্দন প্রস্তুতকরণার্থ জলপাইর তৈলের পরিবর্ত্তে ব্যবহৃত হয়।

---

১৫ স্নিগ্ধকারক।

## তুতফলের রস।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| মোরাই সক্কস্। | মল্বেরী জুস্। |
| [ Mori Succus ] | [ Mulberry Juice ] |

মোরেসি জাতীয় মোরস্ নাইগ্রা নামক বৃক্ষের পক্ক ফলের রস। চীনদেশীয় বৃক্ষ; ভারতবর্ষে রোপিত হইয়াছে।

ক্রিয়া। স্নিগ্ধকারক ; ইহার উত্তম আস্বাদ এবং বর্ণের নিমিত্ত অন্যান্য ঔষধ সহযোগে ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

ল্যাটিন, সিরপস্ মোরাই ; ইংরাজী, সিরপ্ অব্ মলবেরি ; বাঙ্গালা, তুঁতের পাক। তুঁতফলের রস, ১ পাইণ্ট্ ; শর্করা, ২ পৌং ; শোধিত সুরা, ২॥০ আং। তুঁতফলের রস যে পর্য্যন্ত না স্ফুটিত হয়, উত্তাপ দিবে, পরে, ছাঁকিয়া মৃদুসন্তাপ দ্বারা উহাতে শর্করা দ্রব করিয়া সুরা মিলাইয়া লইবে। ইহার ওজন ৩ পৌং ৬ আং ও আপেক্ষিক ভার ১.৩৩ হইবে।

মাত্রা। ১ ড্রাম্।

---

১৬শ স্নিগ্ধকারক।

## বাবুই তুলসী।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| ওকাইমম্ ব্যাসিলিকম্ সিমেনা। | বাবুইতুলসী সীড্স্। |
| (Ocimum Basilicum Semina) | (Baboitoolsee Seeds) |

(ব্রিটিশ্ ফার্ম্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

লেবিএটি জাতীয় ওকাইমম্ ব্যাসিলিকম্ নামক বৃক্ষের বীজ। ভারতবর্ষের প্রায় সকল প্রদেশেই জন্মায়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ক্ষুদ্র ক্ষুদ্র অণ্ডলালিক আবরণে আচ্ছাদিত ; শীতল জলে বীজ স্ফীত হয় ও আবরণ মধ্যেই থাকে।

ক্রিয়া। স্নিগ্ধকারক ও শিথিলকারক। ইহার কফনিঃসারক ও ঘর্ম্মকারক ক্রিয়াও কথিত আছে।

প্রমেহ রোগে ও লিঙ্গনালের শ্লৈষ্মিক ঝিল্লির প্রদাহে স্নিগ্ধকরণার্থ ব্যবহৃত হয়। উদরাময় ও পুরাতন অতিসার রোগে উপকার করে। কখন কখন প্রসবান্তে বেদনা নিবারণ জন্য প্রয়োগ করা যায়। ইহার মণ্ড গ্যাষ্ট্রীক্ উগ্রতা নিবারণার্থ বিশেষ উপযোগী ও প্রদাহ স্থলে প্রয়োগ করিলে উগ্রতা দমন করে।

ইহার মণ্ড প্রস্তুত করিতে বীজ ১ ড্রাম্, ৮ আং জলে ২ ঘণ্টা পর্য্যন্ত সিদ্ধ করিয়া লইবে।

বীজ জলে সিদ্ধ করিয়া প্রদাহ স্থানে পুলটিশ রূপেও ব্যবহৃত হয়।

---

১৭শ স্নিগ্ধকারক।

## জলপাইর তৈল।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| ওলিয়ম্ অলিবি। | অলিব্ অইল্। |
| ( Oleum Olivæ ) | ( Olive Oil ) |

ওলিয়েসি জাতীয় ওলিয়া ইউরোপিয়া নামক বৃক্ষের পক্ক ফল নিষ্পীড়ন করিয়া এই তৈল প্রস্তুত করা যায়। এসিয়ায়, ইউরোপের দক্ষিণ অংশে এবং আফ্রিকার উত্তরাংশে জন্মে। ইহাকে সামান্যতঃ সুইট্ অইল্ কহে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঈষৎ পীতবর্ণ; গন্ধাস্বাদহীন, সুরাতে অল্প দ্রবণীয়; ইথরে অপেক্ষাকৃত অধিক দ্রব হয়; শীঘ্র নষ্ট হয় না; ২১ তাপাংশ পর্য্যন্ত শীতল করিলে ইহার কিয়দংশ সংযত হয়; এই সংযত অংশকে মার্গারিন্ কহে এবং তরল অংশকে ওলাইন্ কহে; ওলাইনে ওলাইক্ এসিড্ এবং গ্লাইস্রীন্ আছে।

ক্রিয়া। স্নিগ্ধকারক, আর্দ্রকারক, আবরক; অধিক মাত্রায়, মৃদু বিরেচক। বিবিধ উগ্র বিষদ্রব্য দ্বারা বিষাক্ত হইলে স্নিগ্ধকরণ এবং আবরণার্থ ইহা প্রয়োগ করা যায়।

আময়িক প্রয়োগ। জননেন্দ্রিয়, মুষ্ক বা গুহ্য কণ্ডূয়ণে পালকের অগ্রভাগ দ্বারা জলপাইর তৈল প্রলেপ দিলে উপকার হয়। সরলান্ত্রে এস্কেরাইডিজ্ থাকা প্রযুক্ত সাতিশয় উগ্রতা জন্মিলে জলপাইর তৈল সংযুক্ত পিচকারী দ্বারা আশু উপকার দর্শে। ডাং বেনেট্ বলেন যে, আল্কুসি লাগিলে যে চুলকানি উপস্থিত হয়; তন্নিবারণার্থ ইহা শ্রেষ্ঠ ঔষধ।

অফ্থালিয়া টার্সাই রোগে চক্ষুপল্লবের গ্লাণ্ডিউলার পীড়ায় এক বিন্দু জলপাইর তৈল চক্ষে প্রয়োগ করিলে বিশেষ উপকার হয়। অন্যান্য প্রকার চক্ষুঃপ্রদাহেও ইহা উপকারক।

কর্ণ-বেদনা ( অটাল্জিয়া ) ঈষদুষ্ণ জল ও দুগ্ধ দ্বারা কর্ণকুহর ধৌত করিয়া, পরে কয়েক বিন্দু জলপাইর তৈল প্রয়োগ করিলে যথেষ্ট ফল দর্শে।

ইকাইথসিস্, স্কেবীজ ও অন্যান্য চর্ম্ম রোগে ইহার স্থানিক প্রয়োগ মহোপকারক।

মড়ক (প্লেগ) রোগে জলপাইর তৈল বারক হইয়া উপকার করে।

এ ভিন্ন, ইহা উদরের প্রদাহে মৃদু বিরেচনার্থ, রক্তাতিসারে স্নিগ্ধ করণার্থ ও বিষাক্ত সর্পদংশনে বিষনাশার্থ ব্যবহৃত হয়।

কোন স্থান ঝল্সিয়া বা পুড়িয়া গেলে স্থানিক প্রয়োগ করা যায়।

ডাং রোডারিক্ কেনেডি অনেক পরীক্ষা দ্বারা সিদ্ধান্ত করিয়াছেন যে, পিত্তাশ্মরি

(বিলিয়ারি ক্যাল্‌কিউলাই) রোগে অধিক মাত্রায় পুনঃ পুনঃ প্রয়োগ করিলে ইহা অশ্মরি কোমল ও কতকাংশ দ্রব করিয়া নির্গত করে। অপর, কয়েক মাস পর্য্যন্ত ইহা ব্যবহার করিলে কিছু কালের নিমিত্ত অশ্মরি নির্ম্মাণ স্থগিত থাকে বটে, কিন্তু পিত্তশিলা নির্ম্মাণকারি দেহ-স্বভাব দূর বা পরিবর্ত্তিত হয় না।

ফার্‌মাকোপিয়া মতে, এনিমা অব্ সল্‌ফেট্ অব্ ম্যাগ্নিসিয়া, বিবিধ মর্দ্দন, মলম এবং পলস্তা, তিসির পুল্‌টিস্, সাবান এবং গ্লিসরীন্ প্রস্তুত করিতে জলপাইর তৈল ব্যবহৃত হয়।

মাত্রা, বিরেচনের জন্য ১ আং হইতে ২ আং পর্য্যন্ত।

---

১৮শ স্নিগ্ধকারক।

## আটকে কলায় বা চিনাবাদাম বা মুঙ্গফল্লার তৈল।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ওলিয়ম্ অ্যারাকিস্। | গ্রাউণ্ড্ নট্ অইল্। |
| (Oleum Arachis) | (Ground nut Oil) |

(ব্রিটিশ্ ফারমাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

লিগিউমিনোসি জাতীয় অ্যারাকিস্ হাইপোগিয়া নামক বৃক্ষের বীজের তৈল। পৃথিবীর সমুদায় উষ্ণ প্রদেশে জন্মে। বীজাভ্যন্তরস্থ শস্য নিষ্পীড়ন দ্বারা তৈল নির্গত করা যায়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। তরল, স্বচ্ছ, ঈষৎ পীতবর্ণ, প্রায় গন্ধহীন, অনুগ্র আস্বাদ; আপেক্ষিক ভার .৯১৬।

জলপাইর তৈলের পরিবর্ত্তে ব্যবহার্য্য।

---

১৯শ স্নিগ্ধকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ওলিয়ম্ থিয়োব্রমি। | অইল্ অব্ থিয়োব্রমা। |
| (Oleum Theobromæ) | (Oil of Theobroma) |

সামান্য নাম, কাকাও বটর্।

ষ্টর্কিউলিয়েসি জাতীয় থিয়োব্রমা নামক বৃক্ষের ফলের বীজ নিষ্পীড়ন করিয়া যে ঘন তৈল পাওয়া যায়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ঘন বসার ন্যায়; ঈষৎ পীতবর্ণ; বিশেষ সদগন্ধযুক্ত; অনুগ্র সুস্বাদ; বায়ুতে রাখিলে নষ্ট হয় না; ১১২ তাপাংশে গলে।

ক্রিয়া। স্নিগ্ধকারক ও পোষক। ফার্‌মাকোপিয়াতে সপোজিটরি প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

২০শ স্নিগ্ধকারক।

## তণ্ডুল। চাউল।

| ল্যাটিন। | ইংরাজী। |
| --- | --- |
| ওরাইজা। | রাইস্। |
| ( Oryza ) | ( Rice ) |

(ব্রিটিশ্ ফার্মাকোপিয়াতে গৃহীত হয় নাই।)

গ্রামিনি জাতীয় ওরাইজা সেটাইবা নামক ওষধির বীজ। পৃথিবীর সকল উষ্ণ প্রদেশে জন্মে।

স্বরূপ। ইহার স্বরূপাদি বর্ণন অপ্রয়োজন।

ক্রিয়া। স্নিগ্ধকারক, পোষক, তরলকারক।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, ডিকক্টন্ ওরাইজি; ইংরাজী, ডিকক্সন্ অব্ রাইস্; বাঙ্গালা অন্নমণ্ড। চাউল, ১ আং; জল, ২ পাইণ্ট্। ২০ মিনিট্ পর্য্যন্ত আবৃত পাত্র মধ্যে ফুটাইয়া ছাঁকিয়া লইবে। মূত্রযন্ত্রের বিবিধ উগ্রতাজনক রোগে স্নিগ্ধকরণার্থ শর্করা সহযোগে প্রয়োজ্য।

২। ল্যাটিন্, ক্যাটাপ্লাজমা ওরাইজি; ইংরাজী, রাইস্ পুল্টিস্। চাউল জলের সহিত তপ্ত করিয়া প্রস্তত করা যায়। তিসির পুল্টিসের পরিবর্ত্তে ব্যবহৃত হয়।

---

২১শ স্নিগ্ধকারক।

## শর্করা।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| স্যাকেরম্ পিউরিফিকেটম্। | রিফাইণ্ড্ শুগার্। |
| ( Saccharum Purificatum ) | ( Refined Sugar ) |

গ্রামিনি জাতীয় স্যাকেরম্ অফিসিনেরম্ (ইক্ষু) নামক ওষধির রস হইতে প্রস্তত করা যায়। ভারতবর্ষে এবং মার্কিন্ খণ্ডে বিস্তর জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ইহার আকার, অবয়ব এবং গন্ধাস্বাদাদি বর্ণন অপ্রয়োজন; জলে এবং শোধিত সুরাতে দ্রবণীয়। রাসায়নিক উপাদান, কার্বন্ ১২ অংশ, হাইড্রোজেন্ ১১ অংশ এবং অক্সিজেন্ ১১ অংশ।

ক্রিয়া। স্নিগ্ধকারক, শৈত্যকারক, অল্প পোষক; জলে দ্রব করিয়া পানীয় রূপে সেবন করিলে শৈত্যকারক হয়। ফার্মাকোপিয়াতে, পাক, খণ্ড এবং চাক্তি প্রভৃতি প্রয়োগরূপ প্রস্তত করিতে ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, সিরপ্স্; ইংরাজী, সিরপ্; বাঙ্গালা, শর্করার পাক। ৫ পৌণ্ড্ শর্করাকে ২ পাইণ্ট্ পরিস্রুত জলে অগ্নিসন্তাপ দ্বারা দ্রব করিবে; শীতল হইলে এমন পরিমাণে পরিস্রুত জল সংযোগ করিবে, যেন সমুদায়ে ৭।৷৹ পৌণ্ড্ ওজন হয়।

ফার্‌মাকোপিয়ামতে বটিকা-মিশ্র, মিশ্চুরা ক্রিয়েজোটাই, কপৌণ্ড্ পিল্ অব্ গ্যাম্বোজ্, কমলার পাক এবং শুঠির পাক প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

২২শ স্নিগ্ধকারক।

## রাবগুড়।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| থেরাইয়েকা। | ট্রীকল্। |
| ( Theriaca ) | ( Treacle ) |

ইক্ষুরস হইতে শর্করা প্রস্তুত করিয়া লইলে ইহা অবশিষ্ট থাকে। ইহাকে সামান্যতঃ মোলাসেস্ কহে। ফার্‌মাকোপিয়ামতে বটিকাদি প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

২৩শ স্নিগ্ধকারক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ট্রাগেকান্থা। | ট্রাগেকান্থ্। |
| ( Tragacantha ) | ( Tragacanth ) |

লিগিউমিনোসি জাতীয় আষ্ট্রাগেলস্ বিরস্, আষ্ট্রাগেলস্ ক্রিটিকস্ এবং অন্যান্য আষ্ট্রাগেলস্ বৃক্ষের গঁদ। বৃক্ষ হইতে আপনি নির্গত হয় এবং বৃক্ষস্কন্ধে অস্ত্রাঘাত করিয়া নির্গত করা যায়। এসিয়া মাইনর্, আর্ম্মিনিয়া এবং পারস্য দেশে জন্মে।

নং ৩৭।



আষ্ট্রাগেলস্ ক্রিটিকস্।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেত বা ঈষৎ পীতবর্ণ বক্র খণ্ড সকল; স্থিতিস্থাপক; দুশ্চূর্ণেয়; গন্ধাস্বাদ রহিত; জলে অত্যল্প দ্রবণীয়; কিন্তু জলে ভিজাইয়া রাখিলে কোমল ও স্ফীত হয়; তাহাতে আইওডিনের অরিষ্ট সংযোগ করিলে ধূমল বর্ণ হয়। ইহাতে আরেবিন্ এবং বাসোরিন্ নামক দুইটি প্রধান দ্রব্য আছে; প্রথমোক্ত দ্রব্যটি জলে দ্রবণীয়, বাসোরিন্ জলে দ্রব হয় না।

ইহার ক্রিয়া এবং আময়িক প্রয়োগ আরবি গঁদের ন্যায়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, মিউসিলেগো ট্রাগেকান্থি ; ইংরাজী, মিউসিলেজ্ অব্ ট্রাগেকান্থ্। ট্রাগেকান্থ চূর্ণ, ৬০ গ্রেণ্ ; স্ফুটিত পরিস্রুত জল, ১০ আং। ২৪ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া রাখিবে, পরে, মর্দ্দন করিয়া ছাঁকিয়া লইবে। মাত্রা, ১—২ আং।

২। ল্যাটিন্, পল্‌বিস্ ট্রাগেকান্থি কম্পজিটস্ ; ইংরাজী, কম্পৌণ্ড পৌডর্ অব্ ট্রাগেকান্থ। ট্রাগেকান্থ চূর্ণ ১ আং ; আরবি গঁদ চূর্ণ, ১ আং ; শ্বেতসার, ১ আং ; শর্করা, ৩ আং একত্র মর্দ্দন করিয়া লইবে। মাত্রা, ২০—৬০ গ্রেণ্।

এতদ্দেশীয় বিক্সাইনি জাতীয় কচলস্পর্ম্মম্ গসিপিয়ম্ নামক বৃক্ষের গঁদ ( কতীরা ) ইহার পরিবর্ত্তে ব্যবহৃত হইতে পারে।

---

২৪শ স্নিগ্ধকারক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| অল্‌মাই কর্টেক্স্। | এল্‌ম্ বার্ক্। |
| ( Ulmi Cortex ) | ( Elm Bark ) |

আল্‌মেসি জাতীয় অল্‌মস্ ক্যাম্পেষ্ট্রীস্ নামক বৃক্ষের বল্কলের আভ্যন্তরিক অংশ। ইংলণ্ডে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। পীত-পাটলবর্ণ, দুর্ভেদ্য খণ্ড সকল ; গন্ধহীন ; ঈষৎ তিক্ত ও কষায় আস্বাদ ; চর্ব্বণ করিলে মুখ মধ্যে পিচ্ছিল বোধ হয় ; জল দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয় ; ইহাতে গঁদ, অল্‌মিন্ নামক পদার্থ বিশেষ এবং শতকরা ৩ আং ট্যানিক্ এসিড্ আছে।

ক্রিয়া। স্নিগ্ধকারক, বলকারক, ঈষৎ সঙ্কোচক এবং গরিবর্ত্তক।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, ডিকক্টম্ অল্‌মাই ; ইংরাজী, ডিকক্সন্ অব্ এলম্ বার্ক। এলম্ বার্ক কুট্টিত, ২॥০ আং ; পরিস্রুত জল, ১ পাইন্ট। ১০ মিনিট পর্য্যন্ত আবৃত পাত্র মধ্যে ফুটাইবে। পরে, ছাঁকিয়া পরিস্রুত জল দ্বারা ১ পাইন্ট পূর্ণ করিবে। মাত্রা, ২—৪আং।

---

২৫শ স্নিগ্ধকারক।

কিস্‌মিস্।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ইউবি। | রেজিন্‌স্। |
| ( Uvæ ) | ( Raisins ) |

বাইটেসি জাতীয় বাইটিস্ বাইনিফেরা নামক লতার শুষ্ক পক্ক ফল ; অর্থাৎ শুষ্ক

দ্রাক্ষা। ইহার আকার, অবয়ব এবং গন্ধাস্বাদাদি বর্ণন অপ্রয়োজন। গ্রেপ্‌ সুগার্ (দ্রাক্ষা শর্করা) এবং এসিড্‌ টার্ট্রেট্‌ অব্‌ পটাশ্‌ ইহার প্রধান উপাদান।

ক্রিয়া। স্নিগ্ধকারক এবং মৃদু বিরেচক। ফার্মাকোপিয়া মতে এলাদি অরিষ্ট এবং সোণামুখীর অরিষ্ট প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

## ২৬শ স্নিগ্ধকারক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| ইক্‌থাইওকোলা। | আইসিংলাস্‌। |
| ( Icthyocolla ) | ( Isinglass ) |

এসিপেন্সর্ (ষ্টর্জন্) জাতীয় মৎস্যের বায়ুকোষ। রুস্ রাজ্যে কাস্পিয়ান্ হ্রদে ঐ মৎস্য বিস্তর জন্মে; এ ভিন্ন, মার্কিন্ খণ্ডে এবং বঙ্গদেশেও ইহা প্রস্তুত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, পাতলা খণ্ড; গন্ধাস্বাদহীন; স্ফুটিত জলে দ্রবণীয়; ইহাতে যথেষ্ট পরিমাণে জেলেটিন্ আছে।

ক্রিয়া। স্নিগ্ধকারক, বলকারক এবং পোষক। উষ্ণজলে দ্রব করিয়া শর্করা সহযোগে পথ্যার্থ ব্যবহৃত হয়।

---

## ২৭শ স্নিগ্ধকারক।

## দুগ্ধ।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ল্যাক্। | মিল্‌ক্। |
| ( Lac ) | ( Milk ) |

গো, মহিষ, ছাগ, মেষ, গর্দ্দভাদির দুগ্ধ মনুষ্যের ব্যবহার্য্য; এ প্রদেশে গো দুগ্ধেরই ব্যবহার অধিক।

দুগ্ধের আকার, অবয়ব, গন্ধাস্বাদাদি বর্ণন অপ্রয়োজন। অণুবীক্ষণ যন্ত্র দ্বারা এক বিন্দু দুগ্ধ পর্য্যবেক্ষণ করিলে, বর্ণহীন রসে অসংখ্য কণিকা সকল ভাসমান দৃষ্ট হয়; এই কণিকা সকল নবনীত কণিকা মাত্র। দুগ্ধকে মন্থন করিলে নবনীত কণিকা একত্রীভূত হইয়া পিণ্ডাকার হয়; নবনীত পৃথক্ করিয়া লইয়া অবশিষ্ট অংশে কিঞ্চিৎ অম্ল সংযোগ করিলে, ছানা প্রস্তুত হয়; ইহাকে কেজীন্ কহে; ছানা পৃথক্ করিয়া লইলে যে তক্র অবশিষ্ট থাকে তাহাকে হোয়ে কহে; এই তক্রকে গাঢ় করিলে দুগ্ধের শর্করা ল্যাক্‌টিক্ এসিড্‌ নামক অম্ল বিশেষ এবং কয়েকটি লবণ পাওয়া যায়।

সকল প্রকার দুগ্ধে এই সকল পদার্থ সমান পরিমাণে নাই। নিম্নলিখিত কোষ্ঠক দৃষ্টি করিলে, যে যে দুগ্ধ সতত ব্যবহৃত হয়, তাহাদের উপাদানের তারতম্য জ্ঞাত হওয়া যাইবে।

| | ১০০অংশ। | | ১০০ অংশ ঘন দ্রব্যে। | | | |
|---|---|---|---|---|---|---|
| | রস। | ঘন দ্রব। | কেজীন্। | নবনীত। | শর্করা এবং সার। | লবণ। |
| মনুষ্য দুগ্ধে | ৮৮৩.৬ | ১১৬.৪ | ৩১.২ | ২৩.০ | ৪৩.৮ | ২.০ |
| গো দুগ্ধে | ৮৪২.০ | ১৫৮.০ | ৪২.১ | ২৮.১ | ২৩.৯ | ৫.৭ |
| গর্দ্দভ দুগ্ধে | ৯০৭,০ | ৯৩.০ | ১৮.০ | ১৩.২ | ৬৮.৫ | |
| ছাগ দুগ্ধে | ৮৬৫.০ | ১৩৪.০ | ৪১.১ | ২৮.০ | ৩০.০ | |
| মেষ দুগ্ধে | ৮৫৬.২ | ১৪৩.৮ | ৩১.২ | ২৯.২ | ৩৪.৭ । ৪৭ | |

ক্রিয়া। স্নিগ্ধকারক এবং পোষক। ফার্মাকোপিয়ানতে স্ক্যামনি মিক্শ্চর্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

আময়িক প্রয়োগ। রুস্ সম্রাটের রাজবৈদ্য ডাং ফিলিপ্ কারেল্ কতিপয় রোগে আহার এবং ঔষধরূপে দুগ্ধ ব্যবস্থা করেন। যথা, শোথ, নীরক্তাবস্থা, উৎকট অজীর্ণ, পাকাশয়ে ক্ষত, পুরাতন উদরাময়, হিষ্টিরিয়া, হাইপোকণ্ড্রিয়া, বাত ইত্যাদি। তাঁহার ব্যবস্থার নিয়ম এই যে, প্রথমতঃ দুগ্ধের নবনীত উঠাইয়া লইবে, পরে, এই অসার দুগ্ধ ২।৬ আং মাত্রায় দিবসে ৩।৪ বার ব্যবস্থা করিবে, এবং রোগের যেমন উপশম হইবে সেই অনুসারে ক্রমশঃ মাত্রা বৃদ্ধি করিবে।

অপিচ, মধুমেহ, ব্রাইটাময়, স্থপ্রারিনেল্ ক্যাপ্সিউলের রোগ ইত্যাদিতে ডাং এ, স্কট্ ডন্কিন্ আহার এবং ঔষধরূপে কেবল দুগ্ধ ব্যবস্থা করেন। মধুমেহ রোগে এই চিকিৎসায় বিশেষ উপকার দর্শে। তিনি এক রোগীর বিষয় লিখেন যে, ২৪ ঘণ্টার মধ্যে তাহার ১৪ পাইণ্ট্ প্রস্রাব এবং প্রায় ১৯৩ গ্রেণ্ শর্করা কমিয়াছিল।

উগ্র বিষদ্রব্য দ্বারা বিষাক্ত হইলে বিষের উগ্রতা দমনার্থ এবং স্নিগ্ধকরণার্থ দুগ্ধ বিশেষ উপযোগী। যথেষ্ট পরিমাণে পুনঃপুনঃ সেবন করাইবে।

অপর, তক্রাম্লের ( ল্যাক্টিক্ এসিড্ ) একটি বিশেষ ক্রিয়া এই যে, অপ্রাকৃত ঝিল্লিতে লাগাইলে ঐ ঝিল্লিকে তরল করে। এ নিমিত্ত ডিপ্থিরিয়া প্রভৃতি রোগে বিশেষ উপকার করে। এডল্ফ্ ওয়েবর্ ইহার ১০।২০ মিনিম্ ১ আং জলসহ আঘ্রাণ ব্যবস্থা করেন। ব্রিকেটু স্প্রেরূপে প্রয়োগ করেন।

---

২৮শ স্নিগ্ধকারক।

## ক্ষীর-শর্করা।

ল্যাটিন।
স্যাকেরম্ ল্যাক্টিস্।
( Saccharum Lactis )

ইংরাজী।
শুগার্ অব্ মিল্ক্।
( Sugar of Milk )

দুগ্ধ হইতে ছানা প্রস্তুত করিয়া হইলে যে তক্র থাকে, তাহাকে গাঢ় করিয়া তাহাতে এক খণ্ড কাষ্ঠ বা রজ্জু ফেলিয়া রাখিলে তদুপরি শর্করার দানা পড়ে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। দানাযুক্ত; ধূসর বর্ণ; দুর্ভেদ্য; ঈষৎ স্বচ্ছ; গন্ধহীন; মিষ্ট আস্বাদ, কিন্তু ইক্ষু শর্করার তুল্য মিষ্ট নহে; জলে দ্রবণীয়; সুরাতে অল্প দ্রব হয়। রাসায়নিক উপাদান, কার্বন্, ২৪ অংশ, হাইড্রোজেন্ ২৪ অংশ, অক্সিজেন্ ২৪ অংশ।

ক্রিয়া। স্নিগ্ধকারক। জলমিশ্রিত গো-দুগ্ধে ক্ষীর-শর্করা সংযোগ করিয়া স্তন্য দুগ্ধের পরিবর্ত্তে মাতৃহীন শিশুদিগের জন্য ব্যবহার করা যায়। ইহার কাঠিন্য বশতঃ মর্ফিয়া, বিস্মথ্ প্রভৃতি ঔষধ সূক্ষ্ম চূর্ণ করণার্থ ইহা ব্যবহৃত হয়।

---

২৯শ স্নিগ্ধকারক।

মধু।

| ল্যাটিন্ | ইংরাজী। |
|---|---|
| মেল্। | হনি। |
| (Mel) | (Honey) |

মধুচক্র হইতে প্রাপ্ত হওয়া যায়। জলস্বেদন যন্ত্রোত্তাপে গলাইয়া ফেলানেল্ বস্ত্র দ্বারা ছাঁকিয়া শোধিত হয়। শোধিত মধুকে মেল্ ডেপুরেটম্ বা ক্ল্যারিফায়েড্ হনি কহে।

মধুর আকার, অবয়ব, গন্ধাস্বাদাদি বর্ণন অপ্রয়োজন।

ক্রিয়া; স্নিগ্ধকারক; অধিক মাত্রায় মৃদুবিরেচক।

ল্যাটিন্, অক্জিমেল্; ইংরাজী, অক্জিমেল্; বাঙ্গালা, সির্কা-মধু। শোধিত মধু, ৫০ আং; সির্কা-দ্রাবক, ৫ আং; পরিস্রুত জল, ৫ আং। মধুকে অগ্নিসন্তাপে দ্রব করিয়া সির্কাদ্রাবক এবং জলমিশ্রিত করিবে। ক্রিয়া, ধৌতকারক (ডিটর্জেণ্ট) এবং কফনিঃসারক; জলমিশ্র করিয়া পানীয় রূপে প্রয়োগ করিলে শৈত্যকারক। মাত্রা, ১ ড্রাম্—১ আং।

ফার্মাকোপিয়ামতে গোলমরিচ, স্কামনি এবং টার্পিন তৈলের খণ্ড, সোহাগা মধু, সির্কা-মধু এবং অক্জিমেল সিলি প্রস্তুত করিতে মধু ব্যবহৃত হয়।

---

৩০শ স্নিগ্ধকারক।

অণ্ড।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ওবম্। | এগ্। |
| (Ovum) | (Egg) |

অণ্ডের লালা (ল্যাটিন্, ওবাই আল্ব্যুমেন্; ইংরাজী, হোয়াইট্ অব্ এগ্)

এবং অণ্ডের কুসুম (ল্যাটিন্, ওবাই বাইটেলস্; ইংরাজী, ইয়োল্ক্ অব্ এগ্) ব্যবহৃত হয়। অণ্ডের লালাতে, বিশুদ্ধ অণ্ডলাল শতকরা ১২ অংশ, মিউকস্ বা শ্লেষ্মা ২.৭ অংশ, লবণাদি ০.৩ অংশ, কিঞ্চিৎ গন্ধক এবং ৮৫ অংশ জল আছে। অণ্ডলাল জলের সহিত মিশ্রিত হয়; ২১২ তাপাংশে সংযত হইয়া শ্বেতবর্ণ, অস্বচ্ছ এবং অদ্রবণীয় হয়; এভিন্ন পার্থিব দ্রাবক, রসকর্পূর, সব্ এসিটেট্ অব্ লেড্, প্রোটো ক্লোরাইড্ অব্ টিন্, ট্যানিন্, তুঁতিয়া, ফট্‌কিরি, ক্রিয়েজোট্, নাইট্রেট্ অব্ সিল্‌বর্ প্রভৃতি সহযোগেও অণ্ডলাল সংযত হয়। অণ্ডের কুসুমে শতকরা, তৈল ২৮.৭৫, অণ্ডলাল ১৭.৪৭, জল ৫৩.৮ এবং কিঞ্চিৎ গন্ধক এবং ফস্ফরস্ আছে।

ক্রিয়া। স্নিগ্ধকারক এবং পোষক। রসকর্পূর, তুঁতিয়া, জাঙ্গাল প্রভৃতি দ্বারা বিষাক্ত হইলে অণ্ডলাল দ্বারা বিষনাশ হয়, এবং স্নিগ্ধকারক হইয়া উপকার করে। অপর তৈল এবং ধূনাদি অদ্রবণীয় ঔষধ প্রয়োগ করণার্থ অণ্ডের কুসুম ব্যবহার করা যায়।

---

বিংশতি অধ্যায় সমাপ্ত।

---

# একবিংশ অধ্যায়।

## আর্দ্রকারক।

### এমোলিয়েণ্ট্‌স্।

প্রায় স্নিগ্ধকারক ঔষধ মাত্রই আর্দ্রকারক হয়; অতএব ইহাদের পৃথক্ বর্ণন অপ্রয়োজন।

# দ্বাবিংশ অধ্যায়।

## আবরক।

## প্রোটেক্‌টিব্‌স্।

### ১ম আবরক।

| ল্যাটিন। | ইংরাজী। |
| --- | --- |
| কলোডিয়ম্। | কলোডিয়ন্। |
| ( Collodium ) | ( Collodion ) |

প্রস্তুত করণ। গন্ কটন্ ১ আং; ইথর্, ৩৬ আং; শোধিত সুরা, ১২ আং। ইথর্ এবং সুরা একত্র মিশ্রিত করিয়া তাহাতে গন্‌কটন্ ভিজাইয়া রাখিবে; দ্রব হইলে ছাঁকিয়া বোতল মধ্যে উত্তম রূপে বদ্ধ করিয়া রাখিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ব। বর্ণহীন, স্বচ্ছ, তরল; দেখিতে শর্করার পাকের ন্যায়; ইথরের গন্ধযুক্ত; বায়ুতে রাখিলে ইথর্ উড়িয়া যায় এবং ইহা ঘনত্ব প্রাপ্ত হয়। শরীরে লেপিয়া দিলে তৎক্ষণাৎ শুষ্ক হইয়া পাতলা পরদার ন্যায় পড়িয়া আঁটিয়া ধরে; এই পর্দা স্বচ্ছ; জল বা সুরাতে দ্রব হয় না এবং ইহার মধ্যে জল বা বায়ু প্রবিষ্ট হইতে পারে না। বিশুদ্ধ কলোডিয়ন্ দ্বারা যে পরদা পড়ে, তাহা ফাটিয়া যায়, কিন্তু কলোডিয়নের সহিত শতকরা ২ অংশ তৈল বা গ্লিসরীণ্ মিশ্রিত করিয়া লইলে অপেক্ষাকৃত নমনীয় পরদা পড়ে।

ক্রিয়া। আবরক এবং স্থানিক সঙ্কোচক।

আময়িক প্রয়োগ। অস্ত্রক্ষতের উভয় ওষ্ঠ একত্র রাখিবার নিমিত্ত ইহা বিশেষ উপযোগী। দুই ওষ্ঠ সমান ভাবে একত্র করিয়া তুলাদ্বারা কলোডিয়ন্ লাগাইলে শুষ্ক হইয়া পরদার ন্যায় পড়ে এবং টানিয়া দুই ওষ্ঠকে মিলাইয়া রাখে; আর, ক্ষতকে এরূপ আবৃত রাখে যে, জল, বায়ু প্রভৃতি ক্ষত মধ্যে প্রবিষ্ট হইতে পারে না।

কোন স্থান দগ্ধ হইয়া বা ঝলসাইয়া গেলে কলোডিয়নের স্থানিক প্রয়োগ বিশেষ উপকারী। সমুদায় স্থান ব্যাপিয়া লাগাইলে জ্বালা, যন্ত্রণা আশু নিবারণ হয়, এবং দগ্ধ স্থান সম্পূর্ণরূপে আবৃত হওয়াতে শীঘ্র আরোগ্য লাভ হয়।

এরিসিপেলাস্ রোগে, ইহার তুল্য স্থানিক প্রয়োগ প্রায় নাই। রোগ-স্থানকে সম্পূর্ণ আবৃত রাখিয়া এবং ইহার সঙ্কোচন-শক্তি দ্বারা তথাকার কৈশিক নাড়ী

হইতে রক্ত অবসৃত করিয়া উপকার করে। বসন্ত রোগে ইহার স্থানিক প্রয়োগ করিলে বসন্তের দাগ হইতে পারে না। ডাঃ র‍্যাঙ্কিং এবং মেং আরান্ প্রভৃতি ইহার প্রতি অনুরাগ প্রকাশ করিয়াছেন। শয্যাক্ষতে কলোডিয়ন্ অতি উত্তম প্রয়োগ।

চুচুক বিদীর্ণ হইলে কলোডিয়ন্ আবরক হইয়া বিশেষ উপকার করে। ওষ্ঠ বিদারণ এবং ফিসর্ অব্ দি এনস্ প্রভৃতিতে ইহা মহোপকারক।

শরীরের বাহ্য প্রদেশ হইতে রক্তস্রাব রোধার্থ কলোডিয়ন্ বিলক্ষণ উপযোগী। জলৌকা দংশন ক্ষত হইতে রক্তস্রাব এবং দন্তোৎপাটনের পর রক্তস্রাব রোধার্থ ইহা প্রয়োগ করা যায়। দন্তক্ষতে দন্তগহ্বর মধ্যে তুলায় করিয়া কলোডিয়ন্ প্রয়োগ করিলে আশু যন্ত্রণা দূর হয়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্ কলোডিয়ন্ ফ্লেক্সিবল্; ইংরাজী, ফ্লেক্সিবল্ কলোডিয়ন্। কলোডিয়ন্, ৬ আং; ক্যানেডা বাল্সম্, ১২০ গ্রেণ্; এরণ্ড তৈল, ১ ড্রাম্। একত্র মিশ্রিত করিয়া লইবে। বিশুদ্ধ কলোডিয়ন্ লাগাইলে যে পরদা পড়ে, তাহা শীঘ্র ফাটিয়া যায়; কিন্তু এই দ্রব্য ব্যবহার করিলে যে পরদা পড়ে, তাহা নমনীয় হয় এবং ফাটে না।

---

২য় আবরক।

তুলা।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| গসিপিয়ম্। | কটন্। |
| ( Gossypium ) | ( Cotton ) |

মাল্‌বেসি জাতীয় গসিপিয়ম্ হর্বেসিয়ম্ নামক বৃক্ষের বীজ সংলগ্ন সূত্রময় পদার্থ। ফার্মাকোপিয়া মতে পাইরক্‌সাইলিন্ বা গন্ কটন্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়। বৃষ্টর ক্ষতে এবং অন্যান্য ক্ষতে পটী বাঁধিবার নিমিত্ত বিলক্ষণ উপযোগী।

---

৩য় আবরক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| গটাপার্চা। | গটাপার্চা। |
| ( Guttapercha ) | ( Guttapercha ) |

সাপোটেসি জাতীয় আইসোনান্‌ড্রা গটা নামক বৃক্ষের জমান রস। ম্যালে আর্কিপিলেগো, বিশেষতঃ সিঙ্গাপুরদ্বীপে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। কঠিন, নম্র, ঈষৎ ধূসর বর্ণ। ক্লোরফর্মে দ্রব হয় ও ঘোলাটিয়া বর্ণ ধারণ করে।

নং ৩৮।



আইসন্যাণ্ড্র। গটা।

ক্রিয়া। আবরক।

আময়িক প্রয়োগ। গটা-পার্চাকে ক্লোর্ফর্মে দ্রব করিয়া ক্ষতের উভয় ওষ্ঠ একত্র করিয়া লাগাইলে, ক্লোরফরম্ উড়িয়া যায় ও গটাপার্চা ক্ষতের দুই ওষ্ঠ মিলাইয়া ও ক্ষত আবরণ করিয়া উপকার করে। অস্থিভঙ্গে বা প্রদাহাদিতে ইহার স্প্লীণ্ট্ ব্যবহৃত হয়। গণরিয়াল্ অপ্থল্মিয়া বা মেহজ যোজকত্বদোষ রোগ, গণ্ডের চর্ম্ম ক্ষত হওন নিবারণার্থ, ইহা দ্বারা গণ্ডদেশ আবরিত করিয়া রাখা যায়। ক্ষত ও নালি আদি আবরণার্থ ইহার টিশু ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ। ল্যাটিন্, লাইকর্ গটাপার্চা ; ইংরাজী, সোলিউসন অব্ গটাপার্চা। গটাপার্চা পাতলা খণ্ড, ১ আউন্স ; ক্লোরফরম, ৮ আউন্স ; সফেদা চূর্ণ, ১ আউন্স। গটাপার্চাকে ৬ আউন্স ক্লোরফর্মের সহিত মিশ্রিত করিয়া বোতল মধ্যে উত্তম রূপে বন্ধ করিয়া রাখিবে ও মুহুর্মুহু আলোড়িত করিবে, যে পর্য্যন্ত সম্পূর্ণরূপে দ্রব না হয়। পরে সফেদাকে অবশিষ্ট ক্লোরফর্মের সহিত মিশ্রিত করিয়া উহার সহিত মিশাইয়া লইবে, পরে আলোড়িত করিয়া রাখিয়া দিলে অদ্রবণীয় পদার্থ অধঃস্থ হইবে। অবশেষে ঢালিয়া বোতলে উত্তমরূপে বন্ধ করিয়া রাখিবে।

ইহা চার্টা সিনাপিস্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

### ৪র্থ আবরক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| পাইরক্সাইলিন্। | গন্ কটন্। |
| ( Pyroxylin ) | ( Gun Cotton ) |

প্রস্তুত করণ। তুলা, ১ আং; গন্ধক-দ্রাবক, ৫ আং; যবক্ষার-দ্রাবক ৫ আং। দুই দ্রাবককে একত্র মিশ্রিত করিয়া তাহাতে তিন মিনিট পর্য্যন্ত তুলা ভিজাইবে এবং কাচ দণ্ড দ্বারা উত্তম রূপে আলোড়ন করিবে; পরে ঐ তুলাকে জল দ্বারা উত্তমরূপে পুনঃ পুনঃ ধৌত করিবে, যে পর্য্যন্ত ধৌত জলে ক্লোরাইড অব বেরিয়ম্ দিলে কিছু অধঃস্থ হয়। অবশেষে শোষক কাগজের উপর রাখিয়া জলস্বেদন যন্ত্রোত্তাপে শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। ইহার আকার অবয়বাদি বর্ণন অপ্রয়োজন; শোধিত সুরা এবং ইথর্ একত্র মিশ্রিত করিলে, তাহাতে এই তুলা দ্রব হয়; ৩০০ তাপাংশে বারুদের ন্যায় প্রজ্বলিত হয়। ফার্মাকোপিয়ামতে কলোডিয়ম প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

### ৫ম আবরক।

### শূকরের বসা।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| এডেপ্স্ প্রিপারেটস্। | প্রিপেয়ার্ড্ লার্ড্। |
| ( Adeps Præparatus ) | ( Prepared Lard ) |

শূকরের উদর-গহ্বরস্থ বসা, জলস্বেদন যন্ত্রোত্তাপে দ্রব করিয়া ছাঁকিয়া লইবে। ইহাকে এজক্স্ও কহে। এই বসা, শ্বেতবর্ণ, বা ঈষৎ পীতবর্ণ, ঘন, গন্ধাস্বাদ হীন, তিক্ত, বায়ুতে রাখিলে শীঘ্র নষ্ট হয়, তখন দুর্গন্ধযুক্ত এবং অম্লাস্বাদ হয়। ইহাতে শতকরা ৬২ অংশ ওলাইন্, ৩৮ অংশ মার্গারীন্ এবং কিঞ্চিৎ ষ্টিয়রীন্ আছে।

ক্রিয়া। আবরক এবং স্নিগ্ধকারক। স্কার্লেটিনা, হাম ও বসন্তাদি রোগে এবং টাইফস্ জ্বরে সর্ব্ব শরীরে শূকরের বসা মর্দ্দন করিলে বিলক্ষণ উপকার হয়, অনেক বিজ্ঞ চিকিৎসক এ বিষয় পরীক্ষা দ্বারা স্থির করিয়াছেন। এরিসিপেলাস্ রোগে মেং উইলসন্ কহেন যে, ইহার স্থানিক প্রয়োগ দ্বারা বিলক্ষণ উপকার হয়।

ফার্মাকোপিয়া মতে, বিবিধ মলম প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, এডেপ্স্ বেন্জোয়েটস্; ইংরাজী, বেন্জোয়েটেড্ লার্ড। শূকরের বসা, ১ পৌং; লোবান্ চূর্ণ, ১৬০ গ্রেণ্। জলস্বেদন যন্ত্রোত্তাপে বসা গলাইবে; তাহাতে লোবান সংযোগ করিয়া আবর্ত্তন করিবে, ২ ঘণ্টার পর ছাঁকিয়া লইবে।

ফার্মাকোপিয়া মতে সপোজিটরি, এবং মাজুফল, সীস্শর্করা, গন্ধক এবং দস্তার মলম প্রস্তত করিতে ব্যবহৃত হয়।

---

৬ষ্ঠ আবরক।

## শিক্থ, মোম।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| সিরা ফ্লেবা। | ইয়েলো ওয়াক্স্। |
| (Cera Flava) | (Yellow Wax) |

মধুচক্র হইতে প্রস্তত করা যায়। ইহার আকার অবয়বের বিশেষ বর্ণন অপ্রয়োজন; ইহার বর্ণ ঈষৎ পীত; এই বর্ণ বিচ্যুত করিলে ইহা শ্বেতবর্ণ, কঠিন এবং ঈষৎ স্বচ্ছ হয়; তখন ইহাকে সিরা আল্বা (শ্বেত মোম) কহে। ইহাতে মাইরিসিন্, সিরিন্ এবং সিরোলীন্ নামক তিনটী পদার্থ বিশেষ আছে। মোমকে সুরাবীর্য্যের সহিত ফুটাইলে প্রথম এবং দ্বিতীয় পদার্থ দ্রবীভূত হয়, কিন্তু শীতল হইলে দ্বিতীয় দ্রব্যটি দানাযুক্ত হইয়া অধঃস্থ হয়; সিরোলীন্, সুরাবীর্য্যে দ্রব হয় না।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, অঙ্গুয়েণ্টম্ সিম্প্লেক্স্; ইংরাজী, সিম্পল্ অইণ্ট্; বাঙ্গালা, মোমের মলম। শ্বেত মোম, ২ আং; শূকরের বসা, ৩ আং; বাদামের তৈল, ৩ আং। জলস্বেদন যন্ত্রেত্তাপে দ্রব করিয়া লইবে। ফার্মাকোপিয়াতে বিবিধ মলম প্রস্তত করিতে মোম এবং মোমের মলম ব্যবহৃত হয়।

---

৭ম আবরক।

## তিমির বসা।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| সিটেসিয়ম্। | স্পার্মাসিটাই। |
| (Cetaceum) | (Spermaceti) |

সিটেসিয়া জাতীয় ফাইজিটর্ ম্যাক্রোকেফেলস্ নামক তিমির মস্তকস্থিত বসা। এই তিমি ভারতসমুদ্রে এবং প্রশান্ত মহাসাগরে বাস করে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। মুক্তার ন্যায় উজ্জ্বল শ্বেতবর্ণ, ঈষৎস্বচ্ছ, দানাযুক্ত; গন্ধাস্বাদ হীন; জলে এবং সুরাতে অদ্রবণীয়; উক্ত ইথরে যথেষ্ট পরিমাণে দ্রব হয়; শীতল হইলে দানা বিশিষ্ট হয়; কিঞ্চিৎ শোধিত সুরা সহযোগে মর্দ্দন করিলে চূর্ণ হয়; অন্যান্য তৈলাক্ত দ্রব্য হইতে ইহার প্রভেদ এই যে, ইহার সহিত ক্ষার মিশ্রিত করিয়া সাবান প্রস্তুত করিলে গ্লিসরীন্ নির্গত হয় না।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, অঙ্গুয়েন্টম্ সিটেসিয়াই; ইংরাজী, অইন্ট্মেণ্ট্ অব্ স্পর্মাসিটাই; বাঙ্গালা, তিমির বসার মলম। তিমির বসা ৫ আং; শ্বেত মোম, ২ আং; বাদামের তৈল, ১ পাইণ্ট্। অগ্নিসন্তাপে একত্র দ্রব করিয়া লইবে। ইহার সহিত কিঞ্চিৎ গোলাব জল মিশ্রিত করিয়া লইলে, তাহাকে কোল্ড্ ক্রীম্ বা অঙ্গুয়েন্টর্ একুই-রোজি কহে।

---

৮ম আবরক।

মেষের বসা।

ল্যাটিন। সিবম্ প্রিপারেটম্। (Sevum Præparatum)

ইংরাজী। প্রিপেয়ার্ড্ সুয়েট্। (Prepared Suet)

মেষের উদরগহ্বরস্থ বসা মৃদু সন্তাপে দ্রব করিয়া ছাঁকিয়া লইবে। এই বসা, শ্বেতবর্ণ, কোমল, মসৃণ, গন্ধহীন; ১০৩ তাপাংশে গলে; ইহাতে ষ্টিয়রীন্, ওলাইন্ এবং কিঞ্চিৎ মারগারীন্ নামক স্নৈহিক বীর্য্য আছে।

ফার্ম্মাকোপিয়ামতে পারদ-মলম এবং এমপ্লাষ্ট্রম্ ক্যান্থারিডিজ্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

দ্বাবিংশ অধ্যায় সমাপ্ত।

---

# ত্রয়োবিংশ অধ্যায়।

## অদৈহিক ঔষধশ্রেণী।

### ক্ষার। আল্কালিজ্।

১ম ক্ষার।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| ক্যাল্সিস্ কার্বনাস্। | কার্বনেট্ অব্ লাইম্। |
| (Calcis Carbonas) | (Carbonate of Lime) |

ইহার রাসায়নিক উপাদান, চূণ ১ অংশ এবং কার্বনিক্ এসিড্ ১ অংশ। এই পদার্থ সামান্যতঃ অনেক প্রকার পাওয়া যায়, তন্মধ্যে ফারমাকোপিয়াতে দুই প্রকার গৃহীত হইয়াছে; ১, ক্যালসিস্ বা কার্বনাস্ ডিউরা অর্থাৎ মার্বল্ প্রস্তর; ১, ক্যাল্সিস্ কার্বনাস্ ফ্রায়েবিলিস্ বা ক্রিটা বা চক্ অর্থাৎ খটিকা।

ফারমাকোপিয়া মতে বাইকার্বনেট্ অব্ পটাশ্ এবং বাইকার্বণেট্ অব্ শোডা প্রস্তুত করণার্থ কার্বনিক্ এসিড্ বায়ু মার্বল্ হইতে প্রস্তুত করা যায়।

খটিকাকে লেবিগেসন্ দ্বারা শোধিত করিয়া ঔষধার্থ ব্যবহার করা হয়; শোধিত খটিকাকে ক্রিটা প্রিপ্যারেটা বা প্রিপেয়ার্ড্ চক্ কহে। এ ভিন্ন, এক প্রকার কার্বনেট্ অব্ লাইম্ প্রস্তুত করিয়া খটিকার পরিবর্ত্তে ব্যবহার করা যায়। ৫ আং ক্লোরাইড্ অব্ ক্যাল্সিয়ম্, ২ পাইণ্ট্ স্ফুটিত পরিস্রুত জলে দ্রব করিবে, এবং ১৩ আং কার্বনেট্ অব্ শোডা ২ পাইণ্ট্ স্ফুটিত পরিস্রুত জলে দ্রব করিবে, উভয় দ্রব একত্র করিলে যাহা অধঃস্থ হইবে, তাহা ছাঁকিয়া ধৌত করিয়া ২১২ তাপাংশে শুষ্ক করিয়া লইবে। এই প্রকার কার্বনেট্ অব্ লাইম্কে ক্যাল্সিস্ কার্বনাস্ প্রসিপিটেটা বা প্রিসিপিটেটেড্ চক্ (অধঃপাতিত খটিকা) কহে।

অসম্মিলন। অম্ল এবং অম্লাধিক্য লবণ।

ক্রিয়া। অম্লনাশক, ধারক এবং শুষ্ককারক। অধিক দিন সেবন করিলে অন্ত্র মধ্যে সংযত হইতে পারে, অতএব মধ্যে মধ্যে বিরেচক ব্যবস্থা করিবে।

আময়িক প্রয়োগ। উদরাময় রোগে, বিশেষতঃ রোগ অম্লজনিত হইলে, ধারক এবং অম্লনাশক হইয়া খটিকা উপকার করে; অন্যান্য সঙ্কোচক ঔষধ এবং গন্ধদ্রব্য সহযোগে এবং প্রয়োজনানুসারে অহিফেন সহযোগে ব্যবহার

করিবে। বিবিধ চর্ম্ম রোগে, অধিক রস নিস্রাবণ-লাঘবার্থ খটিকা স্থানিক প্রয়োগ করা যায়।

মাত্রা। ২০ গ্রেণ্ হইতে ৬০ গ্রেণ্ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, মিশ্চুরা ক্রিটি ; ইংরাজী, চক্ মিক্শ্চর ; বাঙ্গালা, খটিকা মিশ্র ; শোধিত খটিকা বা অধঃপাতিত খটিকা, ।০ আং ; আরবি গঁদ চূর্ণ, ।০ আং ; শর্করার পাক, ॥০ আং ; দারুচিনির জল, ৭॥০ আং। একত্র মর্দ্দন করিয়া মিশ্রিত করিয়া লইবে। মাত্রা, ১—২ আং।

২। ল্যাটিন্, পল্‌বিস্ ক্রিটি এরোমাটিকস্ ; ইংরাজী, এরোমাটিক্ পৌডর্ অব্ চক্ ; বাঙ্গালা, সুগন্ধ খটিকা চূর্ণ ; পূর্ব্বনাম, কন্‌ফেক্সিয়ো এরোমাটিকা। দারুচিনি চূর্ণ, ৪ আং ; জায়ফল চূর্ণ, ৩ আং ; কুঙ্কুম চূর্ণ, ৩ আং ; লবঙ্গচূর্ণ, ১॥০ আং ; এলাচিবীজ চূর্ণ, ১ আং ; শর্করা চূর্ণ, ২৫ আং ; শোধিত খটিকা, ১১ আং। একত্র মিলাইয়া চালনিতে ছাঁকিয়া লইবে। মাত্রা, ১০—৬০ গ্রেণ্।

ফার্‌মাকোপিয়া মতে, সুগন্ধ খটিকা চূর্ণ, পল্‌বিস্ ক্রিটি এরোমাটিকস্ কম্ ওপিয়ো প্রস্তুত করিতে শোধিত খটিকা ব্যবহৃত হয় ; এবং বিস্‌মথ্ লোজেঞ্জ্ প্রস্তুত করিতে অধঃপাতিত খটিকা ব্যবহৃত হয়।

---

২য় ক্ষার।

চূর্ণ।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| কাল্‌কস্। | লাইম্। |
| (Calx) | (Lime) |

এই দ্রব্য বিবিধ অম্ল সহযোগে, কার্বনেট্, সল্‌ফেট্, ফস্ফেট্, আর্সিনিয়েট্, বোরেট্ অব্ লাইম্ রূপে বিস্তর পাওয়া যায়। প্রস্তুত করণার্থ, কার্বনেট্ অব্ লাইম্ (মার্বল, খটিকা, ঘসিম, শুক্তি প্রভৃতি) কে দগ্ধ করা যায় ; তাহাতে কার্বনেট্ অব্ লাইমের কার্বনিক্ এসিড্ নির্গত হইয়া যায়, বিশুদ্ধ লাইম্ (চূণ) থাকে। ইহাকে সামান্যতঃ কুইক্ লাইম্ কহে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ পিণ্ডাকার ; লঘু ; গন্ধহীন ; তীক্ষ্ণ ক্ষারাস্বাদ ; অত্যন্ত জল শোষক ; ইহার নিজভারের তৃতীয়াংশ জল সংযোগ করিলে অত্যন্ত তপ্ত হয়, পরে শ্বেতবর্ণ চূর্ণরূপ ধারণ করে, এই অবস্থায় ইহাকে কাল্‌সিস্ হাইড্রাস্ বা শ্লেক্‌ড্ লাইম্ (আর্দ্র চূর্ণ) কহে। জলে অল্প দ্রবণীয় ; ১ পাইন্ট্ ৩২ তাপাংশ জলে ১৩।০ গ্রেণ্ দ্রব হয় ; ৬০ তাপাংশ জলে ১১॥০ গ্রেণ্ দ্রব হয়। রাসায়নিক উপাদান, কাল্‌সিয়ম্ ধাতু ১ অংশ, অক্সিজেন্ ১ অংশ।

ক্রিয়া। বিশুদ্ধ চূণ, তীক্ষ্ণদাহক, ইহার আভ্যন্তরিক প্রয়োগ হয় না; পটাশ ফিউজা সহযোগে দাহনের নিমিত্ত বাহ্য প্রয়োগ করা যায়। চূণের জলীয় দ্রব, যথাযোগ্য পরিমাণে সেবন করিলে, অম্ল-নাশক, ধারক, সঙ্কোচক এবং পরিবর্ত্তক ক্রিয়া প্রকাশ করে। ইহা দ্বারা পাকাশয়স্থ অম্লনাশ হয় এবং সমুদায় আন্ত্রিক শ্লৈষ্মিক ঝিল্লির স্রাবণ ক্রিয়ার হ্রাস হয়; শোষিত হওনানন্তর প্রস্রাবের অম্লত্ব সংহার এবং প্রস্রাবের পরিমাণ বৃদ্ধি করে; কিন্তু অন্যান্য স্রাবণ-গ্রন্থির ক্রিয়া রোধ করে। অপর, ইহা দ্বারা শোষক শিরা এবং শোষক গ্রন্থিগণের ক্রিয়া পরিবর্ত্তিত হয়; কিছুকাল সেবন করিলে বিবর্দ্ধিত গ্রন্থি শোষিত হয়। চূণের দ্বারা বিষাক্ত হইলে বিষনাশার্থ সির্কা বা অন্য কোন ঔদ্ভিজ্জ অম্ল প্রয়োগ করিবে এবং যথেষ্ট পরিমাণে স্নিগ্ধ তৈলাক্ত দ্রব্য বিধান করিবে।

আময়িক প্রয়োগ। অম্ল রোগে অম্লজনিত বুকজ্বালা এবং বমন নিবারণার্থ চূণের জল মহোপকারক; দুগ্ধ বা কোন ঔদ্ভিজ্জ তিক্ত সহযোগে প্রয়োগ করিবে। অম্লশূল রোগে, যখন আহার কোনমতে উদরে থাকে না, তখন চূণের জলের সহিত দুগ্ধ ব্যবস্থা করিবে; আহার ঔষধ দুই হয়। অম্লজনিত উদরাময় রোগে চূণের জল অম্লনাশক এবং ধারক হইয়া উপকার করে।

প্রস্রাবে ইউরিক্ এসিডের আধিক্য জন্মিলে চূণের জল দ্বারা উপকার হয়। মধুমেহ রোগে দুগ্ধ এবং চূণের জল পথ্যার্থ ব্যবস্থা করা যায়।

পুরাতন ক্ষতে অধিক পূযনিঃস্রবণ লাঘব করণার্থ এবং শুষ্ক করণার্থ চূণের জল স্থানিক বিধান করা যায়। পুরাতন প্রমেহ এবং শ্বেত প্রদর রোগে চূণের জলের পিচকারী উপকার করে; মুখ মধ্যস্থ ক্ষতে দুগ্ধ ও চূণের জল কুল্যার্থ ব্যবস্থা করা যায়; দগ্ধ স্থানে চূণের জল তৈলের সহিত মিশ্রিত করিয়া প্রয়োগ করিলে বিলক্ষণ উপকার হয়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, লাইকর্ ক্যাল্সিস্; ইংরাজী, সোল্যুসন্ অব্ লাইম্; বাঙ্গালা, চূণের জল। ২ আং আর্দ্র চূণ, ১ গ্যালন্ পরিস্রুত জলের সহিত উত্তমরূপে মিশ্রিত করিয়া বোতল মধ্যে বদ্ধ করিয়া রাখিবে, দ্বাদশ ঘণ্টার পর উপরের স্বচ্ছ, নির্ম্মল অংশ ঢালিয়া লইবে। এই দ্রব্য বর্ণহীন; স্বচ্ছ; গন্ধহীন; ক্ষার আস্বাদ; ক্ষারগুণবিশিষ্ট; বায়ুতে রাখিলে বায়ু হইতে কার্ব্বনিক্ এসিড্ গ্রহণ করে; তাহাতে চূণের জলের উপর অদ্রবণীয় কার্ব্বনেট্ অব্ লাইমের সর পড়ে; চূণের জলের মধ্যে নল দ্বারা ফুৎকার দিলে ফুৎকারস্থ কার্ব্বনিক্ এসিড্ সহযোগে কার্ব্বনেট্ অব্ লাইম্ অধঃস্থ হয়। ইহার প্রতি আউন্সে ৰ্ঃ গ্রেণ্ চূণ আছে।

মাত্রা। ॥০—২॥০ আং। কেলমেল্ সহযোগে ব্ল্যাক্‌ওয়াস্ এবং রসকর্পূর সহ-যোগে ইয়েলো ওয়াস্ প্রস্তুত করণার্থ ব্যবহৃত হয়।

২। ল্যাটিন্, লাইকর্ ক্যাল্‌সিস্ স্যাকেরেটস্; ইংরাজী, স্যাকেরেটেড্ সোল্যুসন্ অব্ লাইম্; বাঙ্গালা, শর্করাক্ত চূণের জল। আর্দ্র চূণ, ১ অংশ; শর্করা, ১ আং; পরিস্রুত জল, ১ পাং। চূণ এবং শর্করাকে একত্র উত্তমরূপে মর্দ্দন করিয়া জলের সহিত মিলাইবে, পরে বোতলমধ্যে বদ্ধ করিয়া কয়েক ঘণ্টা পর্য্যন্ত রাখিয়া দিবে এবং মধ্যে মধ্যে আলোড়ন করিবে; অবশেষে, উপরের স্বচ্ছাংশ ঢালিয়া লইবে। মাত্রা, ৩০ মিনিম্—২ ড্রাম্। ইহার প্রতি আউন্সে ৭·১১ গ্রেণ্ চূণ আছে।

৩। ল্যাটিন্, লিনিমেণ্টম্ ক্যাল্‌সিস্; ইংরাজী, লিনিমেণ্ট্ অব্ লাইম্; বাঙ্গালা, চূণের মর্দ্দন। চূণের জল, ২ আং; জলপাইর তৈল, ২ আং। একত্র আলোড়ন্ দ্বারা মিলাইয়া লইবে। দগ্ধ ক্ষতে এবং অপরাপর ক্ষতে প্রয়োগ করা যায়। ইহাকে ক্যারন্ অইল্ কহে।

---

৩য় ক্ষার।

অঙ্গার।

ফার্মাকোপিয়াতে দুই প্রকার অঙ্গার গৃহীত হইয়াছে। ১, কাষ্ঠাঙ্গার; ল্যাটিন্, কার্ব্বো লিগ্‌নাই; ইংরাজী, উড্ চার্‌কোল। ২, জান্তব অঙ্গার; ল্যাটিন্, কার্ব্বো এনিমেলিস্; ইংরাজী, এনিমেল্ চার্‌কোল।

প্রস্তুত করণ। বিবিধ কাষ্ঠ খণ্ডকে আবৃতস্থানে দগ্ধ করিলে কাষ্ঠাঙ্গার প্রস্তুত হয়। মেষ বা বৃষের অস্থি আবৃতস্থানে দগ্ধ করিলে জান্তব অঙ্গার বা অস্থ্যঙ্গার প্রস্তুত হয়; পরে, ইহাকে জলমিশ্র লবণ দ্রাবকে ভিজাইয়া রাখিবে, অঙ্গারস্থিত বিবিধ লবণ দ্রব হইয়া গেলে, পরিস্রুত জল দ্বারা উত্তমরূপে ধৌত করিয়া শুষ্ক করিয়া লইবে। এই অবস্থায় ইহাকে পরিস্রুত জান্তব অঙ্গার (কার্ব্বো এনিমেলিস্ পিউরিফিকেটম্) কহে।

ক্রিয়া। বায়ুনাশক, অম্লনাশক, দুর্গন্ধহারক এবং পচননিবারক। এই সমুদায় ক্রিয়ার তাৎপর্য্য এই যে, অঙ্গারের একটি বিশেষ ক্ষমতা আছে, যদ্দ্বারা ইহা বিবিধ বায়ু, গন্ধ পদার্থ এবং অম্লাদি শোষণ করিয়া লয়। এ ভিন্ন, জান্তব অঙ্গারের বিশেষ গুণ এই যে, ইহা দ্বারা বিবিধ ঔদ্ভিজ্জ বীর্য্যের ক্রিয়া নিস্তেজ হয়; আর, ইহার বর্ণ সংহার করণ গুণও আছে। জান্তব অঙ্গার দ্বারা বিবিধ উদ্ভিদ বিষ ক্রিয়াহীন হয়।

আময়িক প্রয়োগ। অজীর্ণ রোগে, বিশেষতঃ তৎসহযোগে অম্লত্ব এবং

উদারাধ্মান থাকিলে অঙ্গার দ্বারা উপকার হয়; পাকাশয়স্থ অম্ল এবং বায়ু শোষণ করিয়া উপকার করে। এস্থানে বক্তব্য এই যে, ইহার অম্ল শোষণ গুণের নিমিত্ত ইহাকে অম্ল নাশক বা ক্ষার শ্রেণীভুক্ত করা গেল; ফলতঃ ইহাতে অন্য কোন ক্ষার লক্ষণ নাই। যক্ষা ও বিবিধ পাকাশয়ের পুরাতন পীড়াজনিত আধ্মান রোগে অঙ্গার উপকারক।

অতিসার রোগে পচন আরম্ভ হইলে, মলের দুর্গন্ধ হরণ এবং পচন নিবারণার্থ অঙ্গার বিশেষ উপযোগী। আভ্যন্তরিক প্রয়োগ করিবে এবং মলদ্বারে পিচকারি দ্বারা ব্যবস্থা করিবে।

পচাক্ষতে পচন নিবারণ এবং দুর্গন্ধ হরণার্থ অঙ্গারের পুল্‌টিস্ ব্যবস্থেয়। অপিচ, চিকিৎসালয় এবং কারাগারাদি স্থানের দুর্গন্ধ হরণ এবং বায়ু সংস্কার করণার্থ স্থানে স্থানে অঙ্গারস্তূপ রাখিবে।

অপিচ, মর্ফিয়া, ষ্ট্রীক্‌নিয়া, একোনাইটিনা প্রভৃতি ঔদ্ভিজ্জ বীর্য্য দ্বারা বিষাক্ত হইলে, বিষনাশার্থ জান্তব অঙ্গার বিধেয়। ভুক্ত বিষের পরিমাণানুসারে প্রয়োগ করিবে; ১ গ্রেণ্ ঔদ্ভিজ্জ বীর্য্য নাশার্থ ১ আং জান্তব অঙ্গার প্রয়োজনীয়; যত উষ্ণ জল রোগী সহ্য করিতে পারে তত উষ্ণ জলের সহিত বিধান করিবে, তাহাতে ইহার ক্রিয়ার প্রাথর্য্য হয়।

এভিন্ন দন্তচূর্ণ প্রস্তুতার্থ অঙ্গার ব্যবহৃত হয়। রক্তস্রাব সংযুক্ত অর্শরোগে ডাং থরোগুড্ অঙ্গার ১ ড্রাম্ মাত্রায় ব্যবস্থা করিতে উপদেশ দেন।

ফার্‌মাকোপিয়া মতে, বিবিধ ঔদ্ভিজ্জ বীর্য্য প্রস্তুত করিতে তাহাদের বর্ণ সংহারার্থ জান্তব অঙ্গার ব্যবহৃত হয়; কিন্তু ইহাতে বীর্য্যের কিয়দংশ নষ্ট হয়।

মাত্রা, ২০ গ্রেণ্ হইতে ৬০ গ্রেণ পর্য্যন্ত বা তদূর্দ্ধ।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, ক্যাটেপ্লাজ্‌মা কার্বনিস্; ইংরাজী, চারকোল্ পুলটিস্। কাষ্টাঙ্গার চূর্ণ, ॥০ আং; পাঁউরোটি, ২ আং; তিসিয় খলি, ১॥০; ফুটিত পরিস্রুত জল, ১০ আং। একত্র মিশ্রিত করিয়া পুল্‌টিস্ প্রস্তুত করিবে। পচা ক্ষতাদিতে দুর্গন্ধ হরণ এবং পচন নিবারণার্থ প্রয়োগ করা যায়।

---

৪র্থ ক্ষার।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| লিথি কার্বনাস্। | কার্বনেট্ অব্ লিথিয়া। |
| ( Lithiæ Carbonas ) | ( Carbonate of Lithia ) |

সল্‌ফেট অব্ লিথিয়া দ্রবে কার্বনেট অব্ এমোনিয়া প্রয়োগ করিলে ইহা অধঃস্থ হয়। পরে, উষ্ণ জলে দ্রব করিয়া রাখিলে শীতল হইবার সময় দানা বাঁধে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ চূর্ণ বা অতি ক্ষুদ্র দানাযুক্ত ; ক্ষার গুণ-বিশিষ্ট ; লাবণিক ক্ষার আস্বাদ ; গন্ধহীন ; ১০০ অংশ শীতল জলে দ্রবণীয় ; কার্বনিক্ এসিড্ সংযুক্ত জলে অধিক দ্রব হয় ; দ্রাবক সংযুক্ত জলে উচ্ছলিত হইয়া দ্রব হয় ; সুরাতে দ্রব হয় না ; রাসায়নিক উপাদান, লিথিয়া ( অক্সাইড্ অব্ লিথিয়ম্ ) ১ অংশ, কার্বনিক্ এসিড্ বায়ু ১ অংশ।

ক্রিয়া। অম্লনাশক, মূত্রকারক, অশ্মরী দ্রাবক।

আময়িক প্রয়োগ। ইউরিক্ এসিড্ সংযুক্ত অশ্মরী রোগে ইহা বিশেষ উপকার করে। ফলতঃ লিথিয়া নিজ ভারের দ্বিগুণ অপেক্ষাও কিঞ্চিৎ অধিক পরিমাণে ইউরিক্ এসিডের সহিত সংযুক্ত যে লবণ প্রস্তুত করে, তাহা ইউরেট্ অব্ শোডা বা ইউরেট্ অব্ পটাশ্ অপেক্ষা অধিক দ্রবণীয় ; ১ গ্রেণ্ লিথিয়া, ১ আং জলে দ্রব করিলে তাহাতে ২—৩ গ্রেণ্ ইউরিক্ এসিড্ দ্রব হয় ; এবং পটাশ্ ও শোডা অপেক্ষা লিথিয়া দ্বারা প্রস্রাবে শীঘ্র ক্ষারত্ব বর্ত্তে।

অপর, গাউট্ প্রভৃতি যে সকল রোগে শরীর বিধান মধ্যে ইউরেট্ অব্ শোডা সংস্থিত হয়, তাহাতে লিথিয়া উপকারক।

মাত্রা। ৩ গ্রেণ্ হইতে ১০ গ্রেণ পর্য্যন্ত।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, লাইকর্ লিথি এফবের্সেন্স্ ; ইংরাজী, এফবের্সিং সোল্যুসন্ অব্ লিথিয়া। অপর নাম, একোয়া লিথি এফবের্সেন্স্, লিথিয়া ওয়াটর্। কার্বনেট্ অব্ লিথিয়া, ১০ গ্রেণ্ ; জল, ১ পাং। উপযুক্ত পাত্রমধ্যে মিশ্রিত করিয়া সপ্ত বায়ু চাপন দ্বারা যত কার্বনিক্ এসিড্ বায়ু গ্রহণ করিতে পারে প্রবেশ করাইয়া বোতল মধ্যে এরূপ বদ্ধ করিয়া রাখিবে, যেন কার্বনিক্ এসিড্ বায়ু নির্গত হইতে না পারে। মাত্রা, ৫—১০ আং।

---

৫ম ক্ষার।

ল্যাটিন। লিথি সাইট্রাস্। (Lithiæ Citras)

ইংরাজী। সাইট্রেট্ অব্ লিথিয়া। (Citrate of Lithia)

প্রস্তুত করণ। ১ আং উষ্ণ পরিস্রুত জলে ৯০ গ্রেণ্ সাইট্রিক্ এসিড্ দ্রব করিয়া তাহাতে ৫০ গ্রেণ্ কার্বনেট্ অব্ লিথিয়া দ্রব করিবে, পরে, জল স্বেদন যন্ত্রো-ত্তাপে গাঢ় করিবে ; অবশেষে ২৪০ তাপাংশে শুষ্ক করিয়া চূর্ণ করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, নির্দ্দিষ্ট আকারহীন চূর্ণ ; জল-শোষক ; জলে দ্রবণীয় ; রাসায়নিক উপাদান, লিথিয়া ১ অংশ, সাইট্রিক্ এসিড্ ১ অংশ।

ক্রিয়া। কার্বনেট অব্ লিথিয়ার ন্যায়। মাত্রা, ৫ গ্রেণ হইতে ১০ গ্রেণ পর্য্যন্ত।

---

৬ষ্ঠ ক্ষার।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| পটাশি বাইকার্বনাস্। | বাইকার্বনেট্ অব্ পটাশ্। |
| (Potassæ Bicarbonas) | (Bicarbonate of Potash) |

প্রস্তুত করণ। কার্বনেট্ অব্ পটাশ্কে জলে দ্রব করিয়া তন্মধ্যে কার্বনিক্ এসিড্ বায়ু প্রয়োগ করিলে ইহার দানা প্রস্তুত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন, স্বচ্ছ, চতুষ্প্রদেশযুক্ত দানা বিশিষ্ট; গন্ধহীন; ঈষৎ ক্ষার আস্বাদ; জল-শোষক; জলে দ্রবণীয়; অম্ল সহযোগে উচ্ছলিত হয়। রাসায়নিক উপাদান, পটাশ্ ১ অংশ, কার্বনিক্ বায়ু ২ অংশ, জল ২ অংশ।

ক্রিয়া। অম্লনাশক, পরিবর্ত্তক এবং মূত্রকারক। প্রস্রাবে এবং রক্তে ক্ষারত্ব সম্পাদন করে এবং রক্তের তারল্য জন্মায়। ইহার ক্রিয়ার মাধুর্য্য হেতু, পটাশ্ ঘটিত ক্ষারলবণের মধ্যে ইহার ব্যবহার সুখদ। যে সকল রোগে কার্বনেট্ অব্ পটাশ এবং লাইকর্ পটাশি ব্যবহার করা যায়, তাহাতে বাইকার্বনেট বিধেয়।

মাত্রা। ১০ গ্রেণ হইতে ৩০—৬০ গ্রেণ পর্য্যন্ত। অপিচ, ঔদ্ভিজ্জ অম্ল সহযোগে উচ্ছলৎ পানীয় রূপে ব্যবহার করা যায়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, লাইকর্ পটাশি এফর্বেসেন্স; ইংরাজী, এফর্বেসি সোলুসন্ অব্ পটাশ্। বাইকার্বনেট্ অব্ পটাশ, ৩০ গ্রেণ; জল, ১ পাইন্ট। দ্রব করিয়া ছাঁকিবে, পরে তন্মধ্যে সপ্ত বায়ু চাপন দ্বারা যত কার্বণিক্ এসিড্ বায়ু প্রবিষ্ট হইতে পারে প্রবেশ করাইবে, অবশেষে বোতল মধ্যে এরূপ বদ্ধ করিয়া রাখিবে, যেন কার্বনিক্ এসিড্ বায়ু নির্গত হইতে না পারে। মাত্রা, ৫—২০ আং।

---

৭ম ক্ষার।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| পটাশি কার্বনাস্। | কার্বনেট্ অব্ পটাশ্। |
| (Potassæ Carbonas) | (Carbonate of Potash) |

ঔদ্ভিজ্জ ভস্মে কার্বনেট্ অব্ পটাশ্ পাওয়া যায়। ঔদ্ভিজ্জ দগ্ধ করিলে উদ্ভিজ্জস্থিত এসিটেট্ ম্যালেট্ এবং অক্জেলেট্ অব্ পটাশ্ দগ্ধ হইয়া কাবনেট্ অব্ পটাশ্ রূপ প্রাপ্ত হয়; এই ভস্মকে জলে গুলিলে কার্বনেট্ অব্ পটাশ জলে দ্রব হয়; পরে অনায়াসে পৃথক্ করিয়া লওয়া যায়। অপর, যবক্ষারকে অঙ্গার সহযোগে দগ্ধ করিলে কার্বনেট্ অব্ পটাশ্ প্রস্তুত হয়। অপিচ, বাই-কার্বনেট অব্ পটাশকে তপ্ত করিলে এক অংশ কার্বনিক্ এসিড্ বায়ু নির্গত হইয়া যায়, কার্বনেট্ অব্ পটাশ রহিয়া যায়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, অতি ক্ষুদ্র দানাযুক্ত চূর্ণ; গন্ধহীন; ক্ষার আস্বাদ; অত্যন্ত জল-শোষক; বায়ুতে রাখিলে গলিয়া যায়; জলে দ্রবণীয়; সুরাতে দ্রব হয় না; জলমিশ্রিত লবণ দ্রাবকে উচ্ছলিত হইয়া দ্রব হয়; এই দ্রবে বাইক্লোরাইড্ অব্ প্লাটিনম্ দিলে পীতবর্ণ দ্রব্য অধঃস্থ হয়। রাসায়নিক উপাদান, পটাশ ১ অংশ, কার্বনিক্ এসিড ১ অংশ, জল ২ অংশ।

ক্রিয়া। সর্ব্বমতে লাইকর্ পটাশির ন্যায়, কেবল তদপেক্ষা মৃদু। অধিক মাত্রায় দাহক বিষক্রিয়া করে; লাইকর্ পটাশি দ্বারা বিষাক্ত হইলে যেরূপ চিকিৎসা করা যায়, ইহাতেও সেইরূপ কর্ত্তব্য।

মাত্রা। ১০ গ্রেণ হইতে ৩০ গ্রেণ পর্য্যন্ত, প্রয়োজন অনুসারে তিক্ত বলকারক বা স্নিগ্ধ পানীয় সহযোগে ব্যবস্থা করিবে। অপর, ঔদ্ভিজ্জ অম্ল সহযোগে উচ্ছলৎ পানীয় রূপে ব্যবহার করা যায়।

ফার্মাকোপিয়ামতে মুসব্বরাদি ক্বাথ এবং লাইকর্ আর্সেনিকেলিস্ প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

## ৮ম ক্ষার।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| লাইকর পটাশি। | সোল্যুসন্ অব্ পটাশ্। |
| (Liquor Potassæ) | (Solution of Potash) |

প্রস্তুত করণ। কার্বনেট অব্ পটাশ, ১ পৌং; আর্দ্র চূণ, ১২ আং: পরিস্রুত জল,১ গ্যাং। কার্বনেট্ অব্ পটাশকে জলে দ্রব করিয়া লৌহ-কটাহে তপ্ত করিবে; প্রায় স্ফুটিত হইলে, ক্রমশঃ চূণ মিশ্রিত করিয়া ১৬ মিনিট পর্য্যন্ত ফুটাইবে এবং আবর্ত্তন করিবে, পরে নামাইয়া রাখিলে অদ্রবণীয় পদার্থ অধঃস্থ হইবে, তখন উপরের স্বচ্ছাংশ ঢালিয়া লইয়া হরিৎবর্ণ বোতল মধ্যে উত্তমরূপে বদ্ধ করিয়া রাখিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণ হীন, স্বচ্ছ, তরল, গন্ধহীন, উগ্র ক্ষার আস্বাদ, বায়ুতে রাখিলে কার্বনিক্ এসিড আকর্ষণ করে: তৈল সহযোগে সাবান প্রস্তুত করে; অণ্ডলাল, ফাইব্রিন্, জেলেটিন্ এবং শ্লেষ্মাদি ইহাতে দ্রব হয়; হস্তে মর্দ্দন করিলে পিচ্ছিল বোধ হয়।

ক্রিয়া। অম্লনাশক, পরিবর্ত্তক, কফনিঃসারক, মূত্রকারক। প্রস্রাবের অম্লত্ব নাশ করে, আর রক্তের ফাইব্রিন্ দ্রব করিয়া রক্তকে তরল করে এবং রক্তের সংযমনী শক্তি হ্রাস করে। বহু দিবস পর্য্যন্ত সেবন করিলে, রক্তের হীনাবস্থা সাধন করে। নির্জ্জলাবস্থায় সেবন করিলে দাহক বিষক্রিয়া করে। ইহা দ্বারা বিষাক্ত হইলে বিষনাশার্থ ঔদ্ভিজ্জ অম্ল বিধেয়; এভিন্ন, যথেষ্ট পরিমাণে তৈলাক্ত স্নিগ্ধকারক দ্রব্য ব্যবস্থেয়।

অসম্মিলন। অম্ল,অম্লাধিক লবণ,কেলোমেল রসকর্পূর ইত্যাদি। ইহার দ্বারা হেন্‌বেন্, বেলাডোনা এবং ধুতুরার ক্রিয়ার হানি হয়,অতএব এতৎ সহযোগে অপ্রয়োজ্য।

আময়িক প্রয়োগ। অজীর্ণ রোগে অম্লোদ্গার এবং বুক জ্বালা নিবারণার্থ, কলম্বা এবং জেন্সিয়েন্ প্রভৃতি তিক্ত বলকারক সহযোগে ব্যবস্থা করা যায়। প্রস্রাবে ইউরিক্ এসিডের আধিক্য হইলে তন্নিবারণার্থ পটাশ দ্রব প্রয়োগ করা যায়; কিন্তু এতদপেক্ষা ঔদ্ভিজ্জ অম্ল ঘটিত পটাশের লবণ শ্রেষ্ঠ এবং অধিক ব্যবহৃত হয়। মূত্রযন্ত্রের উগ্রতা নিবারণার্থ অহিফেণ সহযোগে ইহার প্রয়োগ বিলক্ষণ উপকার করে। বাত এবং গাউট রোগের রক্তের অম্লত্ব সংহার করিয়া উপকার করে।

অপর, বিবিধ যান্ত্রিক প্রদাহ রোগে নিঃস্থত এবং ঘনীভূত ফাইব্রিন্‌কে তরল করিয়া শোষণোপযোগী করিয়া উপকার করে। এই উদ্দেশ্যে হৃদাবরণ-প্রদাহ, ফুস্‌ফুসাবরণ-প্রদাহ, অস্থ্যাবরণ-প্রদাহ আদি রোগে প্রয়োগ করা যায়।

অপিচ, বিবিধ অর্ব্বুদাদিতে এবং রসগ্রন্থি এবং স্রাবণ-গ্রন্থি বিবর্দ্ধন হইলে লাইকর্ পটাশি উপকার করে। উপদংশ এবং স্ক্রফিউলাদি রোগে পরিবর্ত্তনার্থ বিধেয়; সার্জা বা অনন্তমূল সহযোগে ব্যবস্থা করা যায়। স্কর্বি রোগে, ডাং গ্যারড কহেন যে, রক্তে পটাশের অভাব দূর করিয়া উপকার করে। বিবিধ কাশ রোগে ঘনীভূত শ্লেষ্মাকে তরল করণার্থ ইহা প্রয়োগ করা যায়।

হার্পিজ, একজীমা, পোয়াইগো, ইম্পিটাইগো প্রভৃতি চর্ম্ম রোগে ইহার ধৌত (পটাশ দ্রব ১ ড্রাম্, জল ১ পাং) বিশেষ উপকারক।

মাত্রা, ১০ মিনিম্ হইতে ১ ড্রাম্ পর্য্যন্ত।

---

৯ম ক্ষার।

সাবান।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| সেপো। | সোপ। |
| (Sapo) | (Soap) |

ফার্মাকোপিয়াতে তিন প্রকার সাবান গৃহীত হইয়াছে। ১, কঠিন সাবান; (ল্যাটিন্, সেপো ডিউরস; ইংরাজী, হার্ড্ সোপ)। ২, কোমল সাবান; (ল্যাটিন্, সেপো মলিস্; ইংরাজী, সফ্‌ট্ সোপ)। ৩, ল্যাটিন্, সেপো এনিমেলিস্; ইংরাজী, কার্ড্ সোপ।

প্রস্তুত করণ। জলপাইর তৈলকে কষ্টিক্ শোডা সহযোগে ফুটাইলে কঠিন সাবান প্রস্তুত হয়; আর জলপাইর তৈলকে কষ্টিক্ পটাশ সহযোগে ফুটাইলে কোমল সাবান প্রস্তুত হয়। এই প্রকরণে জলপাইর তৈলস্থ মার্গারিক এসিড্ এবং ওলাইক্ এসিড্ নামক স্নৈহিক অম্লের সহিত শোডা বা পটাশ্ সংযুক্ত হয়; গ্লিসরীন্ পৃথক্ হইয়া পড়ে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। কঠিন সাবান, শ্বেতবর্ণ বা ঈষৎ ধূসর বর্ণ; গন্ধহীন; ক্ষার আস্বাদ; সহজে চূর্ণ হয়; তপ্ত করিলে কোমল এবং নমনীয় হয়; শোধিত সুরাতে সম্পূর্ণ দ্রবণীয়। কোমল সাবান; ঈষৎ পীতবর্ণ; তরল; দেখিতে মধুর ন্যায়; গন্ধহীন; ক্ষার আস্বাদ; শোধিত সুরাতে সম্পূর্ণ দ্রবণীয়।

ক্রিয়া। অম্লনাশক, স্নিগ্ধকারক; স্থানিক কোন উগ্রতা প্রকাশ করে না। সেবন করিলে প্রস্রাব বৃদ্ধি করে এবং প্রস্রাবের অম্লত্ব সংহার করে।

আময়িক প্রয়োগ। বিবিধ দ্রাবক দ্বারা বিষাক্ত হইলে, বিষনাশার্থ এবং স্নিগ্ধ করণার্থ সাবান বিধেয়। অজীর্ণ রোগে পাকাশয় মধ্যে অম্লাধিক্য হইলে তন্নিবারণার্থ সাবান ব্যবস্থেয়। দ্রাবক বা ফস্ফরস্ দ্বারা কোন স্থান দগ্ধ হইলে সাবানের দ্রব স্থানিক প্রয়োগ করা যায়। স্কেবীজ টিনিয়া ক্যাপিটিস্ আদি চর্ম্মরোগে সাবানের ধৌত উপকারক।

মাত্রা, ৫ গ্রেণ হইতে ৩০ গ্রেণ পর্য্যন্ত। বিষনাশার্থ, সাবানের গাঢ় দ্রব যথেষ্ট পরিমাণে বিধান করিবে।

ফার্মাকোপিয়া মতে, ইন্দ্রবারুণ্যাদি সার, মুসব্বরের বটিকা, মুসব্বর এবং হিঙ্গুর বটিকা, অহিফেণ বটিকা, রেউচিন্যাদি বটিকা, কম্পৌণ্ড পিল অব গ্যাম্বোজ, কম্পৌণ্ড স্কুইল পিল এবং বিবিধ পলস্ত্রা প্রস্তুত করিতে সাবান ব্যবহৃত হয়। টার্পিন্ তৈলের মর্দ্দন প্রস্তুত করিতে কোমল সাবান ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্, লিনিমেণ্টম্ সেপোনিস্; ইংরাজী, সোপ লিনিমেণ্ট; বাঙ্গালা, সাবান মর্দ্দন। কঠিন সাবান, ২৷৹ আং; কর্পূর, ১৷৹ আং, অইল অব্ রোজমেরি ৩ ড্রাম্; শোধিত সুরা, ১৮ আং; পরিস্রুত জল ২ আং। জল এবং সুরা একত্র করিয়া তাহাতে অন্যান্য দ্রব্য দ্রব করিয়া লইবে। মর্দ্দনার্থ বাহ্য প্রয়োগ করা যায়। অহিফেণ মর্দ্দন প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

২। ল্যাটিন, এমপ্লাষ্ট্রম্ সেপোনিস্; ইংরাজী, সোপ, প্ল্যাষ্টর্; বাঙ্গালা সাবানের পলস্ত্রা। কঠিন সাবান চূর্ণ, ৬ আং; সীস পলস্ত্রা,২১৹ পৌং; ধূনা,১ আং। সীসপলস্ত্রাকে অগ্নিসন্তাপে গলাইবে, পরে রজন ও সাবান গলাইয়া তাহার সহিত মিলাইয়া অনবরত বিলোড়িত করিবে যে পর্য্যন্ত না উপযুক্ত ঘনত্ব প্রাপ্ত হয়।

৩। ল্যাটিন্, এম্‌পলাষ্ট্রম্ সিরোটাই সেপোনিস্; ইংরাজী, সোপ সিরেট্ প্ল্যাষ্টর্। কঠিন সাবান চূর্ণ, ১০ আং; পীত মোম, ১২৷৹ আং; জলপাইর তৈল ১ পাইণ্ট্; মুদ্রাশঙ্খ, ১৫ আং; সির্কা, ২ গ্যালন্। প্রথমতঃ সির্কা এবং মুদ্রাশঙ্খ বাষ্প স্বেদন যন্ত্রোত্তাপে একত্র ফুটাইবে এবং অবিরত আলোড়ন করিবে; উভয়ে মিশ্রিত হইলে সাবান সংযোগ করিয়া ফুটাইবে; সমুদায় জল শোধিত

হইলে মোম এবং তৈল একত্র গলাইয়া সংযোগ করিবে, এবং উত্তমরূপে আলোড়ন করিয়া পলস্তা প্রস্তুত করিবে।

১০ম ক্ষার।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| সেপো এনিমেলিস্। | কার্ড সোপ। |
| (Sapo Animalis) | (Curd Soap) |

ষ্টিয়রিন্ যুক্ত বিশুদ্ধ বসা শোডার সহিত মিশ্রিত করিলে এই সাবান প্রস্তুত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেত বা ঈষৎ ধূসর বর্ণ শুষ্ক, গন্ধহীন ও কঠিন; শুষ্ক ও উষ্ণ বায়ুতে রাখিলে চূর্ণ করা যায়; উত্তাপে নরম হয়। শোধিত সুরায় দ্রবণীয়; উষ্ণ জলেও দ্রব হয় এবং সমক্ষারাম্লতা বা ঈষৎ অম্লতা প্রাপ্ত হয়। নিম্নলিখিত প্রয়োগরূপ সকল প্রস্তুত করণে ব্যবহৃত হয়।

পাইলিউলাস্ স্ক্যামোনি কম্পোজিটা।

সপোজিটোরিয়া এসিডাই কারবলিসাই কম্সেপনি।

" এসিডাই ট্যানিসাই কম্সেপনি।

" মর্ফি কম্সেপনি।

লিনিমেন্টম্ পোটাসিয়াই আইয়োডিডাই কম্সেপনি প্রস্তুত করণে কঠিন সাবানের পরিবর্ত্তে ইহা ব্যবহৃত হইতে পারে।

১১শ ক্ষার।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| শোডি বাইকার্বনাস্। | বাইকার্বনেট্ অব্ শোডা। |
| (Sodæ Bicarbonas) | (Bicarbonate of Soda) |

প্রস্তুত করণ। কার্বনেট্ অব্ শোডা, ২ পৌং; ড্রায়েড্ কার্বনেট্ অব্ শোডা, ৩ পৌং। উত্তমরূপে একত্র মর্দ্দন করিয়া বোতল মধ্যে রাখিয়া তন্মধ্যে কার্বনিক্ এসিড্ বায়ু প্রয়োগ করিবে; বায়ু শোষণ ক্ষান্ত হইলে ইহার নিজ ভারের অর্দ্ধেক পরিমাণ পরিস্রুত জলের সহিত মিশ্রিত করিয়া অর্দ্ধ ঘণ্টা পর্য্যন্ত রাখিয়া দিবে এবং মধ্যে মধ্যে আলোড়ন করিবে, অবশেষে অদ্রবীভূত অংশ ছাঁকিয়া লইয়া শোষক কাগজের উপর শুষ্ক করিয়া লইবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ চূর্ণ; গন্ধহীন; লাবণিক ক্ষার আস্বাদ। ক্ষার গুণ বিশিষ্ট; জলে দ্রবণীয়; অম্ল সহযোগে উচ্ছলিত হয়; রাসায়নিক উপাদান. শোডা ১ অংশ, জল ১ অংশ, কার্বনিক্ এসিড্ বায়ু ২ অংশ।

ক্রিয়া। বাইকার্বনেট্ অব্ পটাশের ন্যায়; ইহার ক্রিয়ার মাধুর্য্য হেতু বিস্তর ব্যবহৃত হয়। পাকাশয় এবং অন্ত্র মধ্যে অম্লাধিক্য হইলে এবং প্রস্রাবে

অম্লাধিক্য হইলে ইহা প্রয়োগ করা যায়। বাতরোগে, রক্তে অম্লত্ব নিবারণ করিয়া উপকার করে। বমন নিবারণার্থ হেনৃবেন্ বা অহিফেণের অরিষ্ট সহযোগে অথবা উচ্ছলৎ পানীয় রূপে ব্যবহার করা যায়। বিসূচিকা রোগে, লাবণিক চিকিৎসাতে বাইকার্বনেট্ অব্ শোডা ব্যবস্থা করা যায়। বিবিধ চর্ম্ম রোগে ঔদ্ভিজ্জ তিক্ত সহযোগে ইহার আভ্যন্তরিক প্রয়োগ করা যায় এবং ইহার জলীয় দ্রব বা মলম স্থানিক ব্যবস্থা করা যায়।

মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ৬০ গ্রেণ্ পর্য্যন্ত; অপিচ, ঔদ্ভিজ্জ অম্লসহযোগে উচ্ছলৎ পানীয় রূপে বিস্তর ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

১। ল্যাটিন্,লাইকর্ শোডি এফর্বেসেন্স্; ইংরাজী, এফের্বেসিং সোল্যুসন্ অব্ শোডা। সামান্য নাম, শোডাওয়াটর্ বা একোয়া শোডি এফর্বেসেন্স্। বাইকার্বনেট্ অব্ শোডা ৩০ গ্রেণ্ এক পাইণ্ট্ জলে দ্রব করিয়া তন্মধ্যে তপ্ত বায়ু চাপনে যত কার্বনিক্ এসিড্ বায়ু শোষিত হইতে পারে প্রয়োগ করিবে। অবশেষে এরূপ বদ্ধ করিয়া রাখিবে যেন কার্বনিক্ এসিড্ বায়ু নির্গত হইতে না পারে।

২। ল্যাটিন্. শোডি সিট্রোটাট্রাস্ এফর্বেসেন্স্; ইংরাজী, এফর্বেসেণ্ট্ সিট্রোটাট্রেট্ অব্ শোডা। বাইকার্বনেট অব শোডা চূর্ণ, ১৭ আং; টার্টারিক্ এসিড্, ৮ আং; জম্বীরাম্ল, ৬ আং। একত্র মর্দ্দন করিয়া উপযুক্ত পাত্র মধ্যে রাখিয়া ২৫০ তাপাংশ পর্য্যন্ত তপ্ত করিবে, একত্র সংযত হইতে আরম্ভ হইলে অনবরত আবর্ত্তন করিবে যে পর্য্যন্ত না গোল দানাকার প্রাপ্ত হয়, অনন্তর বোতল মধ্যে উত্তমরূপে বদ্ধ করিয়া রাখিবে। মাত্রা, ৬০ গ্রেণ্—।০ আং।

৩। ল্যাটিন্. ট্রোচিসাই শোডি বাইকার্বনেটিস্; ইংরাজী, বাইকার্বনেট্ অব শোডা লোজেঞ্জেস্। বাইকার্বনেট অব্ শোডা, ৩৬০০ গ্রেণ্; শর্করা, ২৫ আং; আরবি গঁদ চূর্ণ, ১ আং; আরবি গঁদের মণ্ড, ২ আং; পরিস্রুত জল, ২ আং। একত্র মিশ্রিত করিয়া ৭২০ চাক্তি প্রস্তুত করিয়া মৃদু সন্তাপে শুষ্ক করিয়া লইবে। ইহার প্রতি চাক্তিতে ৫ গ্রেণ বাইকার্বনেট্ অব শোডা আছে। মাত্রা, ১।৬ চাক্তি।

---

## ১২শ ক্ষার।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| শোডি কার্বনাস্। | কার্বনেট্ অব্ শোডা। |
| (Sodæ Carbonas) | (Carbonate of Soda) |

ভারতবর্ষ, মিশর, হঙ্গেরি এবং বোহীমিয়া প্রভৃতি রাজ্যস্থ ভূমিতে এবং বিবিধ হ্রদে এই লবণ পাওয়া যায়। এভিন্ন, ভারতসমুদ্র; ভূমধ্যস্থ সাগর এবং লোহিত সাগরতীরস্থ চিনোপোডি জাতীয় বিবিধ উদ্ভিজ্জ দগ্ধ করিয়া ইহা প্রস্তুত করা যায়।

অপরিশুদ্ধ কার্বনেট্ অব্ শোডাকে সাজিমাটি কহে। ইহাকে পুনঃ পুনঃ জলে দ্রব করিয়া দানা বাঁধিয়া পরিষ্কার করা যায়। অপিচ, সল্‌ফেট্ অব্ শোডা (ক্ষার লবণ) কে খটিকা এবং অঙ্গার সহযোগে দগ্ধ করিলে ইহা প্রস্তুত হয়।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন, স্বচ্ছ, চেপ্টা, চতুষ্প্রদেশ বিশিষ্ট দানা যুক্ত; গন্ধহীন; ক্ষার আস্বাদ; জলে দ্রবণীয়। সুরাতে দ্রব হয় না; অম্ল সহযোগে উচ্ছলিত হয়; দগ্ধ করিলে পীতবর্ণ শিখা বিশিষ্ট হইয়া জ্বলে। রাসায়নিক উপাদান, শোডা ১ অংশ, কার্বনিক্ এসিড্ বায়ু ১ অংশ, জল ১০ অংশ।

ক্রিয়া। কার্বনেট্ অব্ পটাশের ন্যায়, কিন্তু তদপেক্ষা মৃদু। মাত্রা, ১০ গ্রেণ্ হইতে ৩০ গ্রেণ্ পর্য্যন্ত। ঔদ্ভিজ্জ অম্ল সহযোগে উচ্ছলৎ পানীয় রূপে ব্যবহার করা যায়। ফার্মাকোপিয়া মতে কার্বনেট্ অব্ ম্যাগ্নিসিয়া এবং কার্বনেট্ অব্ জিঙ্ক প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, শোডি কার্বনাস্ এক্সিকেটা; ইংরাজী, ড্রায়েড্ কার্বনেট্ অব্ শোডা। কার্বনেট্ অব্ শোডাকে চীনপাত্র মধ্যে রাখিয়া অগ্নিসন্তাপ দিবে, যে পর্য্যন্ত না গলিয়া শুষ্ক হয়; পরে চূর্ণ করিয়া বোতল মধ্যে উত্তমরূপে বদ্ধ করিয়া রাখিবে। মাত্রা, ৩—১০ গ্রেণ্।

---

## ১৩শ ক্ষার।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| শোডি লাইকর্। | সোল্যুসন্ অব্ শোডা। |
| (Sodæ Liquor) | (Solution of Soda) |

প্রস্তুত করণ। কার্বনেট্ অব্ শোডা, ২০ আং; আর্দ্র চূণ, ১২ আং; পরিস্রুত জল, ১ গ্যাং। অবিকল লাইকর্ পটাশি প্রস্তুত করণের ন্যায় প্রস্তুত করিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন, স্বচ্ছ, তরল, গন্ধহীন, তীক্ষ্ণ ক্ষার আস্বাদ; ইহাতে বাইক্লোরাইড্ অব্ প্লাটিনম্ বা টার্টারিক্ এসিড্ দিলে কিছুই অধঃস্থ হয় না।

ক্রিয়া। লাইকর্ পটাশির ন্যায়; প্রায় ব্যবহৃত হয় না। মাত্রা, ১০ মিনিম্ হইতে ১ ড্রাম্ পর্য্যন্ত।

ফার্মাকোপিয়ামতে, সল্‌ফিউরেটেড্ এণ্টিমনি, ফেরি সিট্রাস্ এট্ কোয়াইনি, ম্যাগ্নেটীক্ অক্সাইড্ অব্ আয়রণ, হাইড্রেটেড্ পরক্সাইড্ অব্ আয়রণ, টার্টারেটেড্ আয়রণ্, সল্‌ফেট্ অব্ কোয়াইনা এবং বেলিরেয়েনেট্ অব্ শোডা প্রস্তুত করিতে ব্যবহৃত হয়।

---

ত্রয়োদশ অধ্যায় সমাপ্ত।

---

# চতুর্বিংশ অধ্যায়।

## ক্রিমিনাশক ঔষধ।

### এন্থেল্‌মেণ্টিক্স্।

---

### ১ম ক্রিমিনাশক।

| ল্যাটিন। | ইংরাজী। |
| --- | --- |
| কসো। | কুসো। |
| (Cusso) | (Kousso) |

নং ৩৯।

ক




ব্রায়েরা এন্থেল মিণ্টিকা।

ক। পুষ্পিত বৃক্ষ। খ। স্ত্রী পুষ্প। গ। পুষ্প পার্শ্ব হইতে দৃষ্ট।

রোজেসি জাতীয় ব্রায়েরিয়া এন্থেল্‌মিণ্টিকা নামক বৃক্ষের পুষ্প। এবিসিনিয়া রাজ্যে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ব। রক্ত পাটলবর্ণ, ক্ষুদ্র পুষ্প; লোমশ বৃন্তসংযুক্ত; বৃন্তদল পঞ্চ খণ্ডে বিভক্ত; বিশেষ গন্ধযুক্ত; কটু আস্বাদ; ইহাতে তিক্ত ধূনা, বায়ি তৈল এবং ট্যানিন্ আছে।

ক্রিয়া। ক্রিমিনাশক; ফিতার ন্যায় ক্রিমিরোগে বিধেয়। মাত্রা, ।০ আং—॥০ আং।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, ইন্‌ফিউজম্ কসো; ইংরাজী, ইন্‌ফিজন্ অব্ কুসো। কুসো চূর্ণ, ।০ আং; স্ফুটিত পরিস্রুত জল, ৪ আং। আবৃত পাত্র মধ্যে ১৫ মিনিট্ পর্য্যন্ত ভিজাইবে; পরে, না ছাঁকিয়া সর্ব্বসমেত শূন্যোদরে বিধান করিবে; ৩।৪ ঘণ্টার পর, ভেদ না হইলে এরণ্ড তৈল প্রয়োগ করিবে।

---

২য় ক্রিমিনাশক।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| ফিলিক্স্ মাস্। | মেল্ ফর্ণ্। |
| (Eilix Mas) | (Male Fern) |

ফিলিসিস্ জাতীয় আস্পিডিয়ন্ ফিলিক্স্ মাস্ (মেল্ ফর্ণ্) নামক বৃক্ষের কন্দ। ইউরোপ খণ্ডে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ব। হরিৎ ধূসরবর্ণ; কোমল শল্ক দ্বারা আচ্ছাদিত; দুর্গন্ধযুক্ত; তিক্ত, কষায়, কদর্য্য, আস্বাদ। ইহাতে স্থায়ি এবং বায়ি তৈল, ট্যানিন্, ধূনা, গঁদ এবং শ্বেতসার প্রভৃতি আছে।

ক্রিয়া। ক্রিমিনাশক; ফিতার ন্যায় ক্রিমিরোগে বিশেষ উপকার করে। শূন্যোদরে ব্যবস্থা করিবে এবং কয়েক ঘণ্টার পর মৃদু বিরেচক দিবে।
চূর্ণের মাত্রা ৬০ গ্রেণ্ হইতে ১৬০ গ্রেণ্ পর্য্যন্ত।

ল্যাটিন্, এক্‌ষ্ট্রাক্টম্ ফিলিসিস্ লিকুইডম্; ইংরাজী, লিকুইড্ এক্‌ষ্ট্রাক্ট্ অব্ মেল্-ফর্ণ। ফর্ণ্ রুট চূর্ণ, ১ পৌং; ইথর্, যথা প্রয়োজন। প্রথমতঃ পর্কোলেসন দ্বারা ফর্ণ্ রুট্‌কে অসার করিবে; পরে, জলস্বেদন যন্ত্র দ্বারা এই অরিষ্টকে ইথর্ শোষণ দ্বারা তৈলবৎ করিবে। মাত্রা, ১৫ মিনিম্—১ড্রাম্; ১ ঘণ্টার পর এরণ্ড তৈল ব্যবস্থা করিবে।

---

৩য় ক্রিমিনাশক।

দাড়িম্বমূলের বল্কল।

| ল্যাটিন। | ইংরাজী। |
|---|---|
| গ্র্যানেটাই রেডিসিস্ কর্টেক্স্। | পোম্‌গ্র্যানেট্ রুট্ বার্ক্। |
| (Granati Radicis Cortex) | (Pomegranate Root Bark) |

গ্র্যানেসি জাতীয় পিউনিকা গ্র্যানেটম্ নামক বৃক্ষের মূলের বল্কল। ভারতবর্ষে, ভূমধ্যস্থ সাগরতীরে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। নলাকারে গুটিত খণ্ড, বাহ্য প্রদেশ ধূসর বর্ণ, আভ্যন্তর পীত; ঈষৎ গন্ধযুক্ত তিক্ত আস্বাদ। ইহাতে শতকরা, ২০ অংশ ট্যানিন্ এবং পিউনিসাইন্ নামক বীর্য্য বিশেষ আছে।

ক্রিয়া। কৃমিনাশক এবং ঈষৎ সঙ্কোচক; ফিতার ন্যায় কৃমিতে বিশেষ উপকার করে।

প্রয়োগরূপ।

ল্যাটিন্, ডিকক্টম্ গ্রানেটাই রেডিসিস্; ইংরাজী ডিকক্সন্ অব্ পোম্ গ্র্যানেট্ রুট্; বাঙ্গালা, দাড়িম্ব-মূলের ক্বাথ। দাড়িম্ব-মূলের বল্কল, ২ আং; পরিস্রুত জল, ২ পাইন্ট্। সিদ্ধ করিয়া ১ পাইন্ট্ থাকিতে নামাইয়া লইবে। মাত্রা,১—৩ আং।

নিমের মূলের বল্কল, টার্পিন্ তৈল, ক্যালোমেল্, জালাপ্ প্রভৃতির রেচক কৃমিনাশক এবং লৌহাদি কৃমিবারক ঔষধের পূর্ব্বে বর্ণন করা হইয়াছে।

৪র্থ কৃমিনাশক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| কামালা। | কামালা। |
| (Kamala) | (Kamala) |

ইউফর্বিয়েসি জাতীয় রটলিরা টিংটোরিরা নামক বৃক্ষের ফলের গাত্র-লগ্ন লোহিত বর্ণ চূর্ণ পদার্থ। ভারতবর্ষে, সিংহলদ্বীপে, চীনরাজ্যে ও আরব্যদেশে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। কমলা লেবুর বর্ণ, চূর্ণ, অগ্নিদাহ্য; জলে দ্রব হয় না; স্ফুটিত সুরা এবং ইথরে দ্রবণীয়।

ক্রিয়া। কৃমিনাশক এবং বিরেচক। ফিতার ন্যায় কৃমিরোগে বিশেষ উপকার করে।

মাত্রা। ৬০ গ্রেণ্ হইতে ১২০ গ্রেণ্ পর্য্যন্ত; সবল ইউরোপীয়কে ১৮০ গ্রেণ্ পর্য্যন্ত প্রয়োগ করা যায়।

৫ম কৃমিনাশক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| মিউকিউনা প্রুরিয়েন্স্। | কৌহেজ্ |
| (Mucuna Pruriens) | (Cowhage) |

(ব্রিটিশ্ ফার্মাকোপিয়াতে গৃহীত হয় নাই)

লিগিউমিনোসি জাতীয় মিকিউনা প্রুরিয়েন্স্ নামক বৃক্ষের ফলের গাত্র সংলগ্ন লোম। মার্কিন্ খণ্ডে এবং এ প্রদেশে জন্মে।

মহীলতার ন্যায় কৃমিরোগে, ১—২ ড্রাম্ পরিমাণে কিঞ্চিৎ গুড় বা শর্করার পাকের সহিত ব্যবস্থা করিবে; লোম সকল কৃমির গাত্রে বিদ্ধ হইয়া তাহাকে নষ্ট করে; কিয়ৎক্ষণ পরে, বিরেচক ব্যবস্থেয়। এক্ষণে ইহার প্রয়োগ অতি বিরল।

### ৬ষ্ঠ কৃমিনাশক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
| --- | --- |
| স্যান্টোনিকা। | স্যান্টোনিকা। |
| ( Santonica ) | ( Santonica ) |

কম্পজিটি জাতীয় আর্টিমিশিয়া বৃক্ষের মঞ্জরী। এসিয়া এবং আফ্রিকা খণ্ডে জন্মে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। উগ্র, সদ্গন্ধযুক্ত, তিক্ত, কর্পূরের ন্যায় আস্বাদ; জল দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়; ইহাতে স্যান্টোনিন্ নামক বীর্য্য বিশেষ আছে।

স্যান্টোনিন্ প্রস্তত করণ। স্যান্টোনিকা কুট্টিত, ১ পৌং; আর্দ্র চূণ, ৭ আং; লবণ দ্রাবক, যথা প্রয়োজন; এমোনিয়া দ্রব, ॥০ আং; শোধিত সুরা, ১৪ আং; জান্তব অঙ্গার, ৬০ গ্রেণ্; পরিস্রুত জল, যথা প্রয়োজন। ১ গ্যালন্ জলের সহিত ৫ আং চুণ মিলাইয়া তাহাতে ১ ঘণ্টা পর্য্যন্ত স্যান্টোনিকাকে ফুটাইয়া লইবে, পরে ছাঁকিয়া নিঙ্ড়াইয়া লইবে; পুনরায় ঐ স্যান্টোনিকাকে অর্দ্ধ গ্যালন্ জল এবং অবশিষ্ট চূণের সহিত অর্দ্ধ ঘণ্টা পর্য্যন্ত ফুটাইয়া ছাঁকিয়া নিঙ্ড়াইয়া লইবে। উভয় জল একত্র করিয়া রাখিয়া দিবে; গাদ অধঃস্থ হইলে উপরের তরলাংশকে গাঢ় করিয়া ২॥০ পাইণ্ট্ করিবে এবং তপ্ত থাকিতে থাকিতে ইহাতে এ পরিমাণে লবণ দ্রাবক মিলাইবে যেন ইহাতে ঈষৎ অম্লত্ব বর্ত্তে; পরে, ৪।৫ দিবস পর্য্যন্ত রাখিয়া দিবে; উপরে যে তৈল ভাসিবে, তাহা উঠাইয়া ফেলিবে, এবং যাহা অধঃস্থ হইবে ছাঁকনিতে ছাঁকিয়া প্রথমতঃ শীতল পরিস্রুত জল দ্বারা উত্তমরূপে ধৌত করিবে যে পর্য্যন্ত না ধৌত জল প্রায় অম্লত্বহীন হয়, পরে এমোনিয়া দ্রব (৫ আং জলের সহিত মিশ্রিত করিয়া) দ্বারা ধৌত করিবে, অবশেষে, শীতল পরিস্রুত জল দ্বারা ধৌত করিবে, যে পর্য্যন্ত না ধৌত জল বর্ণহীন হয়; অনন্তর শোষক কাগজ দ্বারা চাপিয়া মৃদু সন্তাপ দ্বারা ছাঁকনি সমেত শুষ্ক করিবে; পরে, ছাঁকনিস্থ দ্রব্য চাঁচিয়া লইয়া জান্তব অঙ্গারের সহিত মিশ্রিত করিবে, এবং ৯ আং শোধিত সুরাতে অর্দ্ধ ঘণ্টা পর্য্যন্ত ভিজাইয়া ১০ মিনিট্ পর্য্যন্ত ফুটাইবে; এবং তপ্ত থাকিতে থাকিতে ছাঁকিয়া এবং ১ আং স্ফুটিত সুরা দ্বারা ধুইয়া লইয়া শীতল এবং অন্ধকার স্থানে দুই দিবস পর্য্যন্ত রাখিয়া দিবে; যে দানা অধঃস্থ হইবে, তাহা ছাঁকিয়া লইয়া পুনরায় সুরাতে দ্রব করিয়া রাখিয়া দানা বাঁধিয়া লইবে; অবশেষে দানা সকলকে শোষক কাগজের উপর অন্ধকার স্থানে শুষ্ক করিয়া বোতলমধ্যে উত্তমরূপে বদ্ধ করিয়া রাখিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। শ্বেতবর্ণ, উজ্জ্বল, চেপ্টা, চতুষ্প্রদেশযুক্ত দানাবিশিষ্ট গন্ধহীন ঈষৎ তিক্ত আস্বাদ; সমক্ষারাম্ল; জলে অতি অল্প দ্রব হয়; ক্লোরফর্ম্, ইথর্, সুরা এবং তৈলে দ্রবণীয়; অগ্নিসন্তাপে উৎপতিষ্ণু; আলোক লাগিলে পীতবর্ণ হয়।

ক্রিয়া। কৃমিনাশক; মহীলতার ন্যায় কৃমি রোগে ইহা অতি শ্রেষ্ঠ ঔষধ। ইহা

দ্বারা প্রস্রাব আরক্তিম হয়; এবং কখন দৃষ্টি পীতবর্ণ হয়। সূত্রখণ্ডবৎ কৃমি রোগেও উপকার করে।

অধিক মাত্রায় সেণ্টোনিন্ সেবন করিলে বিষক্রিয়া প্রকাশ করে। কখন২ অল্প মাত্রায় বিষম লক্ষণ সকল প্রকাশ পায়। পণ্ডিত বেঞ্জ্ লেখেন, একটি দুই বৎসরের বালক ১॥০ গ্রেণ্ সেণ্টোনাইন্ দ্বারা বিষাক্ত হয়। প্রবল আক্ষেপ ও শ্বাসকষ্ট উপস্থিত হইয়াছিল, আরোগ্যার্থ কৃত্রিম শ্বাসক্রিয়া, উষ্ণস্নান, বিনিগারের পিচকারী ও যথেষ্ট পরিমাণে শীতল পানীয় প্রয়োগ করা হইয়াছিল। বেঞ্জ্ সাহেব ক্লোরাল্ ও ইথর্ প্রয়োগ, কৃত্রিম শ্বাসক্রিয়া, প্রচুর পরিমাণে স্নিগ্ধকারক, মৃদুবিরেচক ও তরলকারক ঔষধ প্রয়োগ করিতে অনুমতি দেন।

শ্যাণ্টোনিকার মাত্রা, ১—২ ড্রাম্; প্রায় ব্যবহৃত হয় না। শ্যাণ্টোনিনের মাত্রা, প্রাপ্ত-বয়স্কের পক্ষে ৩ গ্রেণ হইতে ৮ গ্রেণ পর্য্যন্ত; বালকের পক্ষে ১ গ্রেণ হইতে ৩ গ্রেণ পর্য্যন্ত, কিঞ্চিৎ শর্করার পাকের সহিত প্রয়োগ করিবে।

---

### ৭ম কৃমিনাশক।

| ল্যাটিন্। | ইংরাজী। |
|---|---|
| স্প্যাইজিলিয়া। | পিঙ্ক্ রূট্। |
| ( Spigelia ) | ( Pink Root ) |

( ব্রিটিশ ফর্মাকোপিয়াতে গৃহীত হয় নাই )

লোগেনিয়েসি জাতীয় স্পাইজিলিয়া মেরিলাণ্ডিকা নামক বৃক্ষের মূল। মার্কিন্ খণ্ডে ইউনাইটেড ষ্টেটস্ রাজ্যে জন্মে। ইহাকে ওরাম্ সীড্ কহে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। একটী স্থূল, গ্রন্থিল মুণ্ড হইতে কয়েকটি সূক্ষ্ম, বক্র শাখা নির্গত হয়, পাটলবর্ণ; বিশেষ গন্ধযুক্ত; ঈষৎ মিষ্ট ও তিক্ত আস্বাদ; জল ও সুরাবীর্য্য দ্বারা ইহার ধর্ম্ম গৃহীত হয়; ইহাতে স্পাইজেলিন্ নামক বীর্য্য বিশেষ আছে।

ক্রিয়া। কৃমিনাশক; মহীলতার ন্যায় কৃমিরোগে উপকার করে; সূত্রখণ্ডবৎ কৃমিজনিত গুহ্য-কণ্ডূয়ন নিবারণার্থ প্রয়োজ্য। অধিক মাত্রায়, শিরোঘূর্ণন, আক্ষেপ প্রলাপ এবং কণীনিকা প্রসারণ আদি স্নায়বীয় লক্ষণ প্রকাশ করে। মাত্রা, ৬০ গ্রেণ হইতে ১৮০ গ্রেণ পর্য্যন্ত। শৈশবাবস্থায় ১০ গ্রেণ হইতে ২০ গ্রেণ।

সমাপ্ত।

# পরিশিষ্ট।

---

১।

## যে সকল পদার্থ রাসায়নিক পরীক্ষায় ব্যবহৃত হয়।

---

Alcohol. আল্‌কহল্‌। এব্‌সলিউট্‌ আল্‌কহল্‌। সুরাবীর্য্য। (৩০৮ পৃষ্ঠা দেখ)

রাসায়নিক উপাদান। কার্ব্বন্‌ ২, হাইড্রোজেন্‌ ৬, অক্সিজেন্‌ ১।

প্রস্তত করণ। শোধিত সুরা, ১ পাইন্ট্‌ ; কার্ব্বনেট্‌ অব্‌ পটাশ্‌, ১॥০ আউন্স্‌ ; আর্দ্র চূণ, ১০ আউন্স্‌। কার্ব্বনেট্‌ অব্‌ পটাশ্‌ ও সুরা কাচের ছিপিযুক্ত বোতল মধ্যে স্থাপন করিবে, এবং এই অবস্থায় দুই দিবস পর্য্যন্ত রাখিয়া দিবে, মধ্যে মধ্যে আলোড়ন করিবে। আর্দ্র চূণকে আবৃত মূষার অর্দ্ধ ঘণ্টা লোহিতোত্তাপ প্রয়োগ করিবে, পরে অগ্নির উপর হইতে স্থানান্তরিত করিবে, শীতল হইলে অবিলম্বে চূণকে একটি কাচভাণ্ড বা বকযন্ত্র মধ্যে ঢালিয়া দিবে। পরে পূর্ব্বোক্ত বোতলের নিম্নদেশে কার্ব্বনেট্‌ অব্‌ পটাশের যে গাঢ়তর জলীয় দ্রব প্রস্তত হইবে, তাহা সাবধানে সম্পূর্ণরূপে পৃথক্‌ করিয়া উপরিস্থ সুরা এই কাচ-ভাণ্ডে চূণের সহিত সংযোগ করিবে। অনন্তর বকযন্ত্র বা কাচভাণ্ডের সহিত একটি কণ্ডেন্সর্‌ সংযোগ করিবে, এবং বিনা উত্তাপ প্রয়োগে ২৪ ঘণ্টা পর্য্যন্ত রাখিয়া দিবে ; অতঃপর মৃদু উত্তাপ দ্বারা ১॥০ আউন্স্‌ পরিমাণ পরিস্রুত করিয়া লইবে ; এই পরিস্রুত দ্রব টুকু ফেলিয়া দিবে, এবং যে পর্য্যন্ত ২০০ তাপাংশে আর কিছুই নির্গত হয় না, সে পর্য্যন্ত একটি নূতন আধার ভাণ্ডে সুরাবীর্য্য পরিস্রুত করিবে।

স্বরূপ ও রাসায়নিক তত্ত্ব। বর্ণহীন এবং দগ্ধ উদ্ভিদ বা জান্তব পদার্থের গন্ধ বিহীন। আপেক্ষিক ভার ০·৭৯৫। উত্তাপ প্রয়োগে সম্পূর্ণ উৎপাতিত হয়, জলের সহিত মিশ্রিত করিলে ঘোলাটিয়া হয় না, এবং নির্জ্জল তুতিয়া ইহার সহিত সংযোগ করিলে নীলবর্ণ ধারণ করে না।

Benzol. বেঞ্জল্‌।

রাসায়নিক উপাদান। কার্ব্বন্‌ ৬, হাইড্রোজেন্‌ ৬।

ইহা বর্ণহীন, উৎপতিষ্ণু তরল পদার্থ, কোল্‌টার্‌ হইতে প্রাপ্ত হওয়া যায়। আপেক্ষিক ভার ০·৮৫।

Boracic acid. বোরাসিক্ এসিড্।

রাসায়নিক উপাদান। হাইড্রোজেন্ ৩, বোরন্ ১, অক্সিজেন্ ৩।

পরীক্ষা। স্থরাবীর্য্যে দ্রবণীয়। এই দ্রব সবুজবর্ণ শিখা বিশিষ্ট হইয়া জ্বলে।

Chloride of Barium. ক্লোরাইড্ অব্ বেরিয়াম্।

রাসায়নিক উপাদান। বেরিয়াম্ ১, ক্লোরিন্ ২, এবং জল ২।

Copper foil. তাম্র পাত।

পাতলা ও উজ্জ্বল বিশুদ্ধ ধাতব তাম্র।

Gold, fine. সূক্ষ্ম স্বর্ণ।

ধাতব-অপরিশুদ্ধতা বিহীন স্বর্ণ।

Hyposulphite of Soda. হাইপসাল্ফাইট্ অব্ সোডা। (৫৩৫ পৃষ্ঠা)

রাসায়নিক উপাদান। শোডিয়াম্ ২, হাইড্রোজেন্ ২, গন্ধক ২, অক্সিজেন্ ৪, এবং জল ৪।

পরীক্ষা। ইহার ২৪·৮ গ্রেণ্ ১০০ পরিমাণ আইওডিনের পারিমাণিক দ্রবের বিবর্ণতা সম্পাদন করে।

Indigo. নীল।

রাসায়নিক উপাদান। কার্বন্ ৮, হাইড্রোজেন্ ৫, নাইট্রোজেন্ ১, অক্সিজেন্ ১।

বিবিধ ইণ্ডিগোফেরা বৃক্ষ হইতে প্রাপ্ত নীল রঙের বর্ণ-দ্রব্য।

Isinglass. আইসিংগ্লাস্।

বিবিধ প্রকার আসিপেন্সার মৎস্যের বায়ুকোষ, সূক্ষ্মাকারে কাটিয়া প্রস্তুত।

Litmus. লিট্মস্।

বিবিধ প্রকার রোসেলা বৃক্ষ হইতে প্রস্তুত নীল বর্ণ-দ্রব্য।

Litmus paper, Blue. নীল লিট্মস্ কাগজ।

অনির্দ্দিষ্টাকার শ্বেত কাগজকে লিট্মস্ অরিষ্টে ভিজাইয়া, তাহাকে বায়ুতে শুষ্ক করিয়া লওয়া।

Litmus paper, Red. লোহিত লিট্মস্ কাগজ।

টিংচর্ অব্ লিট্মসে অতি অল্প পরিমাণে গন্ধক-দ্রাবক সংযোগে আরক্তিম করিয়া, তাহাতে অনির্দ্দিষ্টাকার শ্বেত কাগজ ভিজাইয়া বায়ুতে শুষ্ক করিয়া লওয়া।

Litmus Tincture. লিট্মস্ অরিষ্ট।

লিট্মস্ চূর্ণ, ১ আউন্স্; পরীক্ষিত স্থরা, ১০ আউন্স্। দুই দিবস পর্য্যন্ত আবৃত পাত্র মধ্যে ভিজাইয়া রাখিবে, পরে ছাঁকিবে।

Oxalic acid of Commerce. বাজারে অক্জালিক্ এসিড্।

Oxalic acid, purified. পরিশোধিত অক্জালিক্ এসিড্।

রাসায়নিক উপাদান। হাইড্রোজেন্ ২, কার্বন্ ২, অক্সিজেন্ ৪, এবং জল ২।

বাজারে অক্‌জালিক্ এসিড্, ১ পাউণ্ড্; স্ফুটিত পরিস্রুত জল, ৩০ আউন্স। দ্রব করিয়া, তাহাকে ছাঁকিয়া দানা বাঁধিবার নিমিত্ত রাখিয়া দিবে। পরে জলীয়াংশ ফেলিয়া দিয়া, স্বাস্তর ইষ্টকের উপর শোষক কাগজ রাখিয়া তদুপরি বায়ুতে শুষ্ক করিয়া লইবে।

পরীক্ষা। ৩৫০ তাপাংশের ন্যূন উত্তাপে সম্পূর্ণরূপে পৃথগ্‌ভূত ও অদৃশ্য হইয়া যায়। (৩৯৬ পৃষ্ঠা দেখ)

Oxalate of Ammonia. অক্‌জ্যালেট্ অব্ এমোনিয়া।

রাসায়নিক উপাদান। এমোনিয়া ২, কার্বন্ ২, অক্সিজেন্ ৪, জল ১।

পরিশুদ্ধ অক্‌জালিক্ এসিড্, ১ আউন্স্; স্ফুটিত পরিস্রুত জল, ৮ আউন্স্, কার্বনেট্ অব্ এমোনিয়া, যথা প্রয়োজন। জলে অক্‌জালিক্ এসিড্ দ্রব করিবে, স্ফুটিত হয় এরূপ উত্তাপে এই দ্রবকে সমক্ষারাম্ল করিবে, তপ্ত থাকিতে থাকিতে ছাঁকিয়া রাখিয়া দিবে, যেন, যেমন শীতল হইবে দানা বাঁধিতে পারে।

Plaster of Paris. প্লাষ্টার্ অব্ পারিস্।

রাসায়নিক উপাদান। ক্যালশিয়াম্ ১, গন্ধক ১, অক্সিজেন্ ৪, জল ২।

উত্তাপ দ্বারা নির্জ্জলীকৃত খনিজ সাল্‌ফেট্ অব্ লাইম্।

Platinum Black. প্লাটিনাম্ ব্ল্যাক্।

পর্‌ক্লোরাইড্ অব্ প্লাতিনা দ্রবে কতক শর্করা ও অধিক পরিমাণে কার্বনেট্ অব্ সোডা সংযোগে, এবং যে পর্য্যন্ত না কৃষ্ণবর্ণ পদার্থ অধঃস্থ হয় সে পর্য্যন্ত স্ফুটিত করিয়া প্রাপ্ত সূক্ষ্ম প্লাতিনা চূর্ণ; ইহাকে ধৌত ও শুষ্ক করিয়া লওয়া হয়।

Platinum foil. প্লাতিনা পাত।

Red prussiate of Potash. লোহিত প্রুসিয়েট্ অব্ পটাশ্।

রাসায়নিক উপাদান। পটাশিয়ম্ ৬, লৌহ ২, কার্বন্ ১২, নাইট্রোজেন্ ১২।

পরীক্ষা। ইহার জলীয় দ্রবে পর্‌সাল্‌ফেট্ অব্ আয়রন্ দিলে কিছুই অধঃস্থ হয় না।

Subacetate of Copper of Commerce. বাজারের সাব্‌এসিটেট অব্ কপার। বার্ডিগ্রিজ্। (২০৪ পৃষ্ঠা দেখ)

Sulphate of Copper, anhydrous. নির্জ্জল (সাল্‌ফেট্ অব্ কপার্) তুতিয়া।

রাসায়নিক উপাদান। তাম্র ১, গন্ধক ১, অক্সিজেন্ ৪। (২০১ পৃষ্ঠা দেখ)

তুতিয়াকে ৪০০ তাপাংশ উত্তাপে নির্জ্জলীকৃত।

স্বরূপ। পীতাভ-শ্বেতবর্ণ চূর্ণ, জল দ্বারা আর্দ্র করিলে নীলবর্ণ হয়।

Sulphide of Iron. সাল্‌ফাইড্‌ অব্‌ আয়রন্‌।

রাসায়নিক উপাদান। লৌহ ১, গন্ধক ১।

লৌহকারের হাপরে এক খণ্ড লৌহের এক সীমা উত্তাপ দ্বারা শ্বেতবর্ণ করিয়া এক খণ্ড রোল্‌ সাল্‌ফার্‌ সংযোগ করিবে, এবং যে সাল্‌ফাইড্‌ অব্‌ আয়রন্‌ প্রস্তুত হইবে এক পাত্র জল মধ্যে পতিত হইতে দিবে।

Sulphuratted Hydrogen. সাল্‌ফিউরেটেড্‌ হাইড্রোজেন্‌।

রাসায়নিক উপাদান। হাইড্রোজেন্‌ ২, গন্ধক ১।

সাল্‌ফাইড্‌ অব্‌ আয়রন্‌, ॥০ আউন্স্‌; জল, ৪ আউন্স্‌; গন্ধক-দ্রাবক, যথা প্রয়োজন। একটি গ্যাস্‌-বোতলের কর্কে দুইটি ছিদ্র করিবে। এই বোতল মধ্যে জল ও সাল্‌ফাইড্‌ অব্‌ আয়রন্‌ দিবে। একটি ছিদ্র দ্বারা ফুঁদেলের নল প্রবেশ করাইবে, নলের মুখ জল মধ্যে নিমগ্ন রাখিবে, অপর ছিদ্র দ্বারা একটি নল প্রবিষ্ট করিবে, এই নল দ্বারা বাষ্প নির্গত হইবে। যে পরিমাণে সাল্‌ফিউরেটেড্‌ হাইড্রোজেন্‌ প্রয়োজন, সেই অনুসারে মধ্যে মধ্যে অল্প করিয়া দ্রাবক ফুঁদেল মধ্য দিয়া ঢালিয়া দিবে।

Tin, Granulated. গ্রান্যুলেটেড্‌ টিন্‌। (২৩১ পৃষ্ঠা দেখ)

গ্রেণ্‌ টিন্‌ গলাইয়া ক্ষুদ্র খণ্ড করিয়া শীতল জলে ফেলিলে প্রস্তুত হয়।

Turmeric. টার্ম্যরিক্‌।

কার্কিউমা লঙ্গা বৃক্ষের সংশ্লিষ্ট নিরাট্ কন্দ।

Turmeric paper. টার্ম্যরিক্‌ কাগজ।

টার্ম্যরিক্‌ অরিষ্টে নির্দ্দিষ্টাকার শ্বেত কাগজ ভিজাইয়া তাহাকে বায়ুতে শুষ্ক করিয়া লওয়া।

Turmeric tincture. টার্ম্যরিক্‌ অরিষ্ট।

টার্ম্যরিক্‌ কুট্টিত, ১ আউন্স্‌; শোধিত সুরা, ৬ আউন্স্‌। সপ্তাহ পর্য্যন্ত আবৃত পাত্র মধ্যে ভিজাইয়া ছাঁকিয়া লইবে।

---

## ২।

## পরীক্ষা-দ্রব।

Solution of acetate of Copper. এসিটেট্‌ অব্‌ কপার্‌ দ্রব।

বাজারের সব্‌ এসিটেট্‌ অব্‌ কপার্‌ সূক্ষ্ম চূর্ণ, ॥০ আউন্স্‌; এসেটিক্‌ এসিড, ১ আউন্স্‌; পরিস্রুত জল, যথা প্রয়োজন। এসেটিক্‌ এসিডকে অর্দ্ধ আউন্স্‌ জলে দ্রব করিবে; সব্‌ এসিটেট্‌ অব্‌ কপারকে এই মিশ্রে ২১২ তাপাংশের অন-

ধিক সন্তাপে ভিজাইয়া রাখিবে, পুনঃ পুনঃ আবর্ত্তন করিবে, এবং যে পর্য্যন্ত না শুষ্ক পদার্থ অবশিষ্ট থাকে, সে পর্য্যন্ত ঐ উত্তাপ দিতে থাকিবে। ইহাকে ৪ আউন্স্ স্ফুটিত পরিস্রুত জলে দ্রব করিবে, পরে আরও পরিস্রুত জল সংযোগে ৫ আউন্স্ পূর্ণ করিয়া ছাঁকিয়া লইবে।

Solution of acetate of potash. এসিটেট্ অব্ পটাশ্ দ্রব। এসিটেট্ অব্ পটাশ্, ॥০ আউন্স্; পরিস্রুত জল, ৫ আউন্স্। দ্রব করিয়া ছাঁকিয়া লইবে।

Solution of acetate of soda. এসিটেট্ অব্ শোডা দ্রব।

এসিটেট অব্ শোডা, ॥০ আউন্স্; পরিস্রুত জল, ৫ আউন্স্। দ্রব করিয়া ছাঁকিয়া লইবে।

Solution of albumen. অণ্ডলাল দ্রব।

একটী অণ্ডের শ্বেতাংশ; পরিস্রুত জল, ৪ আউন্স্। খলে মর্দ্দন করিয়া মিশাইয়া পরিষ্কার শোন পরিস্রুত জলে ভিজাইয়া তন্মধ্য দিয়া ছাঁকিয়া লইবে।

এই দ্রব সদ্যঃ প্রস্তুত করিয়া লইবে।

Solution of ammonio-nitrate of silver. এমোনিয়ো-নাইট্রেট্ অব্ সিল্বার দ্রব। নাইট্রেট্ অব্ সিল্বারের দানা, ।০ আউন্স্; এমোনিয়া দ্রব, ॥০ আউন্স্ বা যথা প্রয়োজন; পরিস্রুত জল, যথা প্রয়োজন। নাইট্রেট্ অব সিল্বারকে ৮ আউন্স জলে দ্রব করিয়া তাহাতে এমোনিয়া সংযোগ করিবে যে পর্য্যন্ত না প্রথমে যাহা অধঃস্থ হয় তাহা প্রায় দ্রব হইয়া যায়। এই দ্রবকে ছাঁকিয়া লইয়া এ পরিমাণে পরিস্রুত জল সংযোগ করিবে যেন ১০ আউন্স্ পূর্ণ হয়।

Solution of ammonio-sulphate of copper. এমোনিয়ো-সাল্ফেট্ অব্ কপার দ্রব। সল্ফেট অব্ কপারের (তুতিয়া) দানা, ॥০ আউন্স্; এমোনিয়া দ্রব, যথা-প্রয়োজন; পরিস্রুত জল, যথা-প্রয়োজন, পূর্ব্বোক্তের ন্যায় প্রস্তুত করিবে।

Solution of ammonio-sulphate of magnesia. এমোনিয়ো-সালফেট্ অব্ ম্যাগ্নেশিয়া দ্রব। সালফেট্ অব্ ম্যাগ্নিশিয়া, ১ আউন্স্; ক্লোরাইড্ অব্ এমোনিয়াম্, ॥০ আউন্স্; এমোনিয়া দ্রব, ॥০ আউন্স্; পরিস্রুত জল, যথা প্রয়োজন। করিয়া,সালফেট্ অব্ ম্যাগ্নিশিয়া ও ক্লোরাইড্ অব্ এমোনিয়াম্‌কে ৮ আউন্স্ জলে দ্রব তাহাতে এমোনিয়া ও এ পরিমাণে পরিস্রুত জল সংযোগ করিবে যেন ১০ আউন্স্ পূর্ণ হয়। পরে ছাঁকিয়া লইবে।

Solution of Boracic acid. বোরাসিক্ এসিড দ্রব। বোরাসিক্ এসিড ৫০ গ্রেণ্; শোধিত সুরা, ১ আউন্স্। দ্রব করিয়া ছাঁকিয়া লইবে।

Solution of bromine. ব্রোমিন্ দ্রব। ব্রোমিন্, ১০ মিনিম্; পরিস্রুত জল,

৫ আউন্স্। উত্তম ছিপি সমেত বোতল মধ্যে ব্রোমিন্ ঢালিয়া, জলে ঢালিয়া দিবে, এবং পুনঃ পুনঃ আবর্ত্তন করিবে। অনন্তর নিরালোকে রাখিয়া দিবে।

Solution of carbonate of ammonia. কার্বনেট্ অব্ এমোনিয়া দ্রব। কার্বনেট্ অব্ এমোনিয়ার ক্ষুদ্র খণ্ড, ৷৷০ আউন্স্; পরিস্রুত জল, ১০ আউন্স্। দ্রব করিয়া ছাঁকিয়া লইবে।

Solution of chloride of ammonium. ক্লোরাইড্ অব্ এমোনিয়ামের দ্রব। ক্লোরাইড্ অব্ এমোনিয়াম্ (নিসাদল), ১ আউন্স্; পরিস্রুত জল, ১০ আউন্স্। দ্রব করিয়া ছাঁকিয়া লইবে।

Solution of chloride of barium. ক্লোরাইড্ অব্ বেরিয়াম্ দ্রব। ক্লোরাইড্ অব্ বেরিয়ামের দানা, ১ আউন্স্; পরিস্রুত জল, ১০ আউন্স্। দ্রব করিয়া ছাঁকিয়া লইবে।

Solution of chloride of calcium. ক্লোরাইড্ অব্ ক্যালশিয়াম্ দ্রব। ক্লোরাইড্ অব্ ক্যালশিয়াম্, ১ আউন্স্; পরিস্রুত জল, ১০ আউন্স্। দ্রব করিয়া ছাঁকিয়া লইবে।

Solution (saturated) of chloride of calcium. ক্লোরাইড্ অব্ ক্যাল্শিয়ামের চূড়ান্ত দ্রব। ক্লোরাইড্ অব্ ক্যালশিয়াম্, ৪ আউন্স্; পরিস্রুত জল, ৫ আউন্স্। দ্রব করিয়া ছাঁকিয়া লইবে।

Solution of chloride of gold. সোলিউশন্ অব্ ক্লোরাইড্ অব্ গোল্ড্। স্বর্ণ পাত, ৬০ গ্রেণ্; যবক্ষার দ্রাবক, ১৷৷০ ড্রাম্; লবণ দ্রাবক, ৭ ড্রাম্; পরিস্রুত জল, যথা প্রয়োজন। যবক্ষার দ্রাবক ও ৬ আউন্স্ লবণ দ্রাবক ৪ আউন্স্ জলের সহিত মিশ্রিত করিয়া একটী কাচভাণ্ড মধ্যে স্বর্ণ পত্রের সহিত রাখিয়া দিবে যে পর্য্যন্ত না উহা দ্রব হয়। এই দ্রবে অবশিষ্ট এক ড্রাম্ লবণ দ্রাবক সংযোগ করিবে; যে পর্য্যন্ত না অম্ল বাষ্প উত্থিত হওন স্থগিত হয় সে পর্য্যন্ত ২১২ তাপাংশের অনধিক সন্তাপে উৎপাতিত করিবে, পরে যে ক্লোরাইড্ অব্ গোল্ড প্রস্তুত হইবে, তাহাকে ৫ আউন্স্ জলে দ্রব করিবে। এই দ্রব বোতল মধ্যে উত্তমরূপে ছিপি বন্ধ করিয়া রাখিবে।

Solution of Chloride of tin, ক্লোরাইড্ অব্ টিনের দ্রব। গ্রান্যুলেটেড্ টিন্, ১ আউন্স্; লবণ দ্রাবক, ৩ আউন্স্; পরিস্রুত জল, যথা প্রয়োজন। বক যন্ত্র মধ্যে দ্রাবককে এক আউন্স্ জলের সহিত মিশ্রিত করিবে, এবং টিন্ সংযোগ করিয়া যে পর্য্যন্ত না বাষ্প নির্গমন রহিত হয়, সে পর্য্যন্ত মৃদু উত্তাপ দিবে। অনন্তর জল সংযোগে ৫ আউন্স্ পূর্ণ করিবে, এবং অদ্রবীভূত টিন্ সমেত ঐ দ্রবকে উত্তম ঘসা কাচের ছিপিযুক্ত বোতল মধ্যে ঢালিবে।

Solution of Gelatine. জেলেটিনের দ্রব। আইসিংগ্লাসের সূক্ষ্ম খণ্ড, ৫০ গ্রেণ্; উষ্ণ পরিস্রুত জল, ৫ আউন্স্। একত্রে মিশ্রিত করিয়া অর্দ্ধঘণ্টা কাল জল-স্বেদন যন্ত্র মধ্যে রাখিবে ও পুনঃ পুনঃ আলোড়ন করিবে, এবং পরিষ্কার শোন-পরিস্রুত জলে ভিজাইয়া তন্মধ্য দিয়া ছাঁকিয়া লইবে।

Solution of Iodate of Potash. আইয়োডেট্ অব্ পটাশের দ্রব। আইওডিন্, ৫০ গ্রেণ্; ক্লোরেট্ অব্ পটাশ্, ৫০ গ্রেণ্; যবক্ষার দ্রাবক, ৮ মিনিম্; পরিস্রুত জল, ১০॥০ আউন্স্। আইয়োডিন্ ও ক্লোরেট্ অব্ পটাশ্ একত্রে মর্দ্দন করিয়া সূক্ষ্ম চূর্ণ করিবে; এই চূর্ণকে একটি ফ্লোরেন্স্ ফ্লাস্কে রাখিবে, এবং ॥০ আউন্স্ জলকে যবক্ষার দ্রাবক সংযোগে অম্লাক্ত করিয়া তদুপরি ঢালিয়া দিয়া, যে পর্য্যন্ত না আইয়োডিনের বর্ণ অদৃশ্য হয়, সে পর্য্যন্ত মৃদু উত্তাপে ভিজাইয়া রাখিবে। অনন্তর ১ মিনিট্ কাল ফুটাইবে; পরে উহাকে কোষভাণ্ডে (ক্যাপ্সিউল্) ঢালিয়া ২১২ তাপাংশে সম্পূর্ণ শুষ্ক করিয়া লইবে। অবশেষে যাহা অবশিষ্ট থাকিবে, তাহাকে অবশিষ্ট ১০ আউন্স্ পরিস্রুত জলে দ্রব করিয়া, ছাঁকিয়া কাচের ছিপিযুক্ত বোতল মধ্যে রাখিয়া দিবে।

Solution of Iodide of Potassium. আইয়োডাইড্ অব্ পটাশিয়াম্ দ্রব। আইয়োডাইড্ অব্ পটাশিয়াম্ দ্রব, ১ আউন্স্; পরিস্রুত জল, ১০ আউন্স্। দ্রব করিয়া ছাঁকিয়া লইবে।

Solution of Oxalate of Ammonia. অক্জালেট্ অব্ এমোনিয়ার দ্রব। অক্জালেট্ অব্ এমোনিয়া, ॥০ আউন্স্; উষ্ণ পরিস্রুত জল, ১ পাইন্ট্। দ্রব করিয়া ছাঁকিয়া লইবে।

Solution of Perchloride of Platinum. পর্‌ক্লোরাইড্ অব্ প্লাটিনামের দ্রব। পাতলা প্লাতিনা পাত, ।০ আউন্স্; যবক্ষার দ্রাবক, যথা প্রয়োজন; হাইড্রোক্লোরিক্ এসিড্, যথা প্রয়োজন; পরিস্রুত জল ৭ আউন্স্। এক আউন্স্ যবক্ষার দ্রাবক, ৪ আউন্স্ লবণ দ্রাবক ও ২ আউন্স্ জল একত্রে মিশ্রিত করিয়া, একটি কাচভাণ্ডে প্লাতিনা রাখিয়া তাহাতে ঢালিয়া দিবে, এবং যে পর্য্যন্ত না প্লাতিনা দ্রব হয়, সে পর্য্যন্ত মৃদু উত্তাপে গলাইবে ও প্রয়োজন হইলে পূর্ব্বোক্ত পরিমাণানুসারে দ্রাবক সংযোগ করিবে। চীনপাত্রে দ্রব ঢালিয়া তাহাতে ১ ড্রাম্ লবণ দ্রাবক মিশাইয়া জল-স্বেদন-যন্ত্রোত্তাপে উৎপাতিত করিবে, যে পর্য্যন্ত না বাষ্প নির্গমন রহিত হয়। অনন্তর যাহা অবশিষ্ট থাকিবে, তাহাকে বাকি ৫ আউন্স্ পরিস্রুত জলে দ্রব করিবে। পরে ছাঁকিয়া কাচের ছিপিযুক্ত বোতলে বদ্ধ করিয়া রাখিবে।

Solution of Phosphate of Soda. ফস্ফেট্ অব্ শোডা দ্রব। ফস্ফেট্ অব্ শোডার দানা, ১ আউন্স্; পরিস্রুত জল, ১০ আউন্স্। দ্রব করিয়া ছাঁকিয়া লইবে।

Solution of Red Prussiate of Potash. রেড্ প্রুসিয়েট্ অব্ পটাশ্ দ্রব। রেড্ প্রুসিয়েট্ অব্ পটাশের দানা, ।০ আউন্স্; পরিস্রুত জল, ৫ আউন্স্। দ্রব করিয়া ছাঁকিয়া লইবে।

Solution of Sulphate of Indigo. সালফেট্ অব্ ইণ্ডিগো দ্রব। ইণ্ডিগো (নীল) শুষ্ক ও সূক্ষ্ম চূর্ণ, ৫ গ্রেণ্; গন্ধক-দ্রাবক, ১০ আউন্স্। পরীক্ষা-নলে নীল ও ১ ড্রাম্ গন্ধক-দ্রাবক মিশ্রিত করিয়া এক ঘণ্টা পর্য্যন্ত জলস্বেদন-যন্ত্রোত্তাপ প্রয়োগ করিবে। পরে যে নীল দ্রব প্রস্তুত হইবে, তাহাকে অবশিষ্ট দ্রাবকে ঢালিয়া দিবে ও আলোড়ন করিবে, এবং অদ্রবীভূত ইণ্ডিগো অধঃস্থ হইলে, উপরিস্থ পরিষ্কার দ্রব কাচের ছিপিযুক্ত বোতলে ঢালিয়া লইবে।

Solution of Sulphate of Iron. হিরাকস দ্রব। গ্রান্যুলেটেড্ সাল্-ফেট্ অব্ আয়রন্, ১০ গ্রেণ্; স্ফুটিত পরিস্রুত জল, ১ আউন্স্। দ্রব করিয়া ছাঁকিয়া লইবে। এই দ্রব সদ্য প্রস্তুত করিয়া লইবে।

Solution of Sulphate of Lime. সাল্ফেট্ অব্ লাইম্ দ্রব। প্লাষ্টার্ অব্ পারিস্, ।০ আউন্স্; পরিস্রুত জল, ১ পাইণ্ট্। চীন খলে প্লাষ্টার্ অব্ পারিস্কে ২ আউন্স্ জলের সহিত কয়েক মিনিট পর্য্যন্ত মর্দ্দন করিবে, পরে অব-শিষ্ট জলপূর্ণ একটি এক পাইণ্ট্ পরিমাণ বোতল মধ্যে ঢালিয়া বহুবার উত্তমরূপে আলোড়ন করিবে, অদ্রবীভূত সালফেট্ অধঃস্থ হইলে ছাঁকিয়া লইবে।

Solution of Sulphide of Ammonium. সালফাইড্ অব্ এমোনিয়াম্ দ্রব। এমোনিয়া দ্রব ৫ আউন্স্। ৩ আউন্স্ এমোনিয়া একটি বোতলে ঢালিবে, এবং যে পর্য্যন্ত শোষিত হয়, সে পর্য্যন্ত ইহাতে সাল্ফিউরেটেড্ হাইড্রোজেন্ বাষ্প প্রয়োগ করিবে; পরে অবশিষ্ট এমোনিয়া সংযোগ করিয়া ঘসা কাচের ছিপিযুক্ত হরিৎবর্ণ বোতলে উত্তমরূপে বন্ধ করিয়া রাখিবে।

Solution of Tartaric Acid. টার্টারিক্ এসিডের দ্রব। টার্টারিক্ এসিডের দানা, ১ আউন্স্; পরিস্রুত জল, ৮ আউন্স্; শোধিত সুরা, ২ আউন্স্। টার্টারিক্ এসিডকে জলে দ্রব করিবে, শোধিত সুরা সংযোগ করিবে ও কাচের ছিপিযুক্ত বোতল মধ্যে রাখিয়া দিবে।

Solution of Yellow Prussiate of Potash, ইয়েলো প্রুসিয়েট্ অব্ পটাশ্ দ্রব। ইয়েলো প্রুসিয়েট্ অব্ পটাশের দানা, ।০ আউন্স্; পরিস্রুত জল, ৫ আউন্স্। দ্রব করিয়া ছাঁকিয়া লইবে।

---

৩।

## পারিমাণিক পরীক্ষার্থ দ্রব।

---

ব্রিটিশ্ প্রথানুসারে যে দ্রব্য পরীক্ষিত হইবে, তাহা গ্রেণ্ ওজনে উল্লিখিত হয়, এবং যে দ্রব দ্বারা পরীক্ষা করা যাইবে, তাহা গ্রেণ্ পরিমাণে উল্লিখিত হয়। এক গ্রেণ্ পরিস্রুত জলের আয়তনকে গ্রেণ্ পরিমাণ বলে।

পরীক্ষা দ্রব প্রস্তুত করণ ও ব্যবহারার্থ নিম্নলিখিত যন্ত্রাদি প্রয়োজন ;—

১। একটি ( ফ্লাস্ক ) কাচভাণ্ড ; ইহার গ্রীবাদেশে একটি দাগ থাকিবে ; এই দাগ অবধি ৬০ তাপাংশে পরিস্রুত জল পূর্ণ করিলে ঠিক ১০,০০০ গ্রেণ্ হইবে। অতএব এই কাচভাণ্ডের পরিমাণকে ১০,০০০ গ্রেণ্ পরিমাণ বলে।

২। একটি চিহ্নিত নলাকার কাচপাত্র ; ইহার ০ চিহ্নিত দাগ অবধি ১০,০০০ গ্রেণ্ পরিস্রুত জল ধারণ করে, এবং ইহা ১০০ সমানাংশে বিভক্ত ও চিহ্নিত।

৩। ব্যুরেট্ নামক চিহ্নিত কাচনল। এই নলের ০ দাগ অবধি ১,০০০ গ্রেণ্ পরিস্রুত জল ধরে, এবং ইহা ১০০ সমানাংশে বিভক্ত। অতএব প্রতি অংশ ১০ গ্রেণ্ পরিমাণ।

পারিমাণিক দ্রব সকল ব্যবহার করিবার পূর্ব্বে আলোড়ন করিয়া লইবে যেন সমস্ত দ্রবের বলের ইতর বিশেষ না থাকে। দ্রব সকলকে কাচের ছিপিযুক্ত বোতল মধ্যে রাখিবে। সমস্তই ৬০ তাপাংশে তৌল করিবে।

Volumetric Solution of Bichromate of Potash. বাইক্রমেট্ অব্ পটাশের পারিমাণিক দ্রব। বাইক্রমেট্ অব্ পটাশ্, ১৪৭·৫ গ্রেণ্ ; পরিস্রুত জল, যথা প্রয়োজন। ১০,০০০ গ্রেণ্ পরিমাণ কাচভাণ্ড মধ্যে বাইক্রমেট্ অব্ পটাশ্ রাখিয়া জল দ্বারা তাহাকে অর্দ্ধ পূর্ণ করিবে, এবং ঐ লবণ উহাতে দ্রব হইবার নিমিত্ত রাখিয়া দিবে ; পরে আর জল সংযোগে ১০,০০০ গ্রেণ্ পরিমাণ পূর্ণ করিবে। এই দ্রবের ১০,০০০ গ্রেণ্ পরিমাণে ১৪৭·৫ গ্রেণ্ বাইক্রমেট্ অব্ পটাশ্ আছে, এবং লবণ-দ্রাবক-সংযুক্ত প্রোটো-সল্ট্ অব্ আয়রণের দ্রবে সংযোগ করিলে ১৬·৪ গ্রেণ্ লৌহকে প্রোটো-সল্ট্ হইতে পারসল্টে পরিবর্ত্তিত করে।

নিম্নলিখিত প্রয়োগরূপ সকলে প্রোটক্সাইড্ অব্ আয়রণের পরিমাণ নিরূপণার্থ ব্যবহৃত হয়। রেড্ প্রুসিয়েট্ অব্ পটাশ্ দ্রবের এক বিন্দু শ্বেত চীন-পাত্রে রাখিয়া, পূর্ব্বোক্ত দ্রবের বিন্দু মাত্র সংযোগ করিলে আর যখন নীলবর্ণ ধারণ করে না, তখন জানা যায় যে, সমস্ত প্রোটেসল্ট্ পার্সল্টে পরিবর্ত্তিত হইয়াছে।

| | | প্রয়োগরূপের গ্রেণ্ ওজন | | পারিমাণিক দ্রব্যের গ্রেণ্ পরিমাণ্ |
|---|---|---|---|---|
| ফেরি আর্সেনিয়াস্ | ... | ২০ | = | ১৭০ |
| „ কার্ব্ স্যাক্ | ... | ২০ | = | ৩৩০ |
| „ অক্সি ম্যাগ্ | ... | ২০ | = | ৮৩˙০ |
| „ ফষ্ফ্ | ... | ২০ | = | ২৫০ |

Volumetric Solution of Hyposulphite of Soda. হাইপসাল্ফাইট্ অব্ শোডার পারিমাণিক দ্রব। হাইপসাল্ফাইট্ অব শোডার দানা, ২৮০ গ্রেণ্; পরিস্রুত জল, যথা প্রয়োজন। ১০,০০০ গ্রেণ পরিমাণ জলে হাইপসাল্ফাইট্ অব্ শোডা দ্রব করিবে। একটি ব্যুরেট্ এই দ্রব দ্বারা পূর্ণ করিবে, এবং ১,০০০ গ্রেণ্ পরিমাণ আইওডিনের পারিমাণিক দ্রবে ইহা সাবধানে বিন্দু বিন্দু করিয়া ঢালিবে, পাটল বর্ণ বিচ্যুত হইবামাত্র ক্ষান্ত হইবে। এই ক্রিয়া প্রকাশার্থ যত গ্রেণ্ পরিমাণ প্রয়োজিত হইয়াছে দেখিবে, মনে কর (ক) গ্রেণ্ পরিমাণ ব্যয়িত হইয়াছে; অনন্তর উক্ত দ্রবের ৮,০০০ গ্রেণ্ পরিমাণ একটি চিহ্নিত কাচ পাত্রে রাখিয়া, যে পর্য্যন্ত না $\frac{৮০০০ \times ১০০০}{ক}$ গ্রেণ্ পরিমাণ হয়, সে পর্য্যন্ত পরিস্রুত জল সংযোগ করিবে। যথা যদি ক = ৯৫০, তাহা হইলে ৮,০০০ গ্রেণ্ পরিমাণ দ্রবকে $\frac{৮০০০ \times ১০৯০}{৯৪০}$ = ৮,৪২১ গ্রেণ্ পরিমাণে দ্রব করিবে। এই দ্রবের ১,০০০ গ্রেণ্ পরিমাণে ২৪˙৮ গ্রেণ্ হাইপসালফাইট্ আছে; অতএব ১২˙৭ গ্রেণ্ আইয়োডিনের সমতুল।

নিম্নলিখিত দ্রব্য সকল পরীক্ষার্থ এই দ্রব ব্যবহৃত হয়। আইয়োডাম্ ব্যতীত সমুদয় দ্রব্যেই আইয়োডাইড্ অব্ পটাশিয়ম্ ও লবণ-দ্রাবক সংযোগ করিয়া লইবে, এবং যে পরিমাণে আইয়োডিন্ বিযুক্ত হইবে, এই দ্রব দ্বারা তাহা জানা যাইবে।

| | | | দ্রব্যের গ্রেণ্ ওজন | | পারিমাণিক দ্রব্যের গ্রেণ্ পরিমাণ |
|---|---|---|---|---|---|
| ক্যাল্ক্স্ ক্লোরেটি | ... | ... | ১০˙০ | = | ৮৫০ |
| আইয়োডম্ | ... | ... | ১২˙৭ | = | ১,০০০ |
| লাইকার্ ক্যাল্সিস্ ক্লোরেটি | ... | | ৬০˙০ | = | ৫০০ |
| „ ক্লোরাই | ... | ... | ৪৩৯˙০ | = | ৭৫০ |
| „ শোডি ক্লোরেটি | ... | | ৭০˙০ | = | ৫০০ |

Volumetric Solution of Iodine. আইয়োডিনের পারিমাণিক দ্রব। আইয়োডিন্, ১২৭ গ্রেণ্; আইয়োডাইড্ অব্ পোটাশিয়াম্, ১৮০ গ্রেণ্; পরিস্রুত জল, যথা প্রয়োজন। আইয়োডিন্ ও আইয়োডাইড্ অব্ পোটাশিয়মকে ১০,০০০ গ্রেণ্ কাচভাণ্ড মধ্যে রাখিয়া উহার প্রায় দ্বি-তৃতীয়াংশ পরিস্রুত জল পূর্ণ করিবে। মৃদু আলোড়ন দ্বারা সম্পূর্ণরূপে দ্রব করিবে এবং আর জল সংযোগে ১০,০০০ গ্রেণ্ পরিমাণ পূর্ণ করিবে। সুতরাং এই দ্রবের ১,০০০ গ্রেণ্ পরিমাণে ১২˙৭ গ্রেণ্ আই-

য়োডিন্ আছে, অতএব ১'১ গ্রেণ্ সাল্‌ফিউরেটেড্ হাইড্রোজেন্, ৩'২ গ্রেণ্ সাল্-ফিউরাস্ এসিড্ ও ৪'৯৫ গ্রেণ্ আর্সেনিয়াস্ এসিডের সমতুল্য।

নিম্নলিখিত দ্রব্য সকল পরীক্ষা করিতে এই দ্রব ব্যবহৃত হয়। যে পর্য্যন্ত না পরীক্ষ্য দ্রবে আইয়োডিন্ দৃষ্ট হইতে আরম্ভ হয়, সে পর্য্যন্ত ব্যুরেট্ হইতে উহাতে এই পারিমাণিক দ্রব বিন্দু বিন্দু করিয়া ঢালিবে।

| | | দ্রব্যের গ্রেণ্ ওজন | | পরিমাণিক দ্রব্যের গ্রেণ্ পরিমাণ |
|---|---|---|---|---|
| আর্সেনিয়াস্ এসিড্ | ... | ৪'০ | = | ৮০৮ |
| সাল্‌ফিউরাস্ এসিড্ | ... | ৩৪'৭ | = | ১,০০০ |
| লাইকর্ আর্সেনিকেলিস্ | ... | ৪৪১'৫ | = | ৮০৮ |
| লাইকর্ আর্সেনিসাই হাইড্রোক্লোরিকাস্ | ... | ৪৪১'৫ | = | ৮১৫ |

Volumetric Solution of Nitrate of Silver. নাইট্রেট্ অব্ সিল্‌বারের পারিমাণিক দ্রব। নাইট্রেট্ অব্ সিলবার্, ১৭০ গ্রেণ্; পরিস্রুত জল, যথা প্রয়োজন। ১০,০০০ গ্রেণ্ পরিমাণ কাচভাণ্ড মধ্যে নাইট্রেট্ অব্ সিলবার্ রাখিয়া জল দ্বারা ভাণ্ড অর্দ্ধপূর্ণ করিবে, দ্রব হইলে আর জল সংযোগে ১০,০০০ গ্রেণ্ পরিমাণ করিয়া লইবে। এই দ্রব অস্বচ্ছ কাচের বোতলে রাখিবে, এই দ্রবের ১,০০০ গ্রেণ্ পরিমাণে ১৭'০ গ্রেণ্ নাইট্রেট্ অব্ সিল্‌বার্ আছে।

ইহা নিম্নলিখিত দ্রব্য সকল পরীক্ষার্থ ব্যবহৃত হয়।

| | | দ্রব্যের গ্রেণ্ ওজন | | পারিমাণিক দ্রব্যের গ্রেণ্ পরিমাণ |
|---|---|---|---|---|
| হাইড্রোসিয়ানিক্ এসিড | ... | ২৭০ | = | ১,০০০ |
| ব্রোমাইড্ অব্ শোডা | ... | ১০ | = | ৮৪০ |
| শুষ্ক আর্সেনিয়েট্ অব্ শোডা | ... | ১০ | = | ১,৬১৩ |

Volumetric Solution of Oxalic Acid. অক্‌জালিক্ এসিডের পারিমাণিক দ্রব। শুষ্ক বিশুদ্ধ অক্‌জালিক্ এসিড্, ৬৩০; পরিস্রুত জল, যথা প্রয়োজন। ১০,০০০ গ্রেণ্ কাচভাণ্ড মধ্যে অক্‌জালিক্ এসিড্ রাখিয়া, ভাণ্ডের প্রায় দ্বি-তৃতীয়াংশ জল পূর্ণ করিবে, দ্রব হইলে জল সংযোগে ১০,০০০ গ্রেণ্ পরিমাণ পূর্ণ করিবে। এই দ্রবের ১,০০০ গ্রেণ্ পরিমাণে ৬৩ গ্রেণ্ অক্‌জালিক্ এসিড্ আছে, সুতরাং তুল্যাংশ ক্ষার বা ক্ষার কার্বনেট্‌কে সমক্ষারাম্ল করে।

নিম্নলিখিত দ্রব্য সকল পরীক্ষার্থ এই দ্রব ব্যবহৃত হয়।

| | | দ্রব্যের গ্রেণ্ ওজন | | পারিমাণিক দ্রব্যের গ্রেণ পরিমাণ |
|---|---|---|---|---|
| এমনি কার্বনাস্ | ... ... | ৫৯'০ | = | ১,০০০ |
| বোরাক্‌স্ | ... ... | ১৯১'০ | = | ১,০০০ |
| লাইকর্ এমনি | ... ... | ৮৫'০ | = | ৫০০ |
| „ „ ফর্সিয়র | ... | ৫২'৩ | = | ১,০০০ |

| | | | দ্রব্যের গ্রেণ্ ওজন | | পারিমানিক দ্রব্যের গ্রেণ পরিমাণ |
|---|---|---|---|---|---|
| লাইকর ক্যাল্সিস্ | ... | ... | ৪৩৮০°০ | = | ২০০ |
| " , স্যাকারেটা | | ... | ৪৬০°২ | = | ২৫৪ |
| " প্লম্বাই সাব্এসিটেটিস্ | | ... | ৪১৬°৩ | = | ৮১০ |
| " পটাশি | ... | ... | ৪৬২°৯ | = | ৪৮২ |
| " " এফার্বেসেন্স্ | | ... | ৪৩৮০°০ | = | ১৫০ |
| " শোডি | ... | ... | ৪৫৮°০ | = | ৪৭০ |
| " " এফার্বেসেন্স্ | | ... | ৪৩৮০°০ | = | ১৭৮ |
| প্লাম্বাই এসিটাস্ | ... | ... | ৩৮°০ | = | ২০০ |
| পোটাশা কষ্টিকা | ... | ... | ৫৬°০ | = | ৯০০ |
| পোটাশা বাইকার্বনাস্ | ... | ... | ৫০°০ | = | ৫০০ |
| " কার্বনাস্ | ... | ... | ৮৩°০ | = | ৯৮০ |
| " সাইট্রাস্ | ... | ... | ১০২°০ | = | ১০০০ |
| " টার্ট্রাস্ | ... | ... | ১১৩°০ | = | ১০০০ |
| " " এসিডা | ... | ... | ১৮৮°০ | = | ১০০০ |
| শোডা কষ্টিকা | ... | ... | ৪০°০ | = | ৯০০ |
| " টার্টারেটা | ... | ... | ১৪১°০ | = | ১০০০ |
| শোডি বাইকার্বনাস্ | ... | ... | ৮৪°০ | = | ১০০০ |
| " কার্বনাস্ | ... | ... | ১৪৩°০ | = | ৯৬০ |

Volumetric Solution of Soda. সোডার পারিমাণিক দ্রব। সোডা দ্রব, যথা প্রয়োজন; পরিস্রুত জল, যথা প্রয়োজন। সোডা দ্রব দ্বারা একটি ব্যুরেট পূর্ণ করিবে, এবং প্রায় ২ আউন্স্ জলে ৬৩ গ্রেণ্ বিশুদ্ধ অক্জালিক্ এসিড্ দ্রব করিবে ও ইহাতে পূর্ব্বোক্ত সোডা দ্রব সাবধানে বিন্দু বিন্দু করিয়া ঢালিবে, লিট্মাস্ কাগজ দ্বারা ঠিক সমক্ষারাম্ল প্রতীত হইলে ক্ষান্ত হইবে। দেখিবে, এই প্রক্রিয়ায় কত গ্রেণ্ পরিমাণ দ্রব ব্যয়িত হইয়াছে; মনে কর (ক) গ্রেণ্ পরিমাণ দ্রব ব্যবহৃত হইয়াছে; অনন্তর একটি চিহ্নিত ভাণ্ডে ৯,০০০ গ্রেণ্ সোডা দ্রব ঢালিয়া এ পরিমাণে জল সংযোগ করিবে যেন সর্ব্বসমেত $\frac{৯০০০ \times ১০০০}{ক}$ গ্রেণ্ পরিমাণ হয়। যথা, যদি ক = ৯,৩০, তাহা হইলে ৯০০০ গ্রেণ্ পরিমাণে $\frac{৯০০০ \times ১০০০}{৯৩০}$ বা ৯,৬৭৭ গ্রেণ্ পরিমাণ হয়। এই দ্রবের ১,০০০ গ্রেণ্ পরিমাণে ৪০ গ্রেণ্ হাইড্রেট্ অব্ সোডা আছে।

নিম্নলিখিত দ্রব্য সকল পরীক্ষার্থ এই দ্রব ব্যবহৃত হয়।

| | | দ্রব্যের গ্রেণ্ ওজন | | পরিমাণিক দ্রব্যের গ্রেণ্ পরিমাণ |
|---|---|---|---|---|
| এসিটাম্ | ... | ৪৪৫°৪ | = | ৪০২ |
| এসিডাম্ এসেটিকাম্ | ... | ১৮২°০ | = | ১,০০০ |

| | দ্রব্যের গ্রেণ্ ওজন | | পারিমাণিক দ্রব্যের গ্রেণ্ পরিমাণ |
|---|---|---|---|
| ,, ,, ডাইল্যুটম্ ... | ৪৪০·০ | = | ৩১৩ |
| ,, ,, গ্লাসিয়েলি ... | ৬০·০ | = | ৯৯০ |
| ,, সাইট্রিকাম্ ... | ৭০·০ | = | ১,০০০ |
| ,, হাইড্রোক্লোরিকাম্ | ১১৪·৮ | = | ১,০০০ |
| ,, ,, ডাইল্যুটাম্ | ৩৪৫·০ | = | ১,০০০ |
| ,, নাইট্রিকাম্ ... | ৯০·০ | = | ১,০০০ |
| ,, ,, ডাইল্যুটাম্ | ৩৬১·৩ | = | ১,০০০ |
| ,, নাইট্রো-হাইড্রোক্লোঃডাইঃ | ৩৫২·৪ | = | ৯২০ |
| ,, সাল্‌ফিউরিকাম্ ... | ৫০·৬ | = | ১,০০০ |
| ,, ,, এরোমাটিকাম্ | ৩০৪·২ | = | ৮৩০ |
| ,, ,, ডাইল্যুটাম্ | ৩৫৯·০ | = | ১,০০০ |
| ,, টার্টারিকাম্ ... | ৭৫·০ | = | ১,০০০ |

## Jaborandi. জেবরাণ্ডি।

সম্ভবতঃ রুটেসি জাতীয় পাইলকার্পাস্ পিনাটিফোলিয়াম্ নামক বৃক্ষের পত্র।

ক্রিয়া। প্রবল ঘর্ম্মকারক ও লালনিঃসারক। জেবরাণ্ডি সেবনের পর ১০। ১৫ মিনিট্ মধ্যেই মুখমণ্ডল আরক্তিম হয়, পরে প্রচুর ঘর্ম্ম ও লালনিঃসরণাধিক্য উপস্থিত হয়। দুই চারি ঘণ্টার মধ্যেই এই সকল লক্ষণ স্থগিত হইয়া যায়। ঘর্ম্মে অধিক পরিমাণে ইউরিক্ এসিড্ প্রাপ্ত হওয়া যায়। ইহা দ্বারা কতক পরিমাণে হৃৎপিণ্ডের ক্রিয়া বৃদ্ধি পায়; কনীনিকা কুঞ্চিত হয় ও দৃষ্টির বৈলক্ষণ্য জন্মে। অপর ইহা দ্বারা বিবমিষা, ক্ষীণতা ও অসুখ উপস্থিত হয়। ঘর্ম্ম যখন অত্যন্ত অধিক আরম্ভ হয়, মুখমণ্ডল মলিন হইয়া আইসে। জেবরাণ্ডি সেবন করিলে সচরাচর সম্মুখ কপালে বেদনা, কখন কখন শিরোঘূর্ণন ও মস্তকে ভার বোধ হয়। অনেক স্থলে এরূপ দেখা যায় যে, ইহা দ্বারা মূত্রাশয় প্রদেশে সাতিশয় বেদনা ও যন্ত্রণা অনুভূত হয়, দুর্নিবার প্রস্রাব-ইচ্ছা উপস্থিত হয়, এবং মূত্রত্যাগে যন্ত্রণা এককালে তিরোহিত হইয়া যায়। ডাং রিঙ্গার্ বিবেচনা করেন যে, ইহা দ্বারা দুগ্ধনিঃসরণ বৃদ্ধি পায়। নাড়ী দ্রুতগামী হয়।

আময়িক প্রয়োগ। ব্রাইটাময়ে ও জ্বরীয় বিকারে ইহা দ্বারা উপকার সম্ভব; কিন্তু ইহার ক্রিয়া এত সত্বর ও সহসা প্রকাশ পায় এবং এত ক্ষীণকর ও ক্ষণস্থায়ী যে, ইহা দ্বারা উপকার আশা করা যায় না।

ডায়েবিটিস্ ইন্সিপিডাস্ রোগে, এবং দুগ্ধনিঃসরণ বৃদ্ধি করণার্থ ইহা ব্যবহৃত হইয়াছে।

ফুস্ফুসাবরণ-প্রদাহে অধ্যাপক বুকাট্ ইহা প্রয়োগ করিয়া যথেষ্ট উপকার প্রাপ্ত হইয়াছেন।

মাত্রা ১০ গ্রেণ্ হইতে ১ ড্রাম্। এতদ্ভিন্ন ইহার তরল সার (মাত্রা ১ ড্রাম্) এবং ফাণ্ট্ ব্যবহৃত হয়।

## Pilocarpin—পাইলকার্পিন্।

ইহা জেবরাণ্ডি হইতে প্রাপ্ত উপক্ষার বিশেষ।

ক্রিয়া। ডাং স্কোয়ার বলেন যে, জেবরাণ্ডি সমস্ত প্রয়োগরূপের মধ্যে মিউরিয়েট্ই সর্ব্বোৎকৃষ্ট। হাইপডর্মিক্ রূপে প্রয়োগার্থ ইহার ১ গ্রেণ্ ১৫ মিনিম্ জল এই অনুসারে দ্রব করিয়া লইবে, আভ্যন্তরিক প্রয়োগার্থ ১ গ্রেণ্ ৪ আউন্স জল এই অনুসারে মিশ্রিত করিবে। মাত্রা $\frac{1}{12}$—$\frac{1}{4}$ গ্রেণ্। $\frac{1}{4}$ গ্রেণ্ পাইলকার্পিন্ ৩০ গ্রেণ্ জেবরাণ্ডি পত্র হইতে প্রস্তুত অরিষ্টের ১ ড্রামের সমতুল্য। $\frac{1}{3}$ গ্রেণ্ মিউরিয়াট হাইপডার্মিক্রূপে প্রয়োগ করিলে কয়েক মিনিটের মধ্যে মুখমণ্ডল তম্তমে, নাড়ী

দ্রুতগামিনী, গ্রীবাদেশে দপ্‌দপানি, সর্ব্বাঙ্গে উষ্ণতা বোধ, পরে প্রচুর ঘর্ম্ম উপস্থিত হয়। ক্রমে নাড়ী মৃদুগতি হয়, কিন্তু হৃৎপিণ্ডাঘাতের বেগ বৃদ্ধি হয়। নিদ্রাবেশ ও শারীরিক উত্তাপের হ্রাস হয়; ৩।৪ ঘণ্টা পর্য্যন্ত ঘর্ম্ম হইতে থাকে; লালনিঃসরণ অধিক হয়; কখন কখন ফেরিংস্ ও শ্বাসনলীর শ্লেষ্মা বৃদ্ধি পায়, এতন্নিবন্ধন নিদ্রাবস্থায় কষ্ট হয়। ঔষধ দ্বারা সাক্ষাৎ সম্বন্ধে শিরঃপীড়া, বিবমিষা, বা অবসাদন হয় না। ইহা দ্বারা অন্ত্র ভিন্ন সকল যন্ত্রেরই স্রাবণ বৃদ্ধি পায়; ঘর্ম্মনির্গমন স্থগিত হইলে প্রস্রাবের পরিমাণ বৃদ্ধি হয়; মূত্রত্যাগে কোন কষ্ট হয় না। লালগ্রন্থির স্ফীতি ও কোমলতা, প্রচুর লালনিঃসরণের পরেও দুই এক দিন স্থায়ী হয়। পাইলকার্পিন্ দ্বারা যে ঘর্ম্ম উপস্থিত হয়, তাহা দ্বারা রজঃকৃচ্ছ্র, শূল-বেদনা বা সায়েটিকার কোন উপশম হয় না। শরীরে এট্রোপিয়া ইহার বিপরীত ক্রিয়া প্রকাশ করে।

ডাং পোপো ইহা ত্বক্‌নিম্নস্থ ঝিল্লি মধ্যে পিচকারী দ্বারা প্রয়োগ করিয়া ইহার ক্রিয়া সম্বন্ধে নিম্নলিখিত সিদ্ধান্ত প্রকাশ করেন।

১। জেবরাণ্ডি পত্রের ফাণ্ট দ্বারা যে যে ক্রিয়া প্রকাশ পায়, পাইলকার্পিন দ্বারাও সেই সেই ক্রিয়া লক্ষিত হয়।

২। ⅙—⅓ গ্রেণ্ পিচকারি দ্বারা প্রয়োগ করিলে প্রচুর ঘর্ম্মোৎপাদিত হয়, অথচ জেবরাণ্ডি দ্বারা শিরোঘূর্ণন, বমন, শিরঃপীড়া যে সকল কুলক্ষণ প্রকাশ পায়, ইহা প্রয়োগে সে সকল লক্ষণ দৃষ্ট হয় না, সুতরাং ঔষধ রূপে প্রয়োগে ইহা অধিকতর উপযোগী।

৩। শরীরের উত্তাপ, পূর্ব্বে বৃদ্ধি হইয়া পরে হ্রাস না হইয়া, এককালেই ১॥০ ঘণ্টা হইতে ৪ ঘণ্টা পর্য্যন্ত হ্রাস হইতে থাকে, এবং ঘর্ম্ম স্থগিত হইলে পরই উত্তাপ হ্রাস হওন স্থগিত হয়।

৪। ⅙—½ গ্রেণ্ প্রয়োগ করিলে কি সুস্থ কি পীড়িত উভয়েই লালনিঃসরণ বৃদ্ধি পায়। সুস্থ ব্যক্তির এই মাত্রাতেই ঘর্ম্মোৎপাদিত হয়; টাইফাস্ আদি জ্বরগ্রস্ত ব্যক্তির ঘর্ম্ম উৎপাদনার্থ ⅓ গ্রেণ্ প্রয়োজন হয়।

৫। অল্প মাত্রায় পাইলকার্পিন্ প্রয়োগ করিলে কিছু কালের নিমিত্ত হৃৎপিণ্ডের ক্রিয়ার দ্রুতত্ব থাকে, কিন্তু অধিক মাত্রায় প্রয়োগ করিলে সত্বরই ক্রিয়া মান্দ্য হইয়া আইসে।

৬। শিরা মধ্যে পাইলকার্পিন্ প্রয়োগ করিলে হৃৎপিণ্ডের ক্রিয়া বৃদ্ধি না পাইয়া সহসা উহা মন্দ হইয়া পড়ে।

৭। অর্দ্ধ গ্রেণের অনধিক মাত্রায় প্রয়োগ করিলে অন্নবহা নলী মধ্যে কোন ক্রিয়া লক্ষিত হয় না; কিন্তু অধিক মাত্রায় যথা ⅓—১॥০ গ্রেণ্, ভেদ বা রক্তমিশ্রিত ভেদ ও তৎসঙ্গে আন্ত্রিক আক্ষেপ ও আধ্মান্ উপস্থিত হয়।

ইহা সেবনের পর ২৪ ঘণ্টা পর্য্যন্ত প্রস্রাবের পরিমাণ ও ইউরিয়ার পরিমাণ বৃদ্ধি পায়।

গেরার্ড নাইট্রেট্ ও মিউরিয়েট্কে পাইলকার্পিনের অতি উৎকৃষ্ট প্রয়োগরূপ বিবেচনা করেন। মাত্রা ॥০ গ্রেণ্।

আময়িক প্রয়োগ। ডিফ্থিরিয়া রোগে অপ্রকৃত ঝিল্লি পৃথক্ হওন কালে প্রয়োগ করিলে উত্তাপ লাঘব করিয়া ও নিদ্রা আনয়ন করিয়া উপকার করে।

স্কার্লেটিনা জনিত নিফ্রাইটিস্ রোগে জ্বর পুনঃ প্রকাশ পাইলে ইহা দ্বারা উপকার হয়।

গাউট্ জনিত ইন্টাষ্টি শাল্ নিফ্রাইটিস্ রোগের তরুণাবস্থায়, এবং রোগ পুরাতন হইলে ইহা উপকারক।

ইডিমা গ্লটিটিস্ রোগে ইহা দ্বারা উপকার প্রাপ্ত হওয়া গিয়াছে।

শ্বাসকাশ, হাইড্রোথোরাক্স্, শোথ, উদরী, পুরাতন বাত, ফুস্ফুসাবরণ-প্রদাহ প্রভৃতি রোগে পাইলকার্পিন্ বিশেষ ফলপ্রদ। ডাং কার্শমান্ ইহা হৃৎপিণ্ড ও ফুস্ফুসের পীড়া জনিত বক্ষোগহ্বরস্থ উদরীতে প্রয়োগ করিয়া যথেষ্ট উপকার প্রাপ্ত হইয়াছেন।

---

## Eucalyptus Globulus.

## ইউকেলিপ্টাস্ গ্লোবিউলাস্।

মার্টেসি জাতীয় ইউকেলিপ্টাস্ গ্লোবিউলাস্ নামক বৃক্ষের পত্র ও বল্কল। পত্র হইতে প্রাপ্ত তৈল হইতে ইউকেলিপ্টোল নামক বীর্য্য পাওয়া যায়।

ক্রিয়া। পর্য্যায়নিবারক, জ্বরঘ্ন, উত্তেজক ও পচননিবারক। সেবন করিলে প্রথমে অল্পমাত্র উত্তেজনা উপস্থিত করিয়া পরে কশেরুকা-মজ্জা ও মেডুলা অবসন্ন করিয়া প্রত্যাবৃত্ত ক্রিয়ার হানি হয়, পেশীয় ক্ষীণতা উপস্থিত হয়। অবশেষে শ্বাস-প্রশ্বাসের ক্রিয়া স্থগিত করিয়া মৃত্যু আনয়ন করে। ইহা দ্বারা নাড়ীর বেগ হ্রাস হয়, শরীরের উত্তাপ হ্রাস হয় এবং ইউরিয়ার পরিমাণ বৃদ্ধি হয়।

আময়িক প্রয়োগ। সপর্য্যায় জ্বরে উপকার করে। কিন্তু ইহার পর্য্যায়নিবারণ ক্রিয়া কুইনাইন্ অপেক্ষা নিকৃষ্ট।

শ্বাসনলী-প্রদাহ, শ্বাসকাশ রোগে ইহা প্রয়োগ অনুমোদিত হইয়াছে। মূত্রাশয়ের ক্যাটার্, রজঃকৃচ্ছ্র, শ্বেতপ্রদর রোগে ইহার স্থানিক ও আভ্যন্তরিক প্রয়োগ উপযোগী।

ডিফথিরিয়া রোগে পত্র হইতে চোয়ান তৈল ১০—৬০ বিন্দু ও সমানাংশ শোধিত সুরা একত্র করিয়া তাহার শ্বাস বিশেষ ফলপ্রদ।

এ ভিন্ন, পচা ও অসুস্থ ক্ষতে ইহা বাহ্যপ্রয়োগ হয়।

মাত্রা। অরিষ্ট ॥০—২ ড্রাম্; তরল সার ১০—৬০ মিনিম্; স্পিরিটাস্ ১০—৬০ মিনিম্; পাক ১—৪ ড্রাম্; ইউলিপ্টোল্ ৫—১০ মিনিম্।

---

## Gelsemium Sempervirens.

### জেল্সিমিয়াম্ সেম্পার্ভেরেন্স্। ইয়েলো জ্যাস্মিন্।

লোগেনিয়েসি জাতীয় জেল্সিমিয়াম্ সেম্পার্ভিরেন্স নামক বৃক্ষ। এমেরিকা খণ্ডে জন্মে।

ইহাতে জেল্সিমিন্ নামক বীর্য্যবিশেষ আছে।

ক্রিয়া। বলকারক, পর্য্যায়নিবারক, বেদনানিবারক, অবসাদক ও কৃমিনাশক। অল্প মাত্রায় জেল্সিমিয়াম্ সেবন করিলে, চক্ষুর আরক্তিমতা, অক্ষিপল্লবে বেদনা, কনিনীকা আকুঞ্চন, ও পরে ঊর্দ্ধ পল্লব পতন, এবং অধিক মাত্রায় দ্বি-দৃষ্টি ও শিরোঘূর্ণন উপস্থিত হয়। ইহা দ্বারা কশেরুকা মজ্জার পক্ষাঘাত জন্মে, প্রথমে অবসন্নতা ও সঞ্চলন ক্রিয়ার বিশৃঙ্খলতা উপস্থিত হইয়া ক্রমে ঐচ্ছিক সঞ্চালন-শক্তি এককালে তিরোহিত হয়। এই অবস্থায় প্রত্যাবৃত্ত ক্রিয়া স্থগিত হয়, কনিনীকা প্রসারিত হয়, ও অবশেষে মজ্জার চৈতন্য বিধায়ক স্তম্ভের অবসন্নতা উপস্থিত হইয়া স্পর্শশক্তির সম্পূর্ণ লোপ হয়। ইহার ক্রিয়া সম্বন্ধে বিশেষ ও আশ্চর্য্যজনক লক্ষণ এই যে, ইহা আভ্যন্তরিক প্রয়োগে কনিনীকা আকুঞ্চিত হয়, কিন্তু স্থানিক প্রয়োগে কনিনীকা সত্বর ও সম্পূর্ণ প্রসারিত হয়।

ডাং রিঙ্গার্ বলেন যে, ইহার উপক্ষার জেল্সিমিন্ অধিক মাত্রায় প্রয়োগ করিলে প্রথমে পক্ষাঘাত, পরে ধনুষ্টঙ্কার ও অবশেষে ক্ষণপরেই পুনরায় পক্ষাঘাত উপস্থিত হয়।

ইহা দ্বারা হৃৎপিণ্ডের ক্রিয়া অল্প মাত্র ক্ষীণ হয়; শ্বাস প্রশ্বাস, উদর-বক্ষঃ ব্যবধায়ক পেশীর পক্ষাঘাত বশতঃ লঘু কষ্টজনক, অব্যবস্থিত হয়, মনোবৃত্তি ক্ষীণ হয়, এবং প্রচুর ঘর্ম্ম উপস্থিত হয় ও শরীরের উত্তাপ হ্রাস হয়।

আময়িক প্রয়োগ। বিবিধ স্নায়ুশূল রোগে ইহা মহোপকারক, পঞ্চম স্নায়ুর শূল রোগে, পঞ্জর মধ্য শূলে, পেশীশূল এবং ডিম্বাশয় স্নায়ুশূলে (ওভেরিয়ান্ নিউরাল্জিয়া) ইহা যথেষ্ট উপকার করে। দন্তক্ষয় জনিত দন্তশূলে ইহা বিশেষ ফলপ্রদ।

ধনুষ্টঙ্কার রোগে ইহা প্রয়োগ অনুমোদিত হইয়াছে।

সাক্ষেপ ও ক্রতাক্ষেপ সংযুক্ত বিবিধ শ্বাস রোগে, এবং ফুসফুস ও ফুস্ফুসা-

বরণের তরুণ প্রদাহে, বার্থ্‌লো ইহা অনুমোদন করেন। ডাং রিঙ্গার, নিম্নলিখিত কয় প্রকার কাসে ইহার উপযোগিতা নির্দ্দেশ করেন। ১, যে স্থলে প্রচুর কফ নির্গত হয়, অথচ কফ অপেক্ষা কাস অধিক নয়। ২, এম্ফিসেমা, ফুস্‌ফুসের ফাইব্রইড্‌ অপকৃষ্টতা রোগ আদি যে সকল স্থলে কফ নির্গতকরণ-শক্তি হ্রাস হয়। ৩, যে স্থলে শ্বাস প্রশ্বাসীয় স্নায়ু-কেন্দ্রের উগ্রতা বর্ত্তমান থাকে, এবং সুতরাং অল্প মাত্র শ্লেষ্মা নিঃসরণেই অনবরত প্রবল কাস উপস্থিত হয়।

অপর, অবিরাম জ্বর, পর্য্যায় জ্বর, টাইফইড্‌ ও অন্যান্য জ্বর, বাত ও বিবিধ স্নায়বীয় পীড়ায় ইহা ব্যবহৃত হইয়াছে।

এভিন্ন, চক্ষুপরীক্ষায় কনিনীকা প্রসারণার্থ ইহা প্রয়োজিত হয়।

মাত্রা। জেল্‌সিমিন্‌ ॥০—২ গ্রেণ্‌। অরিষ্ট ৫—১৫ মিনিম্‌।

---

## Thymol. থাইমল্‌।

বর্ণহীন, স্বচ্ছ দানাযুক্ত, সদগন্ধবিশিষ্ট। পরীক্ষিত সুরা, অলিভ্‌ অইল ও গ্লীসরিনে দ্রব হয়; জলে অপেক্ষাকৃত অল্প দ্রবণীয়।

ক্রিয়াদি। ল্যুইন্‌ বলেন যে, ইহার দ্রব (১ অংশ থাইমল্‌, ১০০০ অংশ জল) অতি প্রবল পচননিবারক; যে, ইহা দ্বারা ঈষ্ট্‌ ও শর্করা দ্রবের উৎসেচনক্রিয়া চমৎকাররূপে রোধ হয়, এমন কি এ বিষয়ে ইহা কার্বলিক্‌ এসিড্‌ বা স্যালিসিলিক্‌ এসিড অপেক্ষা শ্রেষ্ঠ। থাইমল্‌ জান্তব পদার্থের পচন নিবারণ করে। ম্যাক্‌কর্মাক্‌ বলেন যে, ইহার পচননিবারণক্রিয়া কার্বলিক্‌ এসিডের অপেক্ষা নিকৃষ্ট। ইহার বিশেষ গুণ এই যে, কার্বলিক্‌ এসিডের ন্যায় ইহার বিষক্রিয়া দৃষ্ট হয় না। এক্‌জিমা ও সোরায়েসিস্‌ রোগে থাইমল্‌ বিশেষ উপকার করে। এ ভিন্ন, বিবিধ ক্ষতাদিতে ও রোগাগারের বায়ু পরিশোধনার্থ ইহা উপযোগী।

---

# নির্ঘণ্ট।



(ব্রিটিশ্ ফার্মাকোপিয়ায় অনুমোদিত মাত্রা সংযোজিত হইয়াছে)

| বিষয় | | পৃষ্ঠা। |
|---|---|---|

# রোগের নির্ঘণ্ট।

নাইট্ ৪১৫। লাইকর্ এমোনি ২৭৭ টার্টার্ এমেটিক ৪০২। ওপিয়ম্ ৩৪৭ পোটাসি ক্লোরাস্ ৪৯৭। পোটাসি নাইট্রাস্ ৪১১। এসিড্ সালফিউরিক্ ডাইলিউট্ ১৮৫। হাইড্রোক্লোরিক্ এসিড ১৭৫। জেলসিমিয়াম্ ৭০৮। স্যালিসিন্ ১৬৯। অয়েল্ টেরেবিন্থ ২৮৮। রক্তমোক্ষণ ৩৮৩।

Fever, Hectic. ফিবার্ হেক্টিক্। সিঙ্কোনা ১৪৫। মিশ্চুরা ফেরি কো২১১। স্যালিসিন্ ১৬৯।

Fever, Intermittent. সবিরামজ্বর। এব্সিন্থিয়ম্ ১৩২। একোরাস্ ১৩৩। আতিস্ ১৩৬। এমোনি হাইড্রোক্লোরাস্ ৪৯৫। লাইকর্ এমোনি ২৭৭। এন্থিমিস্ ১৩৫। টার্টার্ এমেটিক্ ৪০২। আর্সেনিক্ ৫৬৬। আর্টিমেসিয়া ১৩২ বেবিরিন্ ১৩৩। বার্বারিন্ ১৩৮। বণ্ডুক নাট্ ১৩৯। সিড্রণ ১৪১। সিঙ্কোনা ১৪৫। কফি২৯৮। কুর্চি১০৪। কাস্পেরিয়া ১৫৭। ফেরিসাল্ফাস্ ২২২। গ্যালি ৮৫। জেলসিমিয়াম্ ৭০৬। হিউমিউলাস্ ১৫৯। ক্যালোমেল্ ৫০৯। নিম্ ১৩৬। ওপিয়ম্ ৩৪৭। পাইপর্ নাইগ্রাম্ ২৬১। কোয়াশিয়া ১৬৪। কোয়ার্কাস্ ১০০। কুইনাইন্ ১৫০। ক্রামেরিয়া ৯৮। স্যালিসিন্ ১৬৬। সিকেলি ৬৩৪। সার্পেণ্টেরিয়া ১৭০। সোডিয়াই ক্লোরাইডম্ ৪৯৩। সইমাইডি ১৭২। ট্যানিক এসিড্৯২। টাইনস্ পোরা ১৭২। টোডেলিয়া১৭৩। অয়েল টেরাবিন্থ ২৮৮। জিন্সাই অক্সাইডম্ ২৩৯। জিন্সাই সাল্ফস্ ২৩৪। কাপিং ৩৮৭। উত্তাপ ২৬৭।

Fever, malarious. ম্যালেরিয়া জ্বর। কার্ব্বলিক্ এসিড্ ৬৪০। কুইনাইন্ ২৫০।

Fever, puerperal. পিউর্পিরাল্ ফিবার। সূতিকাজ্বর। লাইকর্ ক্লোরাই ৪৮৭। ওলিয়াম্ মেন্থি পিপরেটি ২৫৫। ওপিয়াম্ ৩৪৭। কুইনাইন্ ১৫২। স্যালিসিলিক্ এসিড্ ১৭০। লাইকর্ শোডিক্লোরেটি ৪৯১। ওলিয়াম্ টেরেবিন্থিনি ২৮৮।

Fever, Remittent. রিমিটেণ্ট ফিবার। স্বল্পবিরাম জ্বর। টার্টার্ এমেটিক্ ৪০২। ক্যাপ্সিকাম্ ২৭৯। ক্যালমেল্ ৫০৯। কুইনাইন্ ১৫২। স্যালিসিন্ ১৬৯। ওলিয়াম্ টেরেবিন্থ ২৮৮।

Fever, Typhus and Typhoid. টাইফাস্ ও টাইফইড্ জ্বর। এল্কহল্ ৩১২। এলাম্ ১০৬। এমোনি হইড্রোক্লোরাস্ ৪৯৫। আর্ণিকা ৩১৭। ওলিয়াম ক্যাজুপটি ২৫৯। ক্যাল্ক্স্ ক্লোরেটি ৪৮৯। ক্যাম্ফর্ ৩৩০। ক্লোরাল্ হাইড্রেট ৪৫১। লাইকর্ ক্লোরাই ৪৮৬। কফি ২৯৭। ক্যালমেল্ ৫০৯। ডিজিটেলিস্ ৪২৫। জেলসিমিয়াম ৭০৬। হাইড্রোক্লোরিক এসিড্ ১৭৫। মস্কাস্ ৩০৩। ওপিয়াম্ ৩৪৭। এমনি কার্বনাস্ ২৭৪। লাইকর্ এমনি ২৭৭। ফস্ফরিক্ এসিড্ ১৮১। পিক্স্ লিকুইডা ৬২০। পোটাশি ক্লোরাস্ ৪৯৭। কুইনাইন্ ১৫২। স্যালিসিলেট ১৬৯। সার্পেণ্টেরিয়া১৭০। লাইকর্ শোডি ক্লোরেটি ৪৯১। সোডিয়াই ক্লোরাইডাম্ ৪৯৪। সাল্ফিউরাস্ এসিড্ ৫৩৩। সাল্ফিউরিক্ এসিড্ ডাইলিউট্ ১৮৫। সাম্বাল্ ৩০০। ওলিয়াম্ টেরেবিন্থ ২৮৮। ভেলিরিয়ান্ ৩০০। ভিরাট্রাম্ ভিরিডি ৪৩৩। জিঙ্কাই সাল্ফাস্ ২৩৪। ঈষ্টে ৩৩৭। উত্তেজক ঔষধ ৪৯। উত্তাপ ২৬৭।

Fistula. ফিষ্টিউলা। নালী। কার্ব্বলিক্ এসিড্ ৬৪০। এলোজ্ ৫৬৫। আইয়োডিন্ ৫২৩।

Flatulence. ফ্লাটুলেন্স। উদরাধ্মান। একোরাস্ ১৩৩। জোয়ান ২৮২। এমনি কার্বণাস্ ২৭৪। একোয়া এনিথাই ২৪২। এণ্ড্রো গ্রাফিস্ ২৫৮। এসেটিক্ ইথর্ ৫৯১। এন্থেমিস্ ১৩৫। এনাফিটিডা২৯৫। ব্রোমোহাইড্রিক্ এসিড

সম্পূর্ণ।

*Printed by Sarachchandra Deva, at the Viná Press.*
*37, Machuábázár Street,—Calcutta.*

